**শ্রী কমলকান্তি গুহ :** এই প্রসঙ্গে আমি বলে রাখছি যে, আমরা নিজেরা যদি রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে টাকা নিয়ে কর্পোরেশন গঠনও করি, তাহলেও আমাদের একটা অসুবিধায় পড়তে হবে, সেটা হচ্ছে, রিজার্ভ ব্যাঙ্কের একটা নির্দেশ আছে, কেন্দ্রীয় সরকার যে মূল্য নির্ধারণ করে দেবে সেই মূল্যেই আমাদের পাট কিনতে হবে, তবেই রিজার্ভ ব্যাঙ্ক আমাদের ঋণ দেবে। কিন্তু আমরা রাজ্য সরকার মনে করছিকেন্দ্রীয় সরকারের নির্ধারিত মূল্যটি অবাস্তব। কাজেই এই অবস্থায় রিজার্ভ ব্যাঙ্কের কাছ থেকে ঋণ নিয়ে কর্পোরেশন তৈরী করে কৃষকদের স্বার্থ রক্ষার ক্ষেত্রে তাকে কতখানি কার্যকরী করা যাবে তা আমাদের ভেবে দেখতে হবে। এখন আমরা ঠিক করেছি, আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে লিখব — আগামী কয়েক দিনের মধ্যেই চিঠি দেব — যে, চাষ শুরু হবার অনেক আগেই তাঁদের পাটের দর ঘোষণা করতে হবে, সেই দর দেখে কৃষক ঠিক করবে পাট চাষ করবে, কি করবে না। কারণ এবারে পাটের সর্বনিম্ন দর ঘোষণা করা হয়েছে জুলাই মাসের শেষে। আমাদের বক্তব্য হচ্ছে এটা ডিসেম্বর, জানুয়ারী মাসের মধ্যে ঘোষণা করতে হবে। তা দেখে কৃষকরা ঠিক করবে সেই দামে বিক্রি করলে সে পাট চাষ করতে পারবে, কি পারবে না।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, গত ১৫ জুলাই '৮৫ তারিখ পশ্চিম বাংলার মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে ভারত সরকারের মন্ত্রীদের পাটের দাম নিয়ে কোনো আলোচনা হয়েছিল কিনা ? যদি আলোচনা হয়ে থাকে, তাহলে কি কি বিষয় নিয়ে আলোচনা হয়েছিল ?

**শ্রী কমলকান্তি গুহ :** পাটের দর নিয়ে আলোচনা হয়নি। আলোচনা হয়েছিল বন্ধ পাটকলগুলি খোলা যায় কিভাবে।

**শ্রী কমল সরকার :** মাননীয় মন্ত্রিমহাশয় নিশ্চয়ই লক্ষ্য করেছেন, বেশ কিছু বছর ধরে অর্থাৎ প্রায় ১০০ বছরের উপর ধরে এই পাট নিয়ে ফড়েরা কালো-বাজারি করে আসছেন। আমরা গোড়া থেকেই বলেছিলাম এটার নিয়ন্ত্রণ ব্যবস্থা কি হবে ? জুট কর্পোরেশন এ ব্যাপারে সম্পূর্ণভাবে ব্যর্থ হয়েছে। জুট কর্পোরেশন যেখানে ব্যর্থ হয়েছে সেখানে সরকারকে অনুরোধ করেছিলাম তাদের নিজস্ব গুদাম করে সেই গুদামের মাধ্যমে তারা যদি সেই পাট নিতে পারেন এবং দিতে পারেন তাহলে একটা ব্যবস্থা হতে পারে। কিন্তু তাও এখন পর্যন্ত হয়নি। সুতরাং এটা না হওয়ার ফলে পাট চাষীদের ভাগ্যের উপর ছেড়ে দেওয়া হয়েছে। যে সমস্ত ফড়েরা পাট কিনছে তারা ইচ্ছা মত দরে কিনছে। এবারে দেখা গেছে হাজার টাকা বারশো টাকা পর্যন্ত দর রেখেছেন, এখন সেটা নামতে নামতে ২০০/৩০০ টাকায় এসেছে। তারা যা চাচ্ছে তাই করছে। এটা বন্ধ করার কোন ব্যবস্থা আমাদের রাজ্য সরকার করছেন কি?

**শ্রী কমলকান্তি গুহ :** আমি সরল দেবের প্রশ্নের উত্তরে বলেছি সমস্যাটা কোথায়। আমাদের পাট কিনতে গেলে টাকা লাগবে, তখন রিজার্ভ ব্যাঙ্ক বলবে কেন্দ্রীয় সরকারের নির্ধারিত মূল্যে কিনতে হবে, রাজ্য সরকারের নির্ধারিত মূল্যে কিনলে হবে না। ঐ ২২৩ টাকা কি ২২৫ টাকায় কিনতে হবে। সুতরাং ঐ দরে কিনতে আমরা রাজী নই। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, আমাদের জুটমিলগুলির কাছে বিক্রি করতে হবে। এ ব্যাপারে তারা আমাদের সহযোগিতা করবে না। সেইজন্য আজকে সারা পশ্চিমবাংলায় সর্ব-স্তরের মানুষের যে দাবী উঠেছে চটকল জাতীয়করণ করা সে ব্যাপারে রাজ্যসরকার তাদের সঙ্গে একমত। কৃষক, শ্রমিক এবং আমাদের দেশের অর্থনীতি সবার সাথে যাতে সুষম ব্যবস্থা করা যায় তারজন্য চটকল জাতীয়করণ করা হোক।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, গতবছর পাট চাষীদের প্রডাকসন কষ্ট কত ছিল এবং এ বছর পাট চাষীদের প্রডাকসন কষ্ট কত ? এ ছাড়া, গতবারে কত উৎপন্ন হয়েছিল আর এবারে কত উৎপন্ন হয়েছে ?

**শ্রী কমলকান্তি গুহ :** গতবারের চেয়ে এবারে উৎপাদন কিছু বেড়েছে। আমাদের এখনও পর্যন্ত হিসাব পুরো হারভেস্টিং হয়নি, ৫ লক্ষ ২৬ হাজার হেক্টরে উৎপন্ন হয়েছে আর গতবারে হয়েছিল ৫ লক্ষ হেক্টর। গতবারে ৫০০ টাকার মতন খরচ ছিল আর এবারে ৭০০ টাকার মতন খরচে পৌঁছে গেছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** পাট সর্বোচ্চ যে দরে কেনা হয়েছে সেই দর প্রসঙ্গে একদিকে যেমন আন্দোলন চলছে, মানুষ প্রতিবাদ করছে তেমনি অন্যদিকে প্রচার চলছে বিশেষ করে সংবাদপত্রের মাধ্যমে বলা হচ্ছে সর্বোচ্চ যে দাম বাধা হয়েছে তাতে রাজ্যসরকার সম্মতি প্রদান করেছে। সুতরাং বিভ্রান্তিমূলক প্রচার বন্ধ করার জন্য পরিষ্কার করে জানা দরকার রাজ্যসরকার সম্মতি দিয়েছিলেন কিনা, মুখ্যমন্ত্রী জুট মালিকদের সঙ্গে এবং কেন্দ্রীয় মন্ত্রীর সঙ্গে যে মিটিং করেছিলেন সেখানে তিনি সম্মতি দিয়েছিলেন কিনা–এ ব্যাপারে সুস্পষ্টভাবে আমি জানতে চাই – কারণ ব্যাপকভাবে এটা নিয়ে প্রচার চলছে ?

[1.20 – 1.30 p.m.]

**শ্রী কমলকান্তি গুহ :** এ সম্বন্ধে আমাদের কৃষি দপ্তর সরকারীভাবে কিছু জানেন না। সেদিনকার মিটিংয়ে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উপস্থিত ছিলেন। এখন তিনি সম্মতি দিয়েছেন কিনা সেটা এই মুহূর্তে আমার পক্ষে বলা সম্ভব নয়।

**শ্রী তারাপদ সাধুখাঁ :** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আমি একটি প্রশ্ন রাখছি। পাট চাষীদের জন্য পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে পাট কিনতে গেলে রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে নির্ধারিত দরে কিনতে হবে। পাট গুদামজাত করে ব্যাঙ্ক থেকে লোন নিয়ে চাষীদের দিয়ে পরে যখন পাটের দর উঠবে তখন বিক্রি করা হবে। পার কুইণ্টাল একটা লোনের ব্যবস্থা করা যায় কিনা চিন্তা করবেন কি ? যেমন আলু চাষের সময় ৫০ টাকা কুইণ্টাল আলু না কিনে সরকার যে ভুল করেছেন এখনও সেই ভুল হতে চলেছে। কাজেই এই ব্যবস্থাটা কি করা যায় না ?

**শ্রী কমলকান্তি গুহ :** আমি আগেই বলেছি ব্যাঙ্কগুলি রিজার্ভ ব্যাঙ্কের দ্বারা নিয়ন্ত্রিত হয়। কাজেই ব্যাঙ্ক যদি ঋণ দিতে চায় সেখানে শর্ত থেকে যাবে। সেখানে কৃষকরা সেই শর্ত মেনে নিয়ে ঋণ নেবেন কিনা এবং রাজ্যসরকার সেই ব্যাপারে হস্তক্ষেপ করবেন কিনা এটা একটা প্রশ্নের ব্যাপার হয়ে দাঁড়িয়েছে।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল :** ☆ ☆ ☆☆ ☆ ☆ ☆ ☆ ☆ ☆ ☆ ☆ গত বছর বামপন্থী কৃষক সংগঠনগুলি এটাই আশংকা করেছিলেন যে এ বছরে যেমন ভাল দাম পাওয়া যাচ্ছে তেমনি আগামী বছরে কৃষকরা এই আশায় উদ্বুদ্ধ হয়ে পাট চাষে নামবেন এবং মার খাবেন। এবার আমরা দেখছি যে কৃষকেরা মার খাচ্ছেন। সুতরাং রাজ্য সরকার এই আশঙ্কা অনুভব করে কি কি পদক্ষেপ গ্রহণ করেছেন ?

**মিঃ স্পীকার :** ওনার প্রশ্নের শেষ পার্টটুকু থাকবে বাকি ডিলিট হবে।

**শ্রী কমলকান্তি গুহ :** কেন্দ্রীয় সরকার এবং জুট কর্পোরেশনের কাছে আমরা এই অনুরোধ করেছিলাম যে আপনারা বাণিজ্যিক ভিত্তিতে পাট কেনা শুরু করুন এবং একথা বলেছিলাম যে আপনারা আপনাদের দরে পান বা না পান আপনারা বাজারে উপস্থিত থাকবেন। যাতে ফড়ে বা পাইকাররা দর কষাকষি করে তাদের সর্বনাশ না করতে পারে। কিন্তু আমরা দেখছি জুট কর্পোরেশন সে কথা শুনছেন না। তাঁরা কোনো জায়গাতেই যাচ্ছেন না।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সব ক্ষেত্রেই তো কেন্দ্রীয় সরকারের উপর দোষ চাপিয়ে নিজেদের দায়িত্ব এড়াতে চেষ্টা করছেন। মহারাষ্ট্র এবং গুজরাটে যখন তুলার ব্যাপারে কটন কর্পোরেশন করে তুলা কিনে নেবার ব্যবস্থা করেছিলেন সেখানকার রাজ্য সরকার, সেখানে তুলা চাষীদের অভাবের হাত থেকে বাঁচাবার চেষ্টা করেছিলেন, তেমনি আমাদের পশ্চিমবঙ্গ সরকারের কি অসুবিধা আছে জুট কর্পোরেশন করে সেই পাট কিনে নেওয়ার?

**শ্রী কমলকান্তি গুহ :** এই প্রশ্নটাই আমি আশা করেছিলাম। এর যথাযথ উত্তর দেওয়ার প্রয়োজন আছে। মহারাষ্ট্র সরকার কেন্দ্র নির্ধারিত দরে সমবায় ভিত্তিতে তুলা চাষীদের তুলা কিনেছিলেন। আমাদের রাজ্য সরকার কেন্দ্রের নির্ধারিত দরকে অযৌক্তিক মনে করেন। সেই দরে সমবায় সমিতি করে রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা নিয়ে আমরা পাট চাষীদের সর্বনাশ করতে চাই না।

**শ্রী দীপক সেনগুপ্ত :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রকম একটি ধারণা সৃষ্টি হয়েছে যে, গত বছর পাট উৎপাদন কিছু কম হবার ফলে গত বছর পাট চাষীরা বেশী দাম পেয়েছিল এটা ঠিক কিনা ? তাছাড়া এখানে আপনি জানিয়েছেন যে এই বছর বেশী জমিতে পাট চাষ হয়েছে। তাহলে আপনি কি জানাবেন, যে সময় পাটকলগুলি বন্ধ হয় এবং যখন পাটের দরের উর্দ্ধ সীমা বেঁধে দেবার প্রশ্নটা এসেছিল সেই সময় গোডাউনগুলিতে কাঁচা পাট যা ছিল তা দিয়ে পাটকলগুলি চলতে পাবতো কিনা ? অর্থাৎ আমার মূল প্রশ্ন হচ্ছে, গত বছর উৎপাদন কম হবার ফলেই পাটকলগুলি বন্ধ হয়ে গিয়েছিল, নাকি এর মূলে অন্য কারণ ছিল ?

**শ্রী কমলকান্তি গুহ :** আমরা মনে করিনা যে, উৎপাদন কম বা বেশী হবার ফলে এইসব ঘটে। চাষীদের শোষণ করার জন্যই এটা করা হয়।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পাটের বীজের দরের ব্যাপারে বলছিলেন যে, দাম বেশী দিতে হচ্ছে। আমার জিজ্ঞাস্য হচ্ছে, এই বীজ কি আপনারা এখান থেকেই প্রকিওর করেছিলেন, না বাইরে থেকে আমদানী করেছিলেন ? আমদানী করা হয়ে থাকলে, সীড কর্পোরেশন সেটা এখান থেকে কেন প্রকিওর করতে পারেনি ?

**শ্রী কমলকান্তি গুহ :** পাটের বীজের উৎপাদন কিছুটা সবেমাত্র এখানে শুরু করেছে পশ্চিম বাংলার বীজ নিগম। এখনও পর্যন্ত বেসরকারী ভাবে ব্যবসায়িক ভিত্তিতে এন. এস. সি. এবং ডি. ডি. সি বীজ এনে নিজেদের এজেন্ট মারফৎ তা পশ্চিমবঙ্গে বিক্রির ব্যবস্থা করেন। গত দুই বছর এবং এই বছরও আমরা লক্ষ্য করেছি যে, এন. এস. সি. এবং ডি. ডি. সির নির্ধারিত দরের চেয়ে অনেক বেশী দরে এই বীজ বাজারে বিক্রি হচ্ছে।

**শ্রী অবিনাশ প্রামানিক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, পশ্চিমবঙ্গে যে কৃষি বিপণন সমবায় সমিতিগুলি আছে তারা পাট কেনা শুরু করেছে কি না ?

**শ্রী কমলকান্তি গুহ :** আমাদের যে সমবায় বিপণন কেন্দ্রগুলি আছে তারা জে. সি. আই-এর এজেন্ট হিসাবে পাট কেনেন। জে. সি. আই এখনও পর্যন্ত তাদের বলেননি যে, তোমরা এই দরে বাজার থেকে পাট কেনা শুরু কর।

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, গত বছরের সাপোর্ট প্রাইস কত ছিল এবং এই বছরই বা সাপোর্ট প্রাইস কত ?

**শ্রী কমলকান্তি গুহ :** এক এক জেলায় এক এক রকম। আমি কুচবিহার জেলার কথা এখানে বলতে পারি, তবে আপনি যদি নোটিশ দেন তাহলে সমস্ত ফিগার জানিয়ে দিতে পারব। কুচবিহার জেলায় ৫নং পাটের এই দর ছিল ২০২ টাকা এবং এবার হয়েছে ২২৩ টাকা। ঘোষণা করা এই দরের উপর পার কুইন্টল ২৫ টাকা দিয়ে জে. সি. আই পাট কিনবে।

**মিঃ স্পীকার :** মিঃ গুহ, আপনি আগামী কাল ডিস্ট্রিক্টওয়াইজ পাটের দরের স্টেটমেন্টটা সার্কুলেট করে দেবেন।

## পৌর নির্বাচন

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৬।) **শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

Note: ☆ ☆ (* Expunged as odered by the Chair)

(ক) ১৯৮৫ সনে পশ্চিমবাংলায় যে সমস্ত পৌর নির্বাচন অনুষ্ঠিত হবার কথা তা কবে নাগাদ হবে বলে আশা করা যায় ; এবং

(খ) কোন্ কোন্ পৌর সভার আসনসংখ্যা বৃদ্ধি করা হচ্ছে ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) পশ্চিমবাংলায় পৌর নির্বাচন সংক্রান্ত বিষয়টি বর্তমানে সরকারের বিবেচনাধীন। নির্বাচনের সঠিক দিন এখনও ধার্য হয় নাই।

(খ) এখনও পর্যন্ত কোন পৌরসভার আসন সংখ্যা বৃদ্ধি করা হয় নাই। তবে ইতিমধ্যে যে সমস্ত পৌরসভার সঙ্গে পৌর এলাকা সন্নিহিত কিছু অঞ্চল যুক্ত করা হয়েছে সে সমস্ত পৌরসভার আসন সংখ্যা বৃদ্ধি করা হতে পারে। পৌরসভাগুলির নাম যথাক্রমে :-

(১) বর্ধমান

(২) কাটোয়া

(৩) আসানসোল

(৪) মেদিনীপুর

(৫) অশোকনগর-কল্যাণগড়

(৬) কৃষ্ণনগর

(৭) আলিপুরদুয়ার ও

(৮) ইংলিশবাজার ।।

[1.30 – 1.40 p.m.]

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন পুরসভার সাথে যে সমস্ত অঞ্চল নূতন করে যুক্ত করা হয়েছে সেই সমস্ত পুরসভায় আসন সংখ্যা বৃদ্ধি করার প্রস্তাব আছে। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, যে সমস্ত এলাকা যুক্ত হয়নি, নূতন করে যুক্ত হবার জন্য এপ্লিকেসান করেছে তাদের ব্যাপারে সরকারের কিছু বিবেচনাধীন আছে কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** যে সমস্ত এলাকা যুক্ত হয়নি সেইগুলি যুক্ত হবে এবং সব মিলে আশা করি আগামী জুন মাসের মধ্যে সমস্ত জায়গায় নির্বাচন হয়ে যাবে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, যে সমস্ত অঞ্চল যুক্ত হবে তাদের আসন সংখ্যা বৃদ্ধি করা হবে। আমি জানতে চাই নূতন এলাকা - যারা এখনও যুক্ত হয়নি - পুনর্বিবেচনা করে আসন সংখ্যা বৃদ্ধি করার প্রস্তাব আছে কি ? এই ব্যাপারে কারা কারা প্রস্তাব দিয়েছেন এবং সেইগুলি অনুমোদন হয়েছে কি ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সেইগুলি আমাদের বিবেচনাধীন আছে। সেইগুলি করে – আমি যে কথা আগেই বলেছি - আশা করি আগামী জুন মাসে এটা করে নির্বাচন করতে পারব।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য :** মাননীয় মহাশয় জানাবেন কি, যে সমস্ত নূতন এলাকা যুক্ত করবার সম্ভাবনার কথা বললেন পুরানো এলাকার সংগে সেই সমস্ত এলাকায় জনসাধারনের ভিত্তিতে আসন সংখ্যা ঠিক করবেন ? নাকি কলিকাতায় যে রকম আছে ২২ এম. এল. এ-এর জন্য ১০০ টি আসন আর ৩ টি এম. এল. এ-এর জন্য ৪১ টি আসন এই ভিত্তিতে হবে ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় সদস্য যে বক্তব্য রাখলেন সেই সঠিক নয়। আমাদের একটা স্টাণ্ডার্ড আছে। আমরা ইউনিফর্ম পদ্ধতিতে ডিলিমিটেসান করে থাকি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি বর্তমানে এখানে যে সমস্ত পুরসভা চলছে তার মধ্যে কতগুলিতে নির্বাচিত বোর্ড আছে, কতগুলিতে প্রশাসক আছে এবং কতগুলিতে মনোনীত বোর্ড কাজ করছে ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সব জায়গায় নির্বাচিত বোর্ড আছে। একমাত্র তিনটি জায়গায় - মেদিনীপুর, ওল্ড মালদাহ এবং বহরমপুরে প্রশাসক আছে।

**Shri Gyan Singh Sohanpal :** Will the Minister-in-Charge be pleased to enlighten the House as to what is the standard for the delimitation of the wards ?

**Shri Prasanta Kumar Sur :** There is no particular standard. But the uniform policy is that it should be on the basis of population, area and the contiguity of the wards.

## সাঁইথিয়া শহরের পানীয় জল-সরবরাহ প্রকল্পের জন্য কেন্দ্রীয় সরকার কর্তৃক অতিরিক্ত অর্থ মঞ্জুর

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১৪৯।) **শ্রীধীরেন্দ্রনাথ সেন** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (শহরের জল-সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, বীরভূম জেলায় সাঁইথিয়া শহরের পানীয় জল-সরবরাহ প্রকল্পটির উন্নতি বিধানের জন্য কেন্দ্রীয় সরকার অতিরিক্ত ৬৭ লক্ষ টাকা দেবার কথা ঘোষণা করিয়াছেন ;

(খ) সত্য হইলে, তার মধ্যে অদ্যাবধি কত টাকা পাওয়া গিয়াছে ;

(গ) উক্ত শহরের মিউনিসিপ্যাল কর্তৃপক্ষ এই অতিরিক্ত মঞ্জুরীকৃত অর্থ হইতে নিজ তহবিলে প্রকল্পটি সম্প্রসারণের জন্য কোনও অনুদান অদ্যাবধি পাইয়াছেন কি ; এবং

(ঘ) পাইয়া থাকিলে তাহার পরিমাণ কত ?

**শ্রী প্রশান্ত কুমার শূর** :

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) ও (ঘ) প্রশ্ন ওঠে না।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন** : মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে কেন্দ্রীয় সরকার এখনও পর্যন্ত কোন টাকা দেওয়ার কথা ঘোষণা করেননি। তাহলে আমার প্রশ্ন হচ্ছে এই যে, পানীয় জল সরবরাহের জন্য যে কর্মসূচী গ্রহণ করা হয়েছে তারজন্য কত টাকা ব্যয় করেছেন ?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এ বাবদ মোট ৬৭,৭৯০০০ হাজার টাকা ব্যয় করা হয়েছে। সমস্ত টাকা পশ্চিমবঙ্গ সরকার দিয়েছেন।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন** : এ বছর এই প্রকল্প বাবদ কত টাকা মঞ্জুর করা হয়েছে ?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এ বছর ৫০,০০০ হাজার টাকা মঞ্জুর করা হয়েছে।

## পশ্চিমবঙ্গে জেলাসমূহে ক্যাজুয়াল কর্মী

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৯৬।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী** : স্বরাষ্ট্র (কারা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) পশ্চিমবঙ্গের জেলাগুলিতে ক্যাজুয়াল কর্মী আছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, এরূপ কর্মীর সংখ্যা কত ; এবং

(গ) এই ক্যাজুয়াল কর্মীদের স্থায়ী কর্মী হিসাবে স্বীকৃতি দেবার কথা সরকার চিন্তা করছেন কি ?

**শ্রী দেবব্রত বন্দোপাধ্যায়** :

(ক) হ্যাঁ।

(খ) পুরুষ মহিলা

২৮৫ ২৪১

(মোট ক্যাজুয়াল কর্মী সংখ্যা ৫২৬)

(গ) প্রস্তাবটি সরকারের বিবেচনাধীন আছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : আমার দুটি বিষয়ে প্রশ্ন আছে – প্রথমতঃ বিভিন্ন জেলা সমূহে একস্ট্রা - টেম্পোরারী কর্মী হিসাবে কিছু ব্যক্তি নিয়োগ হয়েছে এবং ক্যাজুয়াল কর্মীও আছেন, আমরা একস্ট্রা টেম্পোরারী কর্মী বলতে কি বুঝব ? দ্বিতীয় প্রশ্ন হচ্ছে, – এই প্রশ্নটি এর সঙ্গে যুক্ত – এই ক্যাজুয়াল কর্মী নিয়োগের ক্ষেত্রে এমপ্লয়মেন্ট একস্‌চেঞ্জ-এর মাধ্যমে নেওয়া হয়েছে না, অন্য কোন পদ্ধতির মধ্যে দিয়ে নেওয়া হয়েছে ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এখানে ক্যাজুয়াল কর্মী বলতে একস্ট্রা টেম্পোরারী ওয়ার্ডারদের কথাই বলা হয়েছে। নিয়োগের ক্ষেত্রে আমাদের নিয়ম আছে যে ঐ সমস্ত কর্মীদের একটা ভ্যাকান্সী পজিসান থাকে, সেগুলো সাধারণ ভাবে এমপ্লয়মেন্ট একস্‌চেঞ্জের মারফতই করা হয়। কিন্তু কোন কোন জেলে হঠাৎ কয়েদীর সংখ্যা যখন বেড়ে যায় তখন আর এক ভাবে নিয়োগ করা হয়ে থাকে। জেল কোড্ অনুসারে জেল পরিদর্শক এবং সুপারিনটেনডেন্ট এর হাতে এই নিয়োগের ক্ষমতা দেওয়া আছে। তাঁরা প্রয়োজনবোধে কিছু একস্ট্রা টেম্পোরারী ওয়ার্ডার বা ক্যাজুয়াল ওয়ার্ডার নিতে পারেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** আমি জানতে চাইছি যে এই একট্রা টেম্পোরারী যে সমস্ত এ্যাপয়েন্টমেণ্ট হয়, এই এ্যাপয়েন্টমেন্টের ক্ষেত্রে ঐ সুপার নিয়োগ করেন, না, অন্য কোন কর্তৃপক্ষ নিয়োগ করে থাকেন ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সুপারিনটেনডেন্টই নিয়োগ করে থাকেন। কিন্তু তাঁর পেছনে ইনস্‌পেকটর জেনারেল অফ প্রিজনস্ এর সম্মতি থাকা প্রয়োজন।

**শ্রী হাজারী বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয় জানাবেন কি, এই ক্যাজুয়াল কর্মীদের নিয়োগের পদ্ধতিটা কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমি তো এ সম্বদ্ধে আগেই উত্তর দিলাম।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় যে সংখ্যা উল্লেখ করলেন, এর মধ্যে ১৯৭৮ সাল থেকে এ পর্যন্ত কতজনকে নিয়োগ করা হয়েছে বলবেন কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সঠিক সংখ্যা আমি এখনই বলতে পারছি না। তবে, সংখ্যাটা খুব বেশী নয়।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য :** স্পীকার স্যার, মাননীয় মন্ত্রীমহোদয় বললেন যে এক আধটা ক্ষেত্রে এই ভাবে নিয়োগ হয়ে থাকে। কিন্তু এখানে যে সংখ্যাটা উল্লেখ করলেন তাতে দেখা যাচ্ছে এক বিরাট সংখ্যক লোক নেওয়া হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে এই যে, এঁদের রেগুলারাইজ করার কোন ব্যবস্থা আছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ১৯৭৭ সাল থেকে ১৯৮৫ সালের মধ্যে যত লোক এই ভাবে নেওয়া হয়েছে, তাদের সংখ্যা খুব বেশী নয়। তবে সংখ্যা যাই হোক না কেন, এঁদের রেগুলারাইজ করার ব্যবস্থা হচ্ছে। রিক্রুটমেণ্ট রুলস্ তৈরী হচ্ছে এবং আশা করা যাচ্ছে যে আগামী ছয় মাসের মধ্যে বেশ কিছু টেম্পোরারী ওয়ার্ডারকে পারমানেণ্ট করা যাবে।

**শ্রী অমলেন্দ্র নাথ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি – জেলাগুলিতে এবং জেলগুলিতে কোন পার্থক্য আছে কিনা: সিজন্যাল এবং ক্যাজুয়াল কর্মীদের কোন পার্থক্য আছে কিনা : এবং যদি কোন পার্থক্য থাকে তাহলে, এসেম্বিলিতে নিযুক্ত সিজন্যাল কর্মীদের ক্যাজুয়াল কর্মী হিসাবে নিয়োগ করা হবে কি ?

**মিঃ স্পীকার :** দিস কোশ্চেন ইজ ডিসএ্যালাউড।

## কোতুলপুর থানার 'বনমুখা' মৌজায় ডিপ টিউবওয়েল খনন

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩১০।) **শ্রী গুণধর চৌধুরী :** কৃষি ( ক্ষুদ্র সেচ ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) বাঁকুড়া জেলার কোতুলপুর থানার "বনমুখা" মৌজায় কোন ডিপ টিউবওয়েল খোঁড়া হয়েছে কি ;

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, উক্ত টিউবওয়েল ক্ষুদ্র সেচ বিভাগ বা অন্য কোন বিভাগ হতে কোন্ সময়ে খোঁড়া হয়েছে ;

(গ) উক্ত ডিপ টিউবওয়েলটি চালু হয়েছে কি ;

(ঘ) চালু না হলে, এর কারণ কি ; এবং

(ঙ) কবে নাগাদ ইহা চালু হবে বলে আশা করা যায় ?

**শ্রী কানাই ভৌমিক :**

(ক) হ্যাঁ।

(খ) উক্ত টিউবওয়েল পশ্চিমবঙ্গ জল-অনুসন্ধান অধিকার কর্তৃক ইংরাজী ১৯৭৯ সালের মার্চ মাসে খোঁড়া হয়েছে।

(গ) না

(ঘ) পশ্চিমবঙ্গ সরকারের নির্দেশ অনুযায়ী উক্ত টিউবওয়েলটি সম্প্রতি (৬.৮.৮৫ তারিখ হইতে) পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ নিগম জল অনুসন্ধান অধিকার হইতে গ্রহণ করিয়াছেন। এত কম সময়ে আনুসঙ্গিক কাজ শেষ করিয়া প্রকল্পটি চালু করা সম্ভব হয় নাই।

(ঙ) সীমিত সামর্থ্যের মধ্যে আনুষঙ্গিক কাজ শেষ করিয়া কবে নাগাদ প্রকল্পটি চালু করা যাইবে তাহা বলা এখনই সম্ভব নয়।

[1.40 – 1.50 p.m.]

**শ্রী গুণধর চৌধুরী :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে জল অনুসন্ধান অধিকার কর্তৃক ইংরাজী ১৯৭৯ সালের মার্চ মাসে খোঁড়া হয়েছে এবং ৬.৮.৮৫ তারিখে ক্ষুদ্র সেচ নিগম তা গ্রহণ করেছে। আমার প্রশ্ন হচ্ছে যে এইক্ষেত্রে যে এই দীর্ঘ ৫ বছর সময় লাগলো এত দেরী হওয়ার কারণ কি ?

**শ্রী কানাই ভৌমিক :** মাননীয় সদস্যদের নিশ্চয় জানা আছে যে কোন ডিপ টিউব-ওয়েল বসাতে গেলে আমাদের জল অনুসন্ধান দপ্তর থেকে পরীক্ষা-নিরীক্ষা করাতে হয়। সেখানে কতটা জল পাওয়া যাবে আর কত গভীরে জল পাওয়া যাবে এবং ঠিক মত জল আসবে কিনা এই সমস্ত বিষয়

জল অনুসন্ধান অধিকার থেকে অনুসন্ধান করিয়ে নিতে হয়। এইক্ষেত্রে ১৯৭৯ সালে অনুসন্ধান দপ্তর তাদের কাজ শুরু করেছিলেন এবং এইসব করার পরে যখন দেখা গেল যে এই টিউব-ওয়েল থেকে প্রয়োজনমত জল পাওয়া যেতে পারে তখন আমাদের এম. আই. সি. অর্থাৎ ক্ষুদ্র ও সেচ নিগম কে এটা হস্তান্তর করেছে। এইরকমও দেখা গেছে অনেক জায়গায় পরীক্ষা–নিরীক্ষা করার পরে অনেক টিউব-ওয়েল জল অনুসন্ধানকারী দপ্তর বাতিল করে দিয়েছেন এই কারণে যে জল ঠিকমত ওখান থেকে পাওয়া সম্ভব হবে না ইত্যাদি। সেইরকম এই বিষয়টি ক্ষুদ্র সেচ নিগম সুনির্দিষ্ট ভাবে গ্রহণ করেছেন ৬.৮.৮৫ তারিখে। কারণ এতে পরীক্ষা করে দেখা গেছে যে জল পাওয়া সম্ভব হবে।

**শ্রী গুণধর চৌধুরী** : মাননীয় মন্ত্রীমহাশয় বলেছেন যে সীমিত সামর্থ্যের মধ্যে আনুষাঙ্গিক কাজ শেষ করিয়া কবে নাগাদ প্রকল্পটি চালু করা যাইবে তাহা বলা এখনই সম্ভব নয়, এইক্ষেত্রে আমার প্রশ্ন হচ্ছেএই পরিকল্পনাটি কি সরকারী পরিকল্পনার মধ্যে পড়ে, না সরকারী পরিকল্পনার বহির্ভূত ?

**শ্রী কানাই ভৌমিক** : এই সমস্ত পরীক্ষা সাধারণভাবে পরিকল্পনার মধ্যেই পড়ে। কোন কোন জায়গায় কি পরিমাণ জল পাওয়া যাবে এটা অনুসন্ধান দপ্তর খোঁজ করে দেখবে, খোঁজ করতে গিয়ে অনেক জায়গায় হয়তো ওদের একসপেরিমেন্টাল ডিপ টিউব-ওয়েল বাতিলও করতে হয়। এই যে ৬ বছর সময় লাগলো তার কারণ হচ্ছে বিভিন্ন স্তরে কত জল পাওয়া যাবে এইসব অনুসন্ধান করতে হয়েছে এরজন্য সময় লেগেছে। আর সামর্থ্যের কথা যেটা বলেছেন সেটা হচ্ছে আমরা পরিকল্পনা মাফিক এই সমস্ত কাজ হাতে নিয়েছি, টাকার অংকের হিসাব নিকাশ করেই এই কাজে হাত দেবো।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল** : সেন্ট্রাল গ্রাউণ্ড রিসার্চ ওয়াটার বোর্ড কিছু ডিপ টিউব-ওয়েল স্কীম বসিয়েছিল, তাদের এক্সপেরিমেন্ট স্কীমের কাজ শেষ করার পরে তারা স্টেট গভর্ণমেন্টকে সেগুলি হ্যাণ্ড ওভার করার জন্যে চিঠি দেন, যোগাযোগ করেন কিন্তু জানানো সত্ত্বেও সেই টিউব-ওয়েলগুলি স্টেট গভর্ণমেন্ট এখনো পর্যন্ত গ্রহণ করেননি, এই সংবাদ কি আপনার জানা আছে ?

**শ্রী কানাই ভৌমিক** : আমি এখনই বলতে পারছি না, খোঁজ নিয়ে বলবো।

**শ্রী লাল বিহারী ভট্টাচার্য** : টিউবওয়েল যেটা খোঁড়া হয়েছে সেটা কি অগ্রাধিকার পাবে ?

**শ্রী কানাই লাল ভৌমিক** : যত তাড়াতাড়ি সম্ভব আমরা করতে চাই, কিন্তু টাকার অসুবিধা বিষয়টা আমাদের বিবেচনা করতে হচ্ছে।

**শ্রী কাশীনাথ মিশ্র** : এ ডিপ টিউবওয়েলটি করার জন্য কত টাকা ব্যয় হয়েছে ?

**শ্রী কানাইলাল ভৌমিক** : নোটিশ চাই।

### শিশুবিকাশ প্রকল্পগুলিতে জ্বালানী ও নুন-হলুদ বাবদ অপর্যাপ্ত অর্থ বরাদ্দ

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৯।) শ্রী কমলাকান্ত মাহাতো : ত্রাণ ও কল্যাণ ( কল্যাণ ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, সুসংহত শিশুবিকাশ কেন্দ্রগুলিতে জ্বালানী ও নুন-হলুদের জন্য যে টাকা বরাদ্দ আছে, বর্তমান বাজার দর অনুপাতে তা পর্যাপ্ত নয় ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : হ্যাঁ।

**শ্রী কমলাকান্ত মাহাতো** : প্রতি ৫০ জন শিশু প্রতি আড়াই টাকা নুন হলুদ ইত্যাদি কেনার জন্য দেয়া হয় এবং ১০০ জনের প্রতি ৫ টাকা দেওয়া হয় সেটা বাড়াবার কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : খাদ্য বাবদ গড়ে ৩৪ পয়সা করে আমার দপ্তর খরচ করে থাকে। পার চাইল্ড পার ডে খরচ করে ৩০ পয়সা। পার গার্ল পার উইমেন পার ডে গড়ে ৫০ পয়সা খরচ করে। ১১ বেনিফিসিয়ারীর জন্য সেই হিসেবে এক একটা ব্লকে খরচ করা হয় ৯লক্ষ টাকা। কন্টিজেন্সি বাবদ আড়াই পয়সা হিসেবে পার বেনিফিসিয়ারী খরচ করি ৬ পয়সা করে। এটা বাড়ানোর প্রস্তাব অর্থ দপ্ররে পেশ করেছি, তাঁরা বিবেচনা করছেন ?

**শ্রী কমলাকান্ত মাহাতো** : মাইলো, অনুন্নত মানের ডাল, তেল, মশলা ইত্যাদি যা দেওয়া হয় তা অতি নগন্য, সুতরাং এর বদলে দুধ বা অন্যান্য খাবার দেওয়ার কথা বিবেচনা করবেন কি ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : চিন্তা করা হচ্ছে।

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি** : শিশুদের এই যে খাদ্য দেওয়া সেটা রাজ্য সরকার দেন না কেন্দ্র দেন ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এই যে শিশু বিকাশ প্রকল্প এর জন্য একটা ব্লকে প্রতিটা প্রজেক্টে সাধারণভাবে খরচ করা হয় ১৬ লক্ষ টাকা –এর মধ্যে রাজ্য সরকার খরচ করেন ৯ লক্ষ টাকা, আর কেন্দ্র খরচ করেন ৭ লক্ষ টাকা।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার** : এ পর্যন্ত কতগুলি সুসংহত শিশু বিকাশ কেন্দ্র খোলা হয়েছে এবং আর্থিক বছরের শেষ নাগাদ আর কতগুলি চালু হবে ?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায়** : এখন পর্যন্ত ৮০টা চালু আছে। আর এ বছরে ৩০ টি ব্লকে এবং এলাকায় চালু হবে।

[1.50 – 2.00 p.m.]

**শ্রী বিজয় পাল :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অবগত আছেন যেখানে সেন্টারগুলি চালান হয় সেখানকার ঘরগুলির অবস্থা খারাপ এবং যে টাকা দেওয়া হয়ে থাকে সেই টাকা যথেষ্ট নয়, সেই দিকে নজর দেবার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি। আমার ২ নং কথা হচ্ছে ৯ লক্ষ টাকা স্টেট গভর্নমেন্ট খরচ করেন এবং ৭ লক্ষ টাকা সেন্ট্রাল গভর্নমেন্ট দিচ্ছে। কিন্তু বাইরে যেভাবে প্রচারিত হয়ে থাকে তাতে এটা যেন সম্পূর্ণভাবে কেন্দ্রীয় সরকার দ্বারা পরিচালিত হচ্ছে রাজ্য সরকার কিছুই দিচ্ছেন না। এই সম্পর্কে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**(NO REPLY)**

**Mr. Speaker : II – Held Over**

**মানবাজার ২নং ব্লকে মিনিকিট বিতরণ**

*১২। (অনুমোদিত প্রশ্ন নং *২২৫।) **শ্রীসুধাংশুশেখর মাঝি :** কৃষি বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার মানবাজার ২নং ব্লকে ১৯৮৫ সালে মিনিকিট বিতরণ করা সম্ভব হয়নি ; এবং

(খ) সত্য হলে, এর কারণ কি ?

**শ্রী কমল কান্তি গুহ :** (ক) সত্য নহে।

(খ) প্রশ্ন আসে না।

**শ্রী সুধাংশু শেখর মাঝি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি মানবাজার ২ নং ব্লকে যে মিনিকিট গেছে এটা কবে ব্লকের হেড কোয়ার্টারে পৌঁছেছে ?

**শ্রী কমল কান্তি গুহ :** ১৯৮৫ সালে খরিফ মরশুমে মানবাজার ২নং ব্লকে নিম্নলিখিত মিনিকিট বন্টন করা হয়েছে।

| | |
|---|---|
| ধানের মিনিকিট ( পাট্টা হোল্ডারদের জন্য ) | ৩৪২ টি |
| চীনা বাদামের মিনিকিট | ১০০ টি |
| কলাই এর মিনিকিট | ২০০ টি |
| অড়হরের মিনিকিট | ৩২৫ টি |
| মোট – | ৯৬৭ টি |

এছাড়া ২০০ টি ধানের মিনিকিট (কেন্দ্রীয় অনুদান প্রকল্পে) এবছর খরিফ মরশুমে বিলি করা হয়েছে।

**শ্রী সুধাংশু শেখর মাঝি :** মিনিকিট ব্লকে যখন পৌঁছাবার কথা তখন কিন্তু পৌঁছায়নি এবং যে উদ্দেশ্যে মিনিকিট বিলি করা হয় সেই উদ্দেশ্যে মিনিকিট বিলি হয়নি। মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে মিনিকিট বিলি করা হয়েছে, আমি আপনাকে বলছি এখন পর্যন্ত মিনিকিট বিলি হয়নি।

**শ্রী কমল কান্তি গুহ :** মাননীয় সদস্য গুরুতর অভিযোগ তুলেছেন। আমি নিশ্চয়ই তদন্ত করে দেখব এবং যদি দেখা যায় যে আমার কাছে যে রিপোর্ট এসেছে আমার দপ্তর থেকে সেটা ত্রুটিপূর্ণ, ইচ্ছাকৃত একটা ভুল তথ্য দেওয়া হয়েছে তাহলে সংশ্লিষ্ট অফিসারের বিরুদ্ধে কঠিন শাস্তি দেওয়া হবে। কিন্তু আমি মাননীয় সদস্যকে বলতে চাই যদি দেখা যায় বেসরকারী কোন লোকের জন্য এই ত্রুটি ঘটেছে তাহলে আপনারা সেই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী নটবর বাগ্দি :** মাননীয় মন্ত্রীমহাশয় বোধ হয় জানেন যে পুরুলিয়া জেলায় যেকোন চাষ অন্যান্য জেলার থেকে প্রথম দিকে আরম্ভ হয় সেজন্য খরিফ মরশুমে চাষ প্রথম দিকে আরম্ভ হয়। কিন্তু আপনার কিছু কিছু অফিসার আছে যাদের ধারণা আছে পশ্চিমবঙ্গের অন্যান্য জেলার মত পুরুলিয়া জেলাতেও চাষ একই সঙ্গে আরম্ভ হয়, সেজন্য ওখানে মিনিকিট পাঠানোর ব্যাপারে সেই অফিসারদের গাফিলতি আছে। আপনি এই বিষয়টা দেখবেন কি ?

**শ্রী কমল কান্তি গুহ :** নিশ্চয়ই আমি তদন্ত করে দেখব। মাননীয় সদস্য আগে যে প্রশ্ন করেছিলেন আদৌ যায়নি, ঠিকমত যায়নি, সময় মত পৌঁছায়নি, এই ব্যাপারে আমি তদন্ত করে দেখব, যদি হয়ে থাকে তাহলে নিশ্চয়ই তার ব্যবস্থা নেব।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি কোন ডেটে এই মিনিকিট পাঠান হয়েছিল ?

**শ্রী কমল কান্তি গুহ :** সেটা আমি খোঁজ খবর নেব, যদি না গিয়ে থাকে তাহলে সেই বিষয়ে ব্যবস্থা নেব।

**দমদম বিমান বন্দরে বিমান চলাচল হ্রাস**

*১৩। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৩।) **শ্রীলক্ষ্মণচন্দ্র শেঠ :** স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) দমদম বিমানবন্দরে বিমান চলাচলের সংখ্যা হ্রাসের কারণ সম্পর্কে সরকার অবগত আছেন কি ; এবং

(খ) অবগত থাকলে, এ ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করছেন ?

**শ্রী রবীন মুখার্জী :**

(ক) ব্রিটিশ এয়ারওয়েজ কতৃপক্ষ সম্প্রতি ঘোষণা করেছেন যে তাঁদের কলকাতা থেকে একমাত্র ফ্লাইট (লণ্ডন অভিমুখে) আগামী ডিসেম্বর মাস থেকে বন্ধ করে দেবেন। তাঁরা আমাদের সরকারকে জানিয়েছেন যে বানিজ্যিক কারণে তাঁরা এই সিদ্ধান্ত নিয়েছেন।

(খ) এই সরকার বহুবার কেন্দ্রীয় সরকারকে অনুরোধ করেছেন যাতে কলকাতা বিমাণ বন্দর হয়ে আন্তজাতিক বিমান চলাচলের সংখ্যা হ্রাস না হয়। মুখ্যমন্ত্রী, এই দপ্তরের ভূতপূর্ব ও বর্তমান মন্ত্রী এবং পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী, অসামরিক বিমান চলাচলের ভারপ্রাপ্ত মন্ত্রীকে এই অনুরোধ জানিয়ে বহু পত্র দিয়েছেন, তবে এখনও পর্যন্ত অবস্থার উন্নতি হয়নি। ব্রিটিশ এয়ারওয়েজ তাঁদের ফ্লাইট বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত জানানোর পর মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে এর প্রতিবাদ জানিয়েছেন এবং তাঁর হস্তক্ষেপের জন্য অনুরোধ করেছেন।

**শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ :** মন্ত্রীমহাশয় বললেন বৃটিশ এয়ারওয়েজ দমদম বিমান বন্দর বয়কট করেছে এবং আরও অনেক এয়ারওয়েজ বয়কট করেছে। আমার প্রশ্ন হচ্ছে অন্যান্য যারা বয়কট করেছে তাঁদের নাম কি এবং কি কারণে তাবা বয়কট করেছে ?

**শ্রী রবীন মুখার্জী :** এখন পরিস্থিতি যা দাঁড়িয়েছে সেটা আমি আপনাদের জানিয়ে দিচ্ছি। The State Government is not aware or the reasons for the persistent attempts at diverting International flights away from Calcutta Airport. In the recent past, the Scandinavian Airways had withdrawn its flights and there has been a reduction in the frequency of International flights from Calcutta. The British Airways has of late communicated its decision to withdraw its flight which operates from Calcutta Airport only once a week, reporttedly on commercial grounds. From the materials available from different sources which also find confirmaticn in the representation of the Employees Union of the British Airways it is seen that the growth rate of international air passengers at Calcutta Airport among all the four international airports of India, recorded the highest figure during April this year compared with the corresponding period last year, Information received also indicates that at least 25 pessengers are left out every week for want of accommodation in the flight of the British Airways from Calcutta Airport, which indicates that the traffic from the Calcutta Airport, vis-a-vis the flight of the British Airways continues to remain always above the optimum limit. Despite this, there is a persistent attempt to undermine the importance of the Calcutta Airport and the reasons for this neglect have not at all been made known to the State Government with convincing and cogent reasoning.

There is ample scope for the Government of India to determine the frequency of flights and the Airports of origin and destination in India of the Foreign Airlines on the basis of Bilateral Agreements that exist in this regard. The Union Minister of State for Tourism and Civil Aviation had a discussion with the Minister of Tourism, Government of West Bengal on 22.6.83 wherein the Union Minister indicated that he would continue dialogue with Foreign Airlines for bringing more flights to Calcutta Airport, but nothing did, in fact, emerge.

On the contrary, the Scandinavian Airlines system has withdrawn their operation from Calcutta Airport from March, 1985 and there is the latest unhappy decision of the British Airways.

(2.00 – 2.10 p.m)

As already stated in the replies, the Chief Minister, West Bengal lodged a protest with the Government of India against the decision to terminate the flights of British Airways from calcutta airport from December 1985 and he had already requested the Prime Minister to intervene in the matter and to restore not only the existing flights but also to arrange for higher frequency.

## STARRED QUFSTIONS
(to which answers were laid on the table)

### বীরভূমে নলহাটীকে প্রজ্ঞাপিত এলাকা হিসাবে ঘোষণা

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৬৭।) **শ্রী সাত্ত্বিক কুমার রায় :** স্থানীয় শাসন ও নগরউন্নয়ন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলার নলহাটীকে প্রজ্ঞাপিত এলাকা হিসাবে গণ্য করার বিষয়ে বিলম্ব হওয়ার কারণ কি ?

Minister-in-charge for the Local Government and Urban Development Deptt. :

বীরভূম জেলার নলহাটীতে একটি পৌরসভা গঠনের প্রস্তাব বর্তমান সরকারের বিবেচনাধীন রয়েছে। এই সম্পর্কে প্রয়োজনীয় তথ্যাদি জেলা শাসকের নিকট হইতে চাওয়া হইয়াছে। জেলাশাসকের জবাবের জন্য অপেক্ষা করা হচ্ছে।

*১৫ । স্থগিত।

### বঙ্গোপসাগরে নিখোঁজ জাহাজে 'নিত্যরাম' ও 'নিত ানক'-এ বাঙ্গালী যাত্রী সংখ্যা

*১৬ । (অনুমোদিত প্রশ্ন নং *৩০১।) শ্রী সুমন্ত কুমার হীরা : স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) গত জুন মাসে বঙ্গোপসাগরে নিখোঁজ দুটি জাহাজ 'নিত্যরাম' ও 'নিতানানক'-এ কত জন বাঙ্গালী নাবিক ও অফিসার ছিলেন সে সম্পর্কে রাজ্য সরকার জানেন কি : এবং

(খ) নিখোঁজ ব্যক্তিদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যাপারে রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের কাছে কোন দাবি জানিয়েছেন কি?

Minister - in–charge for the Home (Transport) Deptt. :

(ক) না ।

(খ) এ প্রশ্ন ওঠে না ।

### সুতানুটি, গো পুর ইত্যাদি ঐতি াসিক এলাকা চিহ্নিতকরণ

*১৭ । (অনুমোদিত প্রশ্ন নং *৯১।) শ্রী অমলেন্দ্র রায় : স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, কলিকাতার সুতানুটি গোবিন্দপুর ইত্যাদি ঐতিহাসিক এলাকাগুলোকে সুস্পষ্টভাবে চিহ্নিত করার কোন ব্যবস্থা হয়েছে কি ?

Minister - in–charge for the Local Government and Urban Development Deptt. :

না।

*১৮ । স্থগিত।

### হলদিয়া-উলু ়া জল-সরবরাহ প্রকল্প

*১৯ । (অনুমোদিত প্রশ্ন নং *২৩৯।) শ্রী লক্ষ্মণ চন্দ্র শেঠ : বিগত বাজেট অধিবেশনে ১৯-৩-১৯৮৫ তারিখে প্রদত্ত তারকিত প্রশ্ন নং *৮০ (অনুমোদিত প্রশ্ন নং *১৭৭) উত্তর উল্লেখপূর্বক স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (শহরের জল-সরবরাহ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি –

(ক) হলদিয়া-উলুবেড়িয়া জল সরবরাহ প্রকল্পের নির্মাণ কাজ কবে নাগাত শুরু হবে;

(খ) উক্ত প্রকল্প রূপায়ণে প্রাথমিকভাবে কত টাকা খরচ হবে; এবং

(গ) উক্ত প্রকল্পে বিশ্বব্যাঙ্ক আর্থিক সাহায্য করতে রাজী হয়েছে কি?

Minister - in–charge for the Health and Family Welfare (Urban Water Supply) Deptt. :

(ক) এখনই সঠিকভাবে বলা সম্ভব নয় ।

(খ) বর্তমান মূল্যমান অনুসারে প্রাথমিক ভাবে এই প্রকল্পের জন্য আনুমানিক ২০০ কোটি টাকা খরচ হবে ।

(গ) আর্থিক সাহায্য পাওয়ার ব্যাপারে বিশ্বব্যাঙ্কের সঙ্গে আলোচনা চলছে ।

### উত্তরপাড়া-কোতরং পুরসভার সহিত ি দমোটর কারখানা সহ কিছু এলাকা সংযুক্তিকরণ

*২০ । (অনুমোদিত প্রশ্ন নং *২৯৩।) শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় : স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি

(ক) ইহা কি সত্য যে, পশ্চিমবঙ্গ সরকার হুগলী জেলার উত্তরপাড়া-কোতরং পুরসভার সহিত হিন্দমোটর কারখানা সহ পশ্চিমাঞ্চলের কিছু এলাকা সংযুক্তিকরণের বিজ্ঞপ্তি জারী করিয়াছেন;

(খ) '(ক)' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, ঐ বিজ্ঞপ্তি কোন্ তারিখে জারি করা হইয়াছে ; এবং

(গ) এখনও ঐ এলাকা পৌর অঞ্চলের সহিত যুক্ত না হওয়ার কারণ কি ?

Minister - in–charge for the Local Government and Urvan Developement Deptt.

(ক) হ্যাঁ ।

(খ) উক্ত বিজ্ঞপ্তি ইংরেজী ১৯৭১ সালের ২৪শে ডিসেম্বর জারী করা হইয়াছে ।

(গ) যেহেতু উক্ত বিজ্ঞপ্তির বিরুদ্ধে কলিকাতা হাই কোর্টে স্থিতাবস্থা বজায় রাখার আদেশ হইয়াছে ও মামলা চলিতেছে, সেইহেতু উক্ত এলাকার কর্তৃত্ব পৌরসভা এখনও গ্রহণ করিতে পারে নাই ।

## ADJOURNMENT MOTION

Mr. Speaker : Today I have received five notices of Adjournment Motion. The first is from Shri Deba prasad Sarkar on the subject of the deplorable condition of the jute cultivators in the State. The second is from Shri Kashi Nath Misra on the subject of deterioration of law and order situation in the State. The third is from Dr. Manas Bhunia on the subject of alleged anti–social activities of the supporters of a major ruling party in Midnapore. The fourth is from Shri Abdul Mannan on the subject of alleged attack on Congress (I) workers by the supporters of a major ruling party at Keshpur in Midnapur District and the last is from Shri Samar Mukherjee on the subject of alarming situation in the Ratua Assembly Constituency due to erosion of the rivers Ganga and Phulhar.

The subject matters of the first and the fifth motions do not call for the adjournment of the business of the House. The Members may call the attention of the ministers concerned through Calling Attention, Mention Cases, Questions etc. The subject matters of second, third and fourth motions relate to day–to–day administration.

I, therefore, withhold my consent to all the motions.

One Member of the party may, however, read out the text of the motions as amended

Shri Deba prasad Sarkar :

**শ্রী দেব প্রসাদ সরকার :–** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে জানাতে চাইছি যে এই পাট চাষীদের সমস্যা পশ্চিমবাংলার একটা বিরাট সমস্যা। এই সমস্যা দিনের পর দিন গুরুতর আকার ধারণ করছে। এই ব্যাপারে আমি গত ৯ই আগষ্ট মুখ্যমন্ত্রীকে একটা চিঠি লিখি। কিন্তু তার কোন উত্তর পর্যন্ত পাইনি। আজকে আমি এ্যাডজর্নমেন্ট মোসন দিয়েছি। কিন্তু দুর্ভাগ্যবশত আপনি সেটা ডিসএ্যালাউ করেছেন। আজকে এই বিষয়ের প্রতি বিশেষ এবং সর্বাধিক গুরুত্ব দেওয়া উচিত। জুটকরপোরেসন অব ইণ্ডিয়া এই ব্যাপারে নির্বাক হয়ে আছে। আজকে সরকারের উচিত এই বিষয়টি [illegible]ভাবে গুরুত্ব দিয়ে দেখা। যা হোক আপনি এই প্রস্তাব পড়ার অনুমতি দিয়েছেন আমি এটা পড়ে দিচ্ছি "জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতবী রাখছেন।

বিষয়টি হোল :– উত্‌পাদিত ফসল পাটের ন্যায্য দর না পাওয়ার ফলে এই রাজ্যের লক্ষ লক্ষ পাট চাষী পরিবারের অস্তিত্ব বিপন্ন। গতবার যেখানে পাটের বাজার দর ছিল ৮০০ টাকা থেকে ১০০০ টাকা, এই বারে সেই দর ৩০০ টাকা ৩৫০ টাকায় নেমে গেছে। এই বছর কেন্দ্রীয় সরকার পাটের দরের সর্বোচ্চ সীমা উৎপাদন খরচের থেকে কম দরে বেঁধে দেওয়াতেই মরশুমের শুরুতেই পাটের দর এই রকম অস্বাভাবিক হারে পড়ে গিয়েছে। এর উপর জুট করপোরেসন অব ইণ্ডিয়া পাট বিক্রীর মরশুমে এখন পর্যন্ত যে পাট খরিদ করার জন্য নামেনি তাই নয় জুট করপোরেসন অব ইণ্ডয়া যে সহায়কমূল্য ধার্য করেছে তার এমন কি পাট উৎপাদন খরচের অর্ধেকেরও কম। ফলে রাজ্যের গরীব ও মধ্যবিত্ত পাট চাষী যাদের পাট ধরে রাখার ক্ষমতা নেই তারা অসহায়ভাবে মিলমালিক ও ফাটকাবাজীদের হাতে জলের দামে পাট বিক্রি করে দিতে বাধ্য হয়ে আজ যথাসর্বস্ব হারাতে চলেছে।

**ডাঃ মানস ভূঁইয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে কৃতজ্ঞ থাকতাম যদি এই ধরণের গুরুত্বপূর্ণ বিষয় আজকে এ্যাডজোর্নমেন্ট মোশন হিসাবে এ্যালাও হতো। কিন্তু দুর্ভাগ্যের বিষয় আজকে আপনি শুধু মোশনটা পড়ার অনুমতি দিয়েছেন। জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষযটি হল – সমগ্র মেদিনীপুর জেলায় বিশেষ করে কেশপুরে, সবং, মেদিনীপুর সদর এবং নরায়নগড় থানায় সম্প্রতি প্রশাসনের ঔদাসীন্য এবং কোনও কোনও জায়গায় প্রত্যক্ষ মদতে সমাজবিরোধীদের অত্যাচার তুঙ্গে উঠেছে। গত ২৯ শে আগষ্ট সবং এর দু নং অঞ্চলে প্রধান শ্রী বিনোদ জানাকে মারাত্মক ভাবে আক্রমন করে অচৈতন্য অবস্থায় মাঠে ফেলে যাওয়া, তাকে * চক্রান্ত করা –

(মিঃ স্পীকার : * কথাটা বাদ যাবে)

৩১শে আগষ্ট কেশপুর থানায় সুপরিকল্পিত ভাবে ৮টি গ্রামে নৃশংস হামলা চালিয়ে ঐ গ্রামগুলির সমস্ত পরিবারের যাবতীয় ধন সম্পত্তি লুঠপাট, পাঁচটি বাড়িতে আগুন ধরিয়ে পুড়িয়ে দেওয়া, প্রায় ১২টি বন্দুক লুট করা এবং পরিশেষে কেশপুর থানার ও. সি. 'র প্রত্যক্ষ মদতে খেজুরবনি গ্রামে আবদুস সাওারকে * করা ইদানিংকালের সমস্ত অত্যাচারকে মলিন করে দিয়েছে।

(Noise. Several members rose to speak)

Please take your seats.

Calling Attention to matters of urgent public importance.

**Mr. Speaker** : I have received 10 notices of Calling Attention, namely :–

1. Alleged murder of one Shri Subhas Biswas, a primary school at Ranaghat, Nadia on 15.8.85 Shri Satish Biswas.

Note – * Expunged as ordered by the chair.

2. Role of the Union Government regarding closed and sick industries of west Bengal Shri Sadhan Chattopadhyay.

3. Alleged murder plot of Shri Jyoti Basu, Chief Minister of West Bengal outside the state Shri Suresh Sinha.

4. Bus - Strike at West Dinajpur from 22nd August, 1985 - Shri Dipendra Barman.

5. Alleged murder of two persons & looting, firing etc. at Keshpur P. S. in the Midnapore Bistrict - Dr. Manas Bhunia and Shri Somendra Nath Mitra.

6. Reported affairs of Darjeeling College on 27/8/85 - Shri Satyapada Bhattacharya, Shri Shish Mohammad, Shri Anil Mukherjee and Shri Jayanta Kumar Biswas.

7. Reported eaten up by a dog of a newly born baby in Maldah District - Shri Abdul Mannan, Shri Samar Mukherjee, Shri Samsuddin Ahmed and Shri Kashinath Mishra.

8. Attack on Dr. Kiron Chaudhury, M. L. A. on 29.8.85 - Shri Amarendra Nath Bhattacharya, Shri Kashinath Misra, Shri Asok Ghosh, Shri Anup Chanda and Dr. Susovan Banerjee.

9. Accident due to gas leakage - Shri Bhupal Panda.

10. Apprehended damage of crops by insects in south and central parts of West Bengal Shri Amalendra Roy.

I have selected the notice of Shri Amarendra Nath Bhattacharya, Shri Kashinath Misra, Shri Asok Ghosh, Shri Anup Chandra and Dr. Susovan Banerjee on the subject of attack on Dr. Kiron Chaudhury, M. L. A. on 29.8.85.

The Minister–in–Charge will please make a statement to–day, if possible or give a date.

**Shri Patit Paban Pathak** : On 12th September, 1985.

**Laying of Bills returned by the Governor for reconsideration.**

**Mr. Speaker** : The Industrial Disputs (West Bengal Amendment) Bill, 1981 as passed by the Assembly and the Industrial Disputes (West Bengal Amendment) Bill, 1984 as passed by the Assembly, have been returned by the Governor with messages for re–consideration by the House. The messages of the Governor have been published under serial No. 1001 of Bulletin Part–II dated the 2nd July, 1985.

I lay the copies of the Bills on the table.

**Sixtyfourth Report of the Business Advisory Committee**

**Mr. Speaker** : I beg to present the 64th Report of the Business Advisory Committee which at its meeting held on 3rd September, 1985 in my Chamber, considered the question of allocation of date and time for the disposal of legislative business and recommended as follows :–

Tuesday, 3.9.1985 – (i) Laying of Ordinances, Rules etc.

(ii) The West Bengal Religious Buildings and Places Bill, 1985. (introduction, Consideration and Passing ) - 1-1/2 hours

Wednesday, 4.9.1985 – The West Bengal Panchayat (Second Amendment Bill, 1985. (Introduction, Consideration and Passing)......2 hours.

Thursday, 5.9.1985 – (i) The Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1985, (Introduction, Consideration and Passing) ... 1 Hour.

(ii) The West Bengal Government Townships (Extension of Civic Amenities) (Amendment bill 1985)

(Introduction, Consideration and Passing) ... 1 hour.

I now request the Minister–in–charge of Home ( Parliamentary Affairs) Department to please move the motion for consideration of the House.

(2.10 – 2.20 p.m.)

**শ্রী পতিত পাবন পাঠক** :– মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য নির্বাহক সমিতির প্রতিবেদনে যে সুপারিশ করা হয়েছে তা গ্রহণের জন্য আমি সভার কাছে প্রস্তাব উত্থাপন করছি।

**মিঃ স্পীকার** :– আমি আশা করি এই প্রস্তাবে সকলেই একমত। অতএব আমি এটা গ্রহণ করছি।

**মিঃ স্পীকার** :– মিঃ সাত্তার আপনি কি বলবেন বলছিলেন বলুন।

**শ্রী আবদুস সাত্তার** :– মাননীয় স্পীকার মহাশয়, কেশপুরের ব্যাপারটা একটা সাংঘাতিক ব্যাপার। এই ঘটনা নিয়ে ৭০০/৮০০ বাড়ী লুঠ

পাট হয়ে গেছে এবং এটা রাজনৈতিক হত্যা, এস. পি. নিজে প্রশাসন থেকে বলেছেন । আপনি দয়া করে চীফ মিনিষ্টারকে একটা ষ্টেটমেন্ট করতে বলুন এই হাউসে। এটা সত্যিই খুব লজ্জাজনক এ্যালামিং ব্যাপার । এই বিষয়ে ষ্টেটমেন্ট করা দরকার আমি আপনার থ্রু দিয়ে চীফ মিনিষ্টারকে রিকোয়েষ্ট করছি। আপনি চীফ মিনিষ্টার কে এই বিষয়ে একটা ষ্টেটমেন্ট করতে বলুন ।

**Mr. Speker** : You give it to a morrow and I will consider it, I would say one thing that the statement made by Shri Rabin Mukherjee, Minister for Home (Transport) Deptt. may be circulated.

## MENTION CASES

**শ্রী সমর মুখার্জি** : মাননীয় স্পীকার মহাশয়, মালদহ জেলার কালিয়াচক থানার গোপালগঞ্জ স্বাস্থ্যকেন্দ্রে গত ২৯ শে আগষ্ট এক প্রসূতি একটি সন্তান প্রসব করেন । সন্তান প্রসব করার পর ঐ প্রসূতির জ্ঞান হারিয়ে যায় । তখন তার সেই সদ্যজাত শিশুটিকে কুকুরে খেয়ে ফেলে । মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রাম বাংলার প্রসূতির সন্তান রক্ষা করার দায়িত্ব পালনে বর্তমান বামফ্রন্ট সরকার ব্যর্থ হয়েছেন । এই শিশুটিকে কুকুরে খেয়ে ফেলার প্রতিবাদে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবী করছি । এই ঘটনার পর এখনো পর্যন্ত তিনি কেন পদত্যাগ করেননি, সেটা দেখে আমি আশ্চর্য্য হয়ে যাচ্ছি । সারা পশ্চিমবাংলার মানুষ এর বিরুদ্ধে গর্জে উঠবে । এই শিশুটি যে পৃথিবীতে এসেছিল, তার তো কোন অপরাধ ছিল না। এই শিশুটিকে বামফ্রন্ট সরকারের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী বাঁচতে দেননি, কুকুরের মুখে সদ্যজাত শিশুটিকে তুলে দেওয়া হল । স্বাস্থ্যমন্ত্রী এখনো নিলর্জ্জের মত আসন গ্রহণ করে আছেন আজও পদত্যাগ করেননি । আমি তাই আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর পদত্যাগ দাবী করছি এবং এই সন্তান হারা মাকে কিছু আর্থিক ক্ষতি পূরণ দেবার দাবী জানাচ্ছি ।

**শ্রী শচীন সেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয় এখানে উত্থাপন করতে চাই । এখানে এনভায়ারমেন্ট মিনিষ্টার উপস্থিত আছেন, আমি তাকে জানাতে চাই যে , এখানে আবার একটি মিনি ভূপাল হতে চলেছে । আমার কনসটিটিউএন্সির একটি অঞ্চলে একটা বিষাক্ত গ্যাসের কারখানা তৈরী হয়েছে । এর ফলে ইতিমধ্যেই বস্তিবাসীর ব্যাপক অঞ্চলের অনেক শিশু অজ্ঞান হয়ে গেছে। এই কারখানাটির নাম হচ্ছে প্যারস মেটালয় ফেব্রিকেটরস, ৬০ বি, বন্দেল রোডে এটি অবস্থিত । সেখান থেকে প্রতিদিনই নানা রকম কেমিক্যালস এবং দুর্গন্ধময় বিষাক্ত গ্যাস বেরনোর ফলে বস্তিবাসী মানুষ শিশুরা অজ্ঞান হয়ে পড়ছে । আমি আপনার মাধ্যমে এই কারখানা সম্পর্কে যথাযথ ব্যবস্থা গ্রহণ করার জন্য পরিবেশ মন্ত্রীকে অনুরোধ করছি । অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করা না হলে যে কোন সময়ে মিনি ভূপাল দুর্ঘটনা ঘটে যেতে পারে । আমি নিজে গিয়ে দেখেছি প্রায় ২০০ গজ দূর পর্যন্ত মানুষ দাঁড়াতে পারে না, শ্বাস, প্রশ্বাস বন্ধ হয়ে আসে । শিশুরা অজ্ঞান হয়ে পড়ছে, অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা দরকার । বস্তিবাসী মানুষেরা সই করে প্রতিবাদ জানিয়ে একটা স্মারকলিপি আমার কাছে দিয়েছে পরিবেশ মন্ত্রীর কাছে পাঠিয়ে দেবার জন্য । আমি সেটি আপনার কাছে জমা দিচ্ছি, আপনি দয়া করে পরিবেশ মন্ত্রীর কাছে এটি পাঠিয়ে দেবেন ।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবাংলার স্বাস্থ্যকেন্দ্রগুলিতে আজ যে কোন চিকিৎসাই হয়না, সেগুলি যে চরম দুরাবস্থার মধ্যে দিয়ে চলেছে সেকথা বার বার আপনার মাধ্যমে এই সভায় আমরা রেখেছি । স্যার, স্বাস্থ্যকেন্দ্রগুলির চরম দুরাবস্থার আর একটি মর্মান্তিক নজির এইমাত্র আমাদের দলের একজন মাননীয় সদস্য রাখলেন এবং আপনি শুনলেন যে হাসপাতাল থেকে সদ্যজাত শিশুকে কুকুরে তুলে নিয়ে চলে গিয়েছে । স্যাব, ইতিহাসে আছে যে শ্মশানে মড়া নিয়ে কুকুর টানাটানি করে। কিন্তু এখন আপনি শুনলেন হাসপাতাল থেকে সদ্যজাত শিশুকে কুকুর তুলে নিয়ে চলে গিয়েছে! স্যার, কোন সভ্য দেশে যদি এই ঘটনা ঘটতো তাহলে সেই সভ্য দেশের সরকার পদত্যাগ করে মানুষের কাছে ক্ষমা চাইতেন । আজকে যদি কংগ্রেস সরকার ক্ষমতায় থাকতো তাহলে আমরা জানি বামফ্রন্ট সরকারে যারা রয়েছেন ঐ সি. পি. এম. পার্টি তারা রাইটার্স বিল্ডিং-এ আগুন জ্বালিয়ে দিতেন । তাঁরা এটা করতেন কারণ তাঁরা হিংসায় বিশ্বাস করেন কিন্তু আমরা তা করবো না কারণ আমরা হিংসায় বিশ্বাস করিনা । আমরা শুধু মানুষকে বলব এই সরকারকে ধিক্কার জানাতে এবং বলব, যে সরকারের আমলে সদ্যজাত শিশুকে হাসপাতাল থেকে কুকুরে টেনে নিয়ে যায় সেই সরকারের মুখ্যমন্ত্রীর রাইটার্স বিল্ডিং-এ বসে থাকার কোন অধিকার নেই। স্যার, এদের একটু ঘৃনা নেই, লজ্জা নেই । স্যাব, একদিকে এই অবস্থা অন্য দিকে আমরা দেখছি, সরকারী গাড়ীতে কুকুরকে বাড়ীতে পৌঁছে দেওয়া হচ্ছে ।

(এই সময় মাইক বন্ধ হইয়া যায়)

**শ্রী সরল দেব** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি । স্যার, সিলিকেট গালসের দু-জন কর্মী, তারা টি. ইউ. সি. সি.-র সদস্য- লোকমান মণ্ডল এবং হারান ঘোষ- তারা যখন গত ৮ তারিখে ডিউটি সেরে রাত্রি বেলাতে বাড়ী ফিরছিল তখন তারা গঙ্গানগর এলাকায় কংগ্রেসী সমাজবিরোধীদের দ্বারা আক্রান্ত হয়। এ সম্পর্কে দমদমের এয়ারপোর্ট থানায় এফ. আই. আর করায় কয়েকজনকে ধরা হয় কিন্তু তাদের পি. আর বণ্ডে ছেড়ে দেওয়া হয়। আর একজন, শান্তনু সরকার, তাকেও ৩০ তারিখে রাত্রিবেলায় ডিউটি থেকে ফেরার পথে গঙ্গানগরের মোড়ে সমাজবিরোধীরা আক্রমণ করে । সে এখন আর. জি. কর হাসপাতালে মৃত্যুর সংগে পাঞ্জা লড়ছে । এয়ারপোর্ট থানাতে খবর দেওয়া সত্বেও কোন ব্যবস্থা নেওয়া হয়নি । স্যার, যারা থানায় খবর দিতে যায় তাদের বলা হয় বাড়ীতে ফিরে যাও, গিয়ে যেখানে যেখানে রক্ত পড়ে আছে তা ধুয়ে ফেল । স্যার, আমি বারাসত থানার ও. সি. কে নিয়ে এয়ারপোর্ট থানায় যাই। এ সম্পর্কে ওয়ারলেসে এয়ারপোর্ট থানায় পূর্বাহ্ণে জানানো হয় কিন্তু তারা কেউ আসেন নি । রাত্রিবেলায় ১১ টার সময় আমি নিজে এয়ারপোর্ট থানায় যাই এবং অফিসার এনে এফ. আই. আর করাই । স্যার, কোন দুস্কৃতকারীকে গ্রেফতার করা হয়নি । স্যার, লেকটাউন, খড়দা, পানিহাটি ইত্যাদি এলাকার সমাজবিরোধীরা এই গঙ্গানগরে এসে আশ্রয় নিয়েছে

এবং তারা ঐ অঞ্চলে সন্ত্রাসের সৃষ্টি করছে। পুলিশ নিষ্ক্রিয়, আমি এই নিষ্ক্রিয়তার প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সেই সংগে আমার অনুরোধ, অবিলম্বে এয়ারপোর্ট থানার দারোগাকে বরখাস্ত করা হোক।

**মিঃ স্পীকার :** ডাঃ মানস ভূঞাঁর এডজর্নমেন্ট মোশান এবং মেনশানের সাবজেক্ট এক, সেইজন্য আমি মেনশানটা এ্যালাউ করছি না।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মন্ত্রী শ্রী প্রলয় তালুকদারের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় স্বাস্থ্যমন্ত্রী হাওড়া হাসপাতালের দিকে নজর দিয়েছেন ভালো কথা – হাওড়ায় টি. বি আইসোলেশান ওয়ার্ড খোলা, দক্ষিন হাওড়ায় হাসপাতালের উদ্বোধন ইত্যাদি হচ্ছে, আমি এখন তাঁর দৃষ্টি ব্যাতাইতলার সরকারী পলিক্লিনিকটির দিকে আকৃষ্ট করবো। বহু অর্থব্যয় করে এটা করা হয়েছিল এবং সমস্ত রকমের এ্যারেঞ্জমেন্ট এখানে ছিল কিন্তু বর্তমানে এটা ধ্বংসের মুখে। বিভিন্ন কাগজেও এ সম্পর্কে সংবাদ বেরিয়েছে। সংবাদ বেরিয়েছে যে সরকারী পলিক্লিনিকটি এখন ধ্বংসের মুখে।

[2.20 – 2.30 p.m.]

বাড়িটির বিরাট অংশ দীর্ঘদিন সংস্কারের অভাবে অকেজো ভূতুড়ে হয়ে আছে। ওখানে স্থানীয় চোরা কারবারিরা চোরাইমাল জমা রাখে। পলিক্লিনিকের চত্বরের মধ্যে চোলাই মদ আর সাট্টার আড্ডা বসে। এমনকি কিছুদিন আগে পলিক্লিনিকের মধ্যেই একটি নারী ধর্ষণের ঘটনা ঘটেছে। ছাত ভেঙে ভেঙে পড়ছে, এই অবস্থায়ও বাড়িটিকে পি.ডাব্লু.ডি'র আনডারে দেওয়া হচ্ছে না। ছাত দিয়ে জল পড়ে অত্যন্ত দামি দামি যন্ত্রপাতি, এক্স-রে মেশিন, বিভিন্ন কস্টলি ইম্পোর্টেড মেশিন নষ্ট হয়ে যাচ্ছে। ওখানে যে সমস্ত স্টাফদের থাকার কথা সে সমস্ত স্টাফরা ওখানে থাকছে না। সরকার টাকা খরচ করছে, তা সত্ত্বেও প্রশাসনিক তৎপরতার অভাবে সেখানে মানুষ যাচ্ছে না, ডাক্তার যাচ্ছে না। এমন কি দারোয়ান নেই, কেয়ারটেকার নেই, দীর্ঘদিন কোন নাইটগার্ড ছিল না। এমনকি বাইরে থেকে ভারিকে দিয়ে জল তোলানো হচ্ছে। একটা পলিক্লিনিক থাকা সত্ত্বেও সেটাকে চালানো সম্ভব হচ্ছে না, সেটা বন্ধ হয়ে পড়ে আছে। সেটা আজকে এ্যন্টি সোস্যালদের আড্ডার জায়গা হয়ে দাঁড়িয়েছে। আমি বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী রামনারায়ণ গোস্বামীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি যখন বিভিন্ন জায়গায় বহু টাকা পয়সা খরচ করে চিকিৎসা কেন্দ্র তৈরী করতে পারছেন না তখন এই রকম একটা তৈরী পলিক্লিনিক ধ্বংস হয়ে যাচ্ছে। অবিলম্বে ঐ 'পলিক্লিনিক'টির বিশাল বাড়িটির রক্ষাণাবেক্ষণের দায়িত্ব পি ডাব্লিউ-ডি-কে হস্তান্তরিত করা প্রয়োজন। বাড়িটির অবস্থা এমন বিপজ্জনক যে মাঝে মাঝেই ইলেকট্রিক সার্কিট সমেত মাথার ওপরের দেওয়াল ভেঙে পড়ছে।

**শ্রী শীস মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিগত এক বছর ধরে আমার এলাকায় (ঔরঙ্গাবাদ এলাকা) সমাজ-বিরোধীদের অত্যাচার দিনের পর দিন ক্রমাগত বেড়ে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমানে ওখানে যে রকম বোমাবাজী হচ্ছে তা আগে কখনো হয়নি। আগে ওখানে এ জিনিস ছিল না। কিন্তু বর্তমানে জঙ্গীপুর থানার অধীন সুজাপুর গ্রাম থেকে রেজা নামে একজন ব্যক্তি গিয়ে বোমা তৈরী করছে এবং প্রত্যেক জায়গায় সাপ্লাই করছে। গ্রামের মানুষের মধ্যে ঝগড়া লাগিয়ে দিয়ে, তাদের বোমা সাপ্লাই করে মুনাফা করছে, লুঠ করছে। কয়েক দিন আগে দারিয়াপুর গ্রামে এই জিনিস ঘটেছে, সেখানে লুঠপাট হয়েছে এবং কয়েকজন মানুষ খুন হয়েছে। দিনের পর দিন এই জিনিস হচ্ছে, অথচ প্রশাসনের কোনো রকম তৎপরতা দেখা যাচ্ছে না। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, এবং প্রশাসনিক তৎপরতা জোরদার করে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী কাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী তথা সমগ্র মন্ত্রী সভার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমান বছরের মাধ্যমিক পরীক্ষার এবং উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফলাফল বের হবার পর থেকে ছাত্র-ছাত্রীরা ১১ ক্লাশে এবং ডিগ্রি কোর্সে ভর্তি হতে পারছে না। এ বারে বহু ছাত্র-ছাত্রী পাশ করেছে, কিন্তু তাদের ভর্তি হবার সমস্যা দেখা দিয়েছে। এ বিষয়ে শুধু আমরাই উদ্বিগ্ন, তা নয়, বিভিন্ন সময়ে সরকারী পক্ষের মাননীয় সদস্যরা এই সমস্যার সমাধানের জন্য সরকারকে অনুরোধ করেছেন। কিন্তু অবস্থার কোন পরিবর্তন হয়নি। বাঁকুড়া জেলায় সীমিত কয়েকটি কলেজ রয়েছে, কিন্তু সেগুলিতে এখনো পর্যন্ত সিট্ বাড়ান হয়নি। ওখানে বড়জোড়ায় একটা নতুন কলেজ হয়েছে, কিন্তু পাশাপাশী আরো কয়েকটি কলেজ হবার কথা ছিল, সেগুলি এখনো পর্যন্ত হয়নি। ফলে একটা চরম অবস্থার সৃষ্টি হয়েছে। এর যদি প্রতিকার না হয় – এই ডিগ্রী কোর্সের ছাত্র-ছাত্রীর এবং তাদের অভিভাবকেরা তাঁরা এমন একটা বিপদের মধ্যে পড়েছেন যার জন্য তাঁরা বিভিন্ন রাজনৈতিক নেতাদের কাছে যাচ্ছেন এবং নির্বাচিত প্রতিনিধিদের কাছে যাচ্ছেন যাতে কোন সুরাহা হয়। আপনি স্যার মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে এই ব্যাপারটি বলে এবং মাননীয় শিক্ষামন্ত্রীর সাথে আলোচনা করে এই ডিগ্রী কোর্সের ভর্তির ব্যাপারে সুরাহা করুন। এটা আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি শহরের পাশে সরকার একটি পলিটেকনিক কলেজ স্থাপনের সিদ্ধান্ত অনেক আগেই গ্রহণ করেছিলেন। ১৯৬৪ সালে কয়েক লক্ষ টাকা ব্যয় করে ঘর এবং ওয়ার্ক-শপ নির্মাণ করা হয়েছিল। কিন্তু এখনও পর্যন্ত সেই কলেজ চালু করা হয়নি। এরফলে স্থানীয় জনসাধারণের মধ্যে প্রচণ্ড ক্ষোভ এবং অসন্তোষ সৃষ্টি হয়েছে। সম্প্রতি কাঁথি শহরে সমস্ত রাজনৈতিক দলের গণ-সংগঠনের পক্ষ থেকে নাগরিক কনভেনসানের মাধ্যমে সরকারের কাছে দাবী করা হয়েছে অবিলম্বে পলিটেকনিক কলেজের ক্লাস এবং পঠন-পাঠনের ব্যবস্থা বর্তমান শিক্ষাবর্ষ থেকে শুরু করা হোক। আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, দ্রুততার সাথে কার্যকরী ব্যবস্থা গ্রহণ করুন, যে সরকারী অর্থ সেখানে ব্যয়িত হয়েছে তার সদ-ব্যবহারের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী অবন্তি মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষমহাশয় পশ্চিমবাংলার মানুষ প্রতিদিন সংবাদপত্র দেখার পর যে ধারণা তাদের জম্মাচ্ছে তাতে তারা মনে করছে যে পশ্চিমবাংলা জঙ্গলের

রাজত্বে পরিণত হয়েছে। আজকে একথা কেউই অস্বীকার করবে না, পুলিশের সামনে গুলি করেছে এবং যাকে গুলি করলো তার মুণ্ডু কেটে নিয়েছে। মেদিনীপুর জেলার কেশপুর থানার খেজুরীবনিতে শ্রী আবদুস সাত্তারকে গুলি করে সি. পি. এমের ছত্রছায়ায় কয়েকশত সমাজবিরোধি এবং পরে তাকে তরোয়াল দিয়ে হত্যা করে। পরে তারা কয়েকশত বাড়ীতে আগুন লাগায় এবং কয়েকশত বাড়ীতে লুঠ করে। এমনকি একজন বিধবার বাড়ী পর্যন্ত তারা লুঠ করেছে। মেয়েদের প্রতি অশালীন ব্যবহার পর্যন্ত তারা করেছে। মান্দারবাজার সংলগ্ন থানায় তারা একজনকে গুলি করে হত্যা করারপর তরোয়াল দিয়ে মুণ্ডু কেটে সেই মুণ্ডু নিয়ে তারা ফুটবল খেলেছে। সুতরাং আমি মনে করি, পশ্চিমবাংলা জঙ্গলের রাজত্বে পরিণত হয়েছে। এই ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রী যাতে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করেন তারজন্য আমি আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ রাখছি। (এই সময়ে শ্রী অবন্তি মিশ্রের মাইক বন্ধ হয়ে যায়)

**শ্রী সত্যপদ ভট্টাচার্য** : মাননীয় স্পীকার স্যার, কিছুদিন আগে আমার এলাকায় শালার হাসপাতালে কয়েকজন ঢুকে সেখানকার ফার্মাসিষ্টকে আক্রমণ করে এবং তার চোখ উপড়ে নেয়। তার অপরাধ হচ্ছে, সেখানে পেনিসিলিন ইনজেকসান নেই। মফস্বলের হাসপাতালে সালফাডাইজিন পাওয়া যায় না। সোডিসায়েলিসিয়া, সোডিবাইকার্ব নেই। পেট খারাপের জন্য যে কার্মেনেটিভ হাসপাতালে সরবরাহ করার কথা তা নেই, পেনিসিলিনও নেই। ডেটল জাতীয় পদার্থ হেল্থ সেন্টারে পাওয়া যায় না, কোন তুলো নেই। এই অব্যবস্থা চলছে। বাজেটে এত টাকা থাকা সত্ত্বেও ওষুধ সরবরাহ না হওয়ার ফলে জনসাধারণের মধ্যে ক্ষোভ হচ্ছে এবং এরফলে ডাক্তার এবং ফার্মাসিষ্টরা মার খাচ্ছে এ ব্যাপারে আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি।

[2.30 – 2.40 p.m.]

**মিঃ স্পীকার** : মিঃ আবদুল মান্নান, আপনার মেনসেনটা আমি এ্যালাউ করছি না, কেননা আমি চীফ মিনিষ্টারকে এ সম্বন্ধে একটা ষ্টেটমেণ্ট দিতে বলেছি। এখন ডাঃ সুশোভন ব্যানার্জী।

**ডাঃ সুশোভন ব্যানার্জী** : মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি। আমার জেলা- শুধু আমার জেলা নয়, সারা পশ্চিমবঙ্গকে – যেটা এ্যাফেকট করছে আমি সেটা কৃষিমন্ত্রী মহাশয়কে জানাচ্ছি। আজকে সারা বীরভুম ডিষ্ট্রিকটে ৩ লক্ষ ১৬ হাজার হেক্টর জমির মধ্যে ২ লক্ষ ৫০ হাজার হেক্টর যেটা আবাদী জমি, তার মধ্যে ৮০ হাজার হেক্টর জমি হিসপা পোকার কবলে পড়েছে। এই পোকাগুলি গাছের ক্লোরোফিল খেয়ে নিচ্ছে, যার ফলে গাছগুলি খড়ে পরিণত হচ্ছে। এস. আর. পি. পি. এবং নন এস. আর. পি. পি. প্রোগ্রামে কিছু কিছু ক্ষেত্রে চাষীদের যে ইনসেকটিসাইড দেওয়া হচ্ছে সেই ইনসেকটিসাইডেব কোন রেজাল্ট হচ্ছে না। এ পর্যন্ত যে ইনসেকটিসাইড দেওয়া হয়েছে তাতে দেখা যাচ্ছে যে অনেক সময় পোকাগুলো এক জমি থেকে আর একটা জমিতে বসছে। এর যদি ইমিডিয়েটলি কোন ব্যবস্থা না নেওয়া হয় তাহলে ফর্টি পারসেনট অফ দি টোটাল ল্যাণ্ড যে বীরভুম ডিস্ট্রিকট গত বছরেও সারপ্লাস ডিসট্রিকট হয়েছিল সেটা আগামী দিনে ডেফিসিট ডিসট্রিকট হয়ে যাবে। মাননীয় কৃষিমন্ত্রী মহাশয় তাঁরা অনেক ডিষ্ট্রিকটকে পোকার কবলমুক্ত করার জন্য প্রোগ্রাম নিয়েছেন, ন্যাশান্যাল প্রোগ্রাম তার সংগে সংগে বীরভুম ডিষ্ট্রিকটকে ইনক্লুড করার জন্য আমি আপনার মাধ্যমে তাঁর কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী কমল কান্তি গুহ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সমস্ত মাননীয় সদস্যের অবগতির জন্য বলছি যে বীরভূমের এই অবস্থা আমার দৃষ্টি আকর্ষণ করেছে। আমি ব্যবস্থা নেওয়ার জন্য খবর পাঠিয়েছি। বীরভূমে কি ব্যবস্থা নেওয়া হচ্ছে সেটা কালকের মধ্যেই জানাতে বলেছি। আরও ব্যবস্থা নেওয়ার জন্য আমরা চেষ্টা করব, টাকার অভাব হবে না। শুধু বীরভূমেই নয় সমস্ত জায়গাতেই ব্যবস্থা নেওয়ার জন্য আমরা চেষ্টা করছি, কারণ আপনাদের মত আমরাও খুবই উদ্বিগ্ন, কারণ খরিফ শস্যই পশ্চিমবঙ্গের প্রধান শস্য।

**শ্রী শশাংক শেখর মণ্ডল** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নাম ডাকার দরকার নেই, কেননা আমার যে মেনসেনটা ছিল সেটা বলা হয়ে গেছে।

**শ্রী সুনীল দে** : মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১২/৮/৮৫ তারিখে গোপীবল্লভপুর থানার কানপুর গ্রামে কংগ্রেস ও নকশালরা যৌথভাবে নীরিহ, শিশু, পুরুষ এবং মহিলাদের উপর নগনভাবে আক্রমণ করে কয়েকটি ঘরবাড়ী লুঠ করে। এতে ৬ জন মহিলা এবং একজন পুরুষ সাংঘাতিকভাবে জখম হন। স্থানীয় প্রশাসন কিছু দুর্বৃত্তকে গ্রেপতার করেছেন এবং ঐ এলাকায় ১৪৪ ধারা জারী করেছেন। কিন্তু এখন পর্যন্ত যে সমস্ত সমাজবিরোধীরা গ্রেপতার হয়নি তাবা রাত্রে গোপনে এসে সাধারণ মানুষদের শাসাচ্ছে এবং ঐ এলাকায় একটা সন্ত্রাসের রাজত্ব কায়েম করার জন্য ষড়যন্ত্র চালাচ্ছে। আমি এ ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবলম্বে সমস্ত অভিযুক্ত এদের গ্রেপতার করে এ এলাকায় শান্তিপূর্ণ ব্যবস্থাকে ফিরিয়ে আনতে পারা যায়।

**শ্রী তারাপদ সাধুখাঁ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিভিন্ন হাসপাতাল এবং স্বাস্থ্যকেন্দ্রের দুঃখময় খবর আপনারা পেয়েছেন এবং সেখানকার প্রতিকারের কথাও বলেছেন, কিন্তু কলকাতার সবচেয়ে বড় যে পি. জি. হাসপাতাল, সেই হাসপাতালে আমি ভেন থ্রম্বসিসের জন্য ভর্তি হয়েছিলাম। কিন্তু দুঃখের সংগে জানাচ্ছি যে সি. টি. ইউ. কার্ডিও থেরাপী ইউনিট যেটা হচ্ছে চিকিৎসা শাস্ত্রের একটা বড় ইউনিট এবং সেখানে হার্টের রোগীরা থাকেন। সেখানে দোতলার দুইটি ওয়ার্ডে পায়খানা এবং বাথরুমে জল ঢুকে প্লাবিত হয়ে যাচ্ছে। বলবার সঙ্গে সঙ্গে বিল্ডিং ডিপার্টমেন্টকে ডেকে এনে তা পরিস্কার করান হয়। ২৭ তারিখ, যেদিন চলে আসি, সেদিন ঐ ওয়ার্ডের রোগীরা আবার আমাকে ডেকে নিয়ে গিয়ে বলেন যে, দেখুন কি অবস্থা। আপনারা জানেন ওখানে বাথরুমের দরজায় কোন চৌকাঠ নেই, ফলে নোংরা জল এসে ওয়ার্ডে ঢুকছে। ১৬ তারিখে একবার পরিস্কার করান হয়েছিল, কিন্তু ২৭ তারিখে আবার সেই একই অবস্থা। ঐ ওয়ার্ডে হার্টের রোগীদের মধ্যে আট জনের ভাল্‌ভ পাল্টান হয়েছিল, কিন্তু আটজনই মারা গেছেন। তখনও দুইজন রোগী আছেন যাদের হার্টের ভালভ পাল্টান হবে। সেখানে এক অসহায় অবস্থা বিরাজ করছে।

আর খাবারের কি অবস্থা ? সেখানে চালে কাঁকড়, আলুর খোসা ছাড়ান হয়না, ৫০ গ্রাম মাছের জায়গায় রোগীপ্রতি ২০ গ্রাম মাছ দেওয়া হয়। ঐ ২৭ তারিখে পি. জি. হসপিটালে রোগীদের যে মাছ দেওয়া হয়েছিল তার একটি টুকরো আমি আপনার সামনে উপস্থিত করছি। এটা এনে এতদিন আমি ফ্রিজে রেখে দিয়েছিলাম। আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীকে এ-বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী লক্ষণ চন্দ্র শেঠ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কেন্দ্রীয় সরকারের বঞ্চনার ফলে ধীরে ধীরে কলকাতা এবং হলদিয়া বন্দর মৃত্যু পথযাত্রী হয়ে পড়ছে। সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় ঠিক ছিল হলদিয়া বন্দরকে ১০৫ কোটি টাকা দেওয়া হবে এবং কলকাতা বন্দরকে দেওয়া হবে ৫০ কোটি টাকা। পরবর্তী কালে কাটছাট করে হলদিয়া বন্দরকে ৬০ কোটি টাকা দেবার ব্যবস্থা হয়েছে। সেখানে বোম্বাই বন্দরকে সপ্তম পরিকল্পনায় ২০০ কোটি টাকা দেবার ব্যবস্থা হয়েছে। এইভাবে কলকাতা এবং হলদিয়া বন্দরের প্রতি বঞ্চনা করছেন কেন্দ্রীয় সরকার। শুধু তাই নয়, ষষ্ঠ পরিকল্পনাকালে কলকাতা এবং হলদিয়া বন্দরে পলিমাটি কাটা ও সরান এবং অকল্যাণ্ড চর, বালারী চর, জেলিংহাম চরে ড্রেজিংয়ের জন্য পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল ৪০ কোটি টাকার; ষষ্ঠ পরিকল্পনা শেষ হয়ে গেল, কিন্তু সপ্তম পরিকল্পনায় সেক্ষেত্রে আজকে ৪০ কোটির জায়গায় ৩০ কোটি টাকার পরিকল্পনা করা হয়েছে। এইভাবে চললে কলকাতা এবং হলদিয়া বন্দর জলের অভাবে মৃত্যু পথযাত্রী হবে। কেন্দ্রীয় সরকারের এই বঞ্চনার প্রতিকার চাইছি এবং আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী বীরেন্দ্রনাথ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ এবং জরুরী বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিম দিনাজপুর জেলা আজকে এক অসহায় অবস্থার মধ্যে এসে পৌঁছেছে। আপনি জানেন, বর্তমানে বামফ্রন্ট সরকারের পরিবহন নীতির ফলে বেসরকারী বাস মালিকরা যা খুশী তাই চালাচ্ছে এবং তাদের পৌয়ার্তুমির ফলে সেখানে একা অচলাবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে গত ২২ শে আগষ্ট থেকে আজ পর্যন্ত বেসরকারী বাস এবং মিনিবাস সমস্ত বন্ধ হয়ে রয়েছে।

[2.40 – 2.50 p.m.]

আপনারা জানেন যে এটা এমন একটা জেলা যার দৈর্ঘ ২৫০ কিলোমিটার। এই জেলার হেডকোয়ার্টার্স হচ্ছে বালুরঘাট। এই বালুরঘাট থেকে ইসলামপুর এলাকায় যোগাযোগ করা কি অসুবিধা সেটা সহজেই অনুমান করা যায়। আজকে এই বাস ধর্মঘট নিয়ে কেবলমাত্র বিবৃতি এবং পালটা বিবৃতিই শোনা যাচ্ছে। কর্তৃপক্ষ একবার বিবৃতি দিচ্ছে আবার বাস মালিকরা একবার বিবৃতি দিচ্ছে। এর ফলে ওই অঞ্চলের সাধারণ মানুষ চরম অসুবিধার সম্মুখীন হয়েছে। জনসাধারণের পক্ষ থেকে আমি বলতে চাই এই ধর্মঘটের কবে অবসান হবে ? এই পরিবহণ মন্ত্রী অপদার্থ মন্ত্রী হিসাবে পরিগণিত হয়েছে। সারা পশ্চিমবাংলার মানুষ তাঁকে ধিক্কার জানাচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই পরিস্কার করে বলতে চাই এই রকম একটা জেলায় ১৩-১৪ দিন ধরে ধর্মঘট চলছে, তার কোন ব্যবস্থা করা হচ্ছে না। এখানে পরিবহন ব্যবস্থা একেবারে ভেঙে পড়েছে। মাননীয় অধ্যক্ষ, এটাকে কোন প্রকারেই উপেক্ষা করা যায় না। এই ব্যাপারে আমি এখানে মাননীয় মন্ত্রীর বিবৃতির দাবি জানাচ্ছি। অবিলম্বে বাস ধর্মঘট মেটাবার ব্যবস্থা নিতে হবে। আমি মন্ত্রী মহাশয়ের.....

(এই সময় মাইক বন্ধ হয়ে যায়)

(গোলমাল)

**শ্রী কৃষ্ণ ধন হালদার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ২৪ পরগণা জেলায় কুলপি থানায় নদীর ভাঙ্গনে অনেক গ্রাম নদীগর্ভে বিলীন হয়ে গেছে। জুলাই আগষ্ট মাসে হরিনারায়ণপুর এবং মুকুন্দপুর গ্রামের পুরো অংশ নদীগর্ভে চলে গেছে। ইরিগেসান ডিপার্টমেন্ট থেকে খাঁচা ফেলার ব্যবস্থা করা হয়েছিল। ভাংগন রোধ করার জন্য। কিন্তু তাতে কোন ফল হয়নি, পরিকল্পনা ভেস্তে গেছে। আমি আপনার মাধ্যমে সেচমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যেন অবিলম্বে তিনি এই অবস্থা পরিদর্শন করেন। অথবা তিনি একটা শক্তিশালী টিম পাঠিয়ে এখানে পরিদর্শনের ব্যবস্থা করেন। নদীর ভাংগন রোধের জন্য প্রয়োজনীয় ব্যবস্থা নেবার জন্য আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মফুলে উদ্দিন আহমেদ** : ************ (গোলমাল)

******* (গোলমাল)

**Mr. Speaker** : Mr. Ahmed, please take your seat. Nothing will be recorded. Please take your seat. Mr. Ahmed, you are a senior member. Why did you start speaking? I never called your name. Don't behave in this way. Please take your seat.

**শ্রী অশোক ঘোষ** : মাননীয় স্পীকার স্যার, আজকে পশ্চিমবাংলার মানুষ অত্যন্ত আশ্চর্য্যের সংগে লক্ষ করছে যে আমরা কোন রাজত্বে বাস করছি। মন্ত্রীর কুকুরকে সরকারী গাড়ি করে নিয়ে যাওয়া হচ্ছে; যেখানে কুকুর নবজাত শিশুকে খেয়ে নিচ্ছে। আশ্চর্য্য লাগে কার রাজত্ব এবং কোন রাজত্বে বাস করছি আমরা। মালদাহ বিধানসভার সদস্য সমর মুখার্জী মহাশয় উল্লেখ করেছিলেন একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। আমার মনে আছে রেল দুর্ঘটনার জন্য ভারতবর্ষের তৎকালীন মন্ত্রী মহাশয় সমস্ত দায়িত্ব নিজের কাঁধে নিয়ে পদত্যাগ করেছিলেন। যদি পশ্চিমবাংলার বর্তমান স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের বিবেক বলে কিছু থাকতো, তাহলে কিন্তু ঐ নবজাতক শিশু কি কারণে পৃথিবীর আলো দেখতে পেল না, জ্ঞান ফিরে ঐ শিশুর মা যখন নার্সকে, ডাক্তারকে তাঁর বাচ্চা কোথায় জিজ্ঞাসার কোন উত্তর পেলেন না, এই সবের উত্তর দিতেন। ঐ ঘটনার নয়দিন পরে স্থানীয় মানুষের চাপে পড়ে মাটি থেকে মৃতদেহ তুলে তার ময়না তদন্ত হল। সেই রিপোর্ট আমাদের কাছে তিনি রাখতে পারতেন। মাননীয় মন্ত্রীমহাশয় এই ব্যাপারে দায়ী যে নার্স, ডাক্তার এবং এ্যাটেনড্যান্টকে

Note : * Expunged as ordered by the Chair

কেন গ্রেপ্তার করা হল না বা গ্রেপ্তার হয়ে থাকলে তাদের ছেড়ে দেওয়া হল কেন তা বলতে পারতেন। এই ঘটনার জন্য স্থানীয় জনসাধারণ ক্ষেপে গিয়েছেন। তাঁরা এই ব্যাপারে দোষী ব্যক্তিদের শাস্তি দাবী করছেন। অথচ পশ্চিমবঙ্গ সরকারের মাননীয় স্বাস্থ্যমন্ত্রী চুপ করে বসে আছেন। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে এই বিষয়ে বিবৃতি দাবী করছি। পশ্চিমবঙ্গের মানুষকে তিনি বলুন-সেখানে কি এমন ঘটনা ঘটেছিল যারজন্য একটা নবজাতক শিশু পৃথিবীর আলো দেখতে পেল না?

(এই সময়ে লাল আলো জ্বলিয়া ওঠে)

**শ্রী নীরোদ রায় চৌধুরী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সারা পশ্চিমবাংলা শুধু নয়, উত্তর ২৪ পরগণাতেও দিনের পর দিন পাটের দাম মাটির দামে পরিণত হচ্ছে। গতকাল ৬০-৬৫ টাকা মন দরে পাট বিক্রি হয়েছে এবং এর ফলে কৃষকদের মাথায় হাত পড়েছে। কৃষকেরা এখন ইতস্তত বিক্ষিপ্ত ঘুরে বেড়াচ্ছে। অসাধু ব্যবসায়ীরা এই সুযোগে পাট চাষীদের বলছে – পাট গাড়ী করে এনেছ গোডাউনে রেখে যাও, দাম কবে পাবে তার কোন ঠিক নেই। কয়েকদিন আগে ঈদের সময়ে কৃষকদের ঘরে কোন কেনাকাটা হয়নি। ঈদের সময় কৃষকদের অবস্থা দারুণ খারাপ গেছে। ইতিমধ্যে আবার পূজা আসছে। বর্তমানে পাটের দাম যেভাবে নিম্নমুখী হচ্ছে, তাতে গ্রামাঞ্চলে ইতিমধ্যেই হাহাকার দেখা দিয়েছে। অথচ গত বছর এই সময়ে জে সি আই ৯১৭ টাকা থেকে সুরু করে ৯৯৩ টাকা কুইন্টাল দামে পাট কিনেছিলেন, যার রসিদ পর্যন্ত আমার কাছে আছে। কিন্তু এই বছরে পাটের দামের এই অবস্থাতেও - পাটচাষী যখন ভাবছে যে আগামীদিনে আর পাট চাষ করবে কি করবে না - জে. সি. আই. পাট কিনতে এগিয়ে আসছে না। একবিঘা জমি চাষ করতে প্রায় ৯০০ টাকা খরচ হয়, চাষীদের দেওয়া এই হিসাব আমার কাছে আছে, অথচ একবিঘা জমিতে উৎপন্ন পাট মাত্র ৬০-৬৫ টাকা দামে বিক্রি করতে হচ্ছে। আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রী এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি, যাতে জে. সি. আই.' এর মাধ্যমে পাটচাষীর উৎপাদিত পাট লাভজনক দামে কেনার ব্যবস্থা করেন।

**Shri Abdur Rauf Ansari** : Mr. Speaker, Sir, through you, I want to draw the attention of the Minister-in-Charge for Higher Education. Sir, you know that there are twenty-two government colleges in our State but only in eight colleges, the Principals have been appointed and in rest of the colleges, there are no Principals where the Officers-in-Charge are working. In the Moulana Azad College, which falls in my constituency, there is no Principal for more than one and a half year. Such is the inefficiency on the part of the Government in dealing with the appointment of the Principals which is causing dissatisfaction among the students and the teachers who are competent and really qualified. It is not the fact that there is a dearth and shortage of competent educationists in the State. There may be shortage of educationists who are committed to Marxism and who are committed to the policies of the Left Front Government. There may be shortage of staff but, there should not be shortage of Principals. But you will see that good number of colleges have not appointed Principals. So, I would request the Minister-in-Charge to take immediate necessary action to appoint Principals in the remaining colleges.

[2.50 – 3.00 p.m.]

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। খানাকূল ২ নং ব্লকের আধিকারিক বিগত কিছুদিন যাবৎ অফিসে আসছেন না, এরফলে অফিসের কাজকর্ম ঠিকমত সম্পন্ন হচ্ছে না। সম্প্রতি দারকেশ্বর, মুণ্ডেশ্বরী, রূপনারায়ণ এবং শীলাবতী নদীতে জলস্ফীতি হওয়ার ফলে ১২ টি গ্রাম বন্যা প্লাবিত হয়ে গেছে। এই প্লাবিত হওয়ার ফলে সেখানকার কাজকর্ম সম্পন্ন হতে পারছে না এবং পঞ্চায়েত সমিতিকে হেয় প্রতিপন্ন করা হয়েছে। খানাকূল ১ নং ব্লকের আধিকারিক আলপান শেখকে ট্রান্সফার অর্ডার দেওয়া হয়ে গেছে গত ২১ শে আগষ্ট। কিন্তু তিনি কার্যভার ছাড়ছেন ও না বা দায়িত্বভার অন্য অফিসারকে বুঝিয়ে দিচ্ছেন না। এরফলে বন্যা পরিস্থিতি মোকাবিলা করা এবং অন্যান্য কাজকর্ম পরিচালনা করার খুব ব্যাঘাত সৃষ্টি হচ্ছে। আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে আপনার মাধ্যমে জানাচ্ছি যে তিনি যাতে অবিলম্বে ওই আধিকারিকের ট্রান্সফার অর্ডার কার্যকরী করেন অথবা যদি তাঁকে অফিসে রাখেন তাহলে তিনি যাতে অফিস মাস্টার হিসাবে তাঁর দায়িত্ব ঠিকমত যাতে পালন করেন সেই দিকে যেন মন্ত্রী মহাশয় দৃষ্টি দেন। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পাণ্ডে** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর তথা স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের স্বাস্থ্য ব্যবস্থা যে কিভাবে ভেঙ্গে পড়েছে সেটা সকলেরই জানা আছে এবং এই বিষয়ে আমার আগে অনেক বক্তাই বলেছেন। কিছুদিন আগে উত্তর কলিকাতায় জি. বি. খেমকার টি. বি. হাসপাতালের রোগীরা নেমে আসেন রাস্তায় খাদ্য পাচ্ছেন না বলে। অথচ স্বাস্থ্যমন্ত্রীর দপ্তর থেকে প্রতিদিন গ্রাম বাংলার মায়েদের এই হাসপাতাল সম্পর্কে অনেক কিছু বলা হয়। বিধানসভার সদস্যরা রেকমেনডেশান করে এখানকার যক্ষ্মা হাসপাতালে পাঠান, আর সেই রোগীরা সেখানে খাদ্যের অভাবে রাস্তায় নেমে পড়ছে। এই হাসপাতালের ই. সি. জি. মেশিন, এক্সরে মেশিন এবং ভিউ ফাইণ্ডার মেশিন খারাপ হয়ে পড়ে আছে। এই রকম যদি স্বাস্থ্যকেন্দ্রে চলে তাহলে কি অবস্থা হবে চিন্তা করা যায় না। আমরা যদি এর উত্তর মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে জানতে চাই তিনি এর উত্তর দিতে পারবেন না, তিনি আমাদের পরিস্কার বলে দিয়েছেন যে আমাদের হাসপাতালগুলির সুপারেনটেনডেন্টরা হাসপাতাল থেকে পদত্যাগ করে চলে যাচ্ছেন সুতরাং কিছু করার নেই। এইভাবে স্বাস্থ্যব্যবস্থা কি করে চলবে? আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি এবং মাননীয় স্পীকার স্যার আপনাকে অনুরোধ করছি আপনারা বিধানসভার বিরোধীদলের সদস্য এবং রুলিং পার্টির সদস্যদের দিয়ে কলকাতার হাসপাতালগুলিকে তদন্ত করতে পাঠান যে হাসপাতাল ব্যবস্থা কি ভাবে চলছে। এটা কোন রাজনৈতিক ব্যাপার নয়, সম্পূর্ণ স্বাস্থ্য ডিপার্টমেন্টটাই ভেঙে পড়েছে। আমার আগে অনেক সদস্যরাই অভিযোগ করেছেন

যে হাসপাতালে শিশুদের কুকুরে গ্রাস করছে। এটা আমাদের আজকে কতবড় কলঙ্ক যে এই জিনিষ ঘটছে, এটা কোন বামফ্রন্টের কলঙ্ক নয়, এটা গোটা বাঙালী জাতির কলঙ্ক। এই হাসপাতালগুলি যেভাবে চলছে তার একটা বিচার করার ব্যবস্থা করুন। মাননীয় মুখ্যমন্ত্রী সঙ্গত কথা বলেন, আমি তাঁকে অনুরোধ করছি আপনার মাধ্যমে যাতে তিনি একটা ব্যবস্থা নেন এই হাসপাতালগুলির, নিশ্চিতভাবে যাতে ব্যবস্থা নেওয়া হয় এবং এই অবস্থা আর যাতে চলতে না পারে। এই কথা আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বাস্থ্য মন্ত্রীকে বিশেষভাবে বলছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় স্পীকার স্যার, আপনার মাধ্যমে আমাদের জেলার স্বাস্থ্যবিভাগের কথা স্বাস্থ্যমন্ত্রীর কাছে সংক্ষিপ্তভাবে বলতে চাই এবং এই বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমাদের জেলায় সাবসিডিয়ারী হেলথ্ সেন্টারগুলি বন্ধ হতে চলেছে। দীর্ঘদিন এই সাবসিডিয়ারী হেলথ্ সেন্টারগুলিতে ডাক্তার না থাকার ফলে বন্ধ হয়ে যাচ্ছে। সংশ্লিষ্ট ঘোড়ামারা সাবসিডেয়ারী হেলথ্ সেন্টার ডাক্তার না থাকার ফলে ওখানকার ফার্মাসিষ্ট বন্ধ ঘোষণা করে দিয়েছেন। ঠিক এইরকমভাবে আমার নির্বাচিত এলাকা নওদা ব্লকে সর্বাঙ্গপুর সাবসিডেয়ারী হেলথ্ সেন্টারটি ডাক্তার না থাকার ফলে কার্যত বন্ধ হয়ে গেছে। সেখানকার ফার্মাসিষ্ট ও একই কারণে ওই হেলথ্ সেন্টারটি বন্ধ করে দিয়েছেন। এই চলছে এখন স্বাস্থ্যকেন্দ্রগুলিতে যে সমস্ত সাবসিডিয়ারী হেলথ্ সেন্টারগুলি ১৯৫২ সালে তৈরী হয়েছিল সেইগুলিও আজকে ভেঙে পড়ছে। কলকাতার হাসপাতালগুলি ও একই অবস্থা। এরফলে আজকে জনসাধারণের মনে বিক্ষোভ ক্রমশ ধূমায়িত হচ্ছে। ডাক্তার সংক্রান্ত ব্যাপারে স্বাস্থ্যমন্ত্রীর যেসব বিবৃতি দেখেছি বাস্তবের সংগে তার কোন প্রতিফলন নেই। সাবসিডিয়ারী হেলথ্ সেন্টারগুলিতে ডাক্তার নেই। আমরা জনগণের প্রতিনিধি হিসেবে সংশ্লিষ্ট গ্রামগুলিতে যেতে পারছিনা। যেসব হাসপাতালগুলিকে অফিসিয়ালি বন্ধ বলে ঘোষণা করা হয়েছে সেগুলিকে খোলার ব্যবস্থা করা হোক এবং সেখানে ডাক্তার দেয়া হোক।

**শ্রী রবীন্দ্র নাথ ঘোষ** : স্যার, আপনার মাধ্যমে আমি স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উলুবেড়িয়া হাসপাতালটি ২০০ টি বেড যুক্ত এবং সেখানে ৪০০ মতন রুগী ভর্তি আছে। ২০০ জন রুগী মেঝেতে পড়ে আছে। তাদের জন্য কোন বিছানা নেই। এই যে বর্ষা হল তাতে ঘরের মধ্যে জল পড়ে। মালদহতে যেমন নবজাত শিশুকে কুকুরে খেয়ে নিয়েছে এখানেও তেমনি হাসপাতালের গেটে দারোয়ান না থাকায় কুকুরে রুগীদের খাবার নিয়ে যাচ্ছে। মেদিনীপুর, হাওড়া থেকে এখানে রুগী এসে ভর্তি হয়। ৪০০/৪৫০ জন রুগীকে আউটডোরে ডাক্তারবাবুরা দেখেন। এই হাসপাতালটির যাতে উন্নতি হয়, বেড যাতে আরো বাড়ান যায়, ছাদ যাতে রিপেয়ার হয় এবং রুগীদের খাবার যাতে কুকুরে না নিয়ে যেতে পারে তার ব্যবস্থা করার জন্য আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**ডাঃ ওমর আলি** : স্যার, বিষয়টি বহু আলোচিত এবং গুরুত্বপূর্ণ। বিষয়টি হল পাটের দামের প্রসঙ্গে। এই পাট ফসল বছরে ৩৫০ কোটি টাকা বিদেশী মুদ্রা অর্জন করে। কিন্তু চাষী যারা চাষ করে তারা মরছে। কেন্দ্রীয় সরকারের এমন কোন নীতি নেই যে নীতিতে কৃষক তার উৎপাদিত ফসলের ন্যায্য মূল্য পেতে পারে। যখন আলু চাষ হয় তখন আলু চাষীরা পড়ে মার খায়। বৃটিশ আমলে একটা নিয়ম ছিল তাতে চাষীরা এক মন পাট বিক্রি করে এক মন ধান কিনতে পারতো। সেটা এখন আর মানা হয়না। এখন যেখানে ৯০ টাকা মন দরে পাট বিক্রি হচ্ছে সেখানে ধানের দাম ১০০ টাকার কাছাকাছি। এরকম একটা পরিস্থিতিতে কৃষকরা হরতাল ডেকেছিলেন। গ্রাম বাংলা বন্ধকে লক্ষ লক্ষ মানুষ সমর্থন করেছিল। আশা করেছিলাম যে কেন্দ্র এই জনমতের একটা মর্যাদা দেবেন এবং পাটের দামের পুনর্বিন্যাস করবেন। কিন্তু তা তাঁরা করলেন না। আপনার মাধ্যমে দাবী করছি পাটের দামের পুনর্বিন্যাশ কেন্দ্র যেন করেন এবং যাতে ৬০০ টাকা কুইন্টাল প্রতি পাট কেনার জন্য জে. সি. আইকে নির্দেশ দেন তার ব্যবস্থাও যেন কেন্দ্র করেন।

[3.00 – 3.10 p.m.]

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা উদ্বেগজনক ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্রে দিকনগর গ্রাম পঞ্চায়েতের প্রধান নির্মলেন্দু বিশ্বাস কংগ্রেস (আই) আশ্রিত, কোতোয়ালী থানার বড় দারোগা সহ কয়েকজন দারোগার মদত পুষ্ট নিখিল বিশ্বাস ও তার দলবল গত ৬ই জুন সেই পঞ্চায়েত প্রধানকে খুন করে। এখন পর্যন্ত কাউকে ধরা হচ্ছে না। নিখিল বিশ্বাস কয়েক মাস আগে নির্মলেন্দু বিশ্বাসকে গুলি করে খুন করার চেষ্টা করেছিল। যখন কয়েক হাজার মানুষ তার প্রতিবাদে এগিয়ে গিয়েছিল তখন পুলিশ দারোগা গিয়ে শাস্তির নামে তাকে ধরল না, ছেড়ে দিল। এই নিখিল বিশ্বাস ব্যাঙ্ক ডাকাতি, বন্দুক ছিনতাই কেসের আসামী, পুলিশ তাকে ধরছে না। তার পরিবারের তার ভাই, শালাকে অন্য মামলায় জড়িয়ে থানায় এনে পিটিয়েছে। রায় বলে একজন দারোগা এই ঘটনার পর নির্মলেন্দু বিশ্বাসের বিধবাকে গালিগালাজ করেছে, পঞ্চায়েত সমিতির উপ-প্রধানকে গালাগালি করেছে এবং গ্রামের মধ্যে সন্ত্রাস সৃষ্টি করছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই দারোগাদের আচরণ সম্পর্কে তদন্ত করে যথাযথ ব্যবস্থা করা হোক, খুনিদের গ্রেপ্তার করা হোক, এবং গ্রামের মানুষ যাতে সন্ত্রস্ত না হয় তার ব্যবস্থা করা হোক।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে বাঁকুড়া জেলা, হুগলী জেলা এবং হাওড়া জেলার মধ্য দিয়ে দ্বারকেশ্বর নদী প্রবাহিত হয়েছে এবং কয়েকদিন আগে এই দ্বারকেশ্বর নদীর ভয়াবহ বন্যায় আরামবাগের মানুষ এবং বাঁকুড়ায় এই নদীর দুই তীরে যেসমস্ত গ্রামবাসী আছে তাদের ক্রমনভাবে ক্ষতিগ্রস্ত করেছে যে হাজার হাজার মানুষ আগামী কয়েক বছরের মধ্যে এই নদীগর্ভে চলে যাবে। স্যার, আমি এই হাউসে অনেকবার আবেদন জানিয়েছি এই দ্বারকেশ্বর নদীকে বাঁধার যে পরিকল্পনা কেন্দ্রীয় সরকারের কাছে আছে সেটাকে রূপায়িত করার জন্য। আমি আবার রাজ্য সরকারের মাধ্যমে সেই দাবি রাখছি যাতে সেই পরিকল্পনাটি অবিলম্বে রূপায়িত হয় এবং হাজার হাজার মানুষ যাতে এই বিপদ থেকে উদ্ধার পায়।

**শ্রী হিমাংশু কুঙার** : মি: স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কেশপুরে গত কয়েক মাস ধরে কতকগুলি গুরুত্বপূর্ণ ঘটনা ঘটে চলেছে এবং কংগ্রেসীরা এই ঘটনাগুলি ঘটাচ্ছে। খেজুরবনী, গরগজপাতা, মুকুন্দপুর, বেলডোবা, মগরা, নেড়াদেউল, পানিয়াট ইত্যাদি গ্রামগুলিতে কংগ্রেসী লোকেরা ক্রমাগত সন্ত্রাস সৃষ্টি করে চলেছে, খুন-খারাপি করছে। গত ২৮ তারিখে ঈদ উৎসবের দিন তারা আমাদের লোককে মারধোর

করেছে, গরীব উদ্ম্রাকে রাতের অন্ধকারে খুন করেছে। ২৯ তারিখে আমাদের কেশপুর পঞ্চায়েত সমিতির কর্মাধ্যক্ষ আবদুল রৌউপের বাড়ী লুঠ করে নিয়ে গেছে। ওখানে বেশীর ভাগ ঘটনা ঘটছে চাষ করার ব্যাপার নিয়ে। গত ৩১ তারিখে যখন চাষীরা জমিতে জমায়েত হয়েছিল তখন ওরা বন্দুক নিয়ে আমাদের লোকজনের উপর ঝাঁপিয়ে পড়ে বিকেল থেকে। ওরা আমাদের নেড়া দেউল পার্টি অফিস আক্রমণ করে, আমাদের যে কালেকশান ছিল সেটা লুঠ করে নিয়ে যায়। আমাদের আবদুল রসিদকে পার্টি অফিস থেকে টেনে নিয়ে গিয়ে হত্যা করে। সাদিমনি খাঁ, আবেদীকে আহত করে যারা মৃত্যুর সংগে সদর হাসপাতালে লড়াই করছে। এই ঘটনার প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং দোষী ব্যক্তিদের বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা গ্রহণ করে শাস্তির ব্যবস্থা করার জন্য দাবি জানাচ্ছি।

**শ্রী শিব প্রসাদ মালিক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মুখ্যমন্ত্রী এবং বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আরামবাগের দারকেশ্বর নদীর বাঁধের অবস্থা অত্যন্তই শোচনীয়। দীর্ঘদিন ধরে এই বাঁধের কোন সংস্কার না হবার ফলে আমার নির্বাচিত এলাকায় প্রতি বছর এই বাঁধ ভেঙে বহু টাকা নষ্ট হচ্ছে, হাজার হাজার বাড়ী পড়ে যাচ্ছে। এছাড়া ১৯৭৮ সালের বিধ্বংসী বন্যার ফলে যে ক্ষতি হয়েছিল সেটা এখনও পূর্ণ হয়নি এবং যে বালির স্তুপ জমেছিল সেটা এখনও সরান হয়নি। বর্তমান বছরে ৮১ হাজার কিউসেক জল ছাড়ার ফলে ২০ টি গ্রাম জলমগ্ন হয়েছে। আমি অনুরোধ করছি অবিলম্বে সেখানে ত্রাণ সামগ্রী পাঠাবার ব্যবস্থা করা হোক।

**শ্রী সুধন রাহা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। উত্তরবঙ্গে বিশেষ করে জলপাইগুড়িতে পাটের দাম বর্তমানে ৭০ থেকে ৮০ টাকা নেমে গেছে। এই ব্যাপারে কৃষক সভা বিভিন্ন রকম আন্দোলন করছে। তবে একটা জিনিষ লক্ষ্য করছি এই বাংলা বন্ধের পর জে সি আই আর তাদের নির্দিষ্ট হাটে পাট কিনতে যাচ্ছেনা। তারা যদি সাপোর্ট প্রাইস্-এ পাট কিনত তাহলে ১০০ টাকার উপর দাম থাকত। আমি অনুরোধ করছি, রাজ্য সরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করা হোক যাতে জে সি আই তাদের নির্দিষ্ট হাটে পাট কিনতে যায়। জে সি আই যদি পাট কেনে তাহলে কৃষকরা কিছু দাম পাবে। আমি আশা করি সরকার অবিলম্বে এই ব্যাপারে দৃষ্টি দেবেন।

**শ্রী উমাপতি চক্রবর্তী** : মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করছি গত ২৮/২৯/৩০ শে আগস্ট কংশাবতী ব্যারেজের জল এবং রূপনারায়ণের জোয়ারের জল মিশে শিলাবতী এবং কেঠে নদীতে প্রবল জলের সৃষ্টি হয় এবং তার ফলে ঘাটাল মহকুমার ৩ টি থানা, ঘাটাল, চন্দ্রকোনা এবং দাসপুরে বন্যা হয়। এখনও সেই জল পুরোটা সরে যায়নি, বহু গ্রাম এখনও আংশিকভাবে জলমগ্ন হয়ে রয়েছে। এই বন্যার ফলে হাজার হাজার বিঘা জমির ফসল নষ্ট হয়েছে। আমি দাবী করছি অবিলম্বে সেখানে ত্রাণ সামগ্রী পাঠান হোক এবং ঘাটাল মাস্টার প্ল্যান স্থায়ীভাবে চালু করার ব্যবস্থা হোক।

**শ্রী নটবর বাগদী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার জেলাতে যে ৩ টি পৌর এলাকা আছে সেখানে প্রশাসনিক দিক থেকে দারুণ একটা অসুবিধা সৃষ্টি হয়েছে। প্রচুর পরিমানে টাকা পয়সা না পাবার ফলে তাঁরা শিক্ষক এবং কর্মচারীদের মাইনে দিতে পারছেন না। আমি অনুরোধ করছি নির্দিষ্ট সময় সীমা বর্ধিত করে তাদের টাকা পয়সা দেবার ব্যবস্থা করুন। এই ব্যবস্থা না হলে প্রশাসন চালান যাবে না। পৌরমন্ত্রী টাকা পয়সার ব্যবস্থা করে এই সমস্ত বোর্ডগুলো সচল রাখার ব্যবস্থা করুন।

[3.10 – 3.20 p.m.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে একটি আবেদন রাখছি। আপনি আজকের কাগজেও দেখেছেন যে দার্জিলিংয়ে সরকারী কলেজে যে হাঙ্গামা হয়েছে একটি ছাত্রীকে ভর্তি করার ব্যাপারে তাতে একটি প্রফেসারের উপর আক্রমণ করা হয়েছে এবং শুধু তাই নয় তার প্রাণ নাশেরও চেষ্টা করা হয়েছে। পুলিশ বিভাগের মাধ্যমে তাকে সেখান থেকে লুকিয়ে পালিয়ে আসতে হয়েছে। ১০ জন প্রফেসার সেখান থেকে চলে এসেছে এবং আরও ৩০ জন প্রফেসার সেখান থেকে পালিয়ে আসতে প্রস্তুত হয়েছে। শুধু তাই নয়, পি ডবলিউ ডি-র একজিকিউটিভ ইঞ্জিনীয়ার এবং আরও তিন জন বাঙ্গালীকে মারধোর করা হয়েছে। এবং এই পরিস্থিতি এমন কি উত্তরবঙ্গের দিকে ছড়িয়ে পড়ছে। আজকে হয়তো ঐ ৩০ জন প্রফেসার এখানে চলে আসবে। সেখানে বাঙ্গালী খেদাও আন্দোলন চালানো হচ্ছে। এই জিনিস আরও প্রসারিত হতে পারে। এই চিন্তাধারণা নিয়ে যাতে তাড়াতাড়ি যারা এইসব আন্দোলন করছে সেইসব আন্দোলণ কারীদের স্তব্ধ করা যায় সেই দিকে দৃষ্টি দেবার জন্য আমি মুখ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

## LAYING OF ORDIANCES

### The Kalyani University (Amendment) Ordinance, 1985

**Shri Nirmal Kumar Bose** : Sir, With your Permission, I beg to lay the Kalyani University (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. III of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

### The Vdyasagar University (Amendment) Ordinance, 1985

**Shri Nirmal Kumar Bose** : Sir, With your Permission, I beg to lay the Vidyasagar University (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. IV of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

**The Elvoc Private Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1985**

**Shri Pralay Talukder** : Sir, I beg to lay the Elvoc Private Limited (Acquisition and Transfer of Undertakings) Ordinance, 1985 (West Bengal Ordinance No. VI of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

**The Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provisions (Amendment) Ordinance, 1985**

**Shri Patit Paban Pathak** : Sir, with your Permission . I beg to lay the Murshidabad Estate (Management of Properties) and Miscellaneous Provisions (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. VIII of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

**The Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1985**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1985 (West Bengal Ordinance No. IX of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

**The Calcutta Municipal Corporation (Second Amendment) Ordinance, 1985**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Calcutta Municipal Corporation (Second Amendment) Ordinance 1985 (West Bengal Ordinance No. X of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

## LAYING OF RULES

**The Calcutta Municipal Corporation (Vital Statistics) Rules, 1985**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to re-lay the Calcutta Municipal Corporation (Vital Statistics) Rules, 1985 published in the notification No. 218/C-4/ M3R-14/83, 28th March, 1985.

**The Calcutta Municipal Corporation (Election of Aldermen) Rules, 1984**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to re-lay the Calcutta Municipal Corporation (Election of Aldermen) Rules, 1984, published in the notification No. 1005/C-4/M3R-10/83, 13th September, 1984.

**The Calcutta Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules, 1984**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to re-lay the Calcutta Municipal Corporation ( Procedure and Conduct of Business) Rules, 1984, published in the notification No. 834/C-4/M3R-1/83, 24th August, 1984.

**The West Bengal Panchayat (Gram Panchayat Budget) Rules, 1985**

**Shri Benoy Khishna Chowdhury** : Sir, I beg to re-lay the West Bengal Panchayat (Gram Panchayat Budget) Rules, 1985, published in the notification No. 5101/1/ Panch, 28th February, 1985.

**The Howrah Municipal Corporation (Election of Aldermen) Rules, 1984**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Howrah Municipal Corporation (Election of Aldermen) Rules, 1984, published in the notification No. 457/C-4/ M3r-15/83, 21st May, 1984.

**The Calcutta Municipal Corporation (Conduct of Election of Councillors) Rules, 1984**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the Calcutta Municipal Corporation (Conduct of Election of Councillors) Rules, 1984, published in the notification No. 1744/C-4/M3R-2/84, 19th December, 1984.

## LAYING OF ORDINANCES

**The Infusions (India) Limited (Acquisition of Shares) Ordinance, 1985**

**Shri Nirmal Kumar Bose** : Sir, I beg to lay the Infusions (India) Limited (Acquisition of Shares) Ordinance, 1985 (West Bengal Ordinance No. V of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

**The West Bengal Government Townships (Extension of Civic Amenities) (Amendment) Ordinance, 1985.**

**Shri Prasanta Kumar Sur** : Sir, I beg to lay the West Bengal Government Townships (Extension of Civic Amenities) (Amendment) Ordinance, 1985, (West Bengal Ordinance No. VII of 1985), under article 213(2)(a) of the Constitution of India.

**Mr. Speaker** : Mr. Kashinath Misra, what is your point of order.

**শ্রী কাশীনাথ মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় পৌরমন্ত্রী যে The Calcutta Municipal Corporation (Vital Statistics) Rules, 1985, The Calcutta Municipal Corporation (Election of Aldermen) Rules, 1984 and the Calcutta Municipal Corporation (Procedure and Conduct of Business) Rules, 1984.

এই যে এইগুলো এখন লে করলেন – স্যার দুটো অধিবেশন পার হয়ে গেছে, কিন্তু তার মধ্যে হলো না, গতবারে বাজেট সেশন হলো, তারপর সেপ্টেম্বর সেশন হলো, তাতে নিয়ে এলেন না। গত সেপ্টেম্বরে হয়তো সম্ভব হয়নি, কিন্তু গত বাজেট অধিবেশনে হওয়া উচিত ছিল। আমি এই ব্যাপারে আগেও আপনার দৃষ্টি আকর্ষণ করেছিলাম। নিয়ম হচ্ছে যত তাড়াতাড়ি পারা যায় - পরবর্তী সেশনের মধ্যে এটা প্লেস করতে হয়। কিন্তু এই বিষয়ে নিয়ম মানা হয়নি।

**মি: স্পীকার** : আমি এই ব্যাপারে অর্ডার দেব। নাউ জিরো আওয়ার।

## ZERO HOURS

**শ্রী আবদুস সাত্তার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কিছুদিন যাবত একটা উদ্বেগজনক সংবাদ বিভিন্ন সংবাদপত্র পত্রিকায় বের হচ্ছে, কিছু আনন্দমার্গী বিহারের নালান্দায় ষড়যন্ত্র করেছে আমাদের মুখ্যমন্ত্রীকে খুন করার জন্য। স্যার ধর্মান্ধতার বলি হয়েছেন ভারতের প্রাধানমন্ত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী ৩১ শে অক্টোবর, ১৯৮৪ সালে। এরপর ললিত মাকেন এবং তাঁর স্ত্রী খুন হলেন তারপর লাংগোয়াল – বিষয়টা উদ্বেগজনক এই কারণে, তিনি পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী এবং সি. পি. এম. এর নেতাই শুধু নন, তিনি একজন সর্বভারতীয় নেতা। কিন্তু খবরটা প্রথম আসে সরোজ মুখার্জী, মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সেক্রেটারীর মুখ থেকে ২৬ তারিখে এবং তারপর এই ব্যাপার নিয়ে কিছু সাংবাদিক চীফ সেক্রেটারিকে জিজ্ঞাসা করেছিলেন, সেই সংবাদ ২৭ তারিখে বের হয়। চীফ সেক্রেটারী এস. বি. কৃষ্ণণ বলেন, এই রকম কোন সংবাদ কেন্দ্রীয় গোয়েন্দা দপ্তর থেকে আমাদের এখানে দেয়নি।

চীফ সেক্রেটারী বোধ হয় একটা কনফ্লিকটিং নিউজ দিচ্ছেন এবং তিনি দেখাচ্ছেন আনন্দমার্গীরা খুন করবে, এই রকম কোন সংবাদ কেন্দ্রীয় দপ্তর থেকে আসেনি। আমি সংবাদটা একটু পড়ছি Mr. S. V. Krishnan, however, denied any Knowledge about alleged plot of assassination of Chief Minister.

[3.20 – 3.30 p.m.]

**মি: স্পিকার** : মি: সাত্তার, আপনি খবরের কাগজ কোট করবেন না।

**শ্রী আবদুস সাত্তার** : আমি খবরের কাগজ পড়ছি না, খবরটা বেরিয়েছে বলেই বলছি। স্যার, শুধু তাই নয়, এর পরে ডাইরেক্টর জেনারেল অব পুলিশকে জিজ্ঞাসা করা হয়। তিনি বলেন খোঁজ নেব। ডাইরেক্টর জেনারেল অব পুলিশ, বিহার, সেখান থেকে একটা খবর আসে। বিহারের নালন্দায় এই রকম একটা বনসপিরাসির খবর বেরিয়েছে। আমরা জানি না, গোয়েন্দা দপ্তর থেকে যদি কোন খবর এসে থাকে – খবর আসাটা খুবই স্বাভাবিক। নিশ্চয় জীবনের মূল্য আছে, প্রোটেকশানের জন্য সব রকম ব্যবস্থা করা উচিত এবং কিছু করাও হয়েছে। কিন্তু আমরা বুঝতে পারছি না যে, গোয়েন্দা দপ্তর থেকে খবর সরোজ মুখার্জির কাছে আসছে, অথচ গোয়েন্দা দপ্তর স্বয়ং মুখ্যমন্ত্রী, চীফ সেক্রেটরিকে কোন খবর দিচ্ছেন না, চীফ সেক্রেটারী বলছেন আমি কিছু জানি না। সেইজন্য আমি বলছি এখানে ষ্টেটমেন্ট করার দরকার আছে। মুখ্যমন্ত্রীও জানেন না আফটার অল হোল হাউসের একটা কনফিডেন্স নিতে বলছি। হোল হাউসের কনফিডেন্স নিয়ে এই কনফ্লিকটিং ব্যাপারটার একটা স্পেল আউট হওয়ার দরকার আছে। কেন না খবরটা খুব গুরুত্বপূর্ণ। ডি. জির কাছ থেকে খবরটি বেরিয়েছে। আমি তাই অনুরোধ করছি মুখ্যমন্ত্রীর সমস্ত ব্যাপারটা জানিয়ে সত্যিকারে ব্যাপারটা কি, সে বিষয়ে হাউসের মেম্বারদের কাছে একটা ষ্টেটমেন্ট করা দরকার। এটা ঠিক যে, আনন্দমার্গীরা ১৯৭৭ সালে পাটনায় একবার চেষ্টা করেছিল। কাজেই সব দিক থেকে এটা একটা অত্যন্ত উদ্বেগজনক খবর। কাজেই এই উদ্বেগজনক খবরটা হাউসের সমস্ত মেম্বারদের কনফিডেন্স নিয়ে বললে আমার মনে হয় ভাল হয়। কেন না, এই রকম একটা কনফ্লিকটিং খবর বেরিয়েছে দেখা যাচ্ছে। সরোজ মুখার্জি যে জিনিস বলছেন চীফ সেক্রেটারী সেটা ডিনাই করছেন। সেইজন্য আমি বলছি এই খবরটা কিভাবে এল, কার কাছ থেকে এল, এই সম্পর্কে হাউসে একটা ষ্টেটমেন্ট করা হোক।

**শ্রী শচীন সেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটু আগে বিরোধী পক্ষের নেতা মাননীয় সাত্তার সাহেব মুখ্যমন্ত্রী সম্পর্কে বলতে গিয়ে তিনি হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। বিগত কয়েকদিন আগে সমস্ত সংবাদপত্র ব্যানার হেডিং দিয়ে এই সংবাদটি প্রচারিত করেছিল। সংবাদ বেরিয়েছিল যে, বিহারের নালন্দায় আনন্দমার্গীরা গোপন বৈঠক করে স্থির করেছে দিল্লী শহরে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে হত্যা করবে। এটা গোয়েন্দা রিপোর্ট। কোথা থেকে এই সংবাদপত্র এনেছেন ? এটা গোয়েন্দা রিপোর্ট। আজকে আনন্দ মার্গীর দালালী করলে চলবে না। এটা একটা হিংস্র ফ্যাসিস্ট অর্গানাইজেসন। এরা আর একবার পাটনা শহরে আমাদের বর্তমান মুখ্যমন্ত্রীকে হত্যা করবার চেষ্টা করেছিল। আজকে গোয়েন্দা দপ্তর থেকে এই সংবাদ পরিবেশিত হয়েছে। এই সংবাদে যথেষ্ট উদ্বিগ্ন হবার প্রয়োজন আছে। তাঁর নিরাপত্তার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হয়েছে আমরা সেটা জানতে চাইব। স্পীকার মহোদয় তিনি হাউসকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন এই রকম একটা গুরুতর সংবাদ বিকৃত ভাবে পরিবেশন করে। এই ঘটনায় আমরা সবাই খুব উদ্বিগ্ন বোধ করছি এবং আপনার মাধ্যমে আমি জানাতে চাই যে এইভাবে সংবাদ পরিবেশন করে হাউসকে বিভ্রান্ত করার কোন অধিকার তার নেই। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু শুধু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী নন। তবে তিনি একটা কথা ঠিকই বলেছেন যে, মুখ্যমন্ত্রী সারা ভারতবর্ষের খুব বড় জনপ্রিয় নেতা। আনন্দমার্গীর মত এই ধরণের হিংস্র অর্গানাইজেসন সব কিছুই করতে পারে। তাই আমি আপনার মাধ্যমে জানতে চাই যে, মুখ্যমন্ত্রীর প্রাণ রক্ষার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ

করা হয়েছে সেটা আমাদের জানানো হোক। মুখ্যমন্ত্রীকে রক্ষা করার জন্য কেন্দ্রীয় সরকার কিম্বা রাজ্য সরকারের পক্ষ থেকে কি কি ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে সেটা আমরা জানতে চাই। আর মাননীয় সাত্তার সাহেবের বক্তব্যের বিরোধিতা করছি। তিনি এটাকে ঘুরিয়ে দেবার চেষ্টা করছেন।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :** স্যার, অন এপয়েন্ট অব অর্ডার (সিট থেকে উঠে দাঁড়িয়ে কিছু বলবার চেষ্টা করেন)

**মিঃ স্পীকার :** There is no point of order, Mr. Bapuli, please take your seat. I have called upon Shrimati Renu Leena Subba,

**শ্রীমতী রেণুলীনা সুব্বা :** মাননীয় স্পীকার মহাশয়, আজকে আমি রাইটার্স বিল্ডিং-এ গিয়েছিলাম এবং গিয়ে চিফ-সেক্রেটারী মহাশয়ের সঙ্গে এ সম্পর্কে কথাবার্তা বলেছি। স্যার, জ্যোতিবাবু শুধু সি. পি এম পার্টির মুখ্যমন্ত্রী নয়, তিনি আমাদের সকলেরই মুখ্যমন্ত্রী এবং তিনি একজন ইনটাবন্যাশানাল লিডার। স্যার, আপনি আরো জানেন, দেশের অবস্থা আজ খুবই খারাপ। আমরা শ্রীমতী ইন্দিরা গান্ধীকে বাঁচাতে পারিনি, শ্রীললিত মাকেন এবং তাঁর স্ত্রীকে বাঁচাতে পারিনি। আজকে আসাম, পাঞ্জাবের অবস্থা কি তাও আপনি জানেন. এই অবস্থায় আমরা যখন কাগজে এই সংবাদ পড়লাম তখন আমরা গোর্খা লীগ পাটির তরফ থেকে অত্যন্ত দুঃখিত হয়ে চিঠিও পাঠিয়েছিলাম। আজকে চিফ সেক্রেটারী মহাশয় আমাকে বলেছেন, এই খবরটা সত্য, আনন্দমার্গীরা তাঁকে খুন করার চেষ্টা করছে। উনি আমাকে আরো বলেছেন, সব ব্যবস্থা নেওয়া হয়েছে। আমিও স্যার, মনে করি, উপযুক্ত ব্যবস্থা নেওয়া হয়েছে। আমিও স্যার, মনে করি, উপযুক্ত ব্যবস্থা নেওয়া দরকার। স্যার, এখানে বিরোধীদলের নেতা মাননীয় সাত্তার সাহেব সংবাদপত্রের কথা বললেন, আমরাও দেখেছি, সংবাদপত্রে নানান রকমের খবর বেরিয়েছে, আমি সে সব কথায় এখন আসছি না। স্যার, আপনার মাধ্যমে সকরকারের কাছে আমার রিকোয়েষ্ট জ্যোতিবাবুর সিকিউরিটির উপযুক্ত ব্যবস্থা করা হোক। স্যার, প্রধান মন্ত্রী রাজীব গান্ধী ৫ হাজার সিকিউরিটি ফোর্স পেয়েছেন, জ্যোতিবাবুর জন্য অন্ততঃ ৫শো সিকিউরিটি ফোর্সের ব্যবস্থা করা হোক।

**Shri Gyan Singh Sohan Pal :** Mr. Speaker, Sir, I am grateful to you for allowing me to draw the attention of the House to a serious matter involving the rights and privileges of the House. Sir, you are aware that the State Legislature enjoys certain rights and privileges under the Constitution. Any infringement of these rights and privileges is a breach of privilege and contempt of the House. It is an offence punishable by the House. Sir, the Government of West Bengal has wilfully and deliberately violated the provisions of the Constitution in a case which I am about to mention. I am not moving formally any motion for the breach of privilege and contempt of the House but I would certainly demand that the State Government should be pulled up for the serious lapses and appropriate directions be issued from this House, asking them to comply with the provisions of the Constitution. Sir, I beg your leave to mention the case. Sir, you are aware that in Article 315 the provision is made for the establishment of the Union Public Service Commission and for State Commissions. I read Article 315 for your information. It says -" Subject to the provisions of this article, there shall be a Public Service Commission for the Union and a Public Service Commission for each State ".

[3.30 – 3.40 p.m.]

Sir, in accordance with the provision of Article 315 the Public Service Commission for West Bengal. was created and constituted. The Public Service Commission and the Government have certain obligations towards these Legislatures and there are described in Article 323 of the Constitution which I read for information of the House and its members. Article 323 (2) states :- "It shall be the duty of a State Commission to present annually to the Governor of the State a report as to the work done by the Commission, and it shall be the duty of a Joint Commission to present annully to the Governor of each of the States the needs of which are served by the Joint Commission a report as to the work done by the Commission in relation to that State and in either case the Governor shall, on receipt of such report, cause a copy thercof together with a memorandum explaining, as respects the cases, if any, where the advice of the Commission was not accepted, the reasons for such non-acceptance to be laid before the Legislature of the State. " Sir, I am in the present Assembly Since 1982. I have not seen a copy of the report of the Public Service Commission of the memorandum referred to therein i. e. Article 323. My friends who had been the members of this House from 1977 to 1982 also told me that they had not seen the report of the Public Service Commission and the memorandum thereof. Sir, one can understand the default by a year or so but it is unthinkable, there is no justification for not submitting the report of the Commission with the memorandum for lon eight years. It is a serious lapse on the part of the Government. The Legislature is deprived of its rightful claim and as such I have decided to raise this issue before you. I would request you, I would implore upon you, I would beg you to kinly pull up the Government for this lapse serious in nature and also direct the Government to immediately submit a report of the Commission for all these years. Thank you Sir.

**শ্রী অমলেন্দ্র রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা ক্লারিফিকেশন চাইছি। স্যার, আপনার নিশ্চয়ই স্মরণ আছে যে আমি গত অধিবেশনে এই বিষয়টি উত্থাপন করেছিলাম এবং তারপরে কিছু ঘটনা ঘটেছে, সেটা নিশ্চয়ই চীফ হুইপ বলবেন। কিন্তু আমি আপনার কাছে জানতে চাইছি রেস্পন্সিবিলিটি কার? কনসটিটিউসনাল প্রভিসন যদি ভায়লেটেড হয়েই থাকে তাহলে কে সেটা করল, পাবলিক সার্ভিস কমিশন ভায়লেট করল, না গভর্ণমেণ্ট করল? উনি সরাসরি কেন গভর্ণমেণ্টকে টেনে আনছেন? আমার যতটুকু আণ্ডারস্ট্যাণ্ডিং তাতে দেখছি রেস্পন্সিবিলিটি দিতে হবে পাবলিক সার্ভিস কমিশনকে। ওটা গভর্নমেন্ট দেবে না। গর্ভনমেণ্টের কাছে যদি রিপোর্ট না এসে থাকে তাহলে গভর্নমেন্ট ...... নয়েজ.... আমাকে বলতে দিন, প্রশ্ন হচ্ছে, সরকারের কাছে য়্যানুয়াল রিপোর্ট পাবলিক সার্ভিস কমিশন সাবমিট করবেন এবং গভমেণ্ট হচ্ছেন জাষ্ট পোষ্ট-অফিস মাত্র, গভর্নমেণ্টের কাছে যদি রিপোর্ট আসে তাহলে সেই রিপোর্ট মেমোরানডাম সহ দেবেন। এখানে লুকোবার কিছু নেই। গভর্নমেন্টের কাছে যদি রিপোর্ট আসে গভর্নমেন্টের কনষ্টিটিউশন্যাল রাইট আছে সেই রিপোর্ট থেকে ডিফার করে সেটারমেমোরানডাম সাবমিট করবেন। আমি জানতে চাইছি গভর্ণমেণ্টকে আগে টেনে আনছেন কেন? আগে জানুন ব্যাপারটি কি, তারপর গভর্নমেন্টকে টেনে আনবেন।

**মিঃ স্পীকার:** পণ্ডিতবাবু, আপনি ফিনান্স মিনিষ্টারকে বলবেন ওনার যেদিন সুবিধা হবে হাউসকে ইনফর্ম করাতে প্রেজেন্ট পজিসন কি আছে। কিছু করেস্পনডেন্স এ ব্যাপারে হয়েছে। আপনি আগে ফিনান্স মিনিষ্টারকে এ ব্যাপারে হাউসে ইনফর্ম করাতে বলুন।

**শ্রী কাশী নাথ মিশ্র:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এখানে আজকে স্বাস্থ্য দপ্তরের বিভিন্ন কথা শুনেছেন এবং কুকুরে শিশু নিয়ে যাওয়ার কথা শুনেছেন, কিন্তু ইঁদুরে শিশুকে হত্যা করার কথা শোনেননি। বাঁকুড়া সম্মিলনী মেডিক্যাল কলেজে আড়াই কেজি ওজনের একটি সন্তান গত ২২ আগষ্ট হয়েছিল। সেই সন্তানটি ২দিন ভাল অবস্থায় থাকার পর সেখানকার কতৃপক্ষ জানালেন সন্তানটি মারা গেছে। কিন্তু খোঁজ নিয়ে জানা গেল নারকেল যেমন কুড়ে কুড়ে খায় ঠিক তেমনি ইঁদুর সেই শিশুটির মাথা কুড়েছে এবং কোড়ার ফলে শিশুটির মৃত্যু ঘটেছে। এই ব্যাপারটি চেপে দেওয়ার চেষ্টা হয়েছিল। আমি এই ব্যাপারটি জেলা শাসক, মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জানিয়েছি এবং সুপারইনটেনডেণ্ট, বি. এস. এম. সি. এ্যাণ্ড এইচকেও জানিয়েছি কিন্তু কোন প্রতিকার হয়নি। আমি এই ব্যাপারে তদন্ত চাইছি – প্রকৃত ঘটনাটি কি? প্রকৃত তথ্য বেরিয়ে এলে যারা দোষী ব্যক্তি তাদের উপযুক্ত শাস্তি দেওয়া হোক।

**শ্রী সাধন পাণ্ডে:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসুর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই হাউসের সদস্য ডঃ কিরণ চৌধুরীকে যেভাবে কিছু হামলাকারী.......

**মিঃ স্পীকার:** না, না, এটা হবে না। This matter will not be allowed, I told you earlier.

**শ্রী আবদুল মান্নান:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, সাম্প্রতিক বৃষ্টির ফলে আরামবাগ-এর কয়েকটি ব্লকে বিশেষ করে খানাকূল ১ নং ২ নং ব্লকের ১৪ টি অঞ্চল সমস্ত জলের তলায়। দ্বারকেশ্বর নদীতে বিরাট বন্যা হয়েছিল ফলে এই দুর্ঘটনা ঘটেছে। যে নদীর ক্যাপাসিটি হচ্ছে ৪০ হাজার কিউসেক জল বহন করা সেই নদীতে সরকারী হিসাব অনুযায়ী ৮৮ হাজার কিউসেক জল ছাড়া হয়েছে। ফলে নদীর বাঁধের বিভিন্ন জায়গায় অন্তত ১৬ টি জায়গায় বাঁধের ভাঙন দেখা গেছে। যার ফলে যেখানে ভাংগন হয়েছে সেখানকার সমস্ত ঘরবাড়ী পড়ে গেছে। ঠাকুরাংচক অঞ্চল এবং কিশোরপুরে এক ও কিশোরপুর দুই অঞ্চলে যেখানে ভাংগন দেখা গেছে তার আশপাশের কোন বাড়ীতে কোন লোক বাস করতে পারছে না। বহু লোককে অসহায় অবস্থার মধ্যে কাটাতে হচ্ছে। এ অবস্থার কথা খানাকূলে জানাবার পরও সেখান থেকে কোন মেসেজ পাওয়া যায়নি, ত্রাণ ব্যবস্থা তো দূরের কথা। ডি.এম. এস. ডি.ও কে জানান সত্ত্বেও ৩ দিন ধরে ঐ এলাকা কেউ পরিদর্শন পর্য্যন্ত করতে আসেননি। জেলা প্রশাসন থেকে এখন কেউ সরেজমিন তদন্ত পর্য্যন্ত করেননি। আবার বাঁধগুলি বাঁধার ব্যাপারে মন্ত্রী মহাশয়কে জানালে কেউ বলেন ওটা সেচ দপ্তরের ব্যাপার, কেউ বলেন পঞ্চায়েত দপ্তরের ব্যাপার। এইসব শুনে আমি মুখ্যমন্ত্রী মহাশয়কে বলেছিলাম যে বাঁধগুলি বেঁধে দেওয়ার ব্যবস্থা করুন, ঐ' এলাকার ৮০ হাজার লোককে এ জন্য ক্ষতিগ্রস্ত হতে হচ্ছে। অবিলম্বে যাতে ঐ' ক্ষতিগ্রস্ত এলাকায় ত্রাণ সামগ্রী পৌঁছায় এবং যে সমস্ত বাঁধগুলি ভেঙে গেছে সেগুলি যাতে সারিয়ে দেওয়ার ব্যবস্থা হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি।

**মি: স্পীকার:** এখন বিরতি। আবার বেলা ৪.১৫ মিনিটের সময় সভার কাজ আরম্ভ হবে।

**(At this stage the House was adjousned till 4.15 p.m.)**

[4.15 – 4.25 p.m.]

## (AFTER ADJOURNMENT)

## LEGISLATION

**The West Bengal Religious Buildings and Places Bill, 1985.**

**Shri Jyoti Basu :** Sir, I beg to introduce the West Bengal Religious Buildings and Places Bill, 1985.

**(Secretary then read the title of the Bill)**

**Shri Jyoti Basu :** Sir, I beg to move that the West Bengal Religious Buildings and Places Bill, 1985, be taken into consideration.

বিলটি উত্থাপন করে সংক্ষেপে কয়েকটি কথা বলতে চাই। তারপর আরো যদি কিছু বলার দরকার হয় তাহলে তা আমি মাননীয় সদস্যদের বক্তব্য শুনবার পর বলবো।

এই বিলটা সম্পর্কে আমরা বহুদিন ধরেই বিচার - বিবেচনা করছিলাম। এর পরিপ্রেক্ষিত হচ্ছে, ১৯৮০ সালে শ্রীমতী গান্ধী ক্ষমতায় আসার পর যে ন্যাশনাল ইনটিগ্রেশন কাউন্সিল গঠন করেন, কয়েকজনকে নিয়ে তার একটি ষ্ট্যাণ্ডিং কমিটিও তৈরী হয়, তাঁদের মধ্যে আমিও একজন ছিলাম। ১৭ই এপ্রিল ১৯৮২ তারিখে সেই কমিটিতে সাম্প্রদায়িকতা দূর করতে কি করা উচিত, না উচিত – এই বিষয় নিয়ে একটি আলোচনা অনুষ্ঠিত হয়। অনেক আলোচনা সেখানে হয়, আমি তার মধ্যে যাচ্ছি না। তারপর হোম মিনিষ্টার, গভর্ণমেন্ট অফ ইণ্ডিয়ার কাছ থেকে ১৩ই অক্টোবর ১৯৮২ তারিখে একটি চিঠি পাই। তাতে তিনি লেখেন

The Standing Committee of the National Integration Council at its meeting held on 17th April, 1982, had focussed its attention on two problem areas which have the potential for creating communal tension, (1) establishment of religious places of worship in public places or on disputed lands and, (2) use of loudepeaders in religious places. Several members expressed their views on the need for regulating the establishment of religious places of worship and also the use of loudspeakers in religious places to maintain communal hormony.

লাউড স্পীকার সম্বন্ধে এই বিলে কিছু নেই, কারণ সেখানে দুই-একজন এবং আমিও বলেছিলাম যে, লাউড স্পীকার সম্বন্ধে সাধারণভাবে আমাদের রাজ্যে একটা ব্যান্ আছে। সেখানে বলেছিলাম - ধর্মস্থান, এমন কি বিয়ে বাড়ী বা কোন রিলিজিয়াস ফাংশানে লাউড স্পীকার লাগাতে গেলেও সেখানে পারমিশন দরকার হয় বলে নতুনভাবে এ–বিষয়ে আইন আমার দরকার হবেনা। আমাদের এখানে যদিও সাম্প্রদায়িক দাঙ্গা– হাঙ্গামা খুবই কম, তবুও আমার মত হিসাবে আমি সেখানে বলেছিলাম - অধিকার রাখতে এই রকম একটা কিছু আইন করে রাখতে পারলে ভাল হয় কারণ বর্তমানে এক্ষেত্রে যেসব আইন আছে সেগুলোকে আরো যথাযথ প্রয়োগের সুবিধার্থে পরিস্কার করে একটা আইন আনা ভাল। আমরা অনেক সময় নিয়ে আইনজ্ঞ, উপদেষ্টা এবং নিজেদের মধ্যে এ-বিষয়ে আলোচনা করেছি এবং তারপর এই বিল এনেছি এই মনে করে যে, বর্তমানে যদিও আইন আছে, কিন্তু যদি কোন মন্দির বা মসজিদ মুসলিম, হিন্দু বা খৃষ্টানদের ধর্মস্থানের কাছে তৈরী করা হয় বা পাবলিক প্লেসে তৈরী করা হয় এবং তা নিয়ে যদি বিবাদ সৃষ্টি তাহলে সেগুলো যাতে ভেঙ্গে দেওয়া যায়। বর্তমানে পুলিশ আইনে, ক্রিমিনাল আইনেও এই ব্যবস্থা আছে। মিউনিসিপ্যালিটির কতকগুলি ক্ষমতা আছে, কিন্তু সেখানে দেখতে পাচ্ছি সেই ক্ষমতা যথেষ্ট নয়। আমাদের কাছে যাঁরা উপদেষ্টা আছেন তাঁরা এটা বলেছেন এবং আমরাও এটা দেখেছি। যেমন আমি বলে দিচ্ছি। The Municipal Act, Calcutta Corporation Act. Both, under the Bengal Municipal Act, 1932 and the Calcutta Corporation Act, 1980, formal permission from the civic authorities is essential before any construction of building starts. Under section 391 (i)(e) of the Calcutta Municipal Corporation Act, 1980 permission is required to be obtained for conversion into place of religious worship or a sacred buliding any place or building not originally constructed for such purpose. There is no such provision in the Bengal Municipal Act, 1932. Under Calcutta Municipal Corporation Act, 1980 there is no provision to prohibit the use of public places or disputed places for religious purposes. সেইজন্য বলছি ক্ষমতার অভাব আছে। সেইজন্য আমাদের মনে হ'ল যে পরিস্কার করে আর একটা আইনের মধ্যে আমাদের এই ক্ষমতা নেওয়ার দরকার আছে।

পুরসভার মধ্যে আইন আছে কিন্তু বাইরে নেই। কিন্তু এই আইন সমস্ত পশ্চিমবাংলায় প্রজোয্য হবে, শুধু মিউনিসিপ্যালটির অঞ্চলে নয়, কর্পোরেশনের অঞ্চলে নয়। এই রকম একটা আইন আমরা করতে যাচ্ছি। এটা না করলে আমাদের অসুবিধা হবে। এইজন্য এই আইনটা এখানে আনা হয়েছে। এখানে যে ধারাগুলি আছে তার মধ্যে আমি যাচ্ছি না, এই ব্যাপারে কোন কিছু বক্তব্য থাকলে সেটা আমি শুনবো। আমি বলতে চাই আগে যে আইন ছিল সেটা বাতিল হয়ে যাচ্ছে না, সেখানে যে ক্ষমতা আছে – অনুমতি নেওয়ার সেটা নিতে হবে। এখানে করতে হলে কর্পোরেশান থেকে অনুমতি নিতে হবে। তার উপর এখন আমরা বলছি এই আইনের খসরা যখন আইনে পরিণত হবে তখন বাইরের জন্য কালেকটার এবং [illegible] জন্য পুলিশ কমিসনারের থেকে অনুমতি নিতে হবে। আগে যেটা ছিল অনুমতি নিয়ে আরম্ভ করে দিলাম একটা কিছু, সেটা আর চলবে না।

আর একটা ব্যাপারে হচ্ছে অনেক সময় অসুবিধা হয়, সেই অসুবিধা হচ্ছে আমরা জানতে পারিনা নানা জায়গায় হয়ত ছোট করে কোন একটা ধর্মের ঘর-বাড়ি আরম্ভ হয়ে গেল। হঠাৎ দেখা যায় একটা একটা ইট গাঁথতে আরম্ভ করে মস্ত বড় বাড়ি তৈরী হয়ে গেছে। আমরা দেখেছি হাঁসপাতালের মধ্যে এই সব করা হয়েছে। কি করে হ'ল আমি জানিনা। হাঁসপাতালের মধ্যে বাড়ী তৈরী হয়ে গেছে, যেখানে কোন কিছু করা উচিত নয়। কি কারণে হ'ল সেটা জানিনা, এটা অনেক আগেকার কথা। আবার রাস্তা-ঘাটের অনেক জায়গায় দেখেছি এই রকম অনুমোদিত ধর্মীয় স্থান গড়ে উঠেছে। একবার এই গুলি গড়ে উঠলে এইগুলিকে ভাংগা খুব কঠিন। ভাংগা যায় না এই রকম ব্যপার নয়, সেখানে ক্ষমতা আছে। উচিত হচ্ছে যখন শুরু করে, অনুমতি তো দেওয়াই হবে না খবর পেলে সেই মুহূর্তে সেইগুলিকে বন্ধ করে দেওয়া। তা না হলে পরবর্ত্তীকালে ভয়ঙ্কর অসুবিধার সৃষ্টি হবে। এখানে বলা আছে যাঁরা ধর্ম-টর্ম করবেন তাদের যেন অসুবিধা না হয়। সেইজন্য বলা আছে কোন একটা সম্প্রদায়ের ধর্মীয় স্থান কোন এক জায়গায় থাকে, যেখানে পূজা বা অন্য কিছু হয় তাহলে সেখানে আর একটা সম্প্রদায়ের ধর্মীয় স্থান যাতে কাছাকাছি না করতে পারে সেটা দেখা। অনুমতি পেলে ২৬০ মিটার দূরে করতে পারে। আবার প্রাইভেট আরম্ভ করেছে, কিছুদিন পরে সেটা দেখা গেল পাবলিক হয়ে গেছে। সেখানে লোক আসছে, পূজা-অর্চ্চা হচ্ছে সভা হচ্ছে। পাবলিককে আমরা বন্ধ করতে পারি না, সেটা উচিতও নয়। প্রাইভেট থেকে পাবলিক হয়ে গেল এইসব সম্বন্ধে আইনে বক্তব্য আছে যে এই জিনিষ গুলি চলবে না। কাজেই আমি মনে করছি এই ব্যাপারে বেশী কিছু বলার নেই। পুরানো যেগুলি আছে, যে গুলি অনেক দিন ধরে চলছে সেই ব্যাপারে আমাদের আইনে আমরা বলছি যে, ধরুন ২০ বছর চলছে সেইগুলিকে হঠাৎ আইন করেছি বলে হস্তক্ষেপ করে ভাঙ্গতে আরম্ভ করবো এই জিনিষতো হওয়া উচিত নয়। এইগুলি প্রচলিত আছে, অনেক দিন ধরে চলছে।

[4.25 – 4.35 p.m.]

এই জন্যই আমরা সময় সম্বন্ধে বলেছি। অনেকদিন আগে থেকে যদি কিছু থাকে অনেক দিন মানে ২০ বছর ধরে আছে যদি দেখা যায়, তাহলে আমরা তার উপর কোন হস্তক্ষেপ করছি না – এই আইনটা আমরা সেখানে প্রয়োগ করবো না। আমরা এখানে এই ভাবে বলে রাখছি যে, এই আইনটা করলাম বলে সমস্ত জায়গায় বাধা দেব তা নয়। এই আইনের মধ্যে আমরা যেটা বলেছি অ হচ্ছে জনমতের উপর নির্ভর করে, সকলের সহযোগিতা নিয়ে তবেই আমরা এর প্রয়োগ করবো এবং একটা দিকে লক্ষ্য রাখবো যাতে এক সম্প্রদায়ের লোক আর এক সম্প্রদায়ের লোককে কোনভাবে অসুবিধায় না ফেলতে পারেন। ধর্মের নামে এই ভাবে যে অসুবিধার মধ্যে এক সম্প্রদায়ের লোক অন্য সম্প্রদায়ের মানুষকে ফেলেন তা আমরা বিভিন্ন ভাবে প্রচার চালিয়ে, মানুষকে বুঝিয়ে দূর করতে পারি। লাউড স্পীকারের বিষয় অবশ্য এই আইনের অন্তর্ভুক্ত নয়। এই ব্যাপারে আমরা দেখি যে ধর্মের নাম করে কিছু কিছু মানুষ লাউড স্পীকার ব্যবহার করে থাকেন। তাঁরা আশেপাশের মানুষের অসুবিধার কথা বুঝতে চান না, একবারও ভেবে দেখেন না যে অন্য কোন মানুষের এরফলে কোন অসুবিধা হচ্ছে কিনা। একবারও ভেবে দেখেন না যে অন্যের মানুষের অসুবিধা হওয়া সত্ত্বেও কেন এটা বাজাবো। পূজা অর্চনা যখন করছেন, তখন তো অন্য লোকের কোন অসুবিধা সৃষ্টি করা উচিত নয়? ধর্মীয় অনুষ্ঠানে রত মানুষেরা অনেক সময় একটা বোঝেন না। পূজার সময়, বিশেষ করে দূর্গা পূজার সময় লাউড স্পীকার বাজাবার ব্যাপারে অবশ্য আগে থেকেই বাধা নিষেধ আছে। যাইহোক, আইনের মধ্যে দিয়ে আমরা একটা সময় সীমা আগেই বেঁধে দিয়েছি-তাতে বলা আছে যে, এই সময় থেকে মাইক বাজানো যাবে, মাঝখানে বাজানো যাবে না এবং পরে এই সময় থেকে রাত ১০টা পর্যন্ত বাজানো চলবে। অনেক ক্ষেত্রে এই আইনের দ্বারা মানুষ নিয়ন্ত্রিত হচ্ছেন এবং কিছু কিছু ক্ষেত্রে অনেকে এই নিয়ন্ত্রণের মধ্যে আসেন না। তাঁরা আশপাশের মানুষের অসুবিধার কথা, ব্যধিগ্রস্থ মানুষের কথা বোঝেন না। পার্শ্ববর্ত্তী মানুষেরাও সাহস করে ওঁদের কিছু বলতে পারছে না এবং পুলিশও অনেক সময় পাশ দিয়ে যাওয়ার সময় দেখেও না দেখার মত করে চলে যান, যাকে বলে "দে টার্ন এ ব্লাইণ্ড আই"। এই জিনিসও হচ্ছে। সেইজন্য সমাজের সকল মানুষকে আমরা যদি ভাল করে বোঝাতে পারি, সকলের মধ্যে যদি আমরা প্রচার করতে পারি - আমাদের টেলিভিসন, রেডিও এবং পত্র-পত্রিকা ইত্যাদির মাধ্যমে, বিভিন্ন রাজনৈতিক দল এবং গণসংগঠনগুলোর মাধ্যমে আমরা যদি মানুষকে বোঝাতে পারি, বিশেষ করে যদি আমরা আমাদের যুবসম্প্রদায়কে এটা বোঝাতে পারি,-তাহলে দু-একটা ইতস্তত বিক্ষিপ্ত ঘটলেও এজিনিস বন্ধ হতে পারে। আমাদের একথা ভাল করে বোঝা উচিত যে একটা নির্দ্দিষ্ট সময় সীমা পর্যন্ত মাইক্রোফোন আমরা বাজাতে পারি। এই প্রসঙ্গে একটা কথা এখানে বলে রাখি যে, অন্যান্য স্থানের তুলনায় পশ্চিমবাংলার বুকে ধর্মীয় হাঙ্গামার সংখ্যা খুবই কম – এ ব্যাপারে পশ্চিমবাংলা ভারতের অন্যান্য জায়গার তুলনায় একটা দৃষ্টান্ত স্বরূপ। সম্প্রতি কুচবিহারে একটা এই ধরণের হাঙ্গামা ঘটে গেছে। আমি ইতিমধ্যেই অবশ্য তার রিপোর্ট আনবার জন্য নির্দেশ দিয়েছি। ওখানে মসজিদ এবং হিন্দুদের একটা প্রার্থনার জায়গায় একটা হাঙ্গামা ঘটেছে বলে খবর পেয়েছি। এই ব্যাপারে ভগবান কি ভাবছেন তা অবশ্য আমি বলতে পারবো না, তবে রিপোর্ট পেলে আমি সব বুঝতে পারবো যে ওখানে প্রকৃত কি ঘটনা ঘটেছে। এখন আমাদের উচিত হচ্ছে সবাই সবাইকে বোঝানো, এর পরেও যদি না পারি, তাহলে তো প্রশাসনিক ব্যবস্থা নিতেই হবে। আমি ওখানে পরিস্কার নির্দেশ দিয়েছি ১৪৪ ধারা জারী করতে এবং দুপক্ষের ঘর ভেঙে দিতে। দুপক্ষকে ডেকে তাদের সঙ্গে কথাবার্ত্তা বলে আমরা বিচার করবো। কাজেই, এখানে এই ঘটনা যে একেবারেই হয় না তা নয়, তবে বলা যায় অন্যান্য জায়গার তুলনায় অনেক কম। এই রকম ঘটনা কিছু কিছু আমাদের এখানে হয়। সেজন্যই আমরা এই আইনটা এনেছি। যেখানে যখন প্রয়োজন হবে তখন সকলের সহযোগিতা নিয়ে আমরা এই আইন প্রয়োগ করবো। এরই সাথে সাথে মানুষকে এটা ভাল ভাবে বোঝাতে হবে এর মধ্যে আমার শুধু এটাই বলেছি।

**মিঃ স্পীকার** : There are amendments to the West Bengal Religious Buildings and Places Bill, 1985, From Shri Rajesh Khaitan, Shri Abdul Mannan, and Shri Kashinath Misra.

**Shri Rajesh Khaitan** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st March, 1986.

**Shri Abdul Mannan** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 16th September, 1986.

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st January, 1986.

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker,Sir, the Bill introduced by the Hon'ble Chief Minister, imposes restriction which is unreasonable and has no proximate connection or nexus with public order and is far-fetched, hypothetical and problematical and too remote in the chain of its relation with the public order. Why I say so as has been demonstrated by what the Hon'ble Chief Minister himself has told in this House. While introducing the Bill, he himself says that in our State in West Bengal, there is communal harmony, there is no such incident which warrants such a Bill to be introduced. Yet he tells us while introducing the Bill that the Standing Committee of the National Integration Council at its meeting held on 17th April, 1982, had focussed the State Government's attention with the problems arising out of this establishment of religious places or worship in public places or on disputed lands which has a potential for creating communal tension. I ask him has the National Integration Council Standing Committee given the direction to you as the Government of West Bengal that a law should be enacted by this House and that this Bill be introduced ? No. They did not say so. They have just focussed the communal tension prevailing in different parts of our country. We in West Bengal can boast that this is a land of Shri, Aurovindo, that this is a land of Swami Vivekananda, this is a land of Shri Ramakrishna, this is a part of India, to which we belong and we can boast that we have been living and residing and leading our lives in complete communal harmony. Then why this Bill ? What is the necessity ? This is unreasonable. There is politicis involved in it. It is the thought for one and all of us. It is the accusing finger, by introducing this Bill, to the people of West Bengal, be it a Muslim, be it a Hindu, be it a Christian who are living in communal harmony. Our Constitution has debarred a State Government to make such law under Article 25 of the Constitution. I read – "Freedom of conscience and free profession, practice and propagation of religion". Then Article 26 of the Constitution which read as follows - "Freedom to manage religious affairs". Both these two articles of the Constitution has-debarred any State Government to bring such a Bill except I say in the event of public order.

[4.35 – 4.45 p.m.]

If there is a necessity to maintain law and order, if theer is such situation that the law and order is at stake and if public tranquility is at stake, if the public order is at stake, then the State Government can take shelter under this proviso of the Constitution and come forward to the Legislative Assembly and say here is a Bill.

**Mr. Speaker** : Mr. Khaitan, I am sorry to intervene you. This Bill is related to religious buildings and places But you are debating on the other issues. Please confine yourself to this Bill.

**Shri Rajesh Khaitan** : Sir, it is placing a restriction as would be seen in the Bill where it says – "to provide for the regulation of construction of public religious buildings and use of public places for religious purposes". Sir, till today in West Bengal, there is no complaint against any Mandir, Mosque or Church. Then why this Bill ? If it becomes an Act, the State Government can stop a citizen from using a particular place under the provision of this Bill as has been mentioned by the Chief Minister. It is an unreasonable restriction. Here I rely upon the judgement of the Supreme Court - the highest Court of our country. In 1960, it said that such a legislation could not be brought or should not be brought as it would be unconstitutional and illegal.

**Mr. Speaker** : Mr. Khaitan, if your contention is correct, does it mean that anyone can construct Mandir, Mosque or Church on the footpath, railway station or airport ?

**Shri Rajesh Khaitan** : I respect the Chair and hope that your will give protection to me and listen to may views.

**Mr. Speaker** : The Legislation is on the Religious buildings and places but you are making some irrelevant points. Your points should be relevant.

Shri Rajesh Khaitan : Sir, in the Statement of Objects and reasons, where it says - "But in order to maintain communal harmony such authorities seldom take the risk of demolishing a religious place of worship constructed in public places or on disputed lands". As far as such power is concerned, will the Left Front Government demolish any unauthorised construction of small Mosque or Mandir on the Brabourne

Road or Delhousie area ? This is my submission. But in the garb of the Bill, it has been said that structures less than 20 years can also be demolished I want to invite the attention of the Chief Minister that recently in Tollygunge area - the Constituency of Shri Prasanta Kumar Sur - there was a temple of Lord Shiva which is 50 years old. I want to ask why it has been demolished in a night?

The decision may have taken. In this State this Bill will be introduced and action will be taken. The people of that area are going to meet the Chief Minister I wish the law makers will not be law breakers.

**Mr. Speaker** : Sir, in this House, time and again, I have mentioned about the unauthorised construction. The people are not getting drinking water in Barrabazar Area which is my Constituency which is the heart of Calcutta. During the last sixteen years, no construction had been demolished. I can say that in that area every building is unauthorised. The Government did not take any action against unauthorised construction and unauthorised users. O'God! He may be called God, He may be called Bhagaban, He may be called Khoda, He may be called Jesues Christ. I ask our Government, our Chief Minister why he doesn't take any action against the unauthorised constructions? This is being constructed by the human beings for their own use. Why don't take any action? When any unauthorised construction is undertaken–that may be a Mandir, that may be a Mosque, that may be a Church–Why the police did not take any action against the unauthorised constructions. In Cooch Behar a mandir–loudspeaker was closer to a mosque–loudspeaker. Hon'ble Chierf Minister was correct to inform about the incident at Cooch Behar. Today it may be found that we connot demolish unauthorised construction of mandir or mosque. We belong to the land which is culturally rich. That is the tradition of Bengal. Such pious name is unparallel in the history of our country. The preachings of our pious men are followed throughout the world. I am ashmed that the National Integration Council has asked the Government of West Bengal to bring this type of legislation. I, as a member of the House, I, as a citizen of West Bengal, I, as a follower of you who are the Chief Minister of West Bengal, would request you to withdraw this Bill. I oppose this Bill though it may be suggested by the National Integration Council. It is not necessary. Is it not contradictory?

**Mr. Speaker,** Sir, I call your attention to Clause 3 of Section(1). Let us come to the dates. Different dates may be spplied for different areas. This State Government, if this Bill is passed, can by notification, say that in Burrabazar this law will be applied first. Why not it would be applied throughout the whole of West Bengal at a time? Is it permissible under the Constitution for discrimination between the different persons in the same State? This is unconstitutional. This is not a legal law and it connot be.

Therefore, I would request you to withdraw it or it can be brought for eliciting public opinion thereon as the motion was brought by us. There is no question of any ego as the Chief Minister has said. In 1983 a Standing Committee had been appointed to go into this matter and in the statement of objects and reasons of the Bill it has been mentioned as 17th April, 1982 and we are now in 1985.

[4.45 – 4.55 p.m.]

Why can't it wait? Let us wait.- Let us see whether this Bill is necessary at all. Now, Sir, I draw your kind attention to explanation II of clause 2 of the proposed Bill. Here it is said that if any person, you or me, performs any Pujah in the house of anyone belonging to any religion and if some friends come and participate in the Pujah offer even one rupee to the Almighty for peace and prosperity for his or her family or community or the people of West Bengal, the Police can take action, the State can take action. How can it be ? How can his house will become a religious place if a person performs any Pujah according to his religion ? I would invite the attention of the Hon'ble Chief Minister to the provision wherein it is said that if anybody does Bhajan or Kirtan or Stuti or Namaz, this will be deemed as religious place and proper authorities can take action under this provision of the proposed Bill after the Bill becomes an Act. The proper authority under the provisions of the Act. will then be able to go into that place, religious place. That means that the rights and privacy of the citizen are going to be lost. That is why I say that the legislation should not be passed. Let us not rush for it. Let us think over it again as the people of the State, as the elected representatives of the State. Why this rush ? This is not a question of Burrabazar, this is a question of entire West Bengal, and not only of Burrabazar alone. Let us think over it once again. It is not question of a particular people or one class of people. it is for all. It is a question of religion and all religions are covered by this Act. Let us think over it once again. It is a question of religion and all religions are covered by this Act. Let us not be misunderstood. Sir, as I was saying, our Constitution gives right to profess, practice and propagate religion under Articles 25 and 26 of the Constitution and I draw your attention to the Superme Court decision. It is from the report

of A.I. R., 1960, page 633 – Superintendent, Senate, Prison, Fategarh and another, Appellants V. Dr. Ram Monohar Lohia. That was the stand of Dr. Lohia. The Supreme Court upheld that decision. What the Supreme Court Says? It says – "The decision in our view, lays down the correct test. The limitation imposed in the interests of public order should be a reasonable restriction," - Sir, the limitation should be a reasonable restriction - "should be one which has a proximate connection or nexus with public order," - but Sir, this Bill, this legislation is not intended to serve the public interests, it has no proximate connection or nexus with public order in our State – "but not one far-fetched," - but it is far–fetched – "hypothetical or approximate or problematic" – but it is going to be a problem - "or too remote in the chain of its relation with the public order." I would again say that it is going to be a problem. It was an admitted decision of the ruling party as well as the decision of the opposition in the State. Therefore, in the light of the decision and also in keeping with the decision of the Hon'ble Supreme Court cited by me, I most humbly submit that this Bill be circulated for eliciting opinion by 31st March, 1986. I only hope that the Hon'ble Chief Minister will consider the submissions made by me in this House.

Thank you, Sir.

**শ্রী সুমন্ত কুমার হীরা:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী দি ওয়েস্ট বেঙ্গল রিলিজিয়াস বিলডিংস্ এ্যাণ্ড প্লেসেস বিল, ১৯৮৫ যেটা হাউসে উপস্থিত করেছেন এটা একটা নতুন বিল। আমি এই বিলকে স্বাগত জানিয়ে দু-একটা কথা বলব। আমি মনে করি আমাদের দেশে এই বিল অনেকদিন আগেই আইনে পরিণত হওয়া উচিত ছিল। মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর উদ্বোধনী ভাষণে বলেছেন আমাদের দেশের যে ঘটনাগুলির বিচারে এবং নীরিখে ন্যাশনাল ইন্টিগ্রেসন কাউন্সিল এই ধরণের একটা লেজিসলেটিভ মেজার নেবার কথা বলেছিলেন ঠিক সেই বিচারেই এই বিল পশ্চিমবাংলায় এসেছে। তবে এটা শুধু পশ্চিমবাংলায় নয়, ভারতবর্ষের সমস্ত রাজ্যে এই ধরণের আইন হবে। সারা ভারতবর্ষে যে আইন হবে, যে সুপারিশ কার্যকরী হবে সেটা আমাদেরও করতে বলেছেন। আইন হয় মানুষের স্বার্থে এবং মানুষের স্বার্থকে সুরক্ষিত করবার জন্যই আইন করতে হয়। বিরোধীপক্ষের সদস্য মাননীয় রাজেশ খৈতান মহাশয় যে কথাগুলি বললেন তাতে আমি বুঝতে পারছিনা তাঁর মতলবটা কি? তিনি বললেন পশ্চিমবাংলাকে আলাদা করে বিল আনা হয়েছে এবং তিনি আরও বললেন পশ্চিমবাংলার নীরিখে এবং পশ্চিমবাংলার প্রসঙ্গে এটা ইররেলেভেন্ট। আমি জানিনা তিনি কি করে এ কথা বললেন। মুখ্যমন্ত্রী মহাশয় কুচবিহারের কথা বলেছেন। আমরাও জানি সেখানে যে ঘটনা ঘটেছে সেই ঘটনা আবার ঘটাবার চেষ্টা করা হচ্ছে, সাম্প্রদায়িক উস্কানি দেবার চেষ্টা করা হচ্ছে। ১৯৮৪ সালে মুর্শিদাবাদের ইসলামপুরে একটা সরকারী জমিতে মসজিদ তৈরী করবার বিষয় নিয়ে প্রচণ্ড একটা সাম্প্রদায়িক ঘটনা ঘটতে গিয়েছিল। এর পিছনে কি ছিল ঘটনা? ইসলামপুর গ্রামের কিছু ধর্মপ্রাণ মুসলমান একটা মসজিদ তৈরী করবার কথা চিন্তা করেন। তাঁরা এই মসজিদ তৈরী করবার জন্য জমি খুঁজছিলেন এবং স্থানীয় বিধান সভার সদস্যকেও জমি খুঁজতে বললেন। বিধান সভার সদস্য তাঁদের একটা জমি খুঁজে দেন কিন্তু একদল লোক সরকারী জমিতে মসজিদ করবার জন্য উপস্থিত হল। এই মতলববাজদের মধ্যে হিন্দু মুসলমান উভয় সম্প্রদায়ের লোকই ছিল এবং দুটো নয়, একটা রাজনৈতিক দল এর মধ্যে ছিল। তারা প্রচার করল মসজিদ তৈরী করার ব্যাপারটা নামঞ্জুর হয়েছে। এদের উদ্দেশ্য হল সরকারী জমিতে মসজিদ তৈরী করার ব্যাপার নিয়ে দুই সম্প্রদায়ের মধ্যে দাঙ্গা লাগিয়ে দেওয়া। তখন ডি. এম. সেখানে গিয়ে সেই দাঙ্গা ঠেকান। কুচবিহারে যে ঘটনা ঘটেছে সেই রকম ঘটনা আশে পাশে আরও হয়েছে। কাজেই এই আইন পশ্চিমবাংলার পক্ষে একান্ত প্রয়োজন। যদিও আমাদের এখানে এরকম ধরণের ঘটনা কম ঘটে তবুও একদম যাতে না ঘটে তারজন্য এবং ধর্মীয় স্বাধীনতা রক্ষা করার জন্য এই আইন এখানে প্রয়োজন। মিঃ খৈতান একটা কথা কোট করে বলেছেন আইনের মাধ্যমে ধর্মীয় স্বাধীনতা হরণ করা হচ্ছে। এই আইনে পাবলিক প্লেসে ধর্মীয় যেসব সুযোগ সুবিধা এবং অধিকার বিভিন্ন সম্প্রদায়ের মানুষরা ভোগ করে সেই অধিকার ভোগ করার ব্যবস্থা এই আইনে রাখা হয়েছে। ৩ (২) দেখুন সেখানে লেখা রয়েছে, Nothing in this section shall apply to any public place traditionally used for a long period as a public religious place.

দুর্গাপূজা পাবলিক প্লেসে হয় সেগুলি কেউ বন্ধ করবে না, সেগুলি হবে। কাজেই কোথাও তো আটকাচ্ছে না।

[4-55 – 5-05]

কাজেই কেন উনি যে এই কথা বললেন – আমার মনে হয়েছে একটা কথা, উনি জাত ব্যবসায়ী, কাজেই সব সময়ে মাথার মধ্যে একটা ব্যবসার চিন্তা থাকতে পারে। কিন্তু আমরা একটা জিনিস দেখেছি কলকাতার ফুটপাথে ধর্ম নিয়ে ব্যবসা হয়, কলকাতার ফুটপাথে শনি ঠাকুরের মূর্তি বসিয়ে ব্যবসা হয়, কলকাতার ফুটপাথে মহাদেবের আবির্ভাব হয়েছে বলে হাজার হাজার লোককে জড়ো করে ব্যবসা হয়। এই আইন বলবত হলে অনেকের রুজি রোজকার বন্ধ হয়ে যেতে পারে, আয় কমতে পারে। আমি জানি কলকাতার বহু ব্যবসা প্রতিষ্ঠান, বহু শিল্প প্রতিষ্ঠান ধর্মের নাম করে নানারকম ট্রাষ্ট করে বেআইনীভাবে তারা বছরের পর বছর মন্দির, মসজিদ, ইত্যাদির নাম করে কোটি কোটি কালো টাকাকে সাদা করার চেষ্টা করেন, তাদের কিছুটা অসুবিধা হতে পারে। কিন্তু সাধারণ ধর্মপ্রাণ মানুষ, যারা ভগবানের সেবা করেন, তাদের কি কোন অসুবিধা হবে? এই বিলের মধ্যে আমরা তা দেখতে পাচ্ছি না। তাদের পূর্ণ স্বাধীনতা সংরক্ষিত হচ্ছে এই আইনের মধ্যে। কাজেই এই আইন কোন ধর্মীয় অধিকারকে ক্ষুন্ন করছে না। কোন ধর্মীয় সম্প্রদায়ের মানুষের অধিকারকে ক্ষুন্ন করা হচ্ছে না। সব শেষে একটা কথা মনে হয়েছে খৈতান সাহেবের ভাষণ শুনে আমার একটা কথা মনে হয়েছে – তিনি একটা কথা পরিস্কার বললেন না যে এই আইন তাঁকে কোথায় আঘাত দিয়েছে, সেটা তিনি পরিস্কার করলেন না। তিনি কি জানেন না যে মীরাটে দাঙ্গা হয়েছিল – কি নিয়ে

দাঙ্গা হয়েছিল, তিনি তো তা ভাল ভাবে জানেন, একটা পুরাণ মসজিদ, পরিত্যক্ত মসজিদ-এ সেখানে কিছু হিন্দু গিয়ে জড়ো হলো এবং একটা শিব লিংগ বসিয়ে পুজো করতে শুরু করলো, ওখানকার মুসলমান সম্প্রদায় এতে বাধা দিলেন, তখন হিন্দুরা বললেন যে ওখানে আগে শিবের মন্দির ছিল, কাজেই এটা শিবের মন্দির হবে। এই নিয়ে দাঙ্গা হয়নি, খুন হয়নি, বহু সম্পত্তি ধ্বংস হয়নি ? কাজেই এই সব কথা কেন ভুলে যাচ্ছেন ? সুতরাং যুগের প্রয়োজনে, সময়ের প্রয়োজনে আমাদের এই আইন করতে হচ্ছে, সারা দেশের প্রয়োজনে হচ্ছে, শুধু পশ্চিমবাংলার জন্য নয়। কাজেই এটা ন্যাশন্যাল ইন্টারেস্টে প্রয়োজন। সেই প্রয়োজনীয় চাহিদা মেটাবার জন্য এই আইন এসেছে। খৈতান সাহেব নিশ্চয়ই স্বীকার করবেন, তিনি যেটা বলেছেন, সেটা আবেগে বলেছেন, তিনি একটা বিশেষ ধর্মের প্রতি আঘাত করা হচ্ছে, এটা তিনি মনে করেছেন, এই আইনের দ্বারা ধর্মের উপর আক্রমণ হচ্ছে, বিশেষ একটা ধর্ম সংকুচিত হচ্ছে এই মনে করে তিনি ক্যালকাটা হাইকোর্ট, এবং সুপ্রীমকোর্ট এর অর্ডার দেখালেন।

**মিঃ স্পীকার** : উনি সরকারী কোন রুলিং দেননি, অন্য পয়েন্টে রুলিং দিয়েছেন।

**শ্রী সুমন্ত কুমার হীরা** : ধর্মীয় প্রচারে কোনও বাধা এই আইনে হবে না। তিনি একটু ক্ষুন্ন হয়েছেন অন্য কারণে. তিনি বলতে চেয়েছিলেন এই, আমাদের ধর্মীয় লোক, সেই ধর্মের প্রটেকশন না হয়ে অন্য ধর্মের প্রটেকশন হচ্ছে, এটাই বলতে চেয়েছেন। যাই হোক সেই ধারণা অমূলক। এই আইনে সমস্ত ধর্মের প্রটেকশন আছে, সবাই তাদের ধর্ম অক্ষুন্ন রাখতে পারবে, সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন থাকবে। তবে ফুটপাথে জবরদখল করে মানুষের যাতায়ত বন্ধ করে ধর্মের নামে ব্যবসা করার যে প্রচেষ্টা, সেই প্রচেষ্টায় বাধা সাধা হচ্ছে, এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি এবং এই বিলকে সম্পূর্ণ ভাবে সমর্থন জানাচ্ছি।

**শ্রী কাশী নাথ মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় মুখ্যমন্ত্রী দি ওয়েষ্ট বেঙ্গল রিলিজিয়াস বিলডিংস এ্যাণ্ড প্লেসেস বিল ১৯৮৫, এখানে নিয়ে এসেছেন। এই বিলটি যুগোপযোগী হলেও আমরা দেখতে পেলাম যে বিলটি আছে সেই বিলের মধ্য দিয়ে অধিকারকে প্রতিষ্ঠিত করতে গিয়ে ইসলামপুরে দু-দলের মধ্যে লড়াই হল। সেখানকার জমিতে মসজিদ কারা করবে তাই নিয়ে পুলিশকে গুলি চালাতে হল। তারপর আবার এই যে বিলটি এনেছেন এটাকে কার্যকরী করতে গেলে আরো নতুন করে অনেক ঝামেলা সৃষ্টি হবে। এই বিলের ধারাগুলি মোটামুটিভাবে আমরা দেখেছি। জাতীয় সংহতি রক্ষার ব্যাপারটা মাননীয় মুখ্যমন্ত্রী তার ফর অবজেক্টস এ্যাণ্ড রিজিন্সে বলেছেন। তিনি ষ্টেটমেন্ট অব অবজেক্টস এ্যাণ্ড রিজিনসে বলেছেন ১৭ই এপ্রিল, ১৯৮২ সালে ন্যাশন্যাল ইন্টিগ্রেসান কাউনসিলে এই বিষয়ে বিভিন্ন ভাবে আলোচনা হয়েছে। কিন্তু তার মূল তথ্যটা আমরা বিধানশভায় কেউ পাই নি। বিলের ২ নং ধারায় বলা হয়েছে বিলডিংস মিনস - বিলডিংসের ব্যাখ্যা করে দেওয়া হয়েছে, প্লেসের ব্যাখ্যাও করে দেওয়া হয়েছে। কিন্তু যারা এনকোয়ারি করতে যাবেন সেই অফিসাররা নিরপেক্ষ ভাবে কাজ করতে পারবেন কিনা যথেষ্ট সন্দেহ দেখা দিচ্ছে। সেখানে একটা অসুবিধা সৃষ্টি হবে। সেই ডিসপিউটগুলি বন্ধ করতে গেলে সেখানে আর একটা আইন শৃঙ্খলার প্রশ্ন এসে দাঁড়াতে পারে। পাবলিক বিলডিং পাবলিক প্লেস-এর মধ্যে বিভিন্ন ক্লাব, সোসাইটি, রিলিজিয়াস সংগঠনগুলিকে রেকমেনড করতে পারেন। আপনি যে উদ্দেশ্য নিয়ে এই সব জিনিস বন্ধ করার চেষ্টা করছেন এই ক্লাবগুলি সেখানে আর একটা বাধা সৃষ্টি করতে পারে এবং তাতে অসুবিধা সৃষ্টি হতে পারে। আমি আপনার বক্তব্য টেনে নিয়ে বলছি পশ্চিমবাংলায় যখন শান্তি বিরাজ করছে, এখানে যখন একটা সাম্প্রদায়িকতার ভাব প্রবেশ করতে পারে নি তখন সেখানে নতুন করে আবার এই বিলের মধ্য দিয়ে সেটাকে টেনে আনার চেষ্টা করছেন কেন ? আপনি বলেছেন যেগুলি ২০ বছরের প্রতিষ্ঠিত সেখানে সেগুলি থাকবে, ২০ বছর পরে যেগুলি হয়েছে এই আইনবলে আপনি সেগুলিকে সরিয়ে দেবেন, ভেঙ্গে দেবেন। এতে একটা সংঘর্ষের সম্ভাবনা থাকছে এবং এই সংঘর্ষ একটা অন্য রূপ নিতে পারে এবং সেটাতে একটু অসুবিধা সৃষ্টি হতে পারে। সেই জন্য আমরা বলছি জনমত তৈরী করার জন্য বিভিন্ন ভাবে এটাকে আরো পরিস্কার করার জন্য জনগণের সামনে এটাকে প্রচার করা উচিত এবং সেটা হলে আরো সুবিধা হবে। আপনি বলেছেন জনমত তৈরী করতে হবে, বিভিন্ন গণ সংগঠনকে কাজে লাগাতে হবে। বিলটি পাশ করার আগেই জনমত সংগ্রহের জন্য পাঠানো উচিত ছিল এবং তারপর এটা যে রূপ নিত তাতে যে কোন বাধা এলে প্রশাসনিক দিক থেকে লড়ার পরে সুবিধা হত। অর্থাৎ প্রশাসনিক দিক থেকে তখন লড়তে পারবেন।

[5.05 – 5.15 p.m.]

সেটাকে আঘাত দিতে পারবেন, ব্যবস্থা নিতে পারবেন। আজকে ভারতবর্ষের যে সংবিধান রয়েছে এবং যে সংবিধানের জন্যই আমরা এখানে এসেছি সেই সংবিধানের ২৫ থেকে ৩০ নং অনুচ্ছেদে বিভিন্নভাবে ধর্মের স্বাধীনতা থেকে আরম্ভ করে তার অধিকার, প্রচার ইত্যাদির কথা বলা হয়েছে। এখানে আপনি যে বলছেন যেখানে একটা মন্দির বা মসজিদ আছে তার ২৫০/২৬০ মিটারের মধ্যে আর করা যাবে না সেখানে একটি সমস্যার প্রতি আপনার আমি দৃষ্টি আকর্ষণ করছি। সমস্যাটা হচ্ছে, ধরুন খৃষ্টানদের মধ্যে প্রোটেসট্যান্ট এবং ক্যাথলিক এই দুই সম্প্রদায় আছেন, তেমনি মুসলমানদের মধ্যে সিয়া, সুন্নি এই সব সম্প্রদায় আছেন কাজেই সেখানে একটা মসজিদ যদি থাকে এবং তার পাশাপাশি যদি আর একটা করে থাকে সেখানে যাতে কোন অসুবিধা না হয় সেটা দেখা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রীমহাশয় বলেছেন এখানে একটা শান্ত পরিবেশ রয়েছে, তাঁর কথার রেশ টেনেই বলছি এখানে কোন টেনশান সৃষ্টি হোক এটা কিন্তু বাঞ্ছনীয় নয়। এইসব কারণেই আমরা এটা প্রচারার্থে দেবার জন্য বলেছি এবং সেই পরিপ্রেক্ষিতেই এ্যামেনডমেন্ট এনেছি। এই বলে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সরল দেব** : মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয় আজ এই সভায় যে 'দি ওয়েষ্ট বেঙ্গল রিলিজিয়াস বিলডিং এ্যাণ্ড প্লেসেস বিল' এনেছেন আমি তাকে স্বাগত জানিয়ে কয়েকটি কথা বলছি। স্যার, এই বিল সম্বন্ধে আলোচনা করতে গিয়ে বিরোধীদলের মাননীয় সদস্য দেখলাম অত্যন্ত জোলো বক্তৃতা করলেন এবং তা করতে গিয়ে বিবেকানন্দ, অরবিন্দের নাম উল্লেখ করলেন। কথাটা হচ্ছে, পশ্চিমবঙ্গ তো ভারতবর্ষেরই অঙ্গ রাজ্য

এখন অপর অপর রাজ্যের সাম্প্রদায়িক দাঙ্গার প্রভাব এই রাজ্যে আসবে না এমন জ্যোতিষী তিনি কেমন ভাবে হলেন আমার জানা নেই। ওঁদেরই প্রয়াত প্রধানমন্ত্রীর নেতৃত্বে ১৯৮২ সালের ১৭ই এপ্রিল ষ্ট্যানডিং কমিটি অব দি ন্যাশনাল ইনন্টিগ্রেসান [illegible] মিটিং-এ এই সিদ্ধান্ত হয়েছিল। সংবিধানের ২৫ থেকে ৩০ নং অনুচ্ছেদের যে মূল কথা, প্রোপাগেশানের যে অধিকার অর্থাত ফানডামেন্টাল রাইট কোথায় কাটেল করা হয়েছে ? কাশীবাবু বললেন, মুখ্যমন্ত্রী দেখবেন, প্রশাসন যাতে নিরপেক্ষ থাকেন। আমি ওঁকে জিজ্ঞাসা করি, উনি তো কংগ্রেসী সদস্য, কংগ্রেসী রাজত্বে প্রশাসন কি নিরপেক্ষ ? আমাদের রাজ্য শান্তিপূর্ণ রাজ্য সেজন্য আমরা গর্বিত কিন্তু তরজন্য একটা প্রিভেনটিভ মেজার অর্থাত ভবিষ্যতে যাতে পাবলিক প্লেসে ব্যাঙ-এর ছাতার মতন মন্দির, মসজিদ গজিয়ে না ওঠে তারজন্য এই ব্যবস্থা। এই তো গত বছর কাশীবাবুর দলের লোকরা মাননীয় স্পীকার মহাশয়ের নির্বাচনকেন্দ্রে-আমডাঙ্গাতে-একটা পাবলিক প্লেসে কোরবানিকে কেন্দ্র করে দাঙ্গা-হাঙ্গামা লাগালেন। দুই সম্প্রদায়ের লোকেরাই মারা গেলেন। সেখানে প্রশাসন যদি অত্যন্ত ক্ষিপ্রতার সঙ্গে পরিস্থিতির মোকাবিলা না করতেন তাহলে দাঙ্গা বাড়তো। তাতে অবশ্য কাশীবাবুদের দলেরই সুবিধা হ'ত। এখানে সে সব হচ্ছে না বলে ওঁদের অসুবিধা হচ্ছে এবং সেইজন্যই এই সব কথা বলছেন যে এটা বিবেকানন্দ অরবিন্দের দেশ, এখানে এসব বিল আনার প্রয়োজন নেই ইত্যাদি ইত্যাদি। এখানে বলা হচ্ছে

No person shall construct any public religious building within a radius of 250 metres of any existing public religious building. এই জিনিস নতুন করে কেউ করতে গেলেই তাকে বাধা দিতে হবে। তবে আপনাদের আমলে যেমন কিছু কিছু খারাপ লোক ছিল, আমাদের আমলেও তেমন যে নেই, এ কথা আমরা কখনো বলি না, খারাপ লোক আছে এবং তাদের সে ভাবেই ট্রিটমেন্ট করতে হবে। এই বিলের ক্লজ-৫ এ পরিস্কারভাবে বলা আছে No person shall without first obtaining in writing the permission of the Collector in the district of Commissioner of Police in Calcutta. সুতরাং আমরা দেখতে পাচ্ছি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী খুব পরিষ্কার পরিচ্ছন্ন ভাবেই বিল'টি এনেছেন, আমরা আশা করেছিলাম বিরোধীরা একে সমর্থন করবেন, কিন্তু ওঁরা বিরোধিতা করলেন। পশ্চিম বাংলার মানুষের ধর্মীয় স্বাধীনতা এবং শান্তিকে অক্ষুন্ন রাখবার জন্য আমরা ভেবেছিলাম ওঁরা এই বিলকে দু'হাত তুলে সমর্থন করবেন, কিন্তু তা দেখলাম না। রাজেশ-বাবু শ্রী অরবিন্দের নাম উল্লেখ করলেন, বিবেকানন্দের নাম উল্লেখ করলেন। আমি তাঁকে জিজ্ঞাসা করি, আমরা কি তাঁদের কথা মনে রাখি ? ওঁরাই ক্ষুদ্র রাজনৈতিক স্বার্থক চরিতার্থ করবার জন্য সাম্প্রদায়িক উস্কানি দেন। প্রয়াত প্রধান মন্ত্রী ইন্দিরা গান্ধী '৮২ সালে প্রধান মন্ত্রী হিসাবে যে প্রস্তাব করেছিলেন, তাকে আজকে এখানে রূপ দেওয়া হচ্ছে। এতে অসুবিধাটা কোথায় ? আমি রাজেশ বাবু এবং কাশী বাবুকে জিজ্ঞাসা করছি, আপনাদের নেত্রী যে প্রস্তাব করেছিলেন, আপনারা কি তার বিরোধিতা করছেন ? অপরাপর রাজ্যে তো এই আইন চালু হয়েছে, আপনাদের দলই চালু করেছে, তাহলে পশ্চিম বাংলার ক্ষেত্রে বিরোধিতা করবার কারণ কি ? এখানে কি যেহেতু আপনাদের দলের মুখ্যমন্ত্রী নেই, তাই বিরোধিতা করছেন ? যখন এখানে জ্যোতি বাবু মুখ্যমন্ত্রী তখন এখানে বিরোধিতা করতেই হবে ! স্যার, আমাদের দেশে একটা প্রবাদ আছে, "পাঁচির ছেলে ডেপুটি ম্যাজিষ্ট্রেট হয়েছে, হয়েছে তো কি হয়েছে, বেতন পায় না।" এখানেও অবস্থাটা তাই হয়েছে। যেহেতু জ্যোতি বাবু বিল এনেছেন, সেহেতু বিরোধিতা করতে হবে। অবশ্য এতে আমাদের বলবার কিছু নেই। তারপরে ওঁরা যে সব কথা বলে গেলেন সে সব কথা আমাদের সংবিধানের কোথায় বলা আছে ? আমরা চাই সকল ধর্মের মানুষ সুষ্ঠভাবে স্বীয় ধর্ম পালন করুন। কিন্তু ধর্মের নামে যে জিনিসগুলি ঘটছে সেগুলি: উপরে রেসট্রিকসন ইমপোস্ করা হচ্ছে, এটা ঠিকই করা হচ্ছে। স্যার, আপনি জানেন পুজোর নাম করে, কালীপুজোর নাম করে এক মাস ধরে কি অবস্থার সৃষ্টি হয়, ছেলেদের লেখাপড়া হয় না। আমি জানি না কাশী-বাবুর পুত্র সন্তান আছে কিনা। আমার এলাকা বারাসাতে কালীপুজো হয়, রাজেশ-বাবুর এলাকার ছেলেরা সেখানে গাড়ি করে ছোটে। আজকে ধর্মের নামে সমাজে ব্যাভিচার চলছে। এই সামাজিক ব্যাভিচারকে রোধ করার জন্য আজকে আমাদের সকলের এক হওয়া উচিত ছিল। কারণ পশ্চিম বাংলাকে এ বিষয়ে আরো সুন্দর এবং সাবলীল করা একান্ত প্রয়োজন। কাশী-বাবুর একটি কথার প্রসংগে আমি এই বিলের একটা অংশের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। বিলের মধ্যে পরিস্কার বলা আছে "As the existing laws are not adequate to deal with the afore said problem involving law and order, the present Bill seeks to have a new legislation in order to prevent construction or use of public places of disputed lands for religious purposes" আমরা দেখছি চারিদিকে এই জিনিস হচ্ছে, কলকাতার ফুটপাথে নতুন নতুন মসজিদ, মন্দির গজিয়ে উঠছে এবং ব্যাঙের ছাতার মত এগুলি গজিয়ে উঠছে। কলকাতা কর্পোরেশন বা মিউনিসিপ্যালিটিগুলির একজিসটিং'ল বর্তমানে আর যথেষ্ট নয় এবং শুধু তাঁদের উপর দায়িত্ব ছেড়ে দিলে সমস্যার সমাধান হবে না। এখানে পাবলিক ইনকনভিয়েন্সের প্রশ্ন আছে এবং নতুন নতুন কনস্ট্রাকসন হচ্ছে, নতুন নতুন ঘটনা ঘটছে। আমরা ঈদের দিন দেখলাম নতুন করে এক জায়গায় ইউথআউট পারমিসনে কোরবানি করছে, সেখানে গণ্ডগোল হলো, ঈদের আগের দিন সারা রাত আমাদের জাগতে হলো। এই তো অবস্থা! সুতরাং এই অবস্থায় আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর উত্থাপিত বিলটিকে পূর্ণ সমর্থন জানাচ্ছি। এই বিলের বিরোধিতা করে বিরোধী পক্ষ থেকে যে সংশোধনী প্রস্তাব পেশ করা হয়েছে তার আমি বিরোধিতা করছি। আর একবার বিলটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.15 – 5.25 p.m.]

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় দি ওয়েষ্ট বেঙ্গল রিলিজিয়াস বিল্ডিংস এ্যাণ্ড প্লেসেস বিল, ১৯৮৫ যেটা নিয়ে এসেছেন-এই বিলটি মুভ করার সমর্থে তিনি কতকগুলি কথা বললেন যেগুলি আমি কনট্রাকডিক্ট্ করছি না। আমি মনে করি যে এটা সত্যই, যেভাবে লাউড স্পীকারের আওয়াজ এবং আরোও যেসব কথা তিনি তুলে ধরলেন সেগুলি যদি সত্যিই হয়ে থাকে তাতে আমাদের পক্ষে কমিউনাল হারমনি মেইনটেন করা অসুবিধা হয়। সরকারপক্ষের কয়েকজন সদস্য বললেন ফুটপাতে দিনের পর দিন ব্যাঙের ছাতার মতন যেভাবে দেবালয় গজিয়ে উ..

সেগুলি রুখবো কি করে ? আমি তাঁদের কথার সঙ্গে দ্বিমত হচ্ছি না। এখানে ক্লজ ৩-এতে একটা জায়গায় বলা হচ্ছে, প্রাউভেট প্লেসে যদি কোন মন্দির, মসজিদ এবং গীর্জা হয় সেখানে আড়াইশো মিটারের মধ্যে নতুন কোন মসজিদ, মন্দির বা গীর্জা করতে দেব না। জাতীয় সংহতি রক্ষার জন্য, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার জন্য যদি আপনারা বলেন একটা মন্দির থাকলে তার পাশে মসজিদ করতে দেব না-আমরা সেটা মেনে নিতে পারি কিন্তু ভারতবর্ষের মানুষ ধর্মীয় অনুশাসনে চলে, ধর্মের প্রতি অন্ধ ভক্তি আছে। আপনারা যে রাজনৈতিক মতাদর্শে বিশ্বাসী তাতে ধর্ম নাও মানতে পারেন কিন্তু আমরা নিজেদের ধর্মকে অস্বীকার করি না। প্রত্যেকটি ধর্মের মধ্যে ধর্মীয় অনুশাসন মেনে চলার নিয়ম রয়েছে। মুসলিম ধর্ম যাদের আছে তারা পাড়ায় পাড়ায় উপাসনা গৃহ তৈরী করে-এটা তাদের ধর্মের অঙ্গ। কিন্তু আজকে যদি দেখা যায় এই আইনের বলে একটা জায়গায় মসজিদ আছে বলে তার সিকি কিলোমিটারের মধ্যে নতুন কোন মসজিদ তৈরী হবে না এ আইন যদি কোন সরকার করতে যায় তাহলে আমাদের টুথ এ্যাণ্ড নেইল বাধা দিতে হবে। যদি বলা হতো সরকারী জায়গায় তৈরী করতে দেব না অর্থাৎ পাবলিক প্লেসে তাহলে তার সঙ্গে একমত হতাম এবং তা সমর্থন করতাম। রাস্তার ফুটপাতে যেখানে সেখানে কিম্বা ষ্টেশন প্ল্যাটফর্মে মন্দির মসজিদ তৈরী করতে দেব না তাহলে সমর্থন করতাম। কিন্তু একটা পাড়ায় মসজিদ আছে বলে আর করতে দেব না এই রকম আইন কেন করছেন তা আমি বুঝতে পারছি না। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে বলবো এটা খুব ট্যাচি ব্যাপার। দয়া করে ট্যাচি ব্যাপারটিকে উসকে দিয়ে নতুন সমস্যা সৃষ্টি করবেন না। জাতীয় সংহতি রক্ষার নাম করে, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার নাম করে দয়া করে এই আইন নিয়ে এসে রোখবার চেষ্টা করবেন না। আপনি এটা সিলেকট কমিটিতে পাঠান, সেখানে আলোচনার পর প্রয়োজন হলে এই আইন তৈরী করবেন। হিন্দু ধর্মে বহু দেব-দেবী আছে। কেউ মা-কালীর মন্দির তৈরী করেন, কেউ শিবের মন্দির তৈরী করেন আবার কেউ শীতলা মায়ের মন্দির তৈরী করেন। সুতরাং মা-কালীর মন্দির আছে বলে কোথাও তার পাশে শীতলা মন্দির হবে না-এটা কেমন ধরণের কথা ? এর দ্বারা ধর্মের স্বাধীনতাতে হস্তক্ষেপ করা হচ্ছে। এইভাবে যদি ধর্মের ব্যাপারে হস্তক্ষেপ করা হয়-যারা ধর্মকে মেনে চলেন, ধর্মের প্রতি যাদের অনুরাগ আছে, তাদের সেন্টিমেন্টে ঘা লাগবে। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বলেছেন, ২০ বছর আগে যে সমস্ত মন্দির মসজিদ হয়েছে সেগুলো ছাড়া বাকীগুলি ভেঙে দেবেন। ধরুন, যারা ৫ বছর ধরে যে যে জায়গায় উপাসনা করছেন সেই সেই জায়গাগুলিকে কি আপনি আজকে ভেঙে দিতে পারেন ? কি করে ভেঙে দেবেন ? সেই সমস্ত মানুষের সেন্টিমেন্টে ঘা লাগবে না ? এর ফলে যে সমস্যার সৃষ্টি হবে সেইসব সমস্যা আপনি কি করে মোকাবিলা করবেন ? সেইজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, এই রকম স্পর্শ-কাতর ব্যাপার নিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার নাম করে নতুন সমস্যার সৃষ্টি করবেন না। এই বিল প্রত্যাহার করুন। দয়া করে আবার সিলেক্ট কমিটি বসান, সেখানে বিস্তারিতভাবে আলোচনা করার পর নতুনভাবে বিল নিয়ে আসুন। আমরা চাই, সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় থাক, জাতীয় সংহতি বজায় থাক। এই অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শিশ মহম্মদ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী মহাশয় দি ওয়েষ্ট বেঙ্গল রিলিজিয়াস বিলডিংস এ্যাণ্ড প্লেসেস বিল, ১৯৮৫, আজকে যে হাউসে উপস্থাপিত করেছেন তাকে আমি সর্বান্তঃকরণে সমর্থন করি। অধ্যক্ষ মহাশয়, আপনিও মুসলিম, আমিও মুসলিম, মান্নান সাহেবও মুসলিম, কিন্তু এই বিলের মধ্যে দিয়ে যারা সত্যিকার ধর্মপ্রাণ মুসলমান এবং হিন্দু তাদেরকে রক্ষা করার জন্য এই বিল নিয়ে আসা হয়েছে। কেবলমাত্র যারা এ্যান্টি সোশ্যাল এলিমেনটস্ কোনদিন ধর্মকে গণ্য বা মান্য করেনি, ধর্ম বিরোধি কেবলমাত্র ধর্মের কচকচানি দিয়ে সাম্প্রদায়িক উস্কানী দেয় তাদেরকে জব্দ করার জন্য এই বিলটি এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বন্ধু মান্নান সাহেব ধর্ম সম্বন্ধে যথেষ্ট বললেন, পাবলিক প্লেসে দিনের পর দিন একের পর এক মন্দির, মসজিদ এবং গির্জা তৈরী হচ্ছে। তারপর এমনও দেখা গেছে যেখানে বেরিয়েল গ্রাউণ্ড সেই বেরিয়েল গ্রাউণ্ডের পাশে আর একটি মন্দির তৈরী করে বসল প্রাইভেট ল্যাণ্ডে। এগুলিকে কেন্দ্র করে নানারকম সাম্প্রদায়িকতা হয়। আমার ওখানে ৩ বছর আগে এইরকম হয়েছিল, বহু কষ্টে আমি সেটিকে শান্ত করতে সক্ষম হয়েছিলাম। সুতরাং পাবলিক প্লেসে এই সব জিনিষ চলতে দেওয়া যেতে পারে না, আজকালকার সভ্য যুগে এগুলি হতে দেওয়া উচিত নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয় পাবলিক ল্যাণ্ডে এগুলি করার সম্বন্ধে আমার কতকগুলি কথা বলার আছে প্রাইস্টে ল্যাণ্ডে একটা মন্দির কিংবা মসজিদ যদি থাকে তারপরে আর একটা যদি করতে যায় -এমনও হয়েছে একটা মন্দির আছে তার পাশে একটা মসজিদ তৈরী করে দিল, সেখানে সাম্প্রদায়িকতা লাগিয়ে দিয়ে অনেকে রাজনৈতিক এবং ধর্মের খোলস নিয়ে গোলমাল লাগিয়ে দিল। কেউ কেউ সেটিতে [illegible] রং লাগিয়ে বাজিমাত্ করার চেষ্টা করল। কাজেই সেখানে যে ২৫০ মিটার দেওয়া হয়েছে এটাও আমার মনে হয় যে সাফিসিয়েন্ট নয়। আরও দূরে করা উচিত। কারণ এক জায়গায় আজানের ধ্বনি চলে যাবে অন্য মন্দির কিংবা গির্জার কাছে। মন্দিরে মাইক বাজলে মসজিদ থেকে বাধা আসবে। সুতরাং এই আইনটাকে আরও শক্ত করা উচিত ছিল। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গ্রামের কথা বলি। প্রাইভেট ল্যাণ্ডে একটা জায়গায়-আমার এলাকায়- মসজিদ করতে নিষেধ করেছিলাম, বলেছিলাম এই জায়গায় কোর না, ধরমপুরে কীর্ত্তন যাবে, সেখানে নিষেধ করা সত্ত্বেও করেছি[illegible] তার পরের বছর ঝগড়া লেগে গেল বৈশাখ মাসে। সুতরাং এইগুলি ঠিক করার জন্য এবং সাম্প্রদায়িকতাকে পশ্চিমবঙ্গ থেকে তাড়াবার জন্য এটা করেছেন। তারপর দেখা যায় যে কোরবানী করতে গিয়ে অনেক সময় গণ্ডগোল বেধে যায়। কাজেই মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা সুন্দর একটা আইন নিয়ে এসেছেন। যেকথা আমি বলছিলাম ধর্মপ্রাণ হিন্দু এবং মুসলমানকে রক্ষা করার জন্য এবং যারা সমাজবিরোধী, যারা সামাজিক বিভ্রান্তি সৃষ্টি করে সমাজকে বিপাকে নিয়ে যায় যারা সাম্প্রায়িকতা এবং বিচ্ছিন্নতাবাদে বিশ্বাসী তাদেরকে জব্দ করার জন্য এই সুন্দর আইনটি মুখ্যমন্ত্রী মহাশয় নিয়ে এসেছেন। ওঁরা কি চান, বেআইনীভাবে সরকারী রাস্তাকে আটকে মন্দির বা মসজিদ তৈরী হোক ? দেখছি, পীর সাহেবের কবরকে কেন্দ্র করে রাস্তা ঘেরাও করে মাজার তৈরী হয় এবং যার ফলে রাস্তা বন্ধ হয়ে যায়। কোথাও বা পূজাকে কেন্দ্র করে রাস্তা আটকে এমন একটি জায়গা করা হয় যেখান দিয়ে ১৫ দিন ধরে মানুষজন যাতায়াত করতে পারেনা। অসুবিধা সৃষ্টি হয় না এতে ? আজকে এইসব বন্ধ করবার জন্যই এই আইন এসেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রত্যক্ষদর্শীর অভিজ্ঞতা থেকে বলছি, আমার এলাকায় সাতঘাটি বলে একটি গ্রাম আছে যেখানে মহরমের তাজিয়া বের হয় রাস্তায়। সেটি সরকারী রাস্তা। সেখানে হঠাৎ একটি নীমের গাছ লাগিয়ে পাথরে সিঁদুর লেপে

একটি জায়গা করা হয়েছে যারফলে হয়ত ভবিষ্যতে মহরমের তাজিয়া সেখান দিয়ে যেতে পারবেনা। এইসব বন্ধ করবার জন্যই এই আইন করা হচ্ছে। এখন থেকে বিভ্রান্তি সৃষ্টি করবার জন্য এই ধরণের কাজ করতে কেউ আর এগিয়ে আসতে পারবেনা। ধর্মের অজুহাতে, ধর্মের আলখাল্লা পরে এখন থেকে আর কাউকে এইভাবে জায়গা আটকাতে দেওয়া হবে না। এইসব রুখতে মাননীয় মুখ্যমন্ত্রী এই বিলটি এনেছেন। এইজন্যই বলছি যে, এই বিলটি অত্যন্ত যুগোপযোগী এবং এই আইন ধর্মপ্রাণ ব্যক্তিদের রক্ষা করবে এবং যাদের ধর্মের প্রতি আস্থা নেই তাদের ধ্বংস করবে। এই কয়টি কথা বলে এই বিলকে পুনরায় সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5.25 – 5.35 p.m.]

**শ্রী জ্যোতি বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি ভেবেছিলাম যে, এই খসড়া আইন যেটা আমি উত্থাপন করেছি, এখানে এটা কেন করতে হচ্ছে যেহেতু সেটা একটু আগে ভাল করে বুঝিয়ে বলেছিলাম এবং বলতে গিয়ে সেখানে ন্যাশনাল ইনটিগ্রেশন কাউন্সিলের কথা, সেখানকার আলোচনার কথা, কেন্দ্রীয় স্বরাষ্ট্র বিভাগ থেকে এ–বিষয়ে জানতে চেয়ে বারবার লেখা চিঠির কথা উল্লেখ করেছিলাম, সেহেতু ভেবেছিলাম যে, কংগ্রেস পক্ষ তেকে বিশয আপত্তি হবেনা। কিন্তু দেখলাম, আপত্তি তো হোলই এবং শুধু আপত্তিই নয়, যার সঙ্গে এই বিলের কোন সম্পর্ক নেই, যেমন ফ্রিডম অফ কনশ্যাইন্স, ফ্রিডম টু ওয়ারশিপ ইত্যাদিতে বাধা দিচ্ছে এই বিল এইসব কথাও বলা হোল। ঘটনা যদি এটাই হোত তাহলে কেন্দ্রীয় সরকার কি এই আইনটা আনতে বলতেন। ওঁরা একটি মডল পাঠিয়েছিলেন, মডেলটি হচ্ছে–রাজস্থান রিলিজিয়াস বিল্ডিং এ্যাণ্ড প্লেসেস এ্যাকট, ১৯৫৪ এবং তার উপরই আমরা এই বিলটি এনেছি। ওঁরা এটা প্রয়োগ করেছেন। ওঁদের মুখ্যমন্ত্রী সেখানে বলেছিলেন যে, দুই–চারটি জায়গায় এই আইন প্রয়োগ করতে হয়েছে এবং তারজন্য সুপ্রিম কোর্টে যেতে হয়নি। শ্রী রাজেশ খৈতান উকিল মানুষ তিনি বললেন, করতে পারবেন না। আর একজন কংগ্রেস সদস্য এক [illegible] ধর্মস্থান থেকে অন্য ধর্মাবলম্বীদের ধর্মস্থানের দূরত্ব ২৬০ হবে–এটা মানতে পারলেন না। তিনি হয়তো শ্রী রাজেশ খৈতানকে উকিল ধরবেন এ–ব্যাপারে। কিন্তু আমরা এটা তাঁদের করতে দেবো না। মানুষকে খুন করা কি ধর্মের কথা ? মানুষকে বিরক্ত করা কি ধর্মের কথা ? কোন ধর্ম এই কথা বলে না। একানে বলা হয়েছে, আনঅথারাইজড় কিছু হবে না। পাবলিক প্লেসে কি ধর্ম করতে হবে ? শ্রী খৈতানের বাড়ীতে গিয়ে কি করো মন্দির বা মসজিদ করবার অধিকার আছে ? না, এটা করবার অধিকার কারো নেই। বলছেন ফাণ্ডামেন্টাল অধিকার! এটা কিসের ফাণ্ডামেন্টাল অধিকার ?

মানুষ মারামারি করে, ঝগড়া–বিবাদ করে–এই সব আমরা বন্ধ করতে চাচ্ছি। আমি রাজেশ খৈতানের কাছে কৃতজ্ঞ যে উনি স্বীকার করেছেন হ্যাঁ, পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক ঐক্য আছে, সম্প্রীতি আছে। সেই জন্য এই আইন রাজস্থানে করতে হতে পারে, পশ্চিমবাংলায় দরকার নেই। আমরা বলি কিছুটা অসুবিধা হচ্ছে। এই আইন হলেই যে ভয়ঙ্করভাবে ব্যাপকভাবে প্রয়োগ আরম্ভ হয়ে যাবে তা নয়। আইনে যেটা আছে সেটা ব্যবহার হবে সম্প্রীতি রক্ষার জন্য, মানুষকে রক্ষার জন্য। মানুষের থেকে আর বড় জিনিষ কি হতে পারে ? তাদের তো রক্ষা করতে হবে, নাকি ধর্ম রক্ষা করতে গিয়ে সব কিছু বিসর্জন দিতে হবে ? কাটাকাটি মারামারি চলবে ? এটা তো হতে পারে না। দু–এক জায়গায় আমার অভিজ্ঞতা আছে। কেন হল দিনহাটায়, এই সব আমি জিজ্ঞাসা করেছিলাম। মাননীয় সদস্য এখানে রিপোর্ট করেছিলেন যে একটা মসজিদ হ'ল ঠিক তার উল্টো দিকে একটা সন্তোসীমার মন্দির হ'ল। সেটা নাকি আবার শুক্রবার পুজো হয়। তাহলে মান্নান সাহেব বলুন আমাদের সেখানে কি করা উচিত ছিল ? যাতে সেখানে আরো ১০ মন্দির গজিয়ে ওঠে তার ব্যবস্থা করবো ? খৃষ্টানদের আনবো, জৈনদের আনবো, দুনিয়াতে যত ধর্ম আছে তাদের আনবো ? সেই জন্য আমরা সাবধানতা অবলম্বন করছি। এর সঙ্গে ধর্মের উপর কোন আঘাত নেই। ধর্মের উপর কি করে এতে আঘাত হবে ? আনঅথরাইজড কিছু হবে না, পাবলিক প্লেসে কিছু হবে না, যে জায়গা নিয়ে ডিসপিউট আছে বা বিবাদ আছে সেখানে হবে না। এতে তো অন্যায় কি হচ্ছে না। সুপ্রিম কোর্টের জাজমেন্টের ব্যাপারে অনেক বই–টই এনেছেন, ওই সব দিয়ে কিছু হবে না। এই আইনের ব্যাপারে সুপ্রিম কোর্ট যদি বলেন এখানে ডিফেকটিভ আছে তাহলে সেটা আমরা ঠিক করে দেব। কিন্তু দাংগা হাংগামা এখানে হতে দেব না, এটা করতে আমরা বদ্ধপরিকর। এখানে আমরা সরকারে আছি, এটা আমরা দেখবো। সেইজন্য প্রশাসনকে সাবধানতা অবলম্বন করতে হবে। তার জন্য যদি আইনের অভাব থাকে তাহলে আমাকে আইন প্রনযণ করতে হবে। তাই আমরা এই জিনিষ করছি। আবার রাজেশ খৈতান মহাশয় বলেছেন – উনি উকিল মানুষ উনি ভাল বোঝেন, আমি অতোটা ভাল বুঝতে পারলাম না–ইউ হ্যাভ গট পাওয়ার। উনি এই কথা বললেন। If I have got power and if I use it.এটা সুপ্রিম কোর্টের যে জাজমেন্ট বললেন তার বিরুদ্ধে যাবে ?

If I have got the power of demolition as he said, or prevention of such buildings being put up, will it go against Supreme Court which he cited from the Supreme Court judgement ? That is nothing to do with this.

কাজেই এর জবাব আমার বেশী কিছু দেবার নেই বলে আমার মনে হয়। আমি শুধু একটু পড়ে দিচ্ছি । ওনারা সব কিছু গুলিয়ে দেবার চেষ্টা করছেন ইচ্ছা করে এই সব বলা হয়েছে। কি বলা হয়েছে সেটা বলছি, ৫নং ধারার বলছি "No person shall, without first obtaining in writing the .permission of the collector in the district, or of the Commissioner of Police in Calcutta, (a) construct any public religious building. or কোন ধারার বিরুদ্ধে যাচ্ছে? কোন ধারার বিরুদ্ধে যাচ্ছে না। (b) Convert any private building or public building or private place or public place into a public religious building, or convert premises.

এতে কি বাড়ি যদি তারা করে, সেটা করা চলবে না উইথ-আউট পারমিসনে। ধর্মের উপর হস্তক্ষেপ করা হচ্ছে ? (C) or convert any private religious building or privat religious place into a public religious building, or public religious place."

এটা নিয়ন্ত্রণ করা হচ্ছে, অনুমতি নিতে হবে এইগুলি করতে গেলে। এক্সপ্ল্যানেসনে এটা ভাল করে বুঝিয়ে দেওয়া আছে। ওই যে উনি বললেন কীর্তন, নামাজ এই সব করলে পুলিশ বন্ধ করে দেবে। বাঃ, চমৎকার!

এই ভাবে ওকালতি করেন ওখানে। জানিনা কি করেন ওখানে গিয়ে।

"Any temporary use of a building or place for religious purposes on occasions such as Holi, Muharram or similar other religious festivals, shall not be deemed to be a conversion of such building or place into public religious building or public religious place."

এর থেকে কি পরিস্কার থাকে? সবই লেখা আছে। ধারাগুলি ভাল করে পড়া দরকার, যদি না পড়েন তাহলে বুঝবেন কি করে? হয়ত ভাল করে না পড়েই বক্তৃতা দিয়েছেন।

আর একটা কথা ২-১ জন মাননীয় সদস্য বলেছেন যে এটা প্রয়োগ করতে গিয়ে অসুবিধা হবে। আমিও মানি কিছু অসুবিধা হতে পারে।

[5.35 – 5.45 p.m.]

ওঁরা বলছেন যে সংঘর্ষ হতে পারে। আমরা তো আগেই বলেছি, এই আইন প্রয়োগ করার সাথে সাথে পশ্চিমবাংলার মানুষকে আগে পড়ে বোঝাবো। না বুঝিয়ে তো এর প্রয়োগ আমরা করবো না কখনও। একটা বিষয়ে আপনাদের যেমন অভিজ্ঞতা আছে, আমাদেরও তেমন অভিজ্ঞতা আছে, যা খুবই ভয়ের কথা, তা হচ্ছে, মুষ্টিমেয় কিছু লোক সব ধর্মের মধ্যেই থাকেন, যাঁরা ন্যায়সঙ্গত এই ধরণের কোন কাজ করতে গেলে বাধা দিতে পারেন: যেমন দু-চারটে ক্ষেত্রে হয়েছে। তাঁদের কথা আমরা শুনবো কেন? এই আইনের মধ্যে তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণের সমস্ত কথা বলা হয়েছে; তাঁদের জেল এবং ফাইন পর্যন্ত হতে পারে। সেই জায়গাটা আমরা ডিমোলিশ করে দিতে পারি–এই সমস্ত আছে–যেমন, আণ্ডার সার্টেন সারকামস্ট্যান্সেস্ কোর্টে গিয়ে এ্যাপিল করতে পারি। এই সমস্ত এখন আছে। সেই জন্যই এই আইনটা আমরা পাশ করছি। আমরা এটা নিয়ে মানুষের কাছে যাব, কাগজেও এটা বেরোবে। আমরা মানুষকে এটা ছাপিয়ে দেব, তাঁরা সব বুঝবেন। আমাদের দেশের মানুষের চেতনা এমন নয় যে তাঁরা বুঝবেন না তাঁদের ধর্মীয় কোন ব্যাপারে হস্তক্ষেপ করা হচ্ছে না। এটা কে না বুঝবেন? বরং তাঁরা তাঁদের অভিজ্ঞতায় দেখেছেন–যা আগে কখনও ছিল– মিউজিক বিফোর মস্ক। এটা কোন ধর্মে আছে নাকি? এমন কোন কিছু ধর্মের মধ্যে আছে নাকি যে, যদি কেউ কোথাও প্রার্থনা করছেন দেখা যায় তবে সেখানে বাজনা বাজিয়ে তাঁকে ডিস্টার্ব করতে হবে? আমি তো জানিনা কোন ধর্মে তা আছে? ওঁরা এসব ভাল করে জানেন। ধর্মের মধ্যে লেখা আছে এসব। এ কি কখনও হতে পারে? কোন ব্যক্তি, তিনি হিন্দু, খৃষ্টান, জৈন বা মুসলমান যেই হোন না কেন সবাইকে সম্মান দিতে হবে, বিশেষ করে তিনি যখন প্রার্থনা করছেন সেই সময়ে। সেখানে যে কোন সরকার, যে কোন মানুষের কর্তব্য হচ্ছে তাঁদের জন্য সেই ভাবে ব্যবস্থা করা যাতে তাঁরা সেই বিশেষ কাজটা শান্তিপূর্ণ ভাবে সুসম্পন্ন করতে পারেন তা দেখা। এটাতে কাজ হবে, না–কি ফ্রিডম অফ রিলিজিয়ন বলে যা কিছু করা যেতে পারে? সব জিনিসেরই কিছু রেস্ট্রিকশনস্ আছে। সেই রেস্ট্রিকশনস্, যেটা ধর্মের মধ্যে আছে, তা ছাড়িয়ে আমরা কিছু করতে যাচ্ছি না। রিজিনএ্যাবল রেস্ট্রিকশনস্ করতে গেলে সব মানুষকে এগিয়ে এসে তা করতে হবে। এখানেও রেস্ট্রিকশনস্ আছে ফ্রিডম্ অফ স্পীচের ক্ষেত্রে। বলবেন, ফ্রিডম অফ স্পীচ আছে, সুতরাং বলবো। এখানে স্পীকার ভদ্রলোক আছেন, তিনি বললে তো আমাদের তাঁর কথা শুনতেই হবে। তাহলে ফ্রিডম অফ স্পীচ আছে এটা কি যুক্তিতে বলছেন তা আমি বুঝতে পারছি না। যাইহোক, আমি আরও একবার বলছি যে, এটা আমরা অনেকদিন অপেক্ষার পর করছি। আমি আগেই বলেছি যে ১৯৮২ সালে আমারই সামনে এটা নিয়ে আলোচনা হয়েছিল। সেদিনের আলোচনায় অনেকেই বলেছিলেন এবং আমরাও যাতে এটা করি তারজন্য তাঁরা বলেছিলেন। কেন্দ্রীয় সরকারের স্বরাষ্ট্র বিভাগ থেকে যে চিঠি তাঁরা দিয়েছিলেন সেটা সেজন্যই আগে পড়ে দিয়েছি। এখন আমরা যে আইনটা করতে যাচ্ছি, তার মধ্যে এখনকার আইনে সব ক্ষমতা আছে কিনা তা দেখা হয়েছে। ওঁরা জানিয়েছেন এবং এ্যাডভাইস্ করেছেন যে, নতুন আইন প্রবর্তনের মধ্যে দিয়ে যে ক্ষমতা চাওয়া হচ্ছে তার সবটা নেই। যাইহোক, সে অনেক কথা, এখানে তা বলার দরকার নেই।

**শ্রী আব্দুস সাত্তার** : ঐ যে রেজোলিউশানটা হয়েছিল–রেজোলিউশান অফ দি ইয়ার ১৯৮২, সেটা এখানে সার্কুলেট করে দেবেন।

**শ্রী জ্যোতি বসু** : হ্যাঁ, তা সার্কুলেট করে দেব। আমি ওঁদের কাছে যে চিঠি লিখেছিলাম তার উত্তর ওঁরা দিয়েছেন। এই ন্যাশানাল ইনটিগ্রেশান কাউন্সিল গঠন করেছিলেন শ্রীমতী ইন্দিরা গান্ধী। উনি তখন একটা সাব-কমিটিও করেছিলেন। সেই সাব-কমিটিতে আমি সেই সময়ে উপস্থিত ছিলাম। সেখানে অনেক কিছুই বলেছিলাম। মাননীয় রাজেশ খৈতান মহাশয় এখানে যা বলেছেন, সেদিন আমি সেটাই বলেছিলাম। আমাদের এখানে সাম্প্রদায়িক ঐক্য আছে। আমাদের দেশের অন্যান্য রাজ্যে যে সমস্ত ঘটনা ঘটে, তা আমাদের এখানে হয় না। ১৯৫৪ সালে রাজস্থান সরকার এটা করেছিলেন। তাঁরাও সেদিন বলেছিলেন যে তাঁদের এই ধরণের অভিজ্ঞতা সব সময়ই হয়। এখানে এই ধরণের ঘটনা সব সময় ঘটে না; দু–একটা ক্ষেত্রে যা ঘটে তাতে অনেক লোকই সংযত হয়ে যান। এই কথা আমি সেদিন বলেছিলাম। আমরা এতদিন পরে হলেও এটা এনেছি এবং সেজন্য আমার মনে হয় এটাতে সবার সমর্থন করা উচিত।

**Mr. Speaker** : I find that there are some printing mistakes in the Bill. In Clause 2(h) the mistakes are 'dargha' and 'Khanagh'. These words should be correctly printed as 'dargah' and 'Khanquah'. Necessary corrections may be done.

The motion that the Bill be circulated for eliciting public opinion was then put and lost.

The motion of Shri Jyoti Basu that the West Bengal Religious Buildings and Places Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1 and 2**

The question that Clauses 1 and 2 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 3**

**Mr. Speaker** : There are amendments to Clause 3 by Shri Abdul Mannan and Shri Kashinath Misra. Both the amendments are same. Shri Mannan may move the amendment.

**Shri Abdul Mannan** : Mr. Speaker, Sir, I beg to move that in clause 3(2) in the Explanation, line 3, for the words "twenty years" the words "five years" be substituted.

**Shri Jyoti Basu** : Sir, I do not accept the amendment.

The motion of Shri Abdul Mannan that in clause 3(2), in the Explanation, line 3, for the words "twenty yesrs" the words "five years" be substituted, was then put and lost.

The question that Clause 3 do stand part of the Bill, was then put and agreed to.

**Clauses 4 and 5**

The question that Clauses 4 and 5 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 6**

**Mr. Speaker** : There is amendment to Clause 6 by Shri Abdul Mannan. Shri Mannan may move his amendment.

**Shri Abdul Mannan** : Mr. Speaker, Sir, I beg to move that in clause 6(2), line 6 for the words "six months" the words " three months" be substituted.

**Shri Jyoti Basu** : Sir, I am not accepting his amendment.

The motion of Shri Abdul Mannan that in clause 6(2), line 6 for the words "six months" the words "three months" be substituted, was then put and lost.

The question that clause 6 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 7**

**Mr. Speaker** : There is amendment to Clause 7 by Shri Abdul Mannan. Shri Mannan may move his Amendment.

**Shri Abdul Mannan** : Mr. Speaker, Sir, I beg to move that in Clause 7(3), in lines 4 and 5 after the words " he shall", the words " first request in writing the person or persons, who are responsible for such construction to remove or destroy such construction within a sufficient time and thereafter," be inserted.

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir, I oppose the amendment.

The motion of Shri Abdul Mannan that in clause 7(3),, in lines 4 and 5 after the words " he shall", the words "first request in writing the person or persons, who are responsible for such construction to remove or destroy such construction within a sufficient time and thereafter", be inserted, was then put and lost.

The question that Clause 7 do stand part of the Bill, was then put and agreed to

**Clauses 8 to 14 and Preamble**

The question that Clauses 8 to 14 and Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Mr. Speaker** : Now, the time scheduled for this Bill is nearing completion. I propose that time be extended by half an hour. I hope the honourable Members will agreed.

(Voices – Yes)

So, time is extended by half an hour.

Now, I request the Chief Minister to move the motion for passing of the Bill.

**Shri Jyoti Basu** : Mr. Speaker, Sir, I beg to move that The West Bengal Religious Buildings and Places Bill, 1985, as settled in the Assembly, be passed.

[5.45 – 5.57 p.m.]

**শ্রী সত্য রঞ্জন বাপুলী**: মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি এবং মুখ্যমন্ত্রী আইনজ্ঞ হিসেবে জানেন যে আমাদের Child Marriage Registration Act, Cattle Tresspass Act, Dowry prohibition Act. ইত্যাদি বহু আইন আছে। সেই আইনগুলি কার্যকরী করা যায় কিনা সেটাই হল বিচার্য বিষয়। তিনি বিল ইনট্রোডিউস করার সময়ে বলেছেন এবং আমরাও দেখেছি ষ্টেটমেণ্ট অফ অবজেক্টস এ্যাণ্ড রিজিনসে যে সেখানে দুটি কথা লেখা আছে Standing Committee of the National Integration Council at its meeting held on 17th April, 1982, had focused its atention on the problems arising out of establishment of religious etc. etc. আজকে মুখ্যমন্ত্রীর এটা মনে হল কেন এটাই হল প্রশ্ন। আমাদের দেশে কমুনাল হারমনি মেনটেনড হচ্ছে। সুতরাং প্রশ্ন থেকে যাচ্ছে এই বিলটা এফেকটিভ হবে কিনা সেটা তাঁর জবাবী ভাষণে বলবেন। ক্লজ ওয়ানে বললেন ইনি প্রাইভেট বিল্ডিং। আমাদের একটা পূজার স্থান আছে সেখানে ৫০ জন লোক যাচ্ছে সেখানে আপনি কি করে সেটাকে ভাঙতে বলবেন ? প্রাইভেট বিল্ডিং সম্বন্ধে যেটা করেছেন তাতে আমার মনে হয় আইনটা কার্যকরী করতে পারবেন না। ৫ (বি) তে যেটা বলেছেন Convert any private building or public building or private place or public place into a public religious building তাতে শহরে ও গ্রামে বহু বাড়ী আছে যেখানে ছোট ছোট ঠাকুর স্থান আছে এবং সেখানে পাড়ার লোক যায় বলে সেটা অটোমেটিক্যালি পাবলিক হয়ে যাচ্ছে। এগুলি কি আইনের দ্বারা ভাঙতে পারবেন ? আপনি বলেছেন ২০ বছরের মধ্যে যেসব হয়েছে সেগুলি ভাঙতে দেবেন। আপনি বলেছেন কম্যুনাল হারমনি এই আইনের দ্বারা বন্ধ হবে। আমার মনে হয় it will create further complication, it will create further new problems কমুনাল টেনসান এতে কমবে না বাড়বে সেটা আপনি চিন্তা করুন। আজ থেকে লোক জানতে পারবে, কালকে সংবাদপত্রে বেরুবে। কারুর বাড়িতে ধর্মীয় স্থানে যদি লোক যাতায়াত করেন এবং সরকার যদি মনে করেন এটা পাবলিক প্লেস তাহলে সেটা ভাঙতে দিতে পারবেন। সুতরাং Cattle Tresspass Act. Child Marriage Registration Act, Dowry Prohibition Act,. মত হবে এবং কোল্ড ষ্টোরেজে যাবে। আর দুটি ক্লজ সম্বন্ধে বলবো। আপনি .... বলেছেন যেটা In case of non–compliance of any direction under sub-section (1), the Court shall cause compliance of such direction to be made through a police officer, not below the rank of Sub–Inspector, at the cost of the defaulter in the prescribed manner. প্রেসক্রাইবড ম্যানারস রুলসে হবে। রুলস যা তৈরী করবেন তাতে পুলিসের হাতে একটা এ্যাডিশানাল ক্ষমতা দেয়া হল। পুলিশ কমপ্লেন করলে তাকে ভাঙতে বলবেন। আপনার মোটিভ খুব ভাল। এমনিতেই পুলিস জর্জরিত। তারা যে কত মিসইউজ করছে ক্ষমতা এ্যাব্রিউজ করছে তার ঠিক নেই। সুতরাং এর ফলে দিনের পর দিন কম্পলিকেশান আরো বাড়বে এবং লোকের ধর্মীয় কাজে ব্যাঘাত হবে। খোল করতাল বাজালে পাশের বাড়ির লোক দরখাস্ত করলে পুলিশ সেটা এসে বন্ধ করে দিল। এর ফলে কম্পলিকেশান আরো বাড়বে। সুতরাং আপনারা এসব চিন্তা করে দেখুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস**: মাননীয় স্পীকার মহাশয়, আজকের এই বিল প্রসঙ্গে আমি সংক্ষিপ্তভাবে দু'একটা কথা বলতে চাই এইজন্য যে এই বিল গ্রামাঞ্চলে সামপ্রদায়িক সমস্যা দূর করতে সাহায্য করবে এই ব্যাপারে কোন সন্দেহ নেই। কিন্তু এই প্রসঙ্গে প্রাসঙ্গিক একটা সমস্যার কথা উত্থাপন করতে চাই এবং আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় খুব সংগতভাবে বলেছেন যে মসজিদের সামনে বাজনা বাজান এটা ধর্ম নয়। এটা আমরা মানি। মুর্শিদাবাদের গ্রামাঞ্চলে বিগত ৭/৮ বছর ধরে আমরা বিভিন্ন সময়ে হিন্দু মুসলমানের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখার জন্য সংকীর্তন ইত্যাদি নিয়ে লোকজনকে বুঝিয়ে মসজিদের সামনে বাজনা বাজান রোধ করেছি। কিন্তু সাম্প্রতিকালে হাই কোর্টের জাসটিস ভগবতী প্রসাদ ব্যানার্জী একটা রায় দিয়েছেন যেটা আনন্দবাজার ও অন্যান্য পত্রিকায় নিউজ বেরিয়েছে, তাতে বলা হচ্ছে মসজিদের সামনে সংকীর্তনের বাজনা বাজবে। ফলে গ্রামাঞ্চালে আর এস এস, বি জে পি প্রভৃতি সাম্প্রদায়িক শক্তিগুলি এটা নিয়ে প্রচণ্ড বিভ্রান্তির সৃষ্টি করবে। জাসটিস ভগবতী প্রসাদ ব্যানার্জী যে মুহূর্তে এই রায় দিয়েছেন যে মসজিদের সামনে সংকীর্তন হতে পারে এই রায়ের ফলে মুর্শিদাবাদ জেলার গ্রামাঞ্চলে একটা নতুন সমস্যার সৃষ্টি হয়েছে, আমরা বামফ্রণ্টের কর্মীরা এই সম্বন্ধে প্রচার চালাচ্ছি। এর একটা রেসট্রিকসান দরকার। এই বিলের যে উদ্দেশ্য তাতে এটা অনেকখানি সাধিত হবে, কিন্তু ভগবতী প্রসাদ ব্যানার্জীর যে রায় সেই রায় অন্যদিকে ক্ষতি করছে, সেইদিকে খানিকটা নিয়ন্ত্রণ দরকার। এই ব্যাপারে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি দেওয়া দরকার। এই কথা বলে বিলের তৃতীয় পাঠের সময় আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী জ্যোতি বসু**: মাননীয় স্পীকার মহাশয়, শ্রী সত্যবাপুলি বললেন যে অনেক আইন আছে, সেগুলি প্রয়োগ হচ্ছে না, আবার নতুন করে আইন করতে যাচ্ছেন কেন ? এটা আইনসভা, বারে বারে আইন হবে, তারমধ্যে কিছু প্রয়োগ হয় কিছু প্রয়োগ করতে অসুবিধা হয় কিন্তু প্রয়োজনের তাগিদে আইন করতেই হবে। আবার অনেক সময় আইনের প্রয়োগ করতে গিয়ে হাইকোর্টে আটকে যায় এটাও দেখি। যেমন কলকাতা থেকে মোষ বাইরে পাঠাব, জায়গা ঠিক হয়ে আছে, কিন্তু পাঠান যাচ্ছে না কোর্টে ইনজাংশান হয়ে আছে ২/৩ বছর ধরে। তারজন্য আইনকে দোষ দিয়ে লাভ নেই। উনি বললেন যে আইন করছেন, কোল্ড স্টোরেজ থাকবে। বিশেষ করে সাম্প্রদায়িক সমপ্রীতির জন্য যখন এই আইন করছি তখন সবার সহযোগিতা চাচ্ছি, সেই ব্যাপারে আপনাদের সাহায্য করতে হবে আমাদের। এমন নয় যে আজকেই সমস্ত ভাঙতে আরম্ভ করলাম। পরিস্কার এখানে বলা আছে ২০ বছর ধরে যেগুলি হয়ে গেছে সেগুলির কিছু করা যাবে না, সমস্ত পাস্ট। এখানে একটা কংগ্রেস থেকে এ্যামেণ্ডমেণ্ট দেখছি, মুভড হয়ত হয়েছে, এতে বলা হচ্ছে এটা ৫ বছর করুন; সব ভেঙে দিতে হবে, সেইসব পথে আমরা যেতে চাই না। খুব ধীরে সুস্থে সেই জিনিসটা আমরা করতে চাই। শ্রী জয়ন্ত বিশ্বাস যেকথা বলেছেন কি জাজমেণ্ট হয়েছে আমি জানি না, সাম্প্রদায়িক সম্প্রীতি থাকবে কি থাকবে না যদি আজ এই রকম বলে থাকেন তাহলে সেই জাজমেণ্টের উপর কি সেটা নির্ভর করবে ? তার পর নির্ভর করবে না। তিনি আইনের যেমন ব্যাখ্যা বুঝেছেন সেটা করেছেন। কত মামলা আসে হাইকোর্টে। এই

তো সেদিন একজনের এ্যাপিলে কোরাণের উপর মামলা চলে এল, হাইকোর্টের একজন জাজ এটা ডিসমিস না করে বললেন আর একজন জাজ শুনবেন। সুপ্রীম কোর্টের রায় আছে ধর্মীয় কোন পুস্তকের উপর মামলা চলে না। সুতরাং হাইকোর্ট কি বলেছেন আমি জানি না, আমি দেখে নেব। আগেই এই আইনের অপব্যাখ্যা করে লোককে কিছুটা কষ্ট দেওয়া হচ্ছে। সেজন্য আমরা সেই ধর্ম মানতে পারব না যা মানুষকে দুঃখ কষ্ট দেয়। মানুষকে দুঃখ কষ্ট দেওয়া কোন ফ্রিডম নয়। আপনাদের আশংকা হচ্ছে এটাকে কিভাবে প্রয়োগ করবেন না করবেন। যখন এটাকে ২/১ টা জায়গায় প্রয়োগ করতে পারব যে পাবলিক প্লেসে এটা করবেন না তখনই অনেকটা কাজ হয়ে যাবে। যখন ডিসপিউট আছে তার ব্যবস্থা নিতে গেলেও সেখানে অনেকটা কাজ হয়ে যাবে। আর তাতে যদি কাজ না হয় তখন তার ব্যবস্থা হবে। এই রকম অনেক আইন তো আমরা দেখেছি। এর বেশী আমার আর কিছু বলার নেই।

The motion of Shri Jyoti Basu that the West Bengal Religious Buildings and Places Bill, 1985, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5–57 P.M. till 1 P.M. on Wednesday, the 4th September, 1985, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Wednesday the 4th September 1985 at 1 p.m.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 10 Ministers, 12 Ministers of State and 170 Members.

## Starred Questions
(to which oral answers were given)

[1-00 — 1.10 p.m.]

### নদীয়া জেলায় পর্যটন কেন্দ্র স্থাপন

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৪৪।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় :** পর্যটন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) গত তিন বছরে নদীয়া জেলায় পর্যটক আগমনের মোট সংখ্যা কত ;

(খ) নদীয়া জেলায় আরও বেশী বেশী পর্যটক আকর্ষণের জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ; এবং

(গ) নদীয়া জেলায় কৃষ্ণনগরে একটি পর্যটন আবাস নির্মাণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

(ক) এইরূপ জেলাভিত্তিক পর্যটক আগমন নির্ধারনের হিসেব করার কোন ব্যবস্থা পর্যটন দপ্তরে নাই ?

(খ) কলিকাতা হইতে কণ্ডাকটেড ট্যুরের সাহায্যে এই জেলার কৃষ্ণনগর, ঘূনী, মায়াপুর, নবদ্বীপ ইত্যাদি দর্শনীয় স্থানে পর্যটকদের লইয়া যাওয়ার বন্দোবস্ত আছে। ইহা ছাড়া বেথুয়াডহরিতে মৃগদারের পাশে পর্যটন কর্পোরেশন পরিচালিত একটি ডে সেণ্টার আছে।

(গ) বর্তমানে নাই।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কলকাতা থেকে প্রর্যটকদের বিভিন্ন জায়গায় নিয়ে যাবার ব্যবস্থা আছে। কিন্তু ঐসব স্বল্প আয়ের মানুষদের জেলার বিভিন্ন জায়গায় ঘুরিয়ে দেখবার কোন ব্যবস্থা নেই। কৃষ্ণনগর জেলার পর্যটন সেণ্টার থেকে জেলার বিভিন্ন দর্শনীয় স্থানে যাতায়াতের খুবই সুযোগ আছে। এই সমস্ত পর্যটকদের বিভিন্ন জায়গায় ঘুরিয়ে দেখাবার বিষয়টি আপনি পুনর্বিবেচনা করবেন কি।

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** সেইজন্যই কলকাতা থেকে যাঁরা যেতে চান তাদের নিয়ে যাবার ব্যবস্থা আছে। কিন্তু যাঁরা নিজেরা যান তাঁদের বিভিন্ন জায়গায় ঘোরবার স্বাধীনতা নিশ্চয় আছে। কলকাতা থেকে যেতে গেলে যে খরচ পড়ে সেই হিসাব করে আমরা টাকা নিয়ে থাকি। এখানে লাভের কোন প্রশ্ন নাই।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** আমি যেটা বলতে চাচ্ছি যে ঐ বেথুয়াডহরী বিশ্রামাগারে যাদের নিয়ে যাওয়া হয় সেখানে তারা বিশ্রাম করতে পারে কিন্তু তাদের আরও বিভিন্ন জায়গায় নিয়ে যাওয়া হয়। কিন্তু সেই সব স্থানগুলি যেগুলি উপযুক্ত/দর্শনীয় সেখানে তাদের ঘুরিয়ে দেকানো সম্ভব হয় না। এই সম্বন্ধে আপনি বিবেচনা করবেন কি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** এ কথা ঠিক। কিন্তু পর্যটন দপ্তরের একটা বাজেট আছে। এই সব করতে গেলে যে টাকার দরকার সেই রকম সঙ্কুলান নাই। এই সব করতে গেলে যে টাকা দরকার - সেই অর্থের উপর এটা নির্ভর করে।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি যে ঐ বেথুয়াডহরীতে পর্যটনের নাম করে বিভিন্ন বিদেশী সেখানে গুপ্তচরবৃত্তি চালাচ্ছে?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** আমাদের সঙ্গে যারা যোগাযোগ করে আমরা তাদেরই নিয়ে ঘুরিয়ে নিয়ে আসি। ওখানে এই সব জিনিস হচ্ছে কিনা সেটা ভারত সরকার দেখবেন এবং স্বরা-দপ্তরে খবর থাকলে নিশ্চয় তারা ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রীদেব শরণ ঘোষ :** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি, ঐতিহাসিক পলাশী, যেখানে মনুমেণ্ট আছে পলাশী ব্যাট্‌ল ফিল্ডের, সেখানে পর্যটন আবাস নির্মান করে সেটাকে একটা দর্শনীয় স্থান করে তোলার জন্য সরকারের কোন পরিকল্পনা আছে কি না?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** এই রকম প্রস্তাব দু একটা এসেছে। এই বিষয়ে আমরা বিবেচনা করছি, তাছাড়া অর্থ সংগতির উপর ভিত্তি করে আমাদের পরিকল্পনা করে ব্যবস্থা নিতে হচ্ছে।

**শ্রীঅনুপ কুমার চন্দ :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, আইন শৃঙ্খলার অবনতির জন্য নদীয়া জেলায় পর্যটকের সংখ্যা দ্রুত হারে কমে যাচ্ছে?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** পশ্চিমবাংলা সম্পর্কে এই ঘটনা সঠিক নয়।

**মিঃ স্পীকার :** আপনাদের অনুমতি নিয়ে বিনয়বাবুর ২৫ নং প্রশ্নটা আগে নিয়ে আসছি।

## হুগলী জেলার গ্রাম পঞ্চায়েত সমূহের অডিট রিপোর্ট

*২৫। (অনুমোদিত প্রশ্ন নং *২১১।) শ্রীঅরুণ কুমার গোস্বামী : পঞ্চায়েত ও সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হুগলী জেলার কতগুলি গ্রাম পঞ্চায়েত ১৯৮৩-৮৪ ও ১৯৮৪-৮৫ সালের অডিট রিপোর্ট দাখিল করিয়াছে ?

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী :**

হুগলী জেলা থেকে ১৯৮৩-৮৪ সালের মোট ১৩২টি এবং ১৯৮৪-৮৫ সালের মোট ২০টি গ্রাম পঞ্চায়েত অডিট রিপোর্ট এ পর্য্যন্ত পাওয়া গিয়াছে।

**শ্রীঅরুণ কুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন, কি, হুগলি জেলায় যে ২০১টি গ্রাম পঞ্চায়েত আছে এর মধ্যে ১৩২টি গ্রাম পঞ্চায়েত অডিট রিপোর্ট পেশ করেছে বললেন, যারা পেশ করেনি, এদের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** হুগলি জেলায় ২০১টি যে গ্রাম পঞ্চায়েত আছে, তার মধ্যে ১৩২টি গ্রাম পঞ্চায়েত ১৯৮৩-৮৪ সালের অডিট রিপোর্ট পেশ করেছে, অর্থাৎ ৬৫ পার্সেন্ট অডিট হয়ে গেছে। তবে এটা খেয়াল রাখবেন যে ১৯৮৩-৮৪ মানে হচ্ছে ১৯৮৩ সালের এপ্রিল মাস থেকে ১৯৮৪ সালের ৩১ শে মার্চ পর্য্যন্ত। তারপর ১৯৮৩ সালে পঞ্চায়েত ইলেকশন হয়েছে, সেই জন্য একটু হয়তো অসুবিধা হয়েছে। এই সব সত্ত্বেও ৬৫ পার্সেন্ট অডিট হয়ে গেছে। বাকীটা হচ্ছে, হবে না তা নয়। মাননীয় সদস্যদের মনে রাখতে হবে, পঞ্চায়েত ছোট ব্যাপার, তার চেয়ে বড় ব্যাপার, গভর্নমেন্টের যে হিসাব, তার কোন্ বছরের অডিট কোন বছরে হয়, সেটা তো সকলেই জানেন। সেই অনুসারে যতটা পাচ্ছি এই গ্রাম পঞ্চায়েতের অডিট স্ট্যা-চুটারিলি এম্ পাওয়ার্ড করা হয়েছে ই.ও.পি.'র উপর। তবে ই.ও.পি. 'র সংখ্যা কিছু কিছু জায়গায় কম আছে, পঞ্চাননতলা, গোঘাট, খানাকুল, এই সব জায়গায় যে সংখ্যা ই.ও.পি. দরকার, সেটা নেই। এইগুলো আমাদের নিতে হয় পি.এস.সি.'র মারফত্। আমরা বারবার লিখছি, আমরা যেখানে ২০টা চাইছি, সেখানে তারা হয়তো আমাদের পাঁচটা দিলো, তার ভেতর থেকে আবার হয়তো দু জন জয়েন করলো না, ৩ জন জয়েন করলো। সুতরাং এই সব অসুবিধা রয়েছে। তবে আমি মাননীয় সদস্যদের বলতে পারি, অডিট আমরা কমপ্লিট করবোই, একটু হয়তো বিলম্ব হতে পারে।

**শ্রীঅরুণ কুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এই যে ১৯৮৩-৮৪ সালে ১৩২টি গ্রাম পঞ্চায়েত তাদের অডিট রিপোর্ট পেশ করেছে বললেন, এর মধ্যে কোন্ দলের গ্রাম পঞ্চায়েত কতগুলো আছে বলবেন কি?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** অফ হ্যাণ্ড এখন বলা যাবে না। পৃথক ভাবে কোশ্চেন দেবেন, বলে দেব।

**শ্রীআবদুল মান্নান :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৩২টি গ্রাম পঞ্চায়েত ১৯৮৩-৮৪ সালে যে অডিট রিপোর্ট পেশ করেছে, সেই অডিট রিপোর্টের মধ্যে কটা গ্রাম পঞ্চায়েতের বিরুদ্ধে বিরূপ মন্তব্য আছে এবং তাদের বিরুদ্ধে কি ব্যবস্থা নেওয়া হয়েছে?

**মিঃ স্পীকার :** এই ব্যাপারে নোটিশ দিতে হবে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি বললেন যে প্রত্যেক ব্লকে ই.ও.পি'রা এই সমস্ত অডিট করেন, এটা ইন্টারন্যাল অডিট। কিন্তু এ ছাড়া অডিট ঠিক মত করবার জন্য অন্য কোন ব্যবস্থা গ্রহণ করার কথা ভাবছেন কি?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** অডিটের ষ্ট্যাটিউটরি প্রভিশান বেধে দেওয়া আছে। এর উপরে এ.জি.পি'র যারা এ্যাকাউন্টস অফিসার আছেন তারা এগুলি দেখেন। তারপর লোকাল এ্যাকাউন্টস অফিসার যারা আছেন তারাও এগুলি দেখেন। কোন স্তরে কারা অডিট করবেন সেটা ষ্ট্যাটিউটরিলি ফিক্সড আছে। সেই রকম গ্রাম পঞ্চায়েতে এরা ষ্ট্যাটিউটরিলি ফিক্সড।

**শ্রীতারাপদ সাধুখাঁ :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানেন যে বামফ্রন্ট রাজত্বের শুরু থেকে এই গ্রাম পঞ্চায়েতের অডিটের ব্যাপারে মাষ্টার রোল তৈরীর সময়ে ভুল হলে অডিটররা কেটে পাল্টে দিতেন, এখনও কি সেই প্রসেসে কাজ হচ্ছে?

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী :** অডিট যারা করেন তারা সব দেখেই করেন। তবে একটা জিনিস হচ্ছে যে ১৯৭৮ সালে নির্বাচনের পরে এই দুটো টার্মে পঞ্চায়েতের অডিট করার জন্য যে প্রচেষ্টা বামফ্রন্ট সরকারের আমলে নেওয়া হচ্ছে সেটা আগে কোনদিন ছিলনা।

**রাজ্যে শিল্প স্থাপনে সমাজ... দেশের যৌথ উদ্যোগ**

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং - *১২৯।) **শ্রীকাশীনাথ মিশ্র :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) ইহা কি সত্য যে, কয়েকটি সমাজতান্ত্রিক দেশ এ রাজ্যের ২০টি প্রকল্পে যৌথ উদ্যোগে ও বেসরকারী সংস্থায় অংশগ্রহণ করে শিল্প স্থাপনে আগ্রহী ;

(খ) সত্য হ'লে কোন্ কোন সমাজতান্ত্রিক দেশ এ রাজ্যে যৌথ উদ্যোগে কি কি শিল্প করতে আগ্রহ প্রকাশ করেছেন ;

(গ) উক্ত ব্যাপারে কোন ব্লু-প্রিন্ট তৈরি হয়েছে কিনা ; এবং

(ঘ) বে-সরকারী প্রতিষ্ঠান-এর মাধ্যমে কোথায় কোথায় কি কি শিল্প স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে ?

**শ্রীনির্মল কুমার বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একই প্রশ্ন আর একটি আছে, সেটা হচ্ছে তারকা চিহ্নিত ৪০, অমলেন্দ্র নাথ রায়। এই প্রশ্নটা করলে এক সংগে দুটো প্রশ্নের উত্তর দিয়ে দিতে পারি আপনি যদি অনুমতি করেন।

(ক), (খ), (গ) ও (ঘ)– এই বৎসর জুলাই মাসে রাজ্য সরকারের বাণিজ্য ও শিল্প মন্ত্রী জার্মান গণতান্ত্রিক প্রজাতন্ত্র চেকোস্লোভাকিয়া, বুলগারিয়া, রুমানিয়া ও সোভিয়েট ইউনিয়ন সফর কালে এই সব দেশের সরকার এবং বাণিজ্য ও শিল্প সংস্থার প্রতিনিধিদের সঙ্গে পশ্চিমবঙ্গে তাঁদের অংশগ্রহণের বিষয়ে আলোচনা করেন। আলোচনাকালে পূর্ব ইউরোপের এই সব দেশ পশ্চিমবঙ্গের ব্যাপারে বিশেষ উৎসাহ প্রদর্শন করেন। এই আলোচনার ভিত্তিতে কয়েকটি প্রকল্প নির্দিষ্ট করা হয়েছে, এবং এই বিষয়ে প্রয়োজনীয় তথ্য বিনিময় ও আরও আলোচনা করা হচ্ছে।

**রাজ্যের শিল্পোন্নয়নে পূর্ব ইউরোপীয় দেশের সহযোগিতা**

*৪০। (অনুমোদিত প্রশ্ন নং - *৮৫।) **শ্রীঅমলেন্দ্র রায় :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, রাজ্যের শিল্পোন্নয়নের ক্ষেত্রে পূর্ব ইউরোপীয় দেশগুলোর কিরকম সহযোগিতা পাওয়ার সম্ভাবনা আছে এবং সে সম্বন্ধে ইউনিয়ন সরকারের প্রতিক্রিয়া কি ?

**শ্রী নির্মল কুমার বোস :**

এই বৎসর জুলাই মাসে রাজ্য সরকারের বাণিজ্য ও শিল্প মন্ত্রী জার্মানি গণতান্ত্রিক, প্রজাতন্ত্র, চেকোস্লোভাকিয়া, বুলগারিয়া, রুমানিয়া ও সোভিয়েট ইউনিয়ন সফরকালে এই সব দেশের সরকার এবং বাণিজ্য ও শিল্প সংস্থার প্রতিনিধিদের সঙ্গে পশ্চিমবঙ্গে তাঁদের অংশগ্রহণের বিষয়ে আলোচনা করেন। আলোচনাকালে পূর্ব ইউরোপের এই সব দেশ পশ্চিমবঙ্গের ব্যাপারে বিশেষ উৎসাহ প্রদর্শন করেন। এই আলোচনার ভিত্তিতে কয়েকটি প্রকল্প নির্দিষ্ট কারা হয়েছে, এবং এই বিষয়ে প্রয়োজনীয় তথ্যবিনিময় ও আরও আলোচনা করা হচ্ছে।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার সবগুলি প্রশ্নের উত্তর হলনা। ব্লু প্রিন্ট সম্পর্কেও আমার প্রশ্ন ছিল সেগুলির উত্তর পেলাম না।

**শ্রীনির্মল কুমার বোস :** আমি বলেছি যে কয়েকটি নির্দিষ্ট প্রকল্প যৌথ উদ্যোগে বর্তমানে আলোচনা হচ্ছে, ব্লু প্রিন্ট সম্পর্কেও আলোচনা চলছে, কোথায় কোথায় হবে সেটাও আলোচনা চলছে। আমি সমস্তগুলি মিলিয়ে উত্তর দিয়েছি। এই রকম সব কয়টার উত্তর একসঙ্গে দেওয়া যায়।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এই সমাজতান্ত্রিক যে দেশগুলির সংগে আলোচনা চলছে, সেই আলোচনায় কি কি যুক্তিবলে এই যৌথ শিল্পোদ্যোগ হচ্ছে বা কি কি সর্তাবলিতে এই যৌথ উদ্যোগে শিল্প স্থাপন করবেন সেই পরিকল্পনায় কি কি ব্যবস্থা করেছেন, সেই নামগুলি বলবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** আমি উত্তরে বলেছি যে আলোচনার মধ্যে দিয়ে কয়েকটি প্রকল্প নির্দিষ্ট হয়েছে, আইডেনটিফায়েড হয়েছে এবং এই ব্যাপারে আরো আলোচনা চলছে, তথ্য বিনিয়োগ চলছে। এই সময়ে কোন কোন বিষয়ে স্থির হয়েছে সেটা এখনই প্রকাশ করা সম্ভব হবেনা।

**শ্রীকাশীনাথ মিশ্র :** যৌথ উদ্যোগ ছাড়া পশ্চিমবাংলার অনগ্রসর শিল্প বিহীন জেলাগুলিতে ১০০ কোটি টাকা ব্যয়ে কোন শিল্প স্থাপন করার উদ্যোগ নিয়েছেন কিনা, বলবেন?

**শ্রীনির্মল কুমার বোস :** এই প্রশ্ন থেকে এটা আসে না।

**শ্রীঅমলেন্দ্র রায় :** আপনি যে জবাব দিয়েছেন তাতে আমার প্রশ্নের একটা অংশের উত্তর হয়েছে, কিন্তু আর একটা অংশের উত্তর হয়নি। আমি জানতে চেয়েছিলাম যে, পূর্ব ইউরোপের দেশগুলি থেকে কি রকম সহযোগিতা পাবার সম্ভাবনা আছে। আর দ্বিতীয় নং হচ্ছে, যে উদ্যোগ নেওয়া হয়েছে সেই উদ্যোগ সম্বন্ধে ইউনিয়ন সরকারের প্রতিক্রিয়া এ পর্যন্ত কি পাওয়া গেছে—এই দুটো সম্পর্কে আপনি কিছু বলতে পারবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** আমি ইচ্ছা করেই উত্তরটা এই ভাবে দিয়েছি কারণ, আলোচনা যখন চলছে, একটা নির্দিষ্ট সিদ্ধান্তে এখনো পৌঁছতে পারিনি, তখন সব কথা বলা সংগত নয়। আর আমাদের ভারতবর্ষ মোটামুটি যুক্ত রাষ্ট্রীয়, পুরো যুক্ত রাষ্ট্রী-য় দেশ নয়। রাজ্য সরকারের ক্ষমতা কতটা আর কেন্দ্রীয় সরকারের ক্ষমতা কতটা সেটা বেঁধে দেওয়া হয়েছে। রাজ্য সরকার সরাসরি কোন বিদেশী সংস্থাকে নিয়ে শিল্প স্থাপন করতে পারে না, কেন্দ্রীয় সরকারের অনুমতি সাপেক্ষে এটা আমরা করতে পারি। আমরা কোন বিষয়ে করতে চাই, সেই সব দেশ কোন্ বিষয়ে আগ্রহী সেই আলোচনা আমরা করতে পারি। এই আলোচনা শুরু করার আগে আমি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট দপ্তরের সঙ্গে কথাবার্তা বলেছি মুখ্যমন্ত্রীর অনুমতি নিয়ে এবং তাঁরা আমাদের বলেছেন নিশ্চয় আপনারা কথাবার্তা বলুন। কথাবার্তা বলে আপনারা নির্দিষ্ট ভাবে কি কি জিনিস করতে চান তা স্থির করুন, তারপর আমাদের কাছে অনুমতির জন্য আসবেন এবং আমরা নিশ্চয় সব দিক দেখে যেসব বিষয়ে অনুমতি দেওয়া যায় সেই সব বিষয়ে অনুমতি দেব। সুতরাং মাননীয় সদস্য অমলবাবুকে এই কথা বলতে চাই যে, এই বিষয়ে আমরা কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট অনেকগুলি দপ্তরের সংগে কিছু কথা বলেছি এবং আমরা দেখেছি তাঁদের আগ্রহ আছে এবং এই নিয়ে এখনো কথা বলছি। আমি ফিরে এসে আলোচনার বিবরণ বলেছি। আমাদের আশা আছে, কয়েকটি নির্দিষ্ট প্রস্তাবের অনুমতি চাইলে নিশ্চয় পাব। আর একটি কথা বলতে চাই, যখন বিদেশে আলোচনা করি তখন প্রত্যেকটি জায়গায় ভারতীয় দূতাবাসের কোথাও রাষ্ট্রদূত স্বয়ং কোথাও-বা তার প্রতিনিধি আলোচনায় উপস্থিত ছিলেন এবং পুরো আলোচনার বিবরণ তাঁরা জানেন।

**শ্রীআমলেন্দ্র রায় :** আপনি কি ইউনিয়ন সরকারের কাছে নির্দিষ্টভাবে কোন প্রস্তাব রেখেছেন বা নীতিগতভাবে এই ব্যাপারে নির্দিষ্ট কোন প্রস্তাবের বিষয় রাখা যাবে বলে মনে করছেন ?

**শ্রীনির্মল কুমার বোস :** আলোচনা এখনো চলছে। কোন কথা বলার সময় আরো কিছু তথ্য চেয়েছিলেন, আমরা কিছু তথ্য পাঠিয়েছি, কিছু তথ্য সংগ্রহের ব্যাপারে দিল্লী দূতাবাসের সংগে কথাবার্তা বলছি। আগে গিয়েছিলাম কথা হয়েছে, আবার যাব কথা হবে। এর মধ্যে নির্দিষ্ট কিছু হলে আমরা তাদের বলব। তবে এটুকু আমি বলতে পারি যে, ইলেক্ট্রনিক্স, ফ্রুট প্রসেসিং ইত্যাদি এই রকম কতকগুলি ব্যাপারে ভারত সরকার আমাদের বলেছেন আপনারা অগ্রসর হোন, আমরাও চাই এই সব ব্যাপার এখানে কিছু হোক।

**শ্রীসুব্রত মুখার্জী :** এটা খুবই গুরুত্বপূর্ণ প্রশ্ন। কারণ মুখ্যমন্ত্রী এবং শিল্প মন্ত্রী বিগত কয়েক বছর ধরে মাঝে মঝেই বাইরে যাচ্ছেন এবং সরকারী ভাবে ঘোষণা করে বলছেন, নতুন করে শিল্পে প্রচণ্ড বিনিয়োগ করার জন্যই যাচ্ছেন। আমার প্রশ্ন হচ্ছে আপনি স্পেসিফিক্যালি বলুন কাদের সংগে কথাবার্তা বলেছেন এবং আমি স্পেসিফিক্যালি সেই সবদেশের নামগুলি জানতে চাই। আপনি শুধু বেড়িয়ে ফিরে এসেছেন, না সত্যিকারে কাজ করেছেন সেটা আমরা জানতে চাই। আপনি কোন্ কোন্ ফার্মের মালিকের সাথে কি বিষয়ে প্রস্তাব নিয়ে কথাবার্তা বলেছেন, সেটা বলুন। এটা হলে আমরা রিয়্যালি বুঝব যে আপনি কাজে গিয়েছিলেন, নতুবা ধরে নেব আপনি বেড়াতে গিয়েছিলেন। আপনি, মুখ্যমন্ত্রী দুজনেই সমাজতান্ত্রিক অসমাজতান্ত্রিক দু দেশেই গেছেন। ৭/৮ বছর ধরে যাওয়া আসা হচ্ছে। আমরা স্পেসিফিক্যালি পরিষ্কার ভাবে জানতে চাই যে সমাজতান্ত্রীক এবং অসমাজতান্ত্রীক এই দু রকম দেশে কোন্ কোন্ ফাক্টি - স্থাপন করার প্রস্তাব নিয়ে গেছেন সেটা আমাদের ক্লিয়ারলি বলুন।

**শ্রীনির্মল কুমার বোস :** এর উত্তর দেওয়ার কোন অসুবিধা নেই। এটা সহজ প্রশ্ন। আমি জার্মান গণতান্ত্রীক সাধারতন্ত্র, যুগোশ্লাভাকিয়া, বুলগেরিয়া, রুমানিয়া, সোভিয়েত ইউনিয়নে গেছি। আমরা যে সব দেশে গেছি সব জায়গাতেই সেদেশের সরকার এবং সরকারের সংগে যুক্ত বানিজ্য শিল্প প্রতিষ্ঠানের সঙ্গে কথা বলেছি, আর কারো সংগে কথা বলিনি। আলোচনার মধ্যে থেকে কয়েকটি নির্দিষ্ট প্রকল্প তৈরী হয়েছে। কিন্তু এটা এখনই আমি বলতে পারছি না। কারণ, এই নিয়ে এখনো আলোচনা চলছে। আপনারা জানেন আলোচনা শুরু হলে একদিনে তা শেষ হয় না।

[1-20 — 1-30 P.M.]

আলোচনা হ'ল ইলেক্ট্রনিকসের এই জায়গায় জি.ডি.আর. কাজ করতে পারে। বলছেন আরো তথ্য চাই। আমরাও আরো তথ্য চাই। এই আলোচনা শেষ না হ'লে আমি কি করে বলব এই জিনিষ অমুক শহরের অমুক জায়গায় হবে। আলোচনা কার সংগে করেছি পরিষ্কার বলে দেওয়া হল।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আমরা দেখেছি মাননীয় মুখ্যমন্ত্রী এবং শিল্প-বানিজ্য মন্ত্রী বিভিন্ন সমাজতান্ত্রিক এবং অসমাজতান্ত্রিক দেশকে এখানে শিল্পে বিনিয়োগের জন্য আমন্ত্রণ জানিয়েছেন। আমার প্রশ্ন হচ্ছে, আমরা নীতিগতভাবে বহুজাতিক কর্পোরেশনের বিরোধি ছিলাম। আর সমাজতান্ত্রিক দেশগুলি সম্পর্কেও বিতর্ক আছে, তাদের চরিত্র সম্পর্কে। কোন সমাজতান্ত্রিক দেশকে সংশোধনবাদী বলা হচ্ছে আবার অনেক সমাজতান্ত্রিক দেশ সম্পর্কে আজকে সামাজিক সাম্রাজ্যবাদী এই বিশেষণ দেওয়া হচ্ছে। স্বভাবতই আমরা নীতিগতভাবে বিদেশী পুঁজি এ দেশে আহ্বান করতে পারি কিনা এবং তার প্রভাব আমাদের দেশের রাজনীতিতে পড়বে কিনা অর্থাৎ আজকের দিনে তো অর্থনৈতিক সাম্রাজ্যবাদ নানান কায়দায় দেশে প্রবেশ করে—সেই সম্ভাবনা বা সেই আশঙ্কা আমরা প্রকাশ করতে পারি কিনা মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ?

**শ্রীনির্মল কুমার বোস :** রাজনৈতিক প্রশ্নের উত্তর আমার পক্ষে দেওয়া বাঞ্ছনীয় হবে না। আমি পশ্চিমবঙ্গের শিল্পের সম্ভাবনা নিয়ে এইসব সমাজতান্ত্রিক দেশের সরকার এবং সরকারের সংগে যুক্ত বানিজ্য ও শিল্প সংস্থার প্রতিনিধিদের সংগে কথা বলেছি। এর বাইরে রাজনৈতিক কোন বক্তব্য আমি রাখতে পারবো না।

**শ্রীসাধন পাণ্ডে :** মাননীয় মন্ত্রীমহাশয় 'ঘ' প্রশ্নের উত্তরটা সম্পূর্ণ এড়িয়ে গিয়েছেন, আমি মনে করি এ ব্যাপারে আরো একটু ক্লারিফাই করা দরকার। আমি জানতে চাই, বেসরকারী প্রতিষ্ঠানের মাধ্যমে কোথায় কোথায় কি কি শিল্প স্থাপনের উদ্যোগ নেওয়া হয়েছে এবং এরমধ্যে টাটা, বিড়লা, খেমকা, ঢনঢনিয়া এদের সংগে বামফ্রন্ট সরকার কোথায় কোথায় আঁতাত করে শিল্প গড়ছেন জানাবেন কি?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই সমস্ত সমাজতান্ত্রিক দেশের সংগে পশ্চিমবঙ্গে যৌথ উদ্যোগে শিল্প স্থাপনের ব্যাপারে কোন পূর্ব শর্ত দেওয়া হয়েছে কিনা এবং হলে সেগুলি কি?

**শ্রীনির্মল কুমার বোস :** কোন শর্তের কথা নয়, আলাপ আলোচনা চলছে। মাননীয় স্পীকার মহাশয়, মাননীয় সদস্যদের আমি একথা অনুধাবন করার জন্য বলছি যে সমস্ত জিনিষটা আলোচনার পর্যায়ে আছে কাজেই বিস্তৃত তথ্য চূড়ান্ত পর্যায়ে পৌছবার আগে দেওয়াটা আমাদের স্বার্থেই বাঞ্ছনীয় নয়। মাননীয় সদস্যদের তাই বলছি, অনুগ্রহ করে এর চেয়ে বেশী জানতে চাইবেন না, সময় হলে সবটাই আমরা প্রকাশ করবো।

**শ্রীসুব্রত মুখার্জী :** জানতে চাইবো না কেন বলছেন? এর সংগে কি ন্যাশানাল সিকিউরিটির প্রশ্ন জড়িত আছে? নিশ্চয় নয়। তাহলে তথ্য গোপন করবেন কেন?

**শ্রীনির্মল কুমার বোস :** আমার উত্তর হচ্ছে, কেন আমরা সমস্ত তথ্য এখানে প্রকাশ করছি না, কারণ এ বিষয়ে আমাদের অতীতের তিক্ত অভিজ্ঞতা আছে। অতীতে এ রকম একটা ব্যাপারে আমরা এগিয়ে ছিলাম, সেটা কাগজে বেরিয়েছিল, নানান স্বার্থ-সংশ্লিষ্ট মহল থেকে কেন্দ্রে-র উপর চাপ পড়েছিল, সমস্ত কিছু বন্ধ হয়ে গিয়েছিল। সুতরাং আমরা আবার সে জায়গায় যেতে চাই না।

**শ্রী সুব্রত মুখার্জী :** অন এ পয়েন্ট অফ অর্ডার, স্যার, আপনি নিশ্চয়ই এগ্রি করবেন যে, ক্যাবিনেটের পক্ষ থেকে কোনো মন্ত্রী 'তথ্য গোপন করছি' এ কথা প্রকাশ করতে পারেন না। তখনই তথ্য গোপনের প্রশ্ন ওঠে যখন ন্যাসন্যাল সিকিউরিটির প্রশ্ন দেখা দেয়। এ ছাড়া সংবিধান অনুযায়ী, আমাদের এখানকার রুলস অনুযায়ী এখানে কোনো তথ্য গোপন করা যেতে পারে না। অতএব হয় তাঁকে তথ্য গোপনের কথা উইথড্র করতে হবে, না হয় সেটা বেআইনী কাজ হয়েছে বলে এখানে ঘোষণা করতে হবে। এ বিষয়ে আমি আপনার রুলিং চাইছি।

**Mr. speaker :** In the affairs and interest of the State the Minister has every right not to disclose anything. It need relate to national security. I do not agree with you. He has given a fair amount of information and the question has been answered.

**শ্রীদেবী বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সুব্রত-বাবুর উদ্বেগ এবং উৎকণ্ঠার কারণ অনুভব করতে পারছি। ওঁরা কিছু দিন আগে বলে বেড়াচ্ছিলেন, 'বন্ধ কারখানা খোলার চাবি আমাদের পকেটে আছে', এখন বলছেন, 'পকেটের ফুটো দিয়ে পড়ে গেছে' । সুতরাং এ ক্ষেত্রেও যেন ও রকম না হয়।

**মিঃ স্পীকার :** This is not a question, Please take your seat.

**শ্রীআবদুল মান্নান :** আমরা দেখেছি মাননীয় মন্ত্রী মহাশয়রা বিভিন্ন সময়ে এ বিষয়ে আলোচনা এবং কাজকর্ম করার জন্য বিদেশে গিয়েছেন, কিন্তু আমাদের প্রশ্ন হচ্ছে এ্যাকচুয়ালি তাঁরা কাজগুলি করতে গিয়েছিলেন, না বেড়াতে গিয়েছিলেন? এখন মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে বলবেন কি, এ বিষয়ে বিদেশে গিয়ে আলোচনা করার জন্য এখন পর্যন্ত রাজ্য সরকারের কত টাকা খরচ হয়েছে এবং প্রকল্পগুলি চালু হবার আগে পর্যন্ত তাঁদের আর কতবার বিদেশে যেতে হবে এবং আরো কত টাকা ব্যয় হবে ?

**মিঃ স্পীকার :** Your question is not relevant.

**শ্রীবিভূতি ভূষণ দে :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আজকে আমাদের বিদেশী পুঁজিকে আহ্বান করতে হচ্ছে, কারণ আমাদের দেশের পুঁজিপতিরা, শিল্পপতিরা এই রাজ্য থেকে মুনাফা লুঠে নিয়ে গিয়ে অন্য রাজ্যে লগ্নী করছে এবং এই কাজে তাদের পিছনে কংগ্রেসীদের উস্কানি আছে, এ রকম কোনো সংবাদ আপনার কাছে আছে কিনা ?

**মিঃ স্পীকার :** The question is disallowed.

## দক্ষিণবঙ্গে সশস্ত্র বনরক্ষী কর্মী নিয়োগ

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং - *৫২।) **শ্রীরামপদ মাণ্ডি :** বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) দক্ষিণবঙ্গে সশস্ত্র বনরক্ষী কর্মী নিয়োগ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ;

(খ) থাকিলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হইবে ;

(গ) উক্ত কর্মী নিয়োগে বনভূমিসংলগ্ন স্থানীয় আদিবাসীদের অগ্রাধিকার দেওয়ার কোন পরিকল্পনা আছে কিনা; এবং

(ঘ) জাতীয় বননীতি রচনায় রাজ্যসরকার কেন্দ্রীয় সরকারের নিকট কোন সুপারিশ বা প্রস্তাব পেশ করিয়াছেন কি ?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

ক) হ্যাঁ।

খ) এই পরিকল্পনা বাস্তব রূপায়ণ নির্ভর করছে রাজ্যসরকারের আর্থিক সঙ্গতি ও ভারত সরকারের সাহায্যের উপর।

গ) হ্যাঁ।

ঘ) কেন্দ্রীয় সরকার প্রেরিত খসড়া জাতীয় বননীতির সম্পর্কে রাজ্য সরকারের মন্তব্য ১৯৮২ সালের ৭ই আগষ্ট কেন্দ্রীয় বন পর্যদের বিশেষ অধিবেশন পেশ করা হয়।

[1.30-1.40 pm]

**শ্রীরামপদ মাণ্ডি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, বনসংরক্ষণের প্রশ্নে স্থানীয় অধিবাসীদের নতুন কোন সুযোগ-সুবিধা দেওয়া হবে কিনা সেইরকম পরিকল্পনা বর্তমানে বনদপ্তরের আছে কি ?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** রাজ্যসরকারের যেসব নীতি আছে তা হচ্ছে ঐ সশস্ত্র-বনরক্ষী বাহিনী সম্পর্কে, - জাতীয় বননীতি সম্পর্কে। প্রথম অংশ সম্পর্কে পশ্চিমবঙ্গ সরকার সচেতন আর দ্বিতীয় অংশ নিয়ে আলোচনা হচ্ছে। এখন পর্যন্ত ৩ বছর হয়ে গেল কেন্দ্রীয় সরকার কোন সিদ্ধান্ত নিতে পারেননি।

**শ্রীরামপদ মাণ্ডি :** যে বননীতি আছে সেটা কতদিন আগে রচিত হয়েছে?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** বর্তমানে যে আইন চলছে সেটা স্বাধীনতার আগেকার আইন।

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, নতুন বননীতির ব্যাপারে জাতীয় বননীতি সম্বন্ধে যে সুপারিশ করেছেন কেন্দ্রীয় সরকারের কাছে সেটা কি কি বেসিসে সুপারিশ করেছেন?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** সেটা বলতে গেলে অনেক সময় লাগবে, তার কারণ হচ্ছে সবই আলোচনার মধ্যে থেকেছে, গৃহীত হয়নি। আমরা পশ্চিমবাংলার মানুষের স্বার্থ রক্ষার জন্য সেই ধরণের পলিসি বা নীতি পেশ করেছি। শ্রমিক কৃষক এবং সাধারণ মানুষের স্বার্থে যাতে বন রক্ষা হয় সেই ধরণের নীতি পেশ করেছি।

**শ্রীসরল দেব :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, বন রক্ষার কাজে যাদের নিয়োগ করবার কথা হচ্ছে তাদেরকে কিভাবে নিয়োগ করবেন থ্রু এমপ্লয়মেন্ট একসচেঞ্জ না অন্য কোন প্রকারে ?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** এ ব্যাপারে আলোচনা চলছে। বন রক্ষা করতে গেলে বনের পাশের লোকেদের দিয়ে যদি আমরা এই ধরণের বন রক্ষী তৈরী করি-সেটা আলোচনা স্তরে আছে। এ ব্যাপারে পুলিশ দপ্তরের সঙ্গে আলোচনা চলছে দ্বিতীয়ত, যারা এন. ভি. এফ এর সঙ্গে যুক্ত আছে তাদের কিছু কিছুকে বন রক্ষার কাজে সাময়িকভাবে ব্যবহার করেছি। এখন তাদের নেওয়া যায় কিনা সেটা আলোচনার স্তরে আছে।

**শ্রীসমর মুখার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাইবেন কি, পশ্চিমবাংলায় আপনাদের ক্যাডার কত একর বন সম্পদ নষ্ট করেছেন?

**মিঃ স্পীকার :** না না এটা হয় না। দিজ কোশ্চেন ডাসনট এ্যারাইজ।

**শ্রীসত্যপদ ভট্টাচার্য :** বর্তমানে বন রক্ষার কাজে যারা নিযুক্ত আছে দেখলাম তাদের হাতে মরচে ধরা তলোয়ার আর একটি গাদা বন্দুক সুতরাং তাদেরকে সশস্ত্র করার ব্যবস্থা করবেন কি এবং তাদের প্যান্ট শত-ছিন্ন, এ ব্যাপারে দৃষ্টি দেবেন কি ?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** আপনি ঠিকই বলেছেন। স্বাভাবিকভাবে বন রক্ষার জন্য তাদেরকে রাখা হয়েছিল। কিন্তু দুষ্কৃতকারীরা সশস্ত্রভাবে ঢুকছে, সুতরাং তাদেরকে মোকাবিলা করার জন্য সশস্ত্র বাহিনী নিয়োগ করার প্রস্তাব সরকার বিবেচনা করছেন।

## পুরুলিয়া জেলায় টৌটকো বাঁধের ক্যানেল

*২৬। (অনুমোদিত প্রশ্ন নং - *২২৪।) **শ্রীসুধাংশুশেখর মাঝি :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি পুরুলিয়া জেলায় টৌটকো বাঁধের ক্যানেলের কাজ আরম্ভ করিবার জন্য ঠিকাদারদের কাজের নির্দেশ দেওয়া হইয়াছে;

(খ) সত্য হইলে, উক্ত কাজ আরম্ভ করা হইয়াছে কিনা ; এবং

(গ) "খ" প্রশ্নের উত্তর "না" হইলে, তাহার কারণ কি ?

**শ্রী ননী ভট্টাচার্য :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) টটকো বাঁধের লেফ্‌ট ব্যাঙ্ক মেন ক্যানেলের ৮১০ মিটার এবং রাইট ব্যাঙ্ক মেন ক্যানেলের ৯০০ মিটার কাজ আরম্ভ করিবার নির্দেশ দেওয়া হইয়াছে। কিন্তু কাজ আরম্ভ হইবার পরেই গৃহীত জমির ক্ষতিপূরণের দাবীতে জমির মালিকদের নিকট হইতে বাধা আসে এবং ক্যানেলের কাজ আরও অধিক অগ্রসর হইতে পারে নাই। বর্তমানে অধিগৃহীত জমির ক্ষতিপূরণ দানের ব্যবস্থা ত্বরান্বিত করিবার জন্য পুরুলিয়ায় ডি. সি./ ডি. এম. মহোদয়কে অনুরোধ করা হইয়াছে।

(গ) এ প্রশ্ন সরাসরি উঠে না, তবুও এ সম্পর্কে কিছু তথ্য 'খ' প্রশ্নের উত্তরে দেওয়া হইয়াছে।

**শ্রীকমলা কান্ত মাহাতো :** আপনি বললেন জমি অধিগ্রহণের ব্যাপারে অসুবিধা থাকার কারণে কাজ এগুতে পারছে না। সুতরাং জমি অধিগ্রহণের ব্যাপারে সেই সমস্ত চাষীদের সঙ্গে এ পর্যন্ত আলোচনা করা হয়েছে কিনা ?

**শ্রীননী ভট্টাচার্য :** আমরা ১৯৮৩ সালে ক্ষতিপূরণ দিতে পারিনি পরবর্তীকালে ক্ষতিপূরণ দেওয়া হয়েছে। কিন্তু এখনও ধান এবং অন্যান্য ফসল থাকার দরুন নতুন করে কাজ ধরা যায় নি। আমরা ডি. এম. এর কাছে ক্ষতিপূরণের টাকা দিয়ে দিই, ডি. এম. যথার্থ দাবীদারদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করেন।

**শ্রীনটবর বাগদী :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি পুরুলিয়া জেলার কয়েকটি প্রকল্পে এই ক্ষতিপূরণ দিতে বিলম্ব হওয়ার জন্য আজ পর্যন্ত কোন কাজ হয়নি, সরকারী কর্মচারীদের গাফিলতি এর জন্য দায়ী। আপনি এ বিষয়ে কোন ব্যবস্থা অবলম্বন করবেন কি না ?

**শ্রীননী ভট্টাচার্য :** এটা খুব জেনারেল প্রশ্ন হল, পরবর্তীকালে স্পেশিফিকালী প্রশ্ন করবেন, উত্তর দেব ।

**শ্রীসমর মুখোপাধ্যায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি-মালদা জেলার জন্য যে বাঁধটা করার কথা হয়েছে তার কি হল ?

**মিঃ স্পীকার :** এ প্রশ্ন ওঠে না।

**শ্রীউপেন্দ্র নাথ কিস্কু :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এই যে বাঁধের পরিকল্পনা করা হয়েছে এটাতে কত টাকা খরচ হবে এবং কোন কোন মৌজায় কত হেক্টর জমি জল পাবে ?

**শ্রীননী ভট্টাচার্য :** মৌজা হিসাবে বলতে পারব না, তবে একটা আইডিয়া দিতে পারি। এই বাঁধের দ্বারা ২ হাজার ৩৪ হেক্টর জমি সেচ সেবিত হবে। এই প্রকল্পে প্রথমে একটা আনুমানিক এষ্টিমেট ধরা হয়েছিল ৫৮ লক্ষ টাকা, পরে সেটা রিভাইজড এষ্টিমেট করে জানা গেছে ১১৪ লক্ষ ৪৬ হাজার টাকা, এবং এখন অনুমান করা যাচ্ছে যে পরে আরও ২৫ লক্ষ ৭১ হাজার টাকা খরচ হতে পারে।

## সোদপুর খাদি প্রতিষ্ঠান অধিগ্রহণ

*২৭। (অনুমোদিত প্রশ্ন নং - *৩২৩।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য :** কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, প্রয়াত সতীশচন্দ্র দাসগুপ্তের সোদপুর খাদি প্রতিষ্ঠানটিকে অধিগ্রহণ করার কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**শ্রীপ্রলয় তালুকদার :** এই প্রতিষ্ঠানটি কেন্দ্রীয় সরকারের অধীন খাদি ও গ্রামীন শিল্প কমিশন এর কাছ থেকে সরাসরি ঋণ এবং অনুদান নিয়ে গ্রামীন শিল্পের কাজ করত এবং রাজ্যের খাদি পর্ষদের কর্মধারার সঙ্গে এই প্রতিষ্ঠানের কোন সম্পর্ক ছিল না বা নেই। সুতরাং একমাত্র যদি খাদি কমিশন কোনো সময় এই প্রতিষ্ঠান সম্পর্কিত দায়িত্ব রাজ্য খাদি ও গ্রামীন শিল্প পর্ষদের উপর ন্যস্ত করে তখনই এই প্রতিষ্ঠান সম্বন্ধে রাজ্য সরকার বিবেচনা করতে পারে।

**শ্রীবীরেন্দ্র নারায়ণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি এটা অনেক দিনের পুরণো একটা প্রতিষ্ঠান, পশ্চিমবঙ্গ সরকার কি কেন্দ্রীয় সরকারকে অনুরোধ জানাবেন যে হয় আমাদের হাতে দিয়ে দাও নয়তো নিজেরাই অধিগ্রহণ কর?

**শ্রীপ্রলয় তালুকদার :** আমাদের অনুরোধ করার কোন সুযোগ নেই ।

## সরকার পরিচালিত তথ্য ও কাহিনী চিত্র প্রদর্শনীর ব্যবস্থা

*২৮। (অনুমোদিত প্রশ্ন নং - *৩২৯।) **শ্রীহিমাংশু কুঙর :** তথ্য ও সংস্কৃতি বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) সরকার পরিচালিত তথ্য ও কাহিনী চিত্রগুলি সর্বসাধারণের কাছে প্রদর্শনের কোন ব্যবস্থা আছে কিনা ; এবং

(খ) থাকিলে এই উদ্দেশ্যে জেলায় জেলায় সরকারী প্রেক্ষাগৃহ নির্মাণের কোন পরিকল্পনা আছে কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** (ক) তথ্য চিত্রগুলি বিনামূল্যে সরকারি এ. ভি. ইউনিটের মাধ্যমে প্রদর্শনের ব্যবস্থা আছে। কাহিনী চিত্রগুলি বাণিজ্যিক ভিত্তিতে চলচিত্র পরিবেশকের মাধ্যমে দেকানোর ব্যবস্থা আছে।

(খ) তথ্য চিত্র দেখানোর জন্য প্রেক্ষাগৃহ নির্মাণের কোন পরিকল্পনা নেই। তবে কাহিনী চিত্র দেখানোর জন্য সরকারী সংস্থা পশ্চিমবঙ্গ চলচ্চিত্র উন্নয়ন করপোরেশনের প্রেক্ষাগৃহ নির্মানের পরিকল্পনা আছে।

[1.40-1.50 pm]

**শ্রীহিমাংশু কুঙর :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই বছর কতগুলি তথ্যচিত্র এবং কাহিনীচিত্র গ্রামাঞ্চলে দেখান হয়েছে ?

**শ্রীপ্রভাসচন্দ্র ফদিকার :** বছরভিত্তিক হিসাব থেকে বলতে পারি যে, ৪,৬৮৪ টি তথ্যচিত্র প্রদর্শিত হয়েছে সারা পশ্চিমবঙ্গে।

**শ্রীঅবনীভূষণ সতপতি :** মাননীয় মন্ত্রী দয়া করে বলবেন কি, বর্তমানে যেসব কাহিনীচিত্র বানিজ্যিক ভিত্তিতে দেখান হয় সেগুলো ভি. ডি. ও ক্যাসেটের মাধ্যমেও দেখান হচ্ছে। কাজেই, আপনিও এইসব চিত্রগুলির ভি. ডি. ও ক্যাসেট করবার ব্যবস্থা করবেন কিনা ?

**শ্রীপ্রভাসচন্দ্র ফদিকার :** যেভাবে দেখান হচ্ছে সেইভাবেই দেখান হবে। ভি. ডি. ওর মাধ্যমে দেখাবার কোন পরিকল্পনা নেই।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** জেলায় জেলায় পেক্ষাগৃহ নির্মানের জন্য ব্যক্তিগত উদ্যোগকে সহায়তা দেবার জন্য রাজ্যসরকার, ফিলম্ ডিভিশন কর্পোরেশন এবং কেন্দ্রীয় সরকার একটি পরিকল্পনা গ্রহণ করেছিলেন। সেক্ষেত্রে ঐ কর্পোরেশন, রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকারের টাকা সংশ্লিষ্ট ব্যক্তিরা পেয়েছেন কি না জানাবেন কি ?

**শ্রীপ্রভাসচন্দ্র ফদিকার :** প্রশ্নটা দুইভাগে ভাগ করা দরকার। বিভিন্ন জেলাতে চলচ্চিত্র পেক্ষাগৃহ নির্মানের জন্য যে পরিকল্পনা ছিল, তাতে অংশ গ্রহণ করতো ব্যক্তি বিশেষ, রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকার এক্ষেত্রে ব্যাঙ্কের ভূমিকাও ছিল। সেই পরিকল্পনা অনুযায়ী ১২টি আবেদন পত্র আমরা পেয়েছিলাম এবং তারমধ্যে ৩টি অনুমোদিত হয়। এই ৩টির ক্ষেত্রে সরকারী টাকা আমরা দিয়েছি।

**শ্রীফণীভূষণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, সরকারের এই পেক্ষাগৃহ নির্মান সহায়তা প্রকল্পে যেসব প্রাইভেট এনটারপ্রাইজ ইতিপূর্বে দরখাস্ত করেছিলেন তাঁরা টাকা না পেয়ে হাইকোর্টের দারস্থ হয়েছিলেন কিনা ?

**শ্রীপ্রভাসচন্দ্র ফদিকার :** আমি তো বললাম যে, ১২টি আবেদনপত্র এসেছিল এবং তারমধ্যে তিনটি অনুমোদিত হয়। এই তিনজনকে সরকারী তরফের প্রদত্ত টাকা দেওয়া হয়েছে।

*২৯ এবং *৩০ : স্থগিত।

## মুর্শিদাবাদ জেলার ফারাক্কা বাঁধের কাছে গঙ্গার দক্ষিণ তীরের ভাঙন প্রতিরোধ

*৩১। (অনুমোদিত প্রশ্ন নং - *২৫৯।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ফারাক্কা বাঁধের কাছে গঙ্গার দক্ষিণ তীরের ভাঙন প্রতিরোধের জন্য ভারত সরকার আর্থিক সহায়তার প্রতিশ্রুতি দিয়াছেন ?

**শ্রী ননী ভট্টাচার্য :**

না; সঠিক কোন প্রতিশ্রুতি ভারত সরকারের কাছ থেকে পাওয়া যায় নি। তবে এ সম্পর্কে আমি সম্প্রতি কেন্দ্রীয় সরকারের সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের সঙ্গে আলোচনা করেছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** গঙ্গার ভাঙ্গন প্রতিরোধ প্রকল্প এবং সেই সংক্রান্ত অন্যান্য কাজের জন্য রাজ্যসরকারের তরফ থেকে কেন্দ্রীয় সরকারের কাছে কত টাকা চাওয়া হয়েছিল ?

**শ্রীননী ভট্টাচার্য :** প্রশ্নটাকে কয়েকটি ভাগে ভাগ করা যায়। প্রথম ভাগ হচ্ছে, ফরাক্কা ব্যারেজ কণ্ট্রোল বোর্ড তথা কেন্দ্রীয় সরকার এখন ভাঙ্গন হচ্ছে এবং ভবিষ্যতেও ভাঙ্গন হতে পারে ধরে নিয়ে তার ডান পারের ভাঙ্গন প্রতিরোধে কি করছেন-এটা একটা প্রশ্ন।

সেই প্রশ্নের জবাব হচ্ছে, ফারাক্কা ব্যারেজ কনট্রোল বোর্ডের মিটিং-এ গতবার কতকগুলি প্রস্তাব আনা হয়েছিল। প্রথমে সেখানে ঠিক হয়েছিল আনুমানিক ১৮ কোটি টাকা দুটো জায়গায় দুটো স্কীম করে খরচ করা হবে। একটা হল বেনিয়াগ্রাম থেকে আরম্ভ করে নয়নসুক পর্যন্ত ব্যারেজের নিচের অংশে, আর একটা হল জঙ্গীপুর ব্যারেজ কমপ্লেক্স এলাকায়। এই ভাবে এই কাজ শেষ করতে ১৮ কোটি টাকা লাগবে। এটা পরে রিভাইজড হতে পারে

এবং সেটা কি হবে সেটা আমার পক্ষে এখন বলা সম্ভব নয়। তবে বলা যায় ১৮ কোটি টাকার নিচে নয় ২২-২৩ কোটি টাকা হতে পারে। এটা হ'ল গত বছরের ব্যাপার। এই বছর ফারাক্কা ব্যারেজ কনট্রোল বোর্ডের বৈঠক হয়, সেখানে আমরা বলেছি এবং আগেও বার বার বলেছি কাজ আরম্ভ হচ্ছে না কেন। শেষ পর্যন্ত জানা যায় ইউনিয়ান ইরিগেসান মিনিসট্রির অনুমোদনের অপেক্ষায় আছে। তার জন্য আমরা ইউনিয়ান ইরিগেসান মিনিসট্রি এবং তার সেকরেটারীকে বারে বারে বলেছি এবং ফারাক্কা ব্যারেজ কনট্রোল বোর্ডের মিটিং-এ বলেছি যাতে আমরা বর্ষার পরে কাজটা আরম্ভ করতে পারি সেই অনুযায়ী ব্যবস্থা নিতে। দ্বিতীয় কথা হচ্ছে রাজ্য সরকারের তরফ থেকে বলা হয়েছে অন্য দিক ভাংগনের ব্যাপারে। এই ব্যাপারে ব্যারেজের সাথে ডাইরেক্ট জড়িত নয় বলে ব্যারেজ কর্তৃপক্ষ মনে করছে সেই ক্ষেত্রে কি করা উচিত। সেই ক্ষেত্রে মাননীয় সদস্যরা জানেন একটা কমিটি ১৯৮ কোটি টাকার একটা স্কীম তৈরী করে পাঠিয়েছে। এটাকে যদি ঠিক ভাবে রাখতে হয় তাহলে একেবারে ফারাক্কা ব্যারেজের নিচে থেকে সুরু করে জংগীপুর পর্যন্ত ১৯৮ কোটি টাকা খরচ করতে হবে। কিন্তু ন্যাসান্যাল ইন্সটলেসান সেই রকম নেই। আলাপ আলোচনার পর শেষ পর্যন্ত কেন্দ্রীয় সরকারের গংগা ফ্লাড কনট্রোল কমিসন বলেন এতো টাকা এক সংগে দেওয়া যাবে না। ছোট ছোট স্কীম তৈরী করে টাকা নিন। সেই অনুযায়ী আমি যখন এই দপ্তরে আসি তখন একটা স্কীম তৈরী করে দেওয়া হয়েছিল। এই ভাবে ১১-১২ কোটি টাকার এসটিমেটস দেওয়া হয়। রেল লাইন বিপদের মুখে পড়েছে, ন্যাশানাল হাই ওয়ে ক্ষতিগ্রস্ত হতে পারে এই রকম একটা পয়েন্ট ঠিক করে স্কীম তৈরী করে এসটিমেটস ঠিক করে দেওয়া হয়। ইউনিয়ান ইরিগেসান মিনিসট্রির তরফ থেকে রেল এবং ন্যাশান্যাল হাই ওয়ে কর্তৃপক্ষকে জানান এবং তাদের সংগে আলোচনা করা হয় তারা কত খানি সেয়ার করতে পারবে সেই পয়েন্ট সংরক্ষণের ক্ষেত্রে। সেখানে ন্যাশান্যাল হাইওয়ের কর্তৃপক্ষ জানায় তাদের এই মুহূর্তে ক্ষতির আশংকা নেই, যদি ক্ষতি হয় সেটা বহু পরে হবে। রেল লাইন এবং রেল ওয়ে ট্রাক সেই পয়েন্টে ক্ষতি হবে বলে রেল ঠিক করেছে কিছু বহন করবে। সেই নিয়ে কথাবার্তা চলছে যাতে করে বেশী করে সেয়ার আদায় করা যায়। আনুমানিক এক কিংবা দেড় কোটি টাকা দিতে রাজি হয়েছে। সেটা যাতে আরো বাড়ানো যায় তার জন্য ইউনিয়ান ইরিগেসান মিনিসট্রির তরফে অনুরোধ করা হয়েছে। এই বছর কিছু কিছু কাজ করা হয়েছে। মাননীয় সদস্যরা জানেন খাণ্ডুয়ায় বেশ কিছু কাজ করেছি। বিভিন্ন জায়গায় যে রকম টাকা-পয়সা আছে সেই অনুযায়ী কিছু স্থায়ী কাজ করা হয়েছে এবং কিছু কিছু জায়গায় ঠেকা দেওয়ার কাজ করা হয়েছে।

যদিও সেটা প্রয়োজনের তুলনায় খুবই নগন্য। আর একটা কথা এই প্রসঙ্গে বলি যে, আমরা কেন্দ্রীয় সরকারকে বিশেষ করে ইউনিয়ন ইরিগেশান মিনিষ্টারকে ভাববার জন্য বলেছি। একথা আমি গঙ্গা ফ্লাড কন্ট্রোল কমিশনের মিটিংয়ে বলেছি।

[1.50 - 2.00pm]

**মিঃ স্পীকার :** ননীবাবু, আপনার অনেক সময় লাগবে মনে হচ্ছে। আপনি আপনার স্টেটমেন্ট পরে সার্কুলেট করে দেবেন।

**শ্রীননী ভট্টাচার্য :** মাননীয় স্পীকার মহাশয়, বিষয়টা খুবই গুরুত্বপূর্ণ বলে আমি আপনার মাধ্যমে এখানে জানাতে চাইছি। ধুলিয়ান থেকে আরম্ভ করে জলঙ্গী পর্যন্ত ৮০-৮৫ কিলোমিটার জমি আন্তর্জাতিক সীমানা বরাবর গঙ্গা প্রবাহিত হয়েছে। এই আন্তর্জাতিক সীমানা বরাবর গঙ্গা প্রবাহিত হওয়ার ফলে গঙ্গার ডানদিককার পাড় ভাঙনের ফলে পশ্চিমবাংলার অনেক জমি যা অন্যান্য রাজ্যের বা এই রাজ্যের অন্যান্য নদী ভাঙনের সঙ্গে কখনও তুলনা করা যায় না-ভারত রাষ্ট্র থেকে চলে যাচ্ছে, যাকে আমরা ল্যাণ্ড মার্কস্ অফ দি ইনডিয়ান টেরিটরি বলি তা চিরকালের জন্য চলে যাচ্ছে। সুতরাং সেদিক থেকে আমরা মনে করি এটা খুবই গুরুত্বপূর্ণ বিষয়। এই বিষয় আমরা কেন্দ্রীয় সরকারকে বিশেষ করে ইউনিয়ন ইরিগেশন মিনিষ্ট্রীকেও বলেছি যে তাঁরা যেন চিন্তা-ভাবনা করেন। আমরা বলেছি যে, এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের এ্যাকটিভ্ ইনভলবমেন্ট এবং ম্যাসিভ্ এ্যাসিস্ট্যান্স দরকার যাতে ল্যাণ্ড মার্কস্ অফ দি ইনডিয়ান টেরিটরি, যা চিরকালের জন্য চলে যাচ্ছে তা বন্ধ হতে পারে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আমি মাননীয় মন্ত্রীমহোদয়ের কাছে জানতে চাইছি-আপনি যা বললেন তা হচ্ছে একটা বাস্তব ঘটনা এবং এরফলে রাজ্যের মানচিত্রও ক্রমশঃ ছোট হয়ে যাচ্ছে, এছাড়া আরও একটা বিপদের কথা হচ্ছে যে হাজার হাজার বিঘা কৃষি জমি ফারাক্কা ব্যারাজের জন্য জলমগ্ন হয়ে যাচ্ছে-যে, এই জলমগ্ন কৃষি জমি বাঁচাবার জন্য জলনিকাশী ব্যবস্থা গ্রহণের জন্য কেন্দ্রীয় সরকারের কাছে জানিয়েছেন কি ?

**শ্রীননী ভট্টাচার্য :** ইতিমধ্যেই কিছু কিছু ব্যবস্থা গ্রহণ করা হয়েছে। আপনি এই ব্যাপারে নোটিশ দেবেন, বিশদ উত্তর দেব। আপনার এই প্রশ্নটি মূল প্রশ্নের সঙ্গে প্রত্যক্ষভাবে যুক্ত নয়।

**শ্রীহবিবুর রহমান :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, কেন্দ্রীয় সরকার কিম্বা ফারাক্কা ব্যারাজ কর্তৃপক্ষ তাঁদের সম্পত্তি রক্ষার জন্য কিছু কিছু কাজ করেছেন, আয়রণ ব্যারাজও করেছেন এবং ষ্টেট গভর্ণমেন্টকে শেয়ার করে কিছু ন্যাশানাল প্রপার্টি, রেল-লাইন ন্যাসানাল হাইওয়ে ইত্যাদি প্রটেকশনের জন্য স্কীমও তৈরী করেছেন। কিন্তু যেগুলো রাজ্য সরকারের দায়িত্বের মধ্যে পড়ে-গঙ্গা, পদ্মা এবং অন্যান্য নদী ভাঙনের ফলে যে হাজার হাজার বিঘা আবাদী সম্পত্তি নষ্ট হয়ে যাচ্ছে, যে ব্যাপারে পূর্বের রাজ্য কংগ্রেসী সরকার বেশ কিছু টাকা ব্যয় করেছিলেন-সেই ব্যাপারে বর্তমান সরকার কি কোন কার্য্যকরী ব্যবস্থা নিয়েছেন?

**শ্রীননী ভট্টাচার্য :** আমি আগেই এই প্রশ্নের জবাব দিয়েছি। আমি বলেছি যে কোন কোন জায়গাতে কাজ করেছি এবং এখন করছি। কতক জায়গাতে স্থায়ীভাবে কাজ করেছি এবং কতক জায়গাতে ঠেকা দেওয়া কাজ করেছি। তবে তা প্রয়োজনের তুলনায় খুব নগন্য।

## বেলডাঙা চিনিকল চালুকরণ

*৩২। (অনুমোদিত প্রশ্ন নং - *৮১।) শ্রীঅমলেন্দ্র রায় : শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, আগামী শীতের মরসুমে বেলডাঙা চিনিকলটি চালু করা সম্ভব হবে কি ?

**শ্রীনির্মল কুমার বসু :** না;

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রীমহাশয় প্রশ্নের জবাবে বলেছেন যে আগামী শীতের মরসুমে বেলডাঙ্গা চিনিকলটি চালু করা সম্ভব হবে না। আমি জানতে চাইছি যে, তিনি কি সিদ্ধান্ত নিয়েছেন কবে নাগাত এটা চালু করা সম্ভব হবে, বিশেষ করে আগামী শীতের মধ্যে যদি সম্ভব না হয় ?

**শ্রীনির্মল কুমার বসু :** বেলডাঙ্গা চিনিকল কিভাবে চালু করা যাবে এই ব্যাপারে চিন্তা-ভাবনা করছি। ১৯৮১ সালে ন্যাশানাল সুগার রিসার্চ ইনস্টিটিউটে কানপুরে এর সুপারিশক্রমে এই চিনিকলটি সরকার গ্রহণ করেছিলেন। তারা দেখে টেখে বলেছিলেন এই কারখানাটি চালানো যায় এবং আমরা তখন আই. আর সি. আই এখন যেটা আই. ডি. বি. আইয়ের কাছে এর টাকা-পয়সা নিয়ে কথাবার্তা বলি। এর যা ক্ষমতা তাতে ৬০০ মেট্রিক টন বাড়ানো যেতে পারে এবং তখন ৬০০ মেট্রিক টনের বেশি বাড়ানো নিয়ে প্রশ্ন আসে, তখন ন্যাশানাল সুগার রিসার্চ ইনস্টিটিউট কানপুর, এখানে এসে দেখে হিসাব করে বলেন যে এই চিনিকল ৬০০ মেট্রিক টন না করে যদি ১২৫০ মেট্রিক টন করা যায় তাহলে এই কারকানা লাভজনক হবে। তবে মুশকিল হচ্ছে এই ১২৫০ মেট্রিক টন করতে গেলে যে পরিমাণ আখের দরকার সেই পরিমাণ আখ আমরা পাই না। রামনগর সুগার মিল এই বেলডাঙ্গা সুগার মিলকে ১২৫০ মেট্রিক টন চিনি উৎপাদনের জন্য পর্যাপ্ত পরিমাণে আখ দিতে পারবে না। এই ১২৫০ মেট্রিক টন চিনি উৎপাদন করতে খরচ পড়বে সাড়ে ৯০০ টাকা। এখন এই ৬০০ মেট্রিক টনের যে রিপোর্ট দিয়েছে সেটা নিয়ে ওয়েষ্ট বেঙ্গল সুগার ইণ্ডাষ্ট্রিজ ডেভোলাপমেণ্ট করপোরেশান বিবেচনা করছেন এবং সরকারকে রিপোর্ট দেবেন, তারপরে দেখা হবে কত কোটি টাকা লাগবে। তবে দ্বিতীয় বিষয় হচ্ছে আমরা আখ অতো পাব কিনা, সুতরাং এটি একটা নেতিবাচক বিষয় যে কারখানা চালানো যাবে কিনা।

**শ্রীঅমলেন্দ্র রায় :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে আখের অভাব মনে করে এটা বাধার সৃষ্টি হচ্ছে, আমার প্রশ্ন হচ্ছে যে আমি জানতে চাই যে এই যে আখ পাওয়া যাবে না এই তথ্যটি কে দিয়েছে আপনাদের এবং এই তথ্য কি সরকার যথোচিত এজেন্সি মারফৎ ভেরিফাই করেছেন? কারণ আমার কাছে ইনফরমেশান আছে যে আখের কোন অভাব নেই, সুতরাং এটা কি ভেরিফাই করেছেন কিনা এবং আখ ছাড়া অন্য কোন কারণে বাধার সৃষ্টি হচ্ছে কিনা সেটা কি ভেরিফাই করেছেন?

**শ্রী নির্মল কুমার বসু :** আমি প্রথমেই বলেছি যে আমাদের মূল প্রশ্ন হচ্ছে লাভজনক করে কিভাবে কারখানাটিকে চালাতে পারবো এবং সেইসঙ্গে এটা কিভাবে করবো সেই বিষয়ে ন্যাশানাল সুগার রিসার্চ ইনস্টিটিউট-কানপুর রিপোর্ট দিয়েছেন। তারা যে হিসাব দিয়েছিলেন আগে তাতে ১২৫০ মেট্রিক টন অনুসারে সাড়ে ৯০০ কোটি টাকা লাগবে আর ৬০০ মেট্রিক টনে ১ কোটি ২৫ লক্ষ টাকা লাগবে। এখন আবার নতুন করে হিসাব করে দেখা হচ্ছে ৬০০ মেট্রিক টনে কত লাগবে, এটা একটা চিন্তার বিষয়। তাছাড়া কি পরিমাণ আখ কৃষিজ বিভাগ দিতে পারবেন সেটা নিয়ে কৃষি বিভাগের সঙ্গে একটা হিসাব করে এই কারখানাটি চালানো হবে। দ্বিতীয়ত যে মুশকিল হচ্ছে মাননীয় সদস্য মুর্শিদাবাদ জেলার লোক তিনি জানেন যে এখন নতুন যে সমস্যা তাতে আখ যতই উৎপাদন হোক না কেন আমরা কি তা পাই চিনিকলের জন্যে? আমেদপুর, বেলডাঙ্গা বা পলাশপুর হোক আখ কতটা সরকারী বা বেসরকারী কলগুলি কিনতে পারবে তা ভারত সরকারই ঠিক করে দেবেন। প্রতিকুইন্টাল আখ প্রতি ১৫ টাকা ধরা হয়েছে, রাজ্য সরকার তা ৫ টাকায় করতে চাইছেন রাস্তার দু পাশে যে গুড়ের কলগুলি আছে তারা শ্রমিকদের নির্দিষ্ট হারে মজুরি দেয় না, রাজ্যসরকারকে এক পয়সাও কর দেয় না, কেন্দ্রীয় সরকারকেও এক পয়সা কর দেয় না। শ্রমিকদের জন্য প্রভিডেণ্ট ফাণ্ড আদায় করা যায় না। আমরা যদি আখের দাম ২০ টাকা করে বলি তাহলে ওইসব গুড়ের মালিকরা ২২ টাকা করে বলেন। বিহার, ইউ. পির মত এই চোলাই মদ উৎপাদনের জন্য গুড় কলগুলি বন্ধ করে দিতে হবে। আমরা তা নিয়ে চিন্তা-ভাবনা করছি, এটা যদি করা যায় তাহলেই আখ পাওয়া যাবে না হলে আখ পাওয়া যাবে না।

[2.00 - 2.10pm]

**শ্রীমতি ছায়া ঘোষ :** বেলডাঙ্গা চিনির কলটি খুলতে দেরী করার ফলে সেখানে অধিগ্রহণ করার পর থেকে সেখানকার যন্ত্রপাতি এবং স্থাবর সম্পত্তি সব ইনট্যাক্ট আছে, না চুরি হয়ে গেছে তার খবর আছে কি?

**শ্রীনির্মল বসু :** আমরা এ বিষয় অবহিত আছি। সেখানে আমাদের সংস্থা আছে বেতনভুক কর্মচারী আছে, নিরাপত্তার ব্যবস্থা আছে তাঁরা দৃষ্টি রাখছে।

**শ্রীআব্দুস সাত্তার :** আপনার প্রিডিসেসার এই কলটি চালু করার জন্য কয়েক লক্ষ টাকা খরচ করেছিলেন। কিন্তু আজকে আপনি হঠাৎ আখের অভাবে হবে না কেন বলছেন? বা আপনার প্রিডিসেসারের প্রতিশ্রুতি কতদিনের মধ্যে কার্যকরী করবেন?

**শ্রীনির্মল বসু :** আমরা চাই এটা চালু হোক। এরজন্য বহু লক্ষ টাকা ব্যয় করেছি এবং করছি। শুধু পশ্চিম বাংলার চিনির স্বার্থে নয়, মুর্শিদাবাদের অর্থনীতির স্বার্থে এটা চালু করতে চাই। কিন্তু যে কতকগুলি অসুবিধা দেখা দিয়েছে সেগুলি দূর করে যতদূর সম্ভব তাড়াতাড়ি চালু করবো।

**মিঃ স্পীকার :** The question hour is over.

## Starred Questions

### (to which answers were laid on the table)

### রাজ্যের বনাঞ্চলে গণ্ডারের সংখ্যা

*৩৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৯।) [illegible] হীরা : বন বিবাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) বর্তমানে পশ্চিমবঙ্গের কোন্ কোন্ বনাঞ্চলে গণ্ডার পাওয়া যায়; এবং

(খ) এ রাজ্যে বছরে গড়ে কতগুলি গণ্ডার শিকারীদের হাতে মারা যায় ?

**Minister of State-in-charge of the Forest Deptt :**

(ক) জলপাইগুড়ি জেলার জলদাপাড়া ও গরুমারা অভয়ারণ্যে গণ্ডার বাস করে।

(খ) বছরে গড়ে আট গণ্ডার বেচারা শিকারীদের হাতে মারা যায়।

### হলদিয়া পেট্রোকেমিক্যালসের লাইসেন্স

*৩৬। ( অনুমোদিত প্রশ্ন ন; *৪১৭।) শ্রীসরল দেব : বিগত ৯ই মে, ১৯৮৫ তারিখে প্রশ্ন নং ৪৭২ (অনুমোদিত প্রশ্ন নং ১১৪৯) -এর উত্তরের উল্লেখে শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, হলদিয়া পেট্রোকেমিক্যালসের জন্য কেন্দ্র হইতে ইণ্ডাস্ট্রিয়াল লাইসেন্স পাওয়া গিয়াছে কি?

**Minister-in-charge for the Commerce and Industries Deptt :**

ভারত সরকার ১৯৭৭ সালের ১১ই নভেম্বর তারিখে পশ্চিমবঙ্গ শিল্প উন্নয়ন সংস্থাকে Ethylene, Propylene ইত্যাদি উৎপাদনের জন্য একটি Letter Intent মঞ্জুর করেছেন। ঐ Letter of Intent এ বছরের ৩১শে ডিসেম্বর পর্যন্ত কার্যকরী আছে।

ইতিমধ্যে সর্বশ্রী আর. পি. গোয়েঙ্কা এবং সঞ্জীব গোয়েঙ্কার সঙ্গে যৌথ উদ্যোগে হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প চালু করার চুক্তি হয়। ঐ চুক্তি অনুযায়ী যে Product mix-এর জন্য Letter of Intent পাওয়া গিয়েছিল, সেই Product mix-এর কিছু পরিবর্তন করতে হবে।

এই পরিবর্তনের জন্য ভারত সরকারকে পত্র দেওয়া হয়েছে। এই বিষয়ে সিদ্ধান্ত গ্রহণের পর Letter of Intent-টিকে লাইসেন্সে রূপান্তরিত করার জন্য চেষ্টা করা হবে।

### সেচ দপ্তরে ক্যাজুয়াল কর্মী

*৩৭। ( অনুমোদিত প্রশ্ন নং *১৯৩।) শ্রীবিকাশ চৌধুরী : সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) বর্তমানে রাজ্যের সেচ দপ্তরে ক্যাজুয়াল কর্মী আছে কিনা;

(খ) থাকিলে, তার সংখ্যা কত; এবং

(গ) ১৯৮৫ সালের জুলাই মাসে পশ্চিম দিনাজপুর জেলার রায়গঞ্জে কতজন ক্যাজুয়াল কর্মী সরকারী চাকুরীতে নিয়োগপত্র পেয়েছেন?

**Minister-in-charge for the Irrigation and waterways Deptt :**

(ক) আছে ।

(খ) ১৯৮৫ সাল পর্যন্ত ক্যাজুয়েল কর্মীর সংখ্যা কম বেশী ১৯২১ জন। তবে সংখ্যাটি খতিয়ে দেখা হচ্ছে ।

(গ) ২৮ জন ।

### অরণ্য সপ্তাহে চারা বিতরণ

৩৯। ( অনুমোদিত প্রশ্ন নং *২৬১।) শ্রীজয়ন্তকুমার বিশ্বাস : বন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) বন সৃজনের জন্য 'অরণ্য সপ্তাহে' রাজ্য সরকার কত 'চারা' বিলি করেছেন; এবং

(খ) বর্তমানে আর্থিক বছরে নতুন 'বনাঞ্চল' তৈরির পরিকল্পনা আছে কি?

**Minister of State-in- charge for the Forest Deptt :**

(ক) ৬০ লক্ষ ৩৫ হাজার

(খ) হ্যাঁ ।

**দুর্গাপুর ডি ভি সি ব্যারাজ**

*৪১। ( অনুমোদিত প্রশ্ন নং *৪১১।) **শ্রীদিলীপ মজুমদার :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) দুর্গাপুর ডি. ভি. সি. ব্যারাজের জলধারণের ক্ষমতা কত?

(খ) বর্তমানে উক্ত ব্যারাজে পলিমাটি জমা হইবার ফলে জলধারণের ক্ষমতা কত হইয়াছে;

(গ) উক্ত ব্যারাজ হইতে জল সরবরাহের ঘাটতির ফলে শিল্পাঞ্চলে ও কৃষিতে বাৎসরিক ক্ষতির পরিমাণ সম্বন্ধে সরকারের নিকট কোন তথ্য আছে কিনা;

(ঘ) থাকিলে, উক্ত বাৎসরিক ক্ষতির পরিমাণ কত; এবং

(ঙ) উক্ত ব্যারাজ হইতে পলিমাটির চর অপসারণের জন্য কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে?

**Minister-in-charge for the Irrigation and Waterwaye Deptt :**

(ক) দুর্গাপুর ডি. ভি. সি. ব্যারেজ জলধারণ করার জন্য নির্মিত হয় নাই। ইহা জলের স্তরকে একটি নির্দিষ্ট মাত্রায় তুলে খাল দ্বারা নিয়ন্ত্রিত জল সরবরাহের জন্য নির্মিত হইয়াছে।

(খ) ১৯৮০ সালে সার্ভে অনুযায়ী ব্যারেজে মোট ৬৬০০ একর ফুট জল সংরক্ষিত হয়।

(গ) ব্যারেজে Pond এ পলি কিছু জমলেও ব্যারেজ হইতে জল সরবরাহের ঘাটতি হয় না।

(ঘ) এ প্রশ্ন উঠে না।

(ঙ) পলি অপসারনের আপাতত কোন প্রয়োগ নাই।

**অবৈধ বৃক্ষচ্ছেদনের ফলে নষ্ট বনভূমি**

*৪৩। ( অনুমোদিত প্রশ্ন নং *৩৪০।) [illegible] **হীরা :** বন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) অবৈধ বৃক্ষচ্ছেদনজনিত কারণে বছরে কি পরিমাণ বনভূমি নষ্ট হচ্ছে; এবং

(খ) বনাঞ্চল বন্যপ্রাণী সংরক্ষণে অন্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের সাফল্যের কোন পরিসংখ্যান সরকারের নিকট আছে কি?

**Minister of State for the Forest Deptt :**

(ক) অবৈধ বৃক্ষচ্ছেদনজনিত কারণে বেশ কিছু পরিমাণ বনভূমি ১৯৭২ থেকে ধ্বংস হয়েছে।

(খ) অন্য রাজ্যের বিস্তারিত তথ্য জানা নেই। তবে সারা ভারতে বন্যপ্রাণী সংরক্ষণের জন্য যেখানে শতকরা ১২ ভাগ সংরক্ষিত আছে সেখানে এ রাজ্যে মোট বনভূমির ৩৪ শতাংশ সংরক্ষিত আছে।

ভারতের অন্যান্য ব্যাঘ্র প্রকল্পের তুলনায় সুন্দরবন ব্যাঘ্র প্রকল্পে বাঘের সংখ্যা ১৯৭৭ সালে ১৮১টি থেকে বেড়ে ১৯৮৪ সালে ২৬৪টি হয়েছে। বনাঞ্চল সংরক্ষণে বিশেষ 'বনরক্ষী বাহিনী' গঠনের ব্যবস্থা করা হচ্ছে।

**নতুন পর্যটন কেন্দ্র স্থাপন**

*৪৫। ( অনুমোদিত প্রশ্ন ন; *২৬২।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** পর্যটন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) বর্তমানে রাজ্যে নতুন পর্যটন কেন্দ্র স্থাপনের কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ) থাকিলে, উক্ত পর্যটন কেন্দ্রগুলি কোথায় কোথায় স্থাপিত হইবে ?

**Minister of State for the Tourism Deptt :**

(ক) হ্যাঁ ।

(খ) পর্যটন কেন্দ্রগুলি স্থাপনের খসড়াগুলি এ যাবত কেন্দ্র ও রাজ্য স্তরে মূল্যায়ন পর্যায় থাকার জন্য নির্দিষ্টভাবে বলা সম্ভব নয়। তবে সুন্দরবন অঞ্চল, হাওড়া জেলার গাদিয়াড়া, দার্জিলিং জেলার বিজনবাড়ী ও পুরুলিয়া জেলার অযোধ্যা পাহাড় জঙ্গলের উল্লেখ করা যেতে পারে।

**বেলেঘাটা ক্যানালের সন্নিহিত এলাকা জবর দখল**

*৪৬। ( অনুমোদিত প্রশ্ন নং *৩৪৪।) **শ্রী সুমন্ত কুমার হীরা :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি-

(ক) ইহা কি সত্য যে সেচ দপ্তরের বেলেঘাটা ক্যানালের পামারবাজার সন্নিহিত কিছু এলাকা (অরেঞ্জ গুরা) স্থানীয় কিছু ব্যক্তি বেআইনী ভাবে দখল করিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, উক্ত ব্যাপারে সরকার কি ব্যবস্থা গ্রহণ করিয়াছেন ?

**Minister -in-charge for the Irrigation and Waterways Deptt :**

(ক) হ্যাঁ, সত্য।

(খ) গত ১৯৮১ সালে পুলিশের সহযোগিতায় ব্যাপকভাবে অবৈধ দখলকারীদের উক্ত এলাকা উচ্ছেদ করা হইয়াচিল। তাহার পর নূতনভাবে কিছু লোক পুনরায় অবৈধভাবে দখল করিয়াছে। এই বৎসর গত জুলাই মাসের ১৬ তারিখে মাইক যোগে অবৈধ দখলকারীদের সন্নিহিত অঞ্চল হইতে উঠিয়া যাওয়ার জন্য প্রচার করা হইয়াছে। বর্তমানে অবস্থা পর্যবেক্ষণ করা হইতেছে যাহাতে অদূর ভবিষ্যতে পুনরায় অবৈধ দখলকারীদের সরকারী জায়গা হইতে সম্পূর্ণভাবে উচ্ছেদ করা যায়।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received three notices of Adjournment Motion. The first is from Shri Abdul Mannan on the subject of acute transport problem in the State. The second is from Shri Kashi Nath Misra and Shri Samar Mukherjee on the subject of looting, arson and murder at Keshpur and adjoining villages in Midnapur district and the last is from Shri Samar Mukherjee on the subject of alarming situation is Mahanandatola and Dilmimari Gram Panchayats of Malda district due to erosion or rivers Ganga and Phulhar.

The subject matter of the first motion does not call for the adjournment of the House. The Member may call the attention of the Minister concerned through calling Attention, Question, Mention etc. The subject matters of the second and last motions were raised yesterday through adjournment Motion to which I withheld my consent.

I, therefore, withhold my consent to all of them. One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রী সমর মুখার্জি :** স্যার, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবী রাখছে। বিষয়টি হল-৩১শে আগষ্ট। মেদিনীপুরের কেশপুর গ্রামে হত্যাকাণ্ড, লুঠতরাজ এবং অগ্নিসংযোগের জন্য ঐ এলাকার মানুষ আতঙ্কগ্রস্থ। কেশপুরের উপদ্রুত ৮টি গ্রামের শত শত মানুষ অনাহারে দিনযাপন করছে। রাজ্য সরকার এ ব্যাপারে নির্বাক হয়ে আছেন; ত্রাণ ব্যবস্থাও নেই।

## Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker :** I have received 14 notices of Calling Attention, namely :

1. All eged murder of on Nurjel Haque Mondal, a member of Panchayat Samiti of Ranaghat, Nadia on 28.8.1985.

- Shri Satish Biswas.

2. Alarning situation at Darjeeling over admission of students in Darjeeling College.

- Shri Kasinath Mishra and Shri Samar Mukherjee.

3. Sectarian activities of the organisation "Lamp" in Bankura.

- Shri Sukhendu Khan.

4. Increase of anti-social activities and crimes in Nadia District.

- Shri Gour Chandra Kundu.

5. Progress in work for notification of "Lower Damodar Project"

- Shri Barindra Nath Kolay.

- Shri Manindra Nath Jana.

- Shri Sachindra Nath Hazra.

- Shri Haran Hazra. and

- Shri Joykesh Mukherjee.

6. Measures taken by Govt. of West Bengal against Maleria.

- Shri Jayanta Biswas

7. Flood in Midnapore and Hooghly Districts.

- Shri Abdul Mannan

8. Appoiniment of a Teacher of Coaljan High School, Murshidabad and B. K. M. Girls High School at Maldah District.

- Shri Satya Bhattacharyya.

9. Misappropriation of Provident Fund Accounts of the employees of Howrah Municipal Corporation.

- Shri Asok Ghosh.

10. Insecured condition prevailing in Health Centres of West Bengal.

- Shri Anup Kumar Chandra.

- Shri Jokhilal Mandal.

- Shri Samar Mukherjee and Shri Amarendranath Bhattacharyya.

11. Bus strike by the West Dinajpur Bus Owners Federation with effect from 22.8.1985.

- Shri Suresh Sinha

12. Role of the Union Government regarding closed and Sick Industries of West Bengal.

- Shri Sadhan Chattopadhyay and Shri Dilip Mazunmar.

13. Alarnding situation in Ratua Assembly Constituency due to erosion of the rivers Ganga and Fulhar.

- Shri Samar Mukherjee.

14. Reported leakage of poisionous gas in Bondel Road area.

- Shri Anil Mukherjee.

I have selected the notice of Shri Kashinath Misra and Shri Samar Mukherjee on the subject of alarming situation of Darjeeling over admission of student in Darjeeling College. The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date for the same.

**Shri Nirmal Kumar Bose :** ১০ তারিখ।

### Mention Cases

**শ্রীকাশীনাথ মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। কিন্তু এখানে দেখছি মন্ত্রীসভার মাননীয় সদস্যরা নেই বললেই চলে। সরকার যেখানে চাইছেন দেশের উন্নতি , বিভিন্ন সমস্যার সমাধান, সেখানে কিভাবে সমাধান জেলাগুলিতে হচ্ছে সেটা যদি লক্ষ্য করা যায় তাহলে বুঝতে পারা যায়। বাঁকুড়া জেলাতে বিদ্যুত সমস্যা এত প্রকট হয়েছে যে সেখানে গত ৫ মাস ধরে দিনে ২০ ঘণ্টা বিদ্যুত নেই। ডি. পি. এল. বিদ্যুত মন্ত্রী, মুখ্যমন্ত্রী মহাশয়কে বার বার বলেছি, বিনয় বাবুকে বলেছি, কিন্তু কোন প্রতিকার হয়নি। বাঁকুড়া জেলায় ছোট বড় কলকারখানা কিছু নেই, যে তেলকলগুলি আছে সেগুলি বন্ধ হয়ে গেছে বিদ্যুতের অভাবে। সেলুন গুলিতে মানুষ চুল দাঁড়ি কামায়, সেই সেলুনগুলি সন্ধ্যার পর বন্ধ মিষ্টি ব্যবসায়ীরা পথে বসেছে। হকারদের তো কথাই নেই। বাঁকুড়া জেলায় কোন রকম বিদ্যুত সরবরাহ হচ্ছে না। যেটুকু ডি. পি. এল. দিচ্ছে তাও বেশির

ভাগ দিন ট্রান্সফরমার ব্রেক ডাউন থাকার জন্য বিদ্যুত সরবরাহ হচ্ছে না। বিদ্যুত না থাকার জন্য সেখানে চুরি, ডাকাতি, ছিনতাই ব্যাপকভাবে বেড়েছে। সেখানে পুলিশ এ্যাডমিনিষ্ট্রেসান এত স্বল্প যে তারা কোন রকম ব্যবস্থা গ্রহণ করতে পারছে না। অবিলম্বে বাঁকুড়া জেলায় বিদ্যুত সরবরাহের ব্যবস্থা গ্রহণ করা হোক।

**Shri Subrata Mukherjee :** Mr. Speaker Sir, I rise on a Point of Order. I draw your attention towards the Treasury Bench. Very few Ministers are present there. Only mikes are there. Important issues are raised in the Mention Hour. The Ministers should be present. It is a question of the prestige of the House.

**মিঃ স্পীকার :** পতিত বাবু, আপনি এটা একটু দেখুন।

**শ্রীশশাংক শেখর মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বীরভূম জেলার রামপুরহাট মহকুমা হাসপাতালের মর্মান্তিক দুরবস্থার কথা তুলে ধরতে চাই। সেখানে একটা শয্যাতে ৪ জন করে রোগী শুয়ে আছে, এপাশে ২ জন, ওপাশে ২ জন। সেখানে ওষুধ নেই, হাসপাতালের প্রয়োজনীয় জিনিসপত্র নেই এবং হাসপাতালটি নোংরায় ভর্তি। সেখানে কুকুর ঘুরে বেড়াচ্ছে। কাগজে বেরিয়েছে কুকুরের পেট থেকে ছেলে বেরিয়েছে। কয়েকদিন পরে দেখব মা সমেত ছেলে কুকুরের পেট থেকে বেরিয়েছে। এই হাসপাতালে ওষুধের ব্যবস্থা, সেবার ব্যবস্থা, শয্যা সংখ্যা বৃদ্ধির ব্যবস্থা করা হোক। আপনি স্বাস্থ্যমন্ত্রীকে এই সংবাদ দিন যাতে তিনি এই হাসপাতালের উন্নতি করেন, না হলে আমরা জনসাধারণের সামনে মুখ দেখাতে পারছি না।

**মিঃ স্পীকার :** মিঃ. পাঠক. মেনসন আওয়ারে আমাদের কাস্টম হচ্ছে সিনিয়র মিনিস্টাররা হাউসে থাকবেন। আপনারা একটা এ্যারেঞ্জমেন্ট করেছেন কোশ্চেন আওয়ারে মিনিস্টাররা হাউসে থাকবেন। মেনসন আওয়ারে মেম্বাররা মিনিস্টারদের উপস্থিতি নিয়ে এখন যা বললেন তাতে আমি বলছি, মেনসনের সময়ও যাতে মিনিস্টাররা বেশী সংখ্যায় হাউসে থাকেন তার ব্যবস্থা করুন।

[2-10-2-20PM.]

**শ্রীসুনীল দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জলপথ বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সুবর্ণরেখা নদীর পারে বাসজোরা গ্রামের কাছে বিরাট ধ্বস নেমেছে শ্রাবণ ভাদ্র মাসে। প্রায় ২০০ গজের মত নদীর পার ভেংগে নষ্ট হয়ে গেছে। অবিলম্বে এই ভাংগন বন্ধ নাহলে ওই বাসজোরা গ্রামটি সুবর্ণরেখা নদীর অতল জলে তলিয়ে যাবে এবং ৫ হাজার একর জমি বালি চাপা পড়বে। কাজেই আমি অনুরোধ করছি অবিলম্বে এই ভাংগন রোধের ব্যবস্থা করুন।

**শ্রীনবকুমার রায় :** মাননীয় স্পীকার মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার হাস্তাবাদ থানার বাহারাল মৌজার একটি খুনের ঘটনা আমি পুলিশ মন্ত্রীকে জানাতে চাই। গত ৩১. ৮. ৮৫. তারিখ সকাল ৭টার সময় আমাদের একজন সক্রীয় কংগ্রেস কর্মী নাম, জিতেন ঘোষ তার চাষের জমির দিকে যাচ্ছিল। ঠিক সেই সময় কতিপয় দুষ্কৃতকারী তাকে রাস্তার উপর খুন করে। পুলিশকে এজাহার দেওয়া সত্বেও প্রথমে তারা নিষ্ক্রীয় ভূমিকা নিয়েছিল, পরে জনগণের চাপে ২/৪ জনকে এ্যারেস্ট করেছে। পুলিশ যাদের এ্যারেস্ট করেছেন তারা সরকারী দলের সদস্য এবং তার মধ্যে একজন হচ্ছে স্থানীয় লোকসভা সদস্যের আপন জামাতা আমি শুনলাম অনেক এম. এল. এ জানেনই না এই পশ্চিম দিনাজপুর জেলাটা কোথায়। যাহোক, আমি এর আগেও বলেছি আমাদের জেলায় আইন শৃঙ্খলা বলে কিছু নেই। সেখানকার পুলিশ কর্মচারীরা নিজেদের স্বার্থে সেখানে রয়েছে. মানুষের স্বার্থে নয়। রায়গঞ্জ, কালিয়াগঞ্জ প্রভৃতি এলাকা একেবারে বাংলা দেশের বর্ডারে অবস্থিত। ওখানে যেভাবে চুরি, ডাকাতি বেড়েছে সরকার তার কোন প্রতিকার করতে পারেন নি।

**মিঃ স্পীকার :** মাননীয় সদস্য সত্যপদ ভট্টাচার্যকে বলছি, আপনার মেনসন হবে না। আপনি কোশ্চেনের ভবিষ্যত কি হবে যেটা জানতে চেয়েছেন তাতে আমি আগেই বলেছি যেগুলোর উত্তর হবে না সেগুলো লেড অন দি টেবেল হবে আণ্ডার দি রুলস।

**শ্রীশিব প্রসাদ দলুই :** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে জানাতে চাই। বাঁকুড়া থেকে রায়না পর্যন্ত রেল ঠিকভাবে চলছেনা। ট্রেন মাঝপথে কখনও কখনও দাঁড়িয়ে যাচ্ছে এবং যাত্রী সাধারণ ট্রেনের ছাদে এবং পাদানীতে ঝুলে যাচ্ছে।

এতে মানুষের খুব দুর্ভোগ হচ্ছে। কর্মচারীরা ঠিক সময় মত বেতন পাচ্ছে না। শুনছি যে লোকসান হচ্ছে বলে এটা বন্ধ করে দেওয়া হবে। আমাদের প্রাক্তন রেল মন্ত্রী শ্রীগনিখান চৌধুরী মহাসয় এই রেলকে সংস্কার করার আশ্বাস দিয়েছিলেন। তিনি বলেছিলেন এই রেলের একটা ব্যবস্থা হবে। কিন্তু আজকে তার কোন আভাস পাচ্ছিনা। তাই আমি আপনার মাধ্যমে বর্তমান রেল মন্ত্রীকে অনুরোধ করছি যে তিনি যেন এর সুব্যবস্থা নেন।

**মিঃ স্পীকার :** The subject matters of Shri Abdul Karim Chowdhury and Shri Jayanta Kumar Biswas have been admitted and statements will be made afterwards.

**শ্রীধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উত্থানে উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন যে আমাদের পশ্চিম দিনাজপুর জেলার একটা বিরাট অংশ সীমান্ত এলাকা রয়েছে। এই সীমান্ত এলাকা থাকার দরুন এবং ঠিক মত পর্যবেক্ষণ রাখা সম্ভব না হবার জন্য সেখানে [illegible] ভীষণভাবে চলছে এবং সেই সংগে সেখানে ওপারের লোক এপারে চলে আসছে এবং দিন দুপুরে চুরি ডাকাতি

করে যাচ্ছে। এবং ঐ কুসতী এলাকার লোকরা চরম দুর্দশায় পড়েছে সেখানে চুরি ডাকাতি বেড়েই চলেছে। তাই আমি আপনার মাধ্যমে পুলিশ মন্ত্রীর কাছে ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি এবং অবিলম্বে যাতে সেখানে চুরি ডাকাতি বন্ধ হয় তার ব্যবস্থা নেবার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রীরবীন্দ্র ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মৎস্য মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি যে হাওড়ার উলুবেড়িয়া ও শ্যামপুর এলাকার মৎস্যজীবিরা একটা চরম অবস্থার মধ্যে পড়েছে। ভাগীরথী, দামোদর, রূপনারায়ণ নদীতে মাছ নাই। সরকার থেকে তাদের যে অনুদান দেওয়া হয়েছে, সেই টাকা আদায়ের জন্য তাদের উপর নোটিশ জারী করা হয়েছে। তাদের নৌকা জাল ইত্যাদি টেনে নিয়ে যাওয়া হচ্ছে। এই সব মৎস্যজীবীরা তপশীল জাতি সম্প্রদায়ভুক্ত। তারা কোন রকম মাছ পাচ্ছে না। এই সময় সরকারের উচিত তাদের সাহায্য দেওয়া। কিন্তু তা না দিয়ে তাদের উপর নোটিশ জারী করা হচ্ছে। তারা আজকে অনাহারে অর্ধাহারে দিন কাটাচ্ছে। তারা রাস্তায় ভিক্ষার ঝুলি নিয়ে বেরিয়েছে। এই দিকে বিশেষ নজর দেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে মত্স্যমন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রীআবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার নির্বাচনী কেন্দ্র আরামবাগ মহকুমা হাসপাতালের অবস্থা সম্পর্কে আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। এই আরামবাগ মহকুমার হাসপাতালে দুটি এ্যাম্বুলেন্স ও একটি জীব গাড়ী আছে। তার মধ্যে দুটি বিগত চার বছর যাবত খারাপ হয়ে পড়ে আছে। আজ পর্যন্ত ঐ গাড়ীগুলিকে সারানো হচ্ছে না। অথচ তিন জন ড্রাইভার ও তিন জন ক্লিনার গাড়ী খারাপ থাকা সত্বেও ওভারটাইম নিয়ে যাচ্ছে। কোন রোগী ঐ যে এ্যাম্বুলেন্সটি রয়েছে তার কোন রকম সুযোগ পাচ্ছে না। হাসপাতালের ডাক্তার এবং কিছু স্বার্থাণ্বেসী লোক এই গাড়ীটিকে ব্যবহার করছেন। ক্যারিং কনট্রাকটাররা কলকাতা থেকে অক্সিজেন নিয়ে হাসপাতালে নিয়ে যাচ্ছে। সেখানে কলকাতায় রোগী আনতে হলে রেডক্রস থেকে ১০০ টাকা দিয়ে গাড়ী ভাড়া করে রোগীদের নিয়ে আসতে হচ্ছে। আবার দেখুন খানাকুল হাসপাতালে এ্যাম্বুলেন্স আছে কিন্তু সেখানে ড্রাইভার নেই। এই অবস্থায় কাজ হচ্ছে। শুধু তাই নয় আরামবাগ হাসপাতালের সমস্ত ম্যাট্রেসগুলো, কম্বলগুলো বাইরে চলে যাচ্ছে। দিনের পর দিন বলেছি, মন্ত্রীকে বলেছি, চিঠি দিয়েছি, কোনও উত্তর পাইনি। অবাক হয়ে যেতে হয়, পি. এইচের একজন কর্মী, তিনি যেহেতু কোঅর্ডিনেশন কমিটির নেতা, তাই হাসপাতাল থেকে কম্বল ম্যাট্রেস সে তার বাড়িতে নিয়ে চলে যাচ্ছে। এই বিষয়ে একটা এনকোয়ারি কমিটির ব্যবস্থা পর্য্যন্ত করা হয়নি।

[2-20–2-30PM]

**শ্রীসুরেশ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার প্রতি স্বরাষ্ট্র পুলিশ দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হলো, আমার বিধানসভা কেন্দ্র করণ দীঘি হচ্ছে বাংলাদেশ সংলগ্ন সীমান্তবর্তী একটি অঞ্চল। এই এলাকাতে কিছুদিন যাবত্ চোরাকারবারী, স্মাগ্লিং, কালোবাজারী ভীষণ ভাবে বেড়ে গেছে। এর মূলে হচ্ছে বাংলাদেশ সীমান্ত রক্ষী বাহিনী তারা ঐ এলাকায় বাংলাদেশের সমাজবিরোধীদের নিয়ে সুপরিকল্পিত ভাবে গরু চুরি, কালোবাজারী, স্মাগ্লিং এই সব করে যাচ্ছে। করণদীঘি থানায় পুলিশের সংখ্যা অত্যন্ত কম বি. এস. এফ. এর যে ক্যাম্প আছে সেটা দূরে। এর সুযোগ নিয়ে ভাবর্তীয় সীমান্ত গ্রামগুলোতে বি. ডি. আর. এর সহায়তায় চোরাকারবারীরা স্মাগ্লিং করে চলেছে। এই সব বন্ধ করার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বি. এস. এফ. পর্য্যায়ে, উচ্চ পর্য্যায়ে, সরকারী পর্যায়ে বৈঠক করে যাতে ঐ সীমান্তবর্তী গ্রামগুলিতে চোরাকারবারী বন্ধ করা হয়, সেই ব্যবস্থা তিনি যেন করেন।

**ডাঃ শুশোভন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয় জানাতে চাইছিলাম, কিন্তু উনি এখানে নেই আপনি একটু শুনবেন। বীরভূম পর্যটকদের একটা তীর্থক্ষেত্র। গত এপ্রিল মাসে এই বিষয়টা আমি জানিয়েওছিলাম যে ইলামবাজার থেকে বোলপুর পর্য্যন্ত যে রাস্তা, এই রাস্তায় প্রতি সপ্তাহে তিন চারবার করে বাস, লরী ছিনতাই হচ্ছে। গত পরশু রাত সাতটার সময় একটা বাস থামিয়ে ছিনতাই করা হয়। ঐ বাসে সাধারণ গ্রামের মানুষ যারা দুর্গাপুর-এ জিনিসপত্র নিয়ে গিয়েছিল বিক্রি করার জন্য, কিছু ছাত্রছাত্রীও ছিল, সেই বাস ছিনতাই করা হয়। তারপর আরও চারটি লরী লুঠ হয়। একজন লোক মোটর সাইকেলে করে যাচ্ছিল, তার মাথা ফাটিয়ে সমস্ত লুঠ করে নেওয়া হয়। বন কেটে লরি দাঁড় করিয়ে প্রতি সপ্তাহে তিন চার বার করে ডাকাতি হচ্ছে। ঐ এলাকায় ১০ মাইলের মধ্যে থানা আছে তিনটি, কাঁকশা, ইলামবাজার, বোলপুর থানা। এই তিনটি থানা থাকা সত্বেও যদি আমরা সাধারণ মানুষকে প্রটেকশন দিতে না পারি তাহলে এটা খুব লজ্জার বিষয়। সেই জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীহিমাংশু কোঙার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর কাছে একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার অন্যান্য ব্লকের মত কেশপুরেও স্পেসাল রাইস প্রডাকশন প্রোগ্রাম নেওয়া হয়েছে। কিন্তু খুব দুঃখের কথা, রাজ্য সরকারের সাহায্য যথা সময়ে গেলেও কেন্দ্রীয় সরকারের সাহায্য যথা সময়ে পৌঁছয় না। বিশেষ করে মিনি কীট খুব দেরীতে পৌঁছেছে-জুলাই মাসের শেষে। ঐ সময় চাষীদের আর চাষ করতে বাকী থাকে না। তারা অধিকাংশ আবাদ করে ফেলেছে। সেই অবস্থায় মিনি কীট গেছে, ওষুধ গেছে। কিন্তু এই প্রকল্পকে যদি সফল করতে হয় তাহলে আরও অনেক আগে সাহায্য পাঠাতে হবে। কারণ হেডকোয়ার্টার থেকে গ্রামাঞ্চল দূরে এবং যোগাযোগ ব্যবস্থা ভাল নেই। সেই জন্য এই সব সাহায্য যাতে হেডকোয়ার্টারে আরও আগে পৌঁছয় সেই ব্যবস্থা করতে হবে। কৃষকরা যাতে সঠিক ভাবে কাজ করতে পারে, মিনি কীট কাজে লাগাতে পারে সেই ব্যবস্থা করতে হবে। সেই সংগে সংগে যাতে কীট নাশক ঔষধও ঠিক ভাবে যথা সময়ে পৌঁছায় তার ব্যবস্থা করতে হবে যাতে তারা প্রয়োজনে প্রয়োগ করতে পারে। সেই জন্য এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তিনি সঠিক ব্যবস্থা নেন।

**শ্রীভূপেন্দ্র নাথ শেঠঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় এগ্রিকালচার মিনিষ্টারের একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সাপোর্টিং প্রাইস পাটের জন্য একটা নির্দিষ্ট করা হয়েছে ষ্টেট গভর্ণমেন্ট, জে. সি আই এর সংগে এবং সেই সাপোর্টিং প্রাইসে গ্রামের সাধারণ কৃষকের কাছ থেকে জে. সি. আই পাট কেনার জন্য প্রস্তুতি নিয়েছে। কিন্তু মডালিটি অব দি পারচেজ যেটা ঠিক হয়েছে, পাট কেনার জন্য যে পদ্ধতি পশ্চিমবঙ্গ সরকার করেছেন, সেখানে বলা হচ্ছে যে কার্ড না হলে কোন কৃষক পাট বিক্রয় করতে পারবে না। গত বছর যে কার্ড ছিল সেটা রিনিউ করতে না পারলে তারা পাট বিক্রয় করতে পারবে না। পশ্চিমবঙ্গ সরকারের যে সমস্ত সরকারী অফিসাররা আছেন, তারা আজ পর্যন্ত কৃষকের হাতে কার্ড রিনিউ করছে না বা নূতন কার্ডও দিচ্ছে না। এদিকে জে. সি. আই বসে আছে, কৃষকরা পাট বিক্রয় করতে পারছে না, তারা একটা হতাসার মধ্যে পড়েছে । আমি এগ্রিকালচার মিনিষ্টারকে আপনার মাধ্যমে অনুরোধ করছি যে অন্ততঃ মডালিটির রিল্যাকসেশান করে যাতে সাপোর্টিং প্রাইসে পাট তারা জে. সি. আই এর কাছে বিক্রয় করতে পারে সেই ব্যবস্থা করা হোক এবং এটা যাতে ত্বরান্বিত করা হয় তার জন্য ব্যবস্থা করা হোক। আর একটা কথা হচ্ছে, প্রত্যেক কার্ডে ২ কুইন্টাল এর বেশী এক সংগে বিক্রয় করতে দেওয়া হচ্ছে না। কাজেই এই সম্পর্কে যথোপযুক্ত ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন করছি।

**শ্রীকমল কান্তি গুহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভূপেনবাবু যে কথা বললেন, আমি তাকে সেই সম্পর্কে জানিয়ে দিতে চাই যে জে. সি. আই-এর আমলে আমাদের কথা হয়েছে যে যদি কোন কৃষক কার্ড রিনিউ করতে পারেন তাহলে সেটাতে চলবে। আর যদি কোন কার্ড রিনিউ করতে না পারেন তাহলে পুরানো কার্ড দেখালেই হবে। আর যদি পুরানো কার্ড না থাকে তাহলে একটা সার্টিফিকেট নিয়ে আসবেন জে. এল. আর. ও বা বি. ডি. ওর কাছ থেকে যে তিনি এখানকার কৃষক। এটা করলেই হয়ে যাবে। আর দুই কুইন্টাল করে পাট এক একজন কৃষক এক একবারে বিক্রয় করতে পারবে জে. সি. আই-এর কাছে। এটা জে সি. আই-এর সাজেশান। এক একজন কৃষকের কাছ থেকে ২ কুইন্টালের বেশী কিনতে পারবে না তাহলে এটা কভার করতে পারবে না। এই অনুরোধ করা হয়েছে।

**শ্রীকমলাক্ষী বিশ্বাসঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। বাগদা থানার আবাদু গ্রাম পঞ্চায়েতের মালিপোতা গ্রামে গত ২ তারিখে কমরেড অনিল পোদ্দারের বাড়িতে নকশালদের নাম করে কিছু দুষ্কৃতকারী ঢুকে পড়ে এবং তার বাড়ি লুটপাঠ করে এবং সেই সংগে তার দুই ভাইকে ধরে নিয়ে যায়। পরে অবশ্য তাদের ফিরিয়ে দেয়। আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে এই দুষ্কৃতকারীদের দৌরাত্ম কমে তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক।

[2-30–2-40PM.]

**শ্রীবিভূতি ভূষণ দেঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি আমি এর আগেও উল্লেখ করেছিলাম, এখন আবার উল্লেখ করছি যে, মেদিনীপুর জেলায় বাস, লরি পরিবহন শিল্পের সংগে নিযুক্ত অসংখ্য শ্রমিকের কোন নিয়োগ-পত্র নেই। তাদের যে মজুরি দেওয়া হয় তা বাঁচার মত নয়। দীর্ঘদিন তাদের কোন মজুরি বৃদ্ধি হয়নি। মাসে ৪ দিন সবেতন ছুটি, মজুরি বৃদ্ধি, নিয়োগ পত্র, পোষাক ইত্যাদি বিভিন্ন দাবীতে তারা দীর্ঘদিন ধরে জেলা শাসকের কাছে জানিয়ে আসছে। এমন কি এই নিয়ে তারা বিভিন্ন সময়ে কর্ম বিরতির পথে পর্যন্ত গেছে সম্প্রতি কিছুদিন আগে এইসব দাবী দাওয়া নিয়ে বেলদা, এগরা, কেশপুর, কেশিয়াড়ি, নোয়াদা, বালিচক, ঘাটাল প্রভৃতি জায়গায় একদিন করে প্রতীক ধর্মঘট এবং বিক্ষোভ প্রদর্শন করা হয়েছে। কিন্তু এতেও মালিক পক্ষ নীরব আছে স্থানীয় ভাবে কোন কোন জায়গায় মালিক পক্ষ কিছু কিছু অংশের শ্রমিককে নিয়োগপত্র দিচ্ছে বটে, তবে সিংহ-ভাগ মালিকই নিয়োগপত্র দিচ্ছে না। ফলে বেআইনীভাবে শ্রমিক ছাঁটাই হচ্ছে। সম্প্রতি এই বিষয়ে জেলাশাসকের কাছে ডেপুটেসন দেওয়া হয়। কিন্তু জেলাশাসক রহস্যজনকভাবে চুপ করে আছেন। অবিলম্বে এই বিষয়ে উপযুক্ত ব্যবস্থা না নেওয়া হলে মেদিনীপুর জেলা ট্রানসপোর্ট ওয়ার্কার্স ইউনিয়ন, সি. আই. টি. ইউ-এর তরফ থেকে জেলা ব্যাপী ধর্মঘটের ডাক দিতে বাধ্য হবে।

**ডাঃ সুকুমার রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী, তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি গত ২৪.৭.৮৫. তারিখে পুরুলিয়া জেলায় আরসা থানার অন্তর্গত ঘেসলা গ্রামে পুলিশ বিনা প্ররোচনায় গুলি চালিয়েছে এবং ৩ টি শিশু সহ নারী, পুরুষকে আহত করেছে। ঘটনাটা হচ্ছে ওখানে যারা পাট্টা পেয়েছে তাদের জমি সম্বন্ধে কোন ডিসপিউট আছে। এই কথা মেনে নিয়ে ওখানে ৪ ম্যান কমিটি করে তাদের উপর দায়িত্ব দেওয়া হয়েছিল ডিসপিউট মেটানোর এবং তাদের অজ্ঞাতসারে পুলিশ সেখানে গিয়ে বিনা প্ররোচনায় গুলি চালিয়েছে। সেখানে যারা ছিল তারা সব অসহায় নারী, শিশু। পুলিশের বক্তব্য হচ্ছে ওরা তাদের আক্রমণ করেছিল। আমরা মনে করি নারী এবং শিশুরা পুলিশকে আক্রমণ করতে পারে না।

১২১ নং প্লটটি হচ্ছে ডিসপিউটেড ল্যাণ্ড। কিন্তু ঘটনাটি ঘটে ১২০ নং প্লটে। আমু মাহাতোর রায়তি স্বত্ব আছে। ঘটনাটি ডি. এম. কে জানিয়ে একটা ম্যাজিষ্টেরিয়াল এনকোয়ারি করতে বলেছিলাম। তিনি কথা দিয়েছিলেন, কিন্তু ১মাস হয়ে গেল পর্যন্ত তিনি কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রীকে এই বিষয়ে অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রীলক্ষ্মণ চন্দ্র শেঠঃ** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। গত আর্থিক বছরে উচ্চ শিক্ষায় গবেষণার জন্য ৬ হাজার ক্যানডিডেটকে ফেলোসিপ ষ্টাইপেণ্ড দেওয়া হয়েছিল। কিন্তু হঠাৎ এই সংখ্যা কমিয়ে ৬ হাজারের জায়গায় ১২০০ ক্যানডিডেট করা হয়েছে। সারা ভারতবর্ষে ১১০/১১৫ টির মত বিশ্ববিদ্যালয় আছে। পশ্চিমবাংলার ভাগে ১০/১২ টি ক্যানডিডেট পড়ছে, যারা এই ফেলোসিপ ষ্টাইপেণ্ড পাবে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের আণ্ডারে প্রায় ৭২ টি বিষয় পড়ানো হয় এবং এই ক্ষেত্রে উচ্চ শিক্ষার যথেষ্ট সুযোগ আছে। মাত্র ১২ টি ক্যানডিডেটকে ফেলোসিপ ষ্টাইপেণ্ড দেবার ব্যবস্থা হলে অনেক বিষয়েই যারা প্রথম শ্রেণীতে প্রথম হবেন তারা এই ফেলোসিপ ষ্টাইপেণ্ডের সুযোগ পাবেন না। এর দ্বারা আমরা মনে করছি কেন্দ্রীয় সরকার শিক্ষা সংকোচন নীতি গ্রহণ করেছেন। কিছুদিন আগে আমাদের নবীন প্রধানমন্ত্রী লক্ষ্ণৌ বিশ্ববিদ্যালয়ের সমাবর্তন অনুষ্ঠানে বলেছিলেন উচ্চ শিক্ষা সকলের জন্য নয়। সুতরাং উচ্চ শিক্ষার দরজা সাধারণ ঘরের ছাত্রদের বন্ধ করে দেবার চেষ্টা চলেছে। উচ্চ শিক্ষা গবেষণার ক্ষেত্রে যথেষ্ট পরিমাণে ফেলোসিপ ক্যানডিডেট-এর সংখ্যা বৃদ্ধি করা এবং ষ্টাইপেণ্ডের হার বৃদ্ধি করার দাবী জানাচ্ছি।

**শ্রীমসলেউদ্দিন আহমেদঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মতস্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, বর্তমানে পশ্চিমবঙ্গের সর্বত্র মাছের অনটন চলেছে এবং মাছের এই দুষ্প্রাপ্যতার জন্য মাছের দরও বেড়ে চলেছে। বর্তমানে কমপক্ষে ১৫ টাকা কিলো দরে মাছ বিক্রি হচ্ছে এবং উর্দ্ধ পক্ষে ৫০ টাকা কিলো দরে মাছ বিক্রি হচ্ছে। স্যার, মাছের এই উচ্চ দরের জন্য আমাদের পশ্চিম দিনাজরপুরে কতকগুলি সমস্যার সৃষ্টি হয়েছে, সেগুলির প্রতি আমি মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। প্রথম সমস্যা হল, বড় রাস্তার ধারে ধারে যে সমস্ত নয়নজুলি আছে, যে সমস্ত নয়নজুলিতে কৃষকরা জল আটকে রেখে জলের অভাবের সময় সেই জল দিয়ে সেচের ব্যবস্থা করতো বর্তমানে মাছের অত্যাধিক দর থাকায় গ্রামের গরিব লোকরা সেই জল কেটে দিয়ে মাছ ধরছে। যারা কাটছে তাদের বললে তারা বলে এ জায়গা তো তোমাদের নয়, আমরা কাটছি তোমাদের কি আমরা এখানে মাছ মারবো। দ্বিতীয় সমস্যা হচ্ছে, কৃষকদের যে সমস্ত পুকুর আছে সেই পুকুরের জল আটকে রেখে জলসেচের ব্যবস্থা করা হত কিন্তু বর্তমানে মাছের দর অত্যন্ত বেশী থাকায় রাতের অন্ধকারে দুর্বৃত্তরা জল কেটে দিয়ে মাছ ধরে নিচ্ছে। এই সব ঘটনা ঘটেছে এবং কোন কোন লোককে ধরাও হয়েছে। পুলিশকে বলা হচ্ছে কিন্তু পুলিশ কোন ব্যবস্থা করছে না। আমি এ ব্যাপারে দৃষ্টি দেবার জন্য সরকারের কাছে অনুরোধ করছি।

**শ্রীসুখেন্দু খানঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বাঁকুড়াজেলার পানচাষীদের অবস্থা এবং অবস্থান সম্পর্কে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, সারা ভারতবর্ষে পান চাষে লেনদেনের মাধ্যমে যে ৬শো কোটি টাকা আদায় হয় তারমধ্যে এক পশ্চিমবঙ্গ থেকেই ৪শো কোটি টাকা আদায় হয়। আর সারা পশ্চিমবাংলায় যে পান চাষ হয় তারমধ্যে বাঁকুড়ার স্থান তৃতীয়। কিন্তু স্যার, অত্যন্ত দুঃখের কথা বাঁকুড়া জেলার পান চাষীদের অবস্থা এবং অবস্থান সম্পর্কে রাজ্যসরকারের কাছে কোন রেকর্ড নেই। এটা আমরা জানতে পারলাম যখন আমরা গত ২৬শে জুলাই পি. এ. ওর কাছে ডেপুটেশান দিয়েছিলাম। তিনি বললেন বাঁকুড়া জেলার পান চাষ সম্পর্কে কোন রেকর্ড আমার কাছে নেই। স্যার, বাঁকুড়া জেলার ১১টি থানার মোট ৪শো হেক্টর জমিতে পান চাষ হয় এবং পানের বোরোজের সংখ্যা ১০ হাজার। এই পান চাষের সংগে ৮ হাজার ফ্যামিলি জড়িত এবং এতে প্রায় ৪০ হাজার লোকের কর্মসংস্থান হয়ে থাকে। স্যার, পানচাষীদের মহাজনদের শোষণের হাত থেকে রক্ষা করার জন্য আমি মাননীয় কৃষিমন্ত্রীর কাছে কয়েকটি প্রস্তাব রাখছি এবং সেগুলি বিবেচনা করে কার্যকরী করার জন্য অনুরোধ জানাচ্ছি। আমার প্রস্তাবগুলি হল : (১) অবিলম্বে বাঁকুড়া জেলায় পানচাষীদের স্বীকৃতি দিতে হবে এবং বাঁকুড়া জেলায় যে পান চাষ হয় এই রেকর্ড রাজ্যসরকারকে রাখতে হবে। (২) বাঁকুড়াজেলাতে পান গবেষণাকেন্দ্র করতে হবে। (৩) আই. আর. ডি. পির কৃষিলোন মারফত পানচাষীদের আর্থিক সাহায্য দিতে হবে। (৪) পানচাষীদের ফড়েদের হাত থেকে বাঁচাবার জন্য সরকারকে পানের ব্যবসায় নামতে হবে। (৫) বৈজ্ঞানিক প্রথায় পান চাষের জন্য প্রয়োজনীয় শিক্ষার ব্যবস্থা করতে হবে। (৬) বাঁকুড়ার পান রাণীগঞ্জ, আসানসোল, রাঁচি, বর্ধমান, দুর্গাপুর ইত্যাদি জায়গায় চালান যায় কাজেই অবিলম্বে পানচাষীদের স্বার্থে বাসে ও ট্রেনে পান চালান দেবার জন্য সুষ্ঠু ব্যবস্থা করতে হবে।

**শ্রীসমর মুখার্জীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, মালদহ জেলায় আমার বিধানসভা কেন্দ্রের মহানন্দাটোলা এবং বিলাইমারি এই দুটি গ্রামপঞ্চায়েতে যেখানে ৪০ হাজার লোকের বাস সেটা গঙ্গা এবং ফুলাহার নদীর চর এলাকা। এখানে প্রতি বছর গঙ্গা ও ফুলাহার নদীর ভাঙ্গনে ৫/৭ টি গ্রাম নিমজ্জিত হচ্ছে। এ বছর ফুলাহার নদীর বন্যায় ছবিটোলা, ফুলচাঁদটোল, বিনটোলা, হারাঙ্গীটোলা এই ৪ টি গ্রাম নদীতে কেটে পড়ে গিয়েছে। এখানকার প্রায় ২৫০ টি পরিবার আশ্রয়হীন হয়ে বিহার বাঁধে আশ্রয় নিয়েছে। বিহার পুলিশ সেখান থেকে সেই লোকগুলিকে তাড়িয়ে দিচ্ছে।

[2-40-2-50P.M.]

মাননীয় অধ্যক্ষ মহাশয়, যখন বামফ্রণ্ট সরকার আসামের বাঙ্গালীদের জন্য কুম্ভীরাশ্রু বর্ষণ করছেন তখন রতুয়া বিধানসভা কেন্দ্রে ৪০,০০০ মানুষ উদ্বাস্তু হতে চলেছে। সেই জন্য আমি আপনার মাধ্যমে বিষয়টি প্রতি মাননীয় সেচমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁর কাছে আবেদন করছি, অবিলম্বে ঐ মানুষগুলির জন্য ত্রাণের ব্যবস্থা করা হোক এবং জমি এ্যাকুইজিসন করে সেখানে তাদের বসান হোক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলার বাইরের বাঙ্গালীদের জন্য এখানে কুম্ভীরাশ্রু বর্ষণ করা হচ্ছে, অথচ বাংলার ভেতরেই পশ্চিমবাংলার অধিবাসী ৪০,০০০ মানুষ উদ্বাস্তু হতে চলেছে, আজ পর্যন্ত তাদের জন্য কোনো রকম ব্যবস্থা নেওয়া হয়নি।

**শ্রীদ্বিজেন্দ্র নাথ রায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের পশ্চিম দিনাজপুর জেলার [illegible] রামগঞ্জ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রটিতে দীর্ঘ দিন ধরে ডাক্তার এবং নার্স নেই। ফলে সেখানকার মানুষদের প্রচণ্ড অসুবিধা হচ্ছে, তারা কোনো রকম চিকিৎসার সুযোগ পাচ্ছে না। গত কয়েক দিন ধরে ওখানে এস. এফ. আই এবং গণতান্ত্রিক যুব ফেডারেশনের ছেলেরা ডাক্তার ও নার্স দেওয়ার দাবীতে অবস্থান করছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি, অবিলম্বে ঐ স্বাস্থ্য কেন্দ্রটিতে ডাক্তার এবং নার্স পাঠাবার ব্যবস্থা করা হোক। ওখানে কোনো ডাক্তার এবং নার্স না থাকার ফলে শুধু যে মানুষদের চিকিৎসারই অসুবিধা হচ্ছে, তা নয়, স্বাস্থ্য কেন্দ্রটি স[illegible] আড্ডাখানায় পরিণত হয়েছে।

**Shri Abdur Rauf Ansari :** I would like to draw the attention of the Chief Minister who is also in charge of the Home (police) Department to the following facts that under this present Government when the price of any commodities are running high, the price of the human lives are becoming cheaper and cheaper. It was happened yesterday When Mohammad Salim, Congress worker was passing through Collin Street and Marquis Street, he was attacked by a renowned anti-social with a deadly weapon on a broad day light and cut off his leg nerves, Mr Salim was brought into National Medical College Hospital in a very precarious condition, But unfortunately, Sir, the culprit has not yet been arrested, The crimes and criminals are spreading fastly as musquitos and flies are increasing in the filthy water, mud and garbage. It is very unfortunate that the peace-loving men of the City are suffering much, There was a haratal in the Collin Street and Rafi Ahmed Quidwai Street due to brutal attack on Mr. Salim.

I would request the Hon'ble Chief Minister to take immediate steps for arresting the culprit and for restoring peace in the city life.

**শ্রীসুভাষ গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহাশয় সম্প্রতি ডায়েরেক্টর অফ্ স্কুল এডুকেশন থেকে জেলার মাধ্যমিক শিক্ষার পরিদর্শকদের কাছে একটা সার্কুলার পাঠানো হয়েছে। সেই সার্কুলারে সমস্ত মাধ্যমিক বিদ্যালয়ে শিক্ষক নিয়োগের অনুমতি দেওয়া স্থগিত রাখতে বলা হয়েছে। এরফলে জেলার পরিদর্শকগণ নতুন পোষ্টে শিক্ষক নিয়োগ করা তো দূরের কথা, বিদ্যালয়ে যে সমস্ত শিক্ষকগণ আছেন তাদের ডেট অফ রিটায়ারমেন্টে যে পদ শূন্য হচ্ছে সেইসব ক্ষেত্রেও শিক্ষক নিয়োগের অনুমতি দিচ্ছেন না। কেউ কেউ আবার আর এক ধাপ এগিয়ে গিয়ে অনুমতি দেওয়া হয়ে গেছে এবং তার পরিপ্রেক্ষিতে ইনটারভিউ নেওয়া হয়ে গেছে এবং তার প্যানেল পর্যন্ত ডি. আইয়ের কাছে অনুমোদনের জন্য জমা দেওয়া হয়েছে কিন্তু সেটা অনুমোদন করছেন না। সামগ্রিকভাবে মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে বিরাট অব্যবস্থা দেখা দেবে এবং পঠন-পাঠনের খুবই জটিলতা সৃষ্টি হবে। এরফলে ছাত্রছাত্রীদের বিক্ষোভ ধূমায়িত হবে। আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি তিনি যেন এই সভায় কি পরিস্থিতিতে এইরূপ সার্কুলার দিতে হলো তার ব্যাখ্যা করেন এবং তিনি যদি কোন বিকল্প পন্থার কথা ভেবে থাকেন সেই পন্থা না নেওয়া পর্যন্ত যাতে এই সার্কুলার কার্যকরী না হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রীশৈলেন্দ্র নাথ চট্টোপাধ্যায়:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় মন্ত্রী সভার এবং এই হাউসের সদস্যবৃন্দের দৃষ্টি আকর্ষণ করছি। গত আগষ্ট মাসের ১তারিখে কিম্বা ২তারিখ কিছু সংবাদপত্রে যেমন. বর্তমান, আজকাল, যুগান্তর এবং আনন্দবাজার প্রভৃতি কাগজে চাঁপদানী পৌরসভার ২জন কমিশনারের সম্বন্ধে অসত্য এবং চরিত্রহনন করার জন্য কিছু সংবাদ পরিবেশিত হয়েছে। বলা হয়েছে, ঐ ২জন কমিশনার শ্রী ভরৎ প্রসাদ এবং কালিচরণ সাউ এঁরা সি. পি. এমের নেতা। আমি বলছি, ঐ ২জন কমিশনার কেউই সি. পি. এমের সদস্য নন। ভরৎপ্রসাদ ছিলেন সি. পি. এমের অনুমোদিত সমর্থিত প্রার্থী আর কালিচরণ হচ্ছেন কংগ্রেস (আই) দলের লোক। কাগজে বলা হয়েছে ওরা ৪ লক্ষ ৬৪ হাজার টাকা তছরূপ করেছে। আরো বলা হয়েছে ওরা ভ্যাসেকটমির ব্যাপারে সার্টিফিকেট দিয়েছিল। ভ্যাসেকটমির ব্যাপারে সার্টিফিকেট যে কোন জন-প্রতিনিধিই দিতে পারেন, আমরাও দিতে পারি। এই লোকটি এখানে বাস করে, এর ভ্যাসেকটমি অপারেশন করা দরকার। সুতরাং টাকার সঙ্গে পৌরসভার সম্পর্ক নেই। এ ব্যাপারে অসত্য সংবাদ জানানো হয়েছে। এই জেলার প্রবীণ মন্ত্রী নাকি বলেছেন, এখন চীফ্ মিনিষ্টার নেই, তিনি লণ্ডন গেছেন, ফিরে এলে তিনি দেখে নেবেন। ঐ প্রবীন মন্ত্রী হচ্ছেন শ্রীভবানী মুখার্জী। আমি তাঁকে জিজ্ঞাসা করেছি তিনি এইরকম কোন বিবৃতি দিয়েছেন কিনা? তিনি বলেছেন আমি বিন্দু-বিসর্গ এই রকম কোন উচ্চারণ করিনি। সুতরাং এইরকম ধরনের অসত্য সংবাদ পরিবেশিত হয়েছে সংবাদপত্রে। এ ব্যাপারে চেয়ারম্যানের নামও উল্লেখ করা হয়েছে। (এই সময়ে মাইক অফ্ হয়ে যায়)

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া জেলার পুলিশ প্রশাসনকে বলে এবং রাইটার্স বিল্ডিংস-এর ডাইরেক্টর জেনারেল অফ পুলিশকে বলে ব্যর্থ হয়েছি, তাই আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। কিছুদিন আগে কাগজে এবং পত্র-পত্রিকায় বেরিয়েছে, হাওড়ার আমতায় চাটরা এবং হরিশপুর গ্রামে সি. পি. এম এবং পুলিশের যৌথ সন্ত্রাসে বহু পরিবার ঘরছাড়া। গত ৯ আগষ্ট সি. পি. এমের ছেলেরা দুটি বাড়িতে ব্যপক লুঠতরাজ করেছে।

শাবল দিয়ে পাকা বাড়ীর কংক্রিটের ছাদ ভেংগে দিয়েছে। বই পত্র, দলিল সব পুড়িয়ে দিয়েছে। আমি সংগে সংগে স্থানীয় এম. এল. এ.

মিঃ কোলের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। আমি জানি তিনি চেষ্টা করা সত্ত্বেও বন্ধ করতে পারেন নি। ঘটনাটা শুরু হয়েছিল ৩রা ডিসেম্বরের একটা খুনের ঘটনাকে কেন্দ্র করে। সেই খুনের আসামীদের পুলিশ গ্রেপ্তার করেছিল এবং তারা জামিন পেয়ে গিয়েছিল। তা সত্ত্বেও এখনও প্রায় ৩০/৪০ জন গ্রামে ঢুকতে পারছে না। সেখানে তারা কংগ্রেস অফিস ধ্বংস করে একেবারে ধূলিস্যাত্ করে দিয়েছে, পার্টির বাড়ী ভেংগে দিয়েছে। আমতা থানার পুলিশের কাছে অভিযোগ করায় তার বলে যে আমরা কিছু করতে পারব না, এসব উপর তলার ব্যাপার, আপনারা সেখানথেকে ব্যবস্থা করুন। এ ব্যাপারে একটা পিস কমিটি ডাকা হয়েছে, কিন্তু তাতেও কিছু হয়নি।

(মাননীয় অধ্যক্ষ মহাশয় এই সময় পরবর্তী বক্তাকে আহ্বান করেন।)

[2-50-3-00P.M.]

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনারা মাধ্যমে রেজিস্ট্রেশনের বিষয়ে আমি মাননীয় আইন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিবাহ ব্যাপারে রেজিস্ট্রেশন কমপালসারী না থাকার জন্য সমস্ত ধর্মে হিন্দু-মুসলমান, এবং অন্যান্য ধর্মে বিবাহে যে পণ নেওয়া হয় সেগুলির কোন রেকর্ড থাকেনা, সেখানে পরবর্তীকালে দেখা যায় যে সামাজিক দূর্নীতি এবং বঞ্চনা হয়। এই রেজিস্ট্রেশন কমপালসারী হলে উত্তরাধিকার আইনে আজকে এটা সহায়ক হবে এবং মেনটেনেনস বাদ গেলেও যে সমস্ত বঞ্চিত মেয়েরা আছে তাদের পক্ষে সহায়ক হবে। রেজিস্ট্রেশন ফি পাওয়ার ফলে সরকারের আয়ও বাড়বে এবং অর্থ আসবে। অন্যদিকে সমাজে যে সমস্ত দুর্নীতিগুলি আছে অবিচার, বঞ্চনাগুলি আছে সেগুলির যদি প্রতিকার করতেহয় তাহলে অবিলম্বে বামফ্রণ্ট সরকার এই বিবাহ বিষয়ে রেজিস্ট্রেশন কমপালসারী করার চেষ্টা করেন সেজন্য আমি আপনার মারফতে আবেদন রাখছি।

**শ্রীবঙ্কিম ত্রিবেদী :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কিছুদিন আগে সংবাদপত্রে একটি বিজ্ঞাপন বের হয়েছিল। শিক্ষিত বেকার যুবকদের স্বনিযুক্তি বিশেষ প্রকল্প। এই প্রকল্পে সব জেলার যুবকরা দরখাস্ত করতে পারবে কিন্তু কলকাতা, মুর্শিদাবাদ এবং মেদিনীপুর এই ৩টি জায়গার যুবকদের কেন বাদ দেওয়া হল তা জানান হয়নি। এখানে কি বেকার সমস্যার সমাধান হয়ে গেছে? এখানে কি আর বেকার অবশিষ্ট নেই না এদের জন্য বিকল্প কোন ব্যবস্থা করা হয়েছে সেটা আমরা বিজ্ঞাপনে দেখতে পেলাম না। বেকার যুবকরা এ কথা জানার জন্য আসছে আমাদের কাছে কিন্তু আমরা তাদের কোন সদুত্তর দিতে পারছি না। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ তিনি যেন এই হাউসে এ সম্বন্ধে একটা বিবৃতি দিয়ে ব্যাপারটির উপর একটু আলোকপাত করেন।

**শ্রীসুভাষ বসু :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। চাকদা দু নম্বর ব্লকে চাঁদুরিয়া পঞ্চায়েতে কিছুদিনের মধ্যে প্রায় ৬০ টি বাড়ী ভাগিরথীর গর্ভে চলে গেছে। সেখানকার পঞ্চায়েতে যে নতুন ভবন তৈরী হয়েছিল এবং গভর্ণমেণ্টের লাইব্রেরী ছিল সেগুলিও চলে গেছে। আজকে সেখানকার মানুষগুলির জন্য কিছু রিলিফ দেবার চেষ্টা করা দরকার এবং এ গংগা বেঁধে দেওয়ার ব্যাপারটাও একটু ভাবনা চিন্তা করা দরকাব। ডঃ মেঘনাদ সাহা যে কথা বলেছিলেন সেকথা উপেক্ষা করার জন্য আজকে এই চরম মূল্য দিতে হচ্ছে। কাজেই এখন ডঃ মেঘনাদ সাহার রিপোর্ট যদি ফলো না করা হয় তাহলে কয়েক বছরের মাধ্যেই বহু গ্রাম এবং শহর ভাগীরথীর গর্ভে চলে যাবে। তাই আমি আপনার মাধ্যমে সেচ এবং জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্য রঞ্জন বাপুলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে সময় লনডন এবং ওয়েষ্ট জার্মানী গিয়েছিলেন সে সময় তিনি বিভিন্ন জায়গায় সংবাদ পত্রের মাধ্যমে আমরা যা জেনেছি-কয়েকটি সভা করেছিলেন এবং সেইসব সভাতে কেন্দ্র রাজ্য সম্পর্কে পশ্চিমবঙ্গের সমস্যা এই নিয়ে বিভিন্ন রকম আলোচনা করেছেন। তিনি একটা রাজ্যের মুখ্যমন্ত্রী হয়ে কেন্দ্র রাজ্য সম্পর্ক নিয়ে ভারতের বাইরে আলোচনা করার ফলে ভারতের সম্মান অক্ষুন্ন থাকা তো দুরের কথা তা ভূলুণ্ঠিত হয়েছে। আজকে আপনি রাজ্যের মুখ্যমন্ত্রী হয়ে কি বলে ঐ বক্তৃতা দিতে গিয়েছিলেন? সেখানে তিনি অত্যন্ত লজ্জায় পড়েছিলেন, কারণ ঐ বক্তৃতা দেবার জন্য লোকেরা সেখানে হুইসেল্ দিয়েছিলেন। একটি রাজ্যের মুখ্যমন্ত্রী, তিনি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে বলছেন, যেটা কিনা কেন্দ্রীয় সরকারের এক্তিয়ারভুক্ত । আমরা বিশ্বাস করি, মাননীয় মুখ্যমন্ত্রী লণ্ডন এবং মিউনিখে গিয়ে যা বলেছিলেন সেটা অত্যন্ত অন্যায় হয়েছে। এর জন্য তাঁকে ভারতবাসীর কাছে ক্ষমা চাইতে হবে। আমি বলবো এটা অত্যন্ত লজ্জা এবং ঘৃণার কথা যে, তিনি প্রতারক হিসাবে পরিচিত হয়েছেন। তাঁর আচরণে ব্রিটেনে এবং মিউনিখে ভারতের সম্মান ক্ষুন্ন হয়েছে। আমি বলবো, সেখানে তিনি কি বলেছিলেন, যার দ্বারা ভারতবর্ষের সম্মান লুণ্ঠিত হয়েছে, সেটা তিনি এখানে বলুন।

**শ্রীপতিত পাবন পাঠক :** মাননীয় সদস্য শ্রীসত্য বাপুলী সাধারণতঃ কমই সত্য কথা বলেন। এখানে তিনি যেটা বললেন সেটাও অসত্য কথাই বললেন। মাননীয় মুখ্যমন্ত্রী সেখানে অনেক কথাই বলেছেন। কিন্তু জেনেশুনে চটকদার সংবাদ হিসাবে এইসব অসত্য কথা তিনি এখানে বললেন। তিনি জানেন যে, সংবাদপত্র এটা ছাপাবেন এবং সেইজন্যই এটা তিনি বললেন। তিনি নিজে জানেন, যেসব কথা তিনি বলেছেন। তা অসত্য। তবে জানবেন, জ্যোতি বসু মহাশয় আপনার মত অসত্য কথা বলবেন না, তিনি আপনার মত দায়িত্ব জ্ঞানহীন নন্।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাধ্যমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দেশভাগ হবার ফলে আজকে নদীয়া জেলায় জনসংখ্যা দ্বিগুন হয়েছে, কৃষ্ণনগর সদর মহকুমায় ২০ লক্ষ মানুষ রয়েছেন। সেখানে মাধ্যমিক এবং উচ্চমাধ্যমিক স্কুল অনেক বেড়েছে,

কিন্তু সেখানে বি. টি ট্রেনিং-এর কোন ব্যবস্থা হয়নি। আজকে কৃষ্ণনগর থেকে করিমপুর এবং কৃষ্ণনগর থেকে পলাশী পর্যন্ত বহু স্কুল হয়েছে। তাই আপনার মাধ্যমে মাননীয় মাধ্যমিক শিক্ষা মন্ত্রীকে অনুরোধ করছি, কৃষ্ণনগরে যাতে অবিলম্বে একটি বি. টি. কলেজ স্থাপন করা হয় সেইমত ব্যবস্থা গ্রহণ করুণ।

**শ্রীসুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে মাননীয় অর্থমন্ত্রী রয়েছেন। সবেমাত্র বিদেশ থেকে ঘুরে এসে দৃষ্টি নিশ্চয়ই তাঁর স্বচ্ছ হয়েছে। আমি লজ্জা নিয়েই বলছি যে, বিগত বেশ কয়েক বছর ধরে ডি. এর ব্যাপারে সরকারী কর্মচারীদের তিনি ঝুলিয়ে রেখেছেন। আজকে তাঁদের ১২ কিস্তি ডি. এর টাকা বাকী, কিন্তু পূজোর আর মাত্র কয়েক দিন বাকী। শুনেছি, এই হাউসেই নাকি সদস্যদের পেনশন নিয়ে একটি বিল আসছে। এটা কি আমাদের পক্ষে নেওয়া সম্ভব হবে যদি কর্মচারীদের ডি. এর টাকা এইভাবে ঝুলিয়ে রেখে দেওয়া হয়? যদি সরকারী কর্মচারীদের ডি. এ দেওয়া না হয় তাহলে এখানে কি আমাদের পক্ষে কোন রকম আর্থিক সহায়তা পাস্ করিয়ে নেওয়া সম্ভব? পদত্যাগ করে বিদেশে যাবার আগে ১২ কিস্তির জায়গার ৬ কিস্তি দেবার প্রতিশ্রুতি তিনি এখানে করেছিলেন। কাজেই এ-ব্যাপারে আমি পুনরায় দাবী জানাচ্ছি। এটা দুর্ভাগ্য যে এখন পর্যন্ত সরকারী কর্মচারীদের ১২ কিস্তি ডি. এ. বাকী রয়েছে। বিভিন্নভাবে তাঁরা এ-ব্যাপারে আবেদনও করেছেন, কিন্তু কেন দেওয়া হচ্ছেনা সেটা আমি বুঝতে পারছি না।

[3-00–3-10P.M.]

আমাদের আর্থিক সুবিধার জন্য একটা বিল আসছে তার জন্য আমরা লজ্জাজনক অবস্থার মধ্যে আছি। শুনেছি এখানে একটা বিল আনা হচ্ছে যাতে আমাদের ভবিষ্যতে আর্থিক সংগতি বাড়াবেন। আমরা নিজেরা টাকা পয়সা নেবার জন্য বিল পাস করিয়ে নিয়ে যাবো আর কর্মচারীরা তাদের পাওনা পাবে না এটা ঠিক নয়। বছবের পর বছর তারা ডি. এ পাচ্ছে না, ক্রমশঃ পেছিয়ে যাচ্ছে। কেন্দ্রীয় হারে আপনারা ডি.এ. দেবেন ঘোষণা করেছেন। সেটা তাদের দেবেন কি দেবেন না সেটা জানিয়ে দিন। কি করবেন সেটা পূজোর আগে ঘোষনা করুন।

**শ্রীচিত্তরঞ্জন বিশ্বাস :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। আমরা যাঁরা সীমান্ত এলাকার জনপ্রতিনিধি আছি তাঁরা এই সভায় বারে বারে সীমান্ত এলাকার সমস্যা তুলে ধরে যাচ্ছি। কিন্তু প্রতিকারের কোন রাস্তা খুজে পাওয়া যাচ্ছে না। নদীয়া জেলার করিমপুর এলাকার দু-একটি ঘটনার কথা আমি বলতে চাই। আমরা জানি সীমান্ত এলাকায় ব্যপক গরু চুরি এবং ডাকাতি হয়। কিন্তু ইদানিং কালে সীমান্ত এলাকায় প্রচণ্ড ভাবে খুন হচ্ছে। গত ২ মাসে কারিমপুরে ৩ জন খুন হয়েছে। বিশেষ করে যে সমস্ত জনসাধারণ চুরি, লুটপাটের প্রতিবাদ করছে তারা বেশী খুন হচ্ছে। প্রকাশ্য দিবালোকে সীমান্ত এলাকায় কালোবাজারী এবং চোরাকারবার চলছে। দিনের বেলায় সূতা, চাল এবং সাইকেলের পার্টস অবলিলাক্রমে এপার বংলা থেকে ওপার বাংলায় চলে যাচ্ছে। এখানে বি.এস. এফ যারা আছেন তাদের চোখের সামনে এইগুলি ঘটছে। কাসটমস অফিসারদের সামনে এই সব ঘটনা ঘটছে। এই ব্যাপারে বি. এস. এফ. কিছু করছে না, নিষ্ক্রিয় হয়ে বসে আছে। এই ব্যাপারে যথাযথ প্রতিকারের জন্য আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**Shri Gyan Singh Sohan Pal :** Sir, I am sorry to inform the House that some workers of Kharagpur Bearing Factory of Tata Iron and Steel Company Limited are on hunger strike for the last six days to press their demand for the immediate reinstatement of three I.N.T.U.C leaders who have been dismissed from their services on June, 4 last. Honestly speaking, these three I.N.T.U.C. leaders have been subjected to punishment for no fault or guilt of their own and termination of their services have been conceived with the intention to victimise them for their union activities. Incidentally it may be stated that two of the victimised were office bearers and the third one was an important member of the INTUC union. I strongly feel that the termination of their services is malafide and the dismissal amounts to unfair labour practice.

Sir, I am distressed to find during the past three months that neither any one from the Labour department nor from the Civil Administration could find time to enquire into the matter. I am surprised why this government is silent over the matter. Is it because that Tatas are on the other side?

Sir, West Bengal is already overburdened with the problem of unemployment and therefore, I request the government not to aggravate the problem by their inaction. So I would request the Hon'ble Minister to give serious attention to the matter and arrange for their reinstatement for the sake of industrial harmony.

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর সৃষ্টি আকর্ষণ করছি। দীর্ঘদিন যাবত বাঁকুড়া জেলার বাঁকুড়া সম্মিলনী মেডিকেল কলেজ এবং হাসপাতালটি দুরবস্থার মধ্যে আছে। ১৯৭২-৭৭ সালে সেখানে যে চরম অব্যবস্থা ছিল, তা থেকে বর্তমানে যদিও ভাল অবস্থায় আছে, তবুও সেখানে আশানুরূপ উন্নতি হয়নি। সেখানে ক্যানসার কেন্দ্রের জন্য যে ডিটেকটিং মেসিনটি এসেছে, তা কাজে লাগাবার বা ঐ ক্যানসার কেন্দ্র খোলার কোন কার্যকরী ব্যবস্থা আজ পর্যন্ত হয়নি। হাসপাতালটিতে রুগীর সংখ্যা দিনের পর দিন বেড়েই চলেছে। সেখানে শুধুমাত্র বাঁকুড়া জেলা থেকে নয়, পুরুলিয়া জেলার এবং অন্যান্য জেলার মানুষও চিকিৎসার জন্য আসেন। এই ভাবে রুগীর সংখ্যা বেড়েই চলেছি, কিন্তু চিকিৎসা ব্যবস্থার উন্নতি সেই ভাবে হয়নি। এই সঙ্গে সঙ্গে এখানে মেডিকেল শিক্ষারও বিশেষ উন্নতি হয়নি। আমি আপনার মাধ্যমে চিকিৎসা ব্যবস্থা এবং মেডিকেল শিক্ষার উন্নতির জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ হরমোহন সিন্‌হাঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি একটা সংবাদ এখানে রাখতে চাই। দুঃখের সঙ্গে বলতে হচ্ছে যে আইন-শৃংখলার দিক থেকে দিল্লী খুবই বিপদাপন্ন অবস্থায় এসে দাঁড়িয়েছে। এ জিনিস অব্যাহত ভাবেই চলছে। শ্রীমতী ইনদিরা গান্ধীর মৃত্যুর মধ্যে দিয়ে আমরা একবার দেখেছি সেই সময়ে দেখেছি কি নৃশংস ভাবে তাঁকে হত্যা করা হয়েছিল। আবার আজও দেখলাম যে দিল্লী মিউনিসিপ্যালিটির কংগ্রেসী নেতা অর্জুন দাস এবং তাঁর বডিগার্ডকে তাঁর বাড়ীতে হত্যা করা হয়েছে। দিল্লীতে এই ভাবে দিনের পর দিন খুন-জখম ঘটেই চলেছে। বিভিন্ন কাজের তাগিদে আমাদের প্রায়ই দিল্লীতে যেতে হয়, এই ধরণের ঘটনার ফলে আমাদের মনে এই ভয়ংকর আতংক ও আশংকার সৃষ্টি হচ্ছে। ভারতবর্ষের রাজধানী খোদ দিল্লীর বুকে আইন-শৃংখলা বলে কিছু আছে বলে আমরা মনে করতে পারছি না। আমাদের এই আতংক এবং আশংকার কথা যথাস্থানে পৌঁছে দেওয়ার আবেদন আমি জানাই।

**শ্রীআব্দুস সাত্তার:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল এই বিধানসভাতে পশ্চিমবাংলার বিভিন্ন জায়গাতে সন্ত্রাস চলছে তা কেবল আমাদের সদস্যরা উল্লেখ করেননি, বামফ্রন্টের বিভিন্ন সদস্যরাও উল্লেখ করেছেন। এই সমস্ত ঘটনার মধ্যে বড় ঘটনা ঘটেছে কেশপুরে। কেশপুরে একজন গরীব উল্লার খুন হওয়ার ঘটনাকে কেন্দ্র করে একটা স্মরণসভা ডাকা হয়। গত ৩১ তারিখ থেকে সি. পি. এম দলের লোকেরা সেখানে আসতে আরম্ভ করেন এবং তারপর ৮/১০ হাজার লোক ঐ ব্যক্তির স্মরণসভা স্মরণ করে ভোর ৪টা থেকে আক্রমণ শুরু করে। এরমধ্যে কিছু অংশ গতকাল আপনার কাছে বলা হয়েছে। বেলডোবা, শাকপুর, খড়গাছা, খেজুরবনী ইত্যাদি বিভিন্ন স্থানে কংগ্রেস সমর্থকদের যে সমস্ত বাড়ীঘর ছিল সেগুলো ভেঙে লুঠপাট করেছে। ঐ সমস্ত লোকেদের অনেককে জখম করেছে এবং শতাধিক মানুষ খেজুরবনী থেকে প্রাণভয়ে অন্যত্র পলায়ন করেছেন। যারা ঐ সমস্ত লোকেদের আক্রমণ করেছিল, তাদের প্রত্যেকের কাছে তীর, ধনুক, বন্দুক এবং পাইপগান এই সব মারাত্মক অস্ত্রশস্ত্র ছিল। শুধু তাই নয়, ঐ আক্রমণকারী জনতা বহু ঘরবাড়ীতে আগুন লাগিয়ে পুড়িয়ে দিয়েছে। যখন আগুন জ্বলছিল তখন আবদুস সাত্তার নামে একজন কংগ্রেসের কর্মী প্রাণভয়ে ও. সি.-র কাছে ছুটে যায় এবং আবেদন জানায়- 'আমাকে প্রাণে বাঁচান'। ওখানকার লোক্যাল এম. এল. এ.-মানস ভুঁইঞা-অভিযোগ করেছেন যে সেই ও. সি. ঐ সংগ্রেস কর্মীকে প্রাণে বাঁচাবার বদলে তাঁর কাছে থাকা রিভালবার দিয়ে ঐ ব্যক্তিকে সেখানে গুলি করেছে।

**[3-10-3-45 P.M.]**

**(Including Adjournment)**

সে যখন পড়ে যায় তখন সেখানকার একজন সি. পি. এম কর্মী ও. সির সামনে এবং পুলিশের সামনে তার গলা কেটে আলাদা করে দেয়, এই অবস্থা আজকে সেখানে চলছে। স্যার, একটা সন্ত্রাস চলছে সেখানে। সেখানে ৫টি ক্যাম্প রাখা হয়েছে তা সত্বেও এই ঘটনা ঘটছে। আমি চাইছি বিধানসভা থেকে একটা অল পার্টি কমিটি করে সেখানে পাঠান হোক। সেখানে শান্তি রক্ষা করার আমাদের দল থেকে এবং বামফ্রন্টের থেকে একটা টিম সেখানে পাঠান এবং তার চেয়ারম্যান আপনাদের দলের থেকেই হোক তাতে কোন আপত্তি নেই, কিন্তু একটা টিম পাটান হোক। গতকাল এই বিষয় নিয়ে বলেছিলাম, আপনি বলেছিলেন কালকে বলবো কিন্তু আজও কোন উত্তর পেলাম না। আপনারা যদি কোন টিম না পাঠান তাহলে আমরা আমাদের দল থেকে টিম পাঠাতে বাধ্য হব। যে সন্ত্রাস সেখানে চলছে তাতে হাজার হাজার কংগ্রেস কর্মী আজকে গৃহছাড়া। আপনার দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় মুখ্যমন্ত্রী গতকাল স্টেটমেন্ট দেবেন বলেছিলেন, কিন্তু আজ পর্যন্ত কেশপুর সম্বন্ধে কোন কথা শুনলাম না, আমি বারবার আপনার কাছে অনুরোধ করছি একটা সর্বদলীয় টিম আপনারা পাঠান তা না হলে আমরা আমাদেব পরিষদীয় দল থেকে টিম পাঠাবো।

**মিঃ স্পীকার :** মিঃ সাত্তার অতীতে এইরকম কমিটি হয়েছে বলে কি আপনার জানা আছে? এইরকম কমিটি হয় না, সুতরাং এইক্ষেত্রে কোন কমিটি করা হবে না, আপনারা কি করবেন না করবেন সেটা আপনাদের ব্যাপার।

**শ্রীআবদুস সাত্তার:** মিঃ স্পীকার, স্যার, আমরা চাই গ্রামে শান্তি ফিরে আসুক সেইজন্য বিভিন্ন প্রতিনিধি নিয়ে একটা টিম পাঠাতে বলছি।

**শ্রীসত্য রঞ্জন বাপুলীঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বিষয়ে সারা পশ্চিমবঙ্গের লোক আজ বিচলিত যেখান থেকে ডাঃ সন্তোষ ভট্টাচার্য্য উপাচার্য্য হয়ে আসেন। যেদিন থেকে ড: সন্তোষ ভট্টাচার্য্য নির্বাচিত হয়ে এসেছেন সেদিন থেকে পশ্চিমবঙ্গ সরকার অঘোষিত যুদ্ধ শুরু করেছেন। সবচেয়ে পরিতাপের বিষয় যে পশ্চিমবঙ্গের মাননীয় মুখ্যমন্ত্রী কয়েকদিন আগে যে বিবৃতি দিয়েছেন তা অত্যন্ত বেদনাদায়ক এবং লজ্জাকর। তিনি অত্যন্ত দ্ব্যর্থহীন ভাষায় বলেছেন যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের অবনতির জন্য ডাঃ সন্তোষ ভট্টাচার্য্য দায়ী। সন্তোষ ভট্টাচার্য্যের নির্বাচনের বিষয়ে আচার্য্যকে এরা সুপারিশ করেছিলেন তাঁকে নির্বচিত না করার জন্যে। তা সত্বেও আচার্য্য রাজ্যপাল ডাঃ সন্তোষ ভট্টাচার্য্যকে উপাচার্য হিসাবে নির্বাচিত করার পরে তার বিরুদ্ধে সরকার প্রকাশ্যে যুদ্ধ ঘোষণা করেন, তাঁকে সম্পূর্ণভাবে বয়কট করেন, কোন মন্ত্রী তার কাছ যেতে পারবে না এই কথা বলেছিলেন। তারপরে ডাঃ সন্তোষ ভট্টাচার্য্যের বিরুদ্ধে জেহাদ ঘোষমা করা হল তিনি ৫জন কর্মচারীকে বরখাস্ত করেছেন কেন? তবে তারা চুরি করেছেন বলে তাদের বরখাস্ত করা হয়েছে। আমি নিবেদন করবো যে মাননীয় মুখ্যমন্ত্রী এ্যাডভোকেট জেনারেলকে দিয়ে তাঁর বিরুদ্ধে হাইকোর্টে কেস করুন এবং সুনির্দিষ্ট বিচারে প্রামাণ করুন তিনি অন্যায় করেছেন। ওই ৫জন লোক যে দুর্নীতিগ্রস্থ এবং তারা যে চুরি করেছেন তাঁর অরিজিন্যাল জেরক্স-কপি আমার কাছে আছে, প্রয়োজন হলে দেখাতে পারি। সন্তোষ ভট্টাচার্য্য যদি অন্যায় করে থাকেন তার বিরুদ্ধে তাহলে কোন মামলা করছেন না কেন? যে ৫জনকে বরখাস্ত করা হল তাদের হয়ে মহামান্য আদালত মামলা করছেন না কেন এবং এইভাবে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সম্মান ভুলুণ্ঠিত করছেন না কেন ? আপনারা মামলা করুন ডাঃ সন্তোষ ভট্টাচার্য্য অন্যায় করেছেন কিনা দেখুন এবং তা যদি না হয় তাহলে মাননীয় মুখ্যমন্ত্রীকে তাঁর ওই বিবৃতির জন্যে ক্ষমা চাইতে হবে।

**শ্রীঅমরেন্দ্র নাথ ভট্টাচার্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার শিক্ষা ব্যবস্থা বিপর্যস্ত হচ্ছে, বিশেষ করে কোলকাতার শিক্ষা ব্যবস্থা শুধু বিপর্যস্ত হচ্ছে তা নয় বিধ্বস্ত হচ্ছে। অনেকগুলি ব্যাপার এবং কারণ এরজন্য দায়ী। কোলকাতার সিনেমা হলে নুনশো বলে একটা পদার্থ চালু হয়েছে। সেই নুনশোতে স্কুল কলেজ থেকে বিশেষ করে স্কুল থেকে ছাত্রছাত্রীরা ক্লাস ফাঁকি দিয়ে এ্যাটেণ্ড করে। বাড়ীতে থাকলে অভিভাবকদের পারমিশান নিতে হয় বলে ক্লাস করার নাম করে তারা এই শোতে সিনেমা দেখতে যায়। এর ফলে তারা অভিভাবকদের ফাঁকি দিচ্ছে এবং পড়াশুনাও করছে না। সেজন্য আপনার মাধ্যমে সরকারকে অনুরোধ করবো মধ্যকালীন শো বিশেষ করে যে ছবিগুলি দেখলে হিংসা ও অন্যান্য কুপ্রবৃত্তি জাগ্রত হয় সেগুলি বন্ধ করা দরকার।

**(At this stage the House was adjourned till 3.45PM.)**

**(AFTER ADJOURNMENT)**

**Legislation**

[3-45-3-55P.M.]

**The West Bengal panchayat (Second Amendment) Bill, 1985.**

**মিঃ স্পীকার : I now request Shri Benoy Krishna Chowdhury to move his Bill.**

**শ্রীআবদুস সাত্তার :** বিল ইনট্রোডিউস করার আগে আমাকে স্যার, এই বিল সম্বন্ধে কিছু বলতে দিন। স্যার, আপনি রুল ৬৬ দেখুন, এই বিলের অবজেক্টস এণ্ড রিজিন্সের পিছনে কোন ফাইনান্‌সিয়াল মেমোরেণ্ডাম কিছু নেই, সুতরাং রুল ৬৬ হ্যাজ নট বিন কমপ্লায়েড উইথ। আমি এর সাপোর্টে যে রুলিং আছে সাকদের এবং কাউলের বইএ সেটা উত্থাপন করছি। আমাদের চীফ হুইপও এই সম্বন্ধে তাঁর বক্তব্য রাখবেন। আপনি বিলটা যদি দেখেন তাহলে দেখবেন এখানে কোন ফাইনানসিয়াল মোমোরেণ্ডাম নেই। এটা করার উদ্দেশ্য হচ্ছে ২৪ পরগনা ২টি জেলায় ভাগ হয়েছে-উত্তর এবং দক্ষিণ, সুতরাং এখানে ফাইনান্‌স ইজ ইনভল্‌ভড এবং সেই উদ্দেশ্যে এই বিলটা এনেছেন। আপনি সাব-সেকসান ১৪০(৫) দেখুন, এখানে কোন ফাইনান্‌সিয়ল স্টেটমেন্ট নেই এবং এই পরিস্থিতিতে আমি আপনাকে রেফার করব কাউল এবং সাকদের-এর ভলিউম ২, পেজ ৪৫২। তার আগে পেজ ৪৫১ এ বলা হয়েছে Financial Memaranda to Bills Involving Expenditure. পেজ ৪৫২তে যদি আপনি আসেন তাহলে দেখবেন-পেজ ৪৫২, প্যারা সেকেণ্ড

"During discussion on the motion for reference of the Essential Commodities (Second Amendment) Bill to a Select Committee, a point of order was raised that the financial memorandum appended to the Bill was incomplete as it did not give an estimate of the recurring and non-recurring expenditure involved. The point of order was upheld by the Chair and further consideration of the Bill was postponed with a view to enabling Government to furnish a revised financial memorandum giving particulars of recurring and non-recurring expenditure involved. The revised financial memorandum furnished by Government was circulated to members separately. A letter conveying fresh recommendation of the pressident for consideration of the Bill received from the Minister was also published in the Bulletin". Then Sir, please refer to the sixth para- If no financial memorandum is attached to aBill and later at the consideration stage the Speaker holds that one is necessary, the financial memorandum has been permitted to be read out by the Minister in the House and in exceptional cases the rule regarding financial memorandum has been suspended in its application to theintroduction of the Bill' Herethe same cases are there, and so the vital point should be involved here. But so far this Bill is concerned the Amendment Bill is concerned-there is no financial memorandum and, as such, Rule 66 is not complied with or the ruling as cited has not been complied with here.

**Mr. Speaker** : If the Bill is not involved in any financial expenditure should a memorandum be given?

**Shri Abdus Sattar** : Though it does not involve here yet the financial memorandum must be there.Moreover, I would now refer and draw the attention of the Minister-in-charge of the West Bengal Panchayat Act to Section 140(5) which runs as follows-

'When the area of a district is divided so as to constitute two or more districts, the Zilla Parishad of the district shallas from the date of such division, cease to exist and there will be reconstitution of the Zilla Parishads for the newly constituted districts in accordance with the provisions of this Act, and the properties, funds and liabelities of the Zilla Parishads shall vest in the reconstituted Zilla Parishad, in accordance with such allocation, as may be determined by order in writing by the prescribed authority,and such determinations shall be final'

The district of 24-Parganas is divided into North and South, and that is why he thinks that the amendment of Sub-section,(5) is necessary. But when there is a provision that a district is devided into two or three then theZilla Parishad which is in existence shall also cease to exist.

[3.55–4.05pm]

স্যার, আপনি দেখুন সেকসন ১৪০, উপধারা ২, ক্লজ–আই আই। এখানকার ইলেকটেড মেম্বাররা যখন নমিনেসন পেপার ফাইল করল তখন তাঁরা ২৪ পরগনা জেলা পরিষদের মেম্বার হিসেবেই ফাইল করেছিলেন, উত্তর এবং দক্ষিণ ২৪পরগনা জেলা বলে করেনি। প্রত্যেক জেলা থেকে ২জন করে মেম্বার ইলেকটেড হয়েছে এবং অন দি বেসিস অব দ্যাট ইলেকসন হয়েছিল। আমার বক্তব্য হচ্ছে, যাঁরা ২৪ পরগনার জেলা পরিষদের মেম্বার বলে নমিনেসন পেপার ফাইল করেছিল আজকে আপনি তাঁদের কি করে বলবেন উত্তর এবং দক্ষিণ ২৪ পরগনার জেলা পরিষদের মেম্বার বলে? আপনার তো রেটট্রোসেকটিভ এফেক্ট দেবার কোন প্রভিসন নেই। ? আপনি বলছেন এটা ভাগ করে দিলাম এবং সীমানা ঠিক হবে বাই এনাক্টমেন্ট। আমি বলছি এটা হতে পারেনা কারণ এটা আনকন্সটিটিউসনাল। তাঁরা ইলেকসনে নমিনে শন পেপার ফাইল করেছিলেন ২৪ পরগনা জেলা পরিষদের মেম্বার হিসেবে, কিন্তু আপনি যখন সেটাকে এখন ভাগ করছেন তখন আর ওকথা বলতে পারেন না।

**Mr. Speaker** : Mr. sattar, you are now going to the merit of the Bill. You connot do that please take your seat.

**শ্রী আবদুস সাত্তার:** আমার সেকেণ্ড পয়েন্ট হচ্ছে এই বিল ইন্ট্রোডিউস করা উচিত হবেনা। কারণ অলরেডি দেয়ার ইজ প্রভিসন ইন সাব–সেকসন ফাইভ অব সেকসন ফর্টি অব দি এ্যাক্ট কাজেই আপনাকে এখন নতুন ভাবে রিডানামেন্ট করতে হবে। আপনি এখন ভাগ করছেন, কিন্তু আপনাকে মনে রাখতে হবে ইলেকটেড মেম্বাররা যখন দরখাস্ত করেন, নমিনেসন পেপার ফাইল করেছিলেন তখন সেটা তাঁরা করেছিলন অ্যাস মেম্বার্স অব দি টুয়ান্টিফোর পরগনাস জেলা পরিষদ এবং সেইভাবেই তাঁরা ইলেকটেড হয়েছেন। আপনি আগে যে কাজ করেছেন এখন সেটাকে এইভাবে কনফার্ম করতে পারেন না কাজেই আমি মনে করি বেট্রোসপেকটিভ এফেক্ট দেওয়া ইল্লিগ্যাল হবে। এবারে সুব্রতবাবু কয়েকটি পয়েন্ট বলবেন – তারপর আপনি আপনার ডিসিসন দেবেন।

**Mr. Speaker** : I would not allow Full debate on this point. Now the Minister will say.

**শ্রী সুব্রত মুখার্জী:** স্যার, আমাকে ১মিনিট সময় দিন, আমি একটি পয়েন্ট মাত্র বলব।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী:** আমি আগে বলি তারপর আপনি বলবেন। সাত্তার সাহেব প্রথমে যেটা বললেন তার উত্তর হচ্ছে এতে কোন ফাইনানসিয়াল ইমপ্লিকেসন হচ্ছেনা। এই জিনিসটা আর কিছু নয়-জেলা ভাগ হবার পর জেলা পরিষদের কন্সটিটিউসন সম্বন্ধে স্পেসিফিক্যালি বলা হচ্ছে। ওখানে ফাইনানসিয়াল কোন কিছু নেই বলেই আমাকে এ্যামেণ্ড করতে হচ্ছে। আপনি যেটা বললেন সেটা হচ্ছে অন্য জিনিস। আপনি স্মরণ করুণ পুরুলিয়া যখন পশ্চিমবাংলায় মার্জড হল তখন তারা অটোমেটিক্যালি এখানকার হয়ে গেল। কাজেই জিনিস্টা ভালভাবে বুঝুন। এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্মস্ কমিটির সুপারিশ অনুযায়ী যেটা ভাগ করা হয়েছে তাতে ফাইনানসিয়াল লায়বালিটির ব্যাপারটা দেখবে এ্যাডমিনিষ্ট্রেশন। আমরা যেটা করছি তাতে ওই ফাইনানসিয়াল [illegible] কথাটা আসছেনা। ২৪ পরগনার পপুলেসন হচ্ছে ওয়ান সিক্সথ পপুলেসন অব দি হোল স্টেট। এখানে ইলেকসন করতে হলে ৪০ লক্ষ লোকের ভোটের ব্যবস্থা করতে হবে এবং ১৯৮৩ সালের হিসেব অনুযায়ী যেখানে প্রায় ৯০ লক্ষ টাকা আজকের হিসেবে সেখানে প্রায় ১কোটি ২০ লক্ষ টাকা খরচ হবে। এটা করা হচ্ছে-জাস্ট এনাবেলিং। আইন যখন করা হয় তখন এটা ভিসুয়ালাইজ করে করা হয়নি। মিডটার্মে যদি কোন ডিষ্ট্রিক্ট ভাগ করা হয় তখন তারজন্য কোন প্রভিশন ছিলনা এবং সেই অসম্পূর্ণতা দূর করবার জন্য এটা করা হয়েছে।

**শ্রীসুব্রত মুখার্জী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে যেটা বলতে চাই, এটা একটা সিরিয়াসলি ভাববার কথা, এটা সম্মান অসম্মনের ব্যাপার নয়। একটা বিল যদি প্লেস করতে হয়, তার অবজেক্টিভগুলো ফুলফিল করতে হয়। যদি একটা অবজেক্টিভ ফুলফিল না করেন তাহলে এটা রুলস ভায়লেট করা হচ্ছে। গায়ের জোরে, সংখ্যাধিক্যের জোরে এই জিনিস হতে পারে না। আমাদের লিডার অব দি অপোজিশন যেটা বলেছেন ফাইন্যানসিয়াল আসপেক্ট নিয়ে, যদি এ্যাজিউম করে নেওয়া যায় যে এই বিলে ফাইন্যানসিয়াল বার্ডেন কিছু থাকবে না, তাহলেও আপনাকে এই অবজেকটিভ ফুলফিল করতে হয়। স্যার আপনি মেজ প্রাকটিশ এর ৯২ পাতায় দেখুন, সেখানে প্রিপারেশন অব বিলে সেভেন অবজেকটিভস এর কথা বলা আছে। One is short title, second is a long title, then comes Preamble, enacting formula, clauses q schedules and the last is explanatary memorandum.

সেখানে কিন্তু কোন মন্ত্রীর অপশন নেই, ইভিন আপনি যদি গতকালের বিলটা দেখেন, গতকাল চীফ মিনিষ্টার একটা বিল প্লেস করেছিলেন, The West Bengal Religious Buildings and Places Bill, 1985 সেখানে কোন ফাইন্যানশিয়াল আসপেক্টের ব্যাপার ছিল না কিন্তু তা সত্ত্বেও চীফ মিনিষ্টার পয়েন্ট আউট করেছেন। So my submission is such that with out fulfilling the seventh condition in the preparation of the Bill you cannot place the Bill. It would be illegal. সুতরাং আমি এই পয়েন্টের উপর জোর দিচ্ছি। সেকেণ্ড পয়েন্টটা আপনি সংখ্যাধিক্যের জোরে উড়িয়ে দিতে পারেন। এটা কনসিডার করে দেখুন। জেলা ভাগ করতে গেলে, তার তো অন্ততঃ একটা অফিস করতে হবে এবং তার জন্য তো খরচ হবে। যদি দু টাকাও খরচ হয় তাহলেও This aspect must be mentioned namely fulfilment of the seventh objective সুতরাং খরচের ব্যাপারটা রাখতেই হবে এবং এটা মেনশন করতে হবে। সুতরাং এটা ডিফেক্টিভ বিল। এই বিলটাকে এখন প্লেস করতে গেলে আপনাকে ফাইন্যানশিয়াল

মেমোরেণ্ডাম দিতেই হবে। গতকাল চীফ মিনিষ্টার যে ভাবে তাঁর বিলটাকে ইনট্রোডিউস করেছিলেন, সেই ভাবেই করা উচিত্। এটাকে প্রেসটিজ ইশ্যু না করে হাউসকে অন্ততঃ আধ ঘন্টার জন্য এ্যাডজোর্ন করুন এবং এ্যাডভোকেট জেনারেলকে ডেকে তাঁর মতামত্ নিন। কারণ এটা একটা লিগ্যাল পয়েন্ট। সেকেণ্ড পয়েন্টটা আপনি উড়িয়ে দিতে পারেন। আমি আবার বলছি এটাকে প্রেসটিজ ইশ্যু করবেন না। স্পীকার মহাশয় আপনি এ্যাডভোকেট জেনারেলকে ডাকুন, You adjourn the House, call the Advocate General and let us sit together যাতে করে এই অবজেকটিভটা ফুলফিল করা যায়, ক্যাটাগোরিক্যালি তার ব্যবস্থা করেন। দেন ইউ সাবমিট দি বিল। যদি এক পয়সাও খরচ না থাকে তাহলে আপনাকে এটা করতে হবে। গতকালের নজীর দেখুন, গতকাল চীফ মিনিষ্টার যে ভাবে বিলটা প্লেস করেছেন এবং মেজ প্র্যাকটিশে যার রেফারেন্স সাপোর্টিং আর্গুমেন্ট হিসাবে উল্লেখ করেছি তার ভিত্তিতে You adjourn the House for 15 or 20 minutes. Let the advocate general come in your chamber and let us discuss the matterr and settle it. এটা মান সম্মানের ব্যাপার নয়। পরবর্তীকালে সেকেণ্ড পয়েন্টটা নিয়ে বিস্তারিত ভাবে আলোচনা হতে পারে। ৬ টা অবজেক্ট ফুলফিল করছেন সেভেন্থটা ফুলফিল করছেন না। আমি আশা করি অনারেবল স্পীকার যুক্তিটা মানবেন। আমরা কোঅপারেশন চাই। মোট কথা আমরা চাই লিগ্যাল ওপিনিয়ন নেওয়া হোক এবং হাউস এ্যাডজোর্ন করে এই বিষয়ে একটা সিদ্ধান্ত নেওয়া হোক। দিস ইজ মাই সাবমিশন।

**মিঃ স্পীকার :** সাত্তার সাহেব কাউল এ্যাণ্ড সাকদার রেফার করেছেন। এটা উকিলের ব্যাপার। ওকালতি না করলে এই সব চলবে না। ধরুন কোনও ফাইন্যানশিয়াল মেমোরেণ্ডাম এলো না এবং আপনার আর্গুমেন্ট আমি ঠিক বলেমেনে নিলাম। তা সত্ত্বেও স্পীকারের কি পাওয়ার নেই যে মন্ত্রীকে অনুমতি দেবে? উনি হাউসকে এ্যাডজোর্ন করতে বলছেন,

[4-05–4-15P.M.]

**Shri Abdus Sattar :** আপনার পাওয়ার সম্পর্কে আমি কোন প্রশ্ন করিনি। But why you will use that power ?

**Mr. Speaker :** Please have some patience, Mr. Sattar. Let me finish. I draw your attention to page 451 of the book entitled 'Practice and Procedure of Parliament, Volume-II, by Shri M.N. Kaul and Shri S.L. Shakdher wherein it States, "If the financial memorandum relating to a Government Bill is found to be incomplete, the Minister concerned is asked to furnish all the details, and copies of the revised memorandum are circulated sparately to Members for their information". This is one phase. Then I read out another portion, "If no financial memorandum is attached to a Bill and later at the consideration atage the speaker holds that one is necessary, the financial memorandum has been permitted to be read out by the Minister in the House and, in exsceptional cases, the rule regarding financial memorandum has been suspended in its application to the introduction of the Bill". Now, what is the problem, I cannot understand. Now the question is that supposing in a certain Bill Government says that there is no financial commitment then what is the problem? I cannot understand. The Minister has said that.

**Shri Abdus Sattar :** He must state that in the Bill.

**Mr. Speaker :** বিনয়বাবু, কোন ফাইনান্সিয়াল কমিটমেন্ট আছে কিনা হাউসকে বলবেন কি?

**Shri Benoy Krishna Chowdhury :** কোন ফাইনান্সিয়াল কমিটমেন্ট নেই।

**Shri Subrata Mukherjee :** Even then you will have to state it in the Bill.

**Shri Benoy Krishna Chowdhury :** একটা লাইন লিখে দিলে হবে তো?

**Mr. Speaker :** I now request the Hon'ble Minister-in-charge to introduce The West Bengal Panchayat (Second Amendment) Bill, 1985.

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to introduce The West Bengal Panchayat (Second Amendment) Bill), 1985.

(Secretary then read the Title of the Bill)

**Shri Subrata Mukherjee :** তাহলে জিনিসটা কি দাঁড়াল ?

**Mr. Speaker :** I have given my ruling. Now Shri Benoy Krishna Ghowdhury will please move the motion for consideration of the Bill.

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker, Sir, I beg to move that The West bengal Panchayat at (Second Amendment) Bill, 1985, be taken into consideration.

**Mr. Speaker :** Now, there is motion for circulation of the Bill by Shri Kashinath Misra. Shri Misra may move his motion.

**Shri Kashinath Misra :** Mr. Speaker, Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion there on by the 30th Septmember, 1985.

**Mr. Speaker :** Now, I call upon Shri Abdul Mannan to speak.

**শ্রীআব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী মহাশয় এই বিল মুভ করার আগে আমাদের বিরোধী দলের মাননীয় নেতা আব্দুল সাত্তার সাহেব একটা পয়েন্ট তুলেছিলেন এবং চীফ হুইপ মাননীয় সুব্রত মুখার্জী মহাশয় কিছু যুক্তির এখানে অবতারণা করেছিলেন, সেগুলি সবই এখানে উপেক্ষা করা হয়েছে। স্বাভাবিক কারণে আমরা যে সমস্ত বক্তব্য এখানে পেশ করবো সেগুলিকে অগ্রাহ্য করবেন এটা আমরা জানি। তবে আজকে এই বিল প্লেস করার সময়ে শেষের পাতায় ষ্টেটমেন্ট অব অবজেক্ট এ্যাণ্ড রিজনয়ে বলা হয়েছে The existing provisions in this behalf are not, however, comprehensive বর্তমানে যে পঞ্চায়েত এ্যাক্ট রয়েছে, দি ওয়েষ্ট বেংগল পঞ্চায়েত এ্যাক্ট, ১৯৭৩, তার অনেকগুলি সংশোধন এই হাউসে হয়েছে। সেই পঞ্চায়েত এ্যাক্টের ১৪০ ধারায় পরিষ্কার করে বলা হয়েছে যে একটা জেলা পরিষদ, একটা জেলাকে যদি একাধিক জেলায় ভাগ করা হয়, সেখানে ১৪০ ধারার ৫ উপধারার পরিষ্কার বলা আছে যে When the area of a district is divided so as to constitute two or more districts, the Zilla Parishad of the district shall, as from the date of such division cease to exist. যেখানে বলা হচ্ছে জেলাপরিষদ ডিফাংক্ট হয়ে যাবে, সিজড় হয়ে যাবে সেখানে আবার নতুন করে এই বিল আনার কি দরকার আছে সেটা আমরা বুঝতে পারছি না। ২৪ পরগনা জেলাকে দুটি জেলায় ভাগ করা হচ্ছে। দুটি জেলা করার জন্য যখন এই বিল আনতে হচ্ছে তখন জেলাপরিষদ যেটা ছিল সেটাকে আগে সিজড় করা দরকার। তারপর পরবর্তী জেলাপরিষদ গঠনের যে একজিসটিং প্রভিসন আছে তার ভিত্তিতে করা যেতে পারে। আমরা যদি নতুন নির্বাচনের সম্মুখীন হতাম তাহলে আবার নতুন করে জেলাপরিষদের নির্বাচন করে জেলাপরিষদ গঠন করা যেত। মাননীয় সাত্তার সাহেব প্রশ্ন তুলেছিলেন যখন জেলাপরিষদের নির্বাচন হয়েছিল তখন সেই সময় নির্বাচনে সদস্যরা মনোনয়নপত্র জমা দিয়েছিলেন এবং সেখানে ২৪ পরগনা জেলাপরিষদ বা একটি জেলাপরিষদের জন্য মনোনয়নপত্র জমা দিয়ে নির্বাচিত হয়েছিলেন কাজেই একটিতে নির্বাচিত হয়ে আর একটি জেলাপরিষদের সদস্য কি ভাবে হবেন সেটা বুঝতে পারছি না। ২৪ পরগনা ভাগ হওয়ার জন্য জেলাপরিষদের সদস্যরা দুভাগে ভাগ হয়ে যাচ্ছেন। একটি ভাগে যে বাস করছেন সে জেলাপরিষদের সদস্য হবেন এই যুক্তির অবতারণা যদি করা হয় তাহলে জেলাপরিষদে পঞ্চায়েত এ্যাক্টের ২১০ ধারায় যেখানে ৪ জন মনোনীত সদস্য থাকেন, সিডিউল্ডকাষ্টস, সিডিউল্ড ট্রাইবস, মহিলা সদস্যা থাকেন, সরকার মনোনীত এই ৪জন সদস্য তারা কোথায় যাবেন? ওরা নির্বাচিত হয়ে যে যে এলাকায় বাস করেন সেই এলাকার জেলাপরিষদের সদস্য হবেন তাহলে ২১০ ধারার সংশোধন কেন করলেন না? ২১০ ধারা আছে। ক্লজ ২টা একটু দেখুন। ২১০ ধারায় যেখানে বাধা হয়ে দাঁড়াচ্ছে সেখানে এই প্রভিসন কেন রাখলেন না। আমরা জানি জেলাপরিষদে গ্রাম পঞ্চায়েত বা পঞ্চায়েত সমিতির যারা সদস্য মনোনীত হল মনোনীত হবার পরে তাদের ভোটাধিকার থাকে এবং তারা নির্বাচিত সদস্যের মত সবরকম সুযোগ সুবিধা ভোগ করে থাকেন। কিন্তু এই বিলে আপনারা সেই রকম কোন প্রভিসন রাখছেন না। যারা ২১০ ধারায় মনোনীত হলেন তাদের কতটা কি অধিকার রাখবেন বা রাখবেন না সেটা কিন্তু পরিষ্কার করে বলে দিচ্ছেন না। আমরা জানি ভোটের দ্বারা নির্বাচিত জেলাপরিষদের সদস্য মনোনীত হয়ে ঐ সুযোগ পেয়ে থাকেন, সেই সুযোগ, অধিকার তাদের দেওয়া হচ্ছে না। আজকে তাই স্বাভাবিক ভাবেই সাত্তার সাহেব প্রশ্ন তুলেছিলেন নতুন করে জেলাপরিষদের নির্বাচন না করে এই নির্বাচন করতে পারবেন না। কিন্তু আমরা জানি রাজনৈতিক কারণেই আপনারা নির্বাচন করবেন না। আপনারা বিগত নির্বাচনের ফলাফলটা নিশ্চয় দেখেছেন। জেলাপরিষদ এলাকায় ৭টি লোকসভার আসন ছিল। আপনারা ৭টির মধ্যে ৪টিতে গো-হারান হেরেছেন, বিপর্যস্ত হয়েছেন। বাকি ৩টিতে খুব সামান্য ভোটের ব্যবধানে জয়ী হয়েছেন। এই সামান্য ভোটের ব্যবধানে জয়ী হবার ফলে আপনারা আতঙ্কিত হয়ে পড়েছেন যে, আবার জেলাপরিষদের নির্বাচন হলে দুটি জেলাপরিষদের একটিও আপনারা দখল করতে পারবেন না. এই রাজনৈতিক কারণেই আজকে আপনারা নতুন করে আর নির্বাচন না করে আগেকার নির্বাচনের ফলাফলের ভিত্তিতে দুটি জেলাপরিষদ ভাগ করে দিতে চাইছেন এবং ১৯৮৩ সালের নির্বাচনের ফলাফলের ভিত্তিতেই জেলাপরিষদ ভাগ করে দিচ্ছেন। এটা আমরা জানি যে, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী অত্যন্ত অভিজ্ঞ লোক, তাঁর অনেক অভিজ্ঞতা আছে। তিনি বলেছিলেন পঞ্চায়েতের দুর্নীতি দমন করবেন কিন্তু পারেন নি। পঞ্চায়েতে নানা রকম দুর্নীতি মূলক এ্যাক্টিভিটিজ আছে, এই সমস্ত দুর্নীতি, ম্যালপ্রাকটিস তিনি দমন করতে পারেন নি। কিন্তু পঞ্চায়েত মন্ত্রী হিসাবে দলের স্বার্থেই হোক বা যে কোন কারণেই হোক পঞ্চায়েত দপ্তরাকে কিছুটা সুষ্ঠুভাবে চালানোর চেষ্টা করেছিলেন। আজকে সেই প্রচেষ্টা উনি কাজে লাগাতে পারতেন এবং দুটি জেলাপরিষদের নতুন নির্বাচন করে আবার যদি উনি জেলাপরিষদ গঠন করতে পারতেন তাহলে ভাল হত। কিন্তু উনি তা না করে এই আইন নিয়ে এলেন। এটা করার কি দরকার ছিল? সেকসান ১৪০-এ পরিষ্কার বলা আছে জেলাপরিষদ ভাগ হলে কি হবে। একজিসটিং আইনের প্রভিসনে এই কথা যখন পরিষ্কার করে বলে দেওয়া আছে সেখানে নতুন করে আর একটা আইন এনে বিধানসভার এই অমূল্য সময় নষ্ট করার কোন অধিকার ছিল বলে আমরা মনে করি না। তাই আমি মন্ত্রী মহাশয়কে বলব এই বিল আনার কোন দরকার নেই। একজিসটিং যে প্রভিসন আছে সেই প্রভিসনের ভিত্তিতেই জেলাপরিষদ ভাগ করে দেওয়া যেতে পারত। আমার বক্তব্য হচ্ছে একজিসটিং প্রভিসন যেটা আছে সেটাই ফলো করা হোক। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

[4-15-4-25P.M.]

**শ্রী শ্রীধর মালিক :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পঞ্চায়েত মন্ত্রী এই সভায় যে বিল এনেছেন তাকে আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, আমরা লক্ষ্য করলাম এই বিলটার আলোচনার সূচনাতেই কংগ্রেস বেঞ্চ থেকে মাননীয় শ্রীআবদুস সাত্তার এবং সুব্রত মুখার্জী মহাশয়

কোনভাবেই এই বিলটি যাতে পাশ করা না যায় তারজন্য বিভিন্ন ভাবে বাগড়া দেবার চেষ্টা করলেন। স্যার, তাঁরা যে কাজ করলেন সেখানে তাঁদের এই কাজের পেছনে যে উদ্দেশ্য সেটা খুবই পরিষ্কার–কংগ্রেসের মাননীয় সদস্যরা চাইছেন না পঞ্চায়েতের কাজকর্ম সুষ্ঠুভাবে হোক এবং তাঁরা চাইছেন সামগ্রিকভাবে পঞ্চায়েতের মাধ্যমে যে উন্নয়নমূলক বা ডেভোলপমেন্টের কাজ পশ্চিমবাংলায় হচ্ছে তা ক্ষতিগ্রস্ত হোক। স্যার, আমরা দেখলাম, মান্নান সাহেব খুব জোরের সংগে নির্বাচনের কথা বললেন। এ ক্ষেত্রে মাননীয় মন্ত্রীমহাশয় খুব পরিষ্কার ভাবেই বলেছেন যে ২৪ পরগণা জেলাকে যে দুটি ভাগে ভাগ করা হচ্ছে সেই দুটি জেলাতে যদি নির্বাচন করতে হয় তাহলে প্রায় এক মাসের উপর সমস্ত প্রশাসনকে নির্বাচনের কাজের সংগে যুক্ত থাকতে হবে এবং সেখানে প্রায় এক কোটি টাকার মতন ব্যয় হবে। সেখানে ৫ হাজার বুথ করতে হবে এবং এমনি নানান রকমের সমস্যা রয়েছে। তাছাড়া এক থেকে দেড় মাসের মতন ঐ জেলায় কোন রকম উন্নয়নমূলক কাজকর্ম করা যাবে না। তাছাড়া বিরাট অংকের টাকা ব্যয় করার যে প্রশ্নটাও আছে এবং এই মুহূর্তে ঐ টাকাটা ব্যয় করা অমূলক। তাছাড়া নির্বাচন যতক্ষন না হচ্ছে ততক্ষন সেখানে কোন কাজকর্ম করা যাবে না। কাজেই স্যার, আজকে যখন জেলাপরিষদ স্তরে প্ল্যানিং কমিটি নতুন করে বিভিন্ন রকম উন্নয়নমূলক কাজ জেলাপরিষদের মাধ্যমে করার চেষ্টা কার হচ্ছে সেই সময় কংগ্রেসী সদস্যদের এই সমস্ত কথা বা চিন্তা ভাবনার কারণ হচ্ছে জেলাপরিষদের কাজকর্ম ভীষণভাবে ক্ষতিগ্রস্ত করা। স্যার, আমি ওঁদের এই মতের তীব্র বিরোধিতা করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, নির্বাচন প্রসংগে ওঁরা বললেন, এখানে নির্বাচন করে নতুন করে জেলাপরিষদ গঠন করা হোক। আমি বলব, নির্বাচনের কোন প্রশ্ন থাকতে পারে না এবং আইনের দিক থেকে কোন অসুবিধা থাকতে পারে না। যে ফাইনানসিয়াল মেমোরানডামের কথা সাত্তার সাহেব বললেন সে সম্পর্কে মাননীয় মন্ত্রী এবং মাননীয় স্পীকার মহাশয় বলেছেন যে এগুলি সামান্য টেকনিক্যাল পয়েন্ট, যে টেকনিক্যাল পয়েন্টগুলি পরবর্তীকালে কাজের দিক থেকে কোন ক্ষতিগ্রস্ত অবস্থার সৃষ্টি করে না। অথচ এই সমস্ত পয়েন্ট তুলে যাতে বিলটি কোনো রকমে উত্থাপন না করা যায় তার জন্য টালবাহানা শুরু করলেন। মান্নান সাহেব নির্বাচন করার কথা উত্থাপন করলেন এবং এমন ভাব করতে লাগলেন যেন মনে হলো নির্বাচন করলেই তাঁরা জিতে দু'টি পঞ্চায়েত সমিতিই দখল করবেন। অবশ্যই পঞ্চায়েত নির্বাচন, বিধানসভার নির্বাচন এবং লোকসভার নির্বাচনের মধ্যে বিভিন্ন পটভূমিকায় ফলাফলে তাতপর্য থাকতেই পারে। তবে ১৯৮৩ সালের পঞ্চায়েত নির্বাচনের ফলাফলের ভিত্তিতে ২৪পরগনা জেলা যখন ভাগ হচ্ছে তখন জেলা পরিষদকে ভাগ করে দু'টি জেলা পরিষদ গঠন করার মধ্যে কোনো নতুন পরিস্থিতির সৃষ্টি হচ্ছে না। এখানে কোনো নির্বাচনী কেন্দ্রকেই ভাগ করা হচ্ছে না। সুতরাং মান্নান সাহেবের প্রশ্নটি এখানে অনাবশ্যক। আগামী '৮৮সালেই পঞ্চায়েত নির্বাচন হবে, তখন প্রমাণ হয়ে যাবে কে কতখানি মানুষের সামনে গিয়ে কি করতে পেরেছে। আমরা ইতিপূর্বে এ বিষয়ে এখানে বহু রাজনৈতিক বক্তব্য রেখেছি এবং সেই বক্তব্য অনুযায়ীই আমরা কাজ করেছি। আমরা মানুষের হাতে ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলি। আজকে সেই ভিত্তিতেই ব্লক স্তর পর্যন্ত প্ল্যানিং কমিটি গঠন করা হয়েছে। সমস্ত শ্রেণীর মানুষের চিন্তা ভাবনার মধ্যে দিয়ে দেশের উন্নয়ন পরিকল্পনাগুলি গ্রহণ করা হচ্ছে। পঞ্চায়েত সমিতি, গ্রাম পঞ্চায়েত এবং জেলা পরিষদ, প্রতি স্তর থেকেই আজকে দেশের উন্নয়নের জন্য মানুষ চিন্তা ভাবনা করছে। প্রতিটি স্তরের চিন্তা ভাবনা সামগ্রিকভাবে দেশের উন্নয়নের স্বার্থে ব্যবহার করা হচ্ছে। অথচ আজকে সেই সমস্ত উন্নয়নমূলক কাজকে বাধা দেবার জন্য বিরোধী দলের সদস্যরা মামুলী দু' চারটি পয়েন্ট তুলে এই বিলটি উত্থাপনে বাধা দেবার চেষ্টা করলেন। সাত্তার সাহেব এবং সুব্রত বাবু মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কার ভাবে বলে দেওয়া সত্বেও বার বার একই পয়েন্ট তুলে বাধা দেবার চেষ্টা করলেন। পরে তাঁরা বললেন, "মাননীয় মন্ত্রী মহাশয় পরিষ্কার ভাবে বলে দিন, তাহলেই সমস্যার সমাধান হয়ে যায়।" অথচ মাননীয় মন্ত্রী মহাশয় বার বার বললেন, সংবিধানের ধারা তুলে ধরে বললেন যে, কোনো ফাইনানসিয়াল মেমোরেনডাম না থাকার জন্য কাজের কোনো অসুবিধা হবে না এবং এ ব্যাপারে তিনি পরে একটা বিস্তারিত ব্যাখ্যা দেবেন বলেছেন। তাহলে তখন নিশ্চয়ই এই বিষয়টি সকলের কাছে পরিষ্কার হয়ে যাবে। ২৪-পরগনা জেলা একটা বিরাট জেলা, কাজের সুবিধার জন্য, প্রসাসনিক সুবিধার জন্য এই জেলাকে ভাঙা হচ্ছে। এই অবস্থায় সর্বস্তরের প্রশাসনকেই ভাঙতে হবে। সেই অনুযায়ী জেলা পরিষদকে ভেঙে দুটো জেলা পরিষদ গঠন করার কথা বলা হচ্ছে। বর্তমান নির্বাচিত সদস্যদেরও সেই ভাবে ভাগ করে দেওয়া হচ্ছে, এর মধ্যে ফিনানসিয়াল লাইবিলিটি বিশেষ কিছু নেই এবং এ কথা পরিষ্কারভাবে মন্ত্রী মহাশয় বলেছেন। এর পরেও যদি কোথাও কোনো অসুবিধার সৃষ্টি হয়, সেটা এমন কিছু ব্যাপার হবে বলে মনে হয় না যা আগামী দিনে সহজে মিটিয়ে ফেলা যাবে না। অথচ বিরোধী বন্ধুরা অকারণ এই বিলটি উত্থাপন করার ক্ষেত্রে বাধা দিলেন। উপরন্তু মান্নান সাহেব নতুন করে নির্বাচন করার কথা বললেন, তাঁর ধারণা নির্বাচন হলেই তাঁরা জিতে যাবেন এবং ২৪ পরগনার দু'টি জেলা পরিষদই তাঁরা দখল করবেন। আসলে তাঁর উদ্দেশ্য হচ্ছে নির্বাচনের মধ্যে ঠেলে দিয়ে অন্তত ২/৩ মাস ২৪ পরগনা জেলার সমস্ত উন্নয়নমূলক কাজকে বাধা দেওয়া। নির্বাচন করলেই সমস্ত রকম উন্নয়নমূলক কাজ অন্তত ২/৩ মাসের জন্য বন্ধ হয়ে যাবে, কারণ প্রশাসনকে ঐ সময় নির্বাচনের কাজে যুক্ত থাকতে হবে। আমি এ ব্যাপারে আর বিস্তারিতভাবে বিশেষ কিছু বলতে চাই না। মাননীয় মন্ত্রী মহাশয় বিলের মধ্যে এবং তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে পরিষ্কারভাবে বিলের উদ্দেশ্য তুলে ধরেছেন। সুতরাং এই বিলটিকে আমি সর্বান্তকরণে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-25–4-35 P.M.]

**শ্রীকাশী নাথ মিশ্র:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মাননীয় মন্ত্রী মহাশয় দি ওয়েষ্ট বেঙ্গল পঞ্চায়েত (সেকেণ্ড এামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৫ যেটা নিয়ে এসেছেন এই সম্পর্কে বলার আগে আমি প্রথমেই বলি এই পঞ্চায়েত বিলে এটাই প্রথম এ্যামেণ্ডমেন্ট নয়, এর আগে অনেকগুলি এসেছে। আমরা তার অবজেকটস এ্যণ্ড স্টেটমেন্ট অনুযায়ী যেখানে প্রয়োজন সেখানে বিরোধিতা করেছি আর যেখানে প্রয়োজন নেই সেখানে নিশ্চয়ই সরকারকে বিপাকে ফেলবার চেষ্টা করিনি। এখানে মূল উদ্দেশ্যটা হচ্ছে,

The State Government considers that with a view to improving the quality of district administration, the bigger districts of West Bengal should be divided into separate districts, namely.. extracts.আর Extracts from sub-sections(5) and (6)of section 140 তে সেখানে বলেছে When the area of a district is divided so as to constitute two or more districts, there shall be reconstitution of the Zilla Parishads for the newly constituted districts in accordance with the provisions of this Act, and the Zilla Parishad of the district so divided shall, as from the date of coming into office of the newly constituted Zilla Parishads, cease to exist, and the properties, funds and liabilities of the Zilla Parishad shall gest in the reconstituted Ailla Parishads, in accordance with such allocation, as may be determined by order in writing by the prescribed authority, and such determinations shall be final.

এইটা আমাদের ছিল। আজকে পঞ্চায়েত দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয় তার পরিবর্তন করছেন। কিন্তু যে ব্যবস্থাটা আগে ছিল সেটা আমাদের কাছে মনে হয়েছে সাফিসিয়েন্ট ছিল। এই আইনের দরকার হয় না। মাননীয় মন্ত্রী মহাশয় যে পরিপ্রেক্ষিতে নিয়ে এসেছেন তাতে তিনি বলছেন যে আমাদের সামনে একটা প্রশ্ন দেখা দিয়েছে বিশেষ করে ২৪ পরগনা জেলার বিভাজন নিয়ে। এই জেলা ভাগের পরিপ্রেক্ষিতে রাজ্যসভার সদস্য, বিধানসভা এবং লোকসভার সদস্য যারা যেখান থেকে নির্বাচিত হয়েছেন তাঁরা সেখানেই থাকবেন এবং জেলা-পরিষদ এবং অন্যান্য পঞ্চায়েত সমিতি এবং গ্রাম পঞ্চায়েত সমিতির সদস্য তারা সেইভাবেই থাকবেন। প্রশ্ন হচ্ছে নমিনেটেড মেম্বার নিয়ে। যেখানে মহিলা নির্বাচিত হবেন না, সেখানে সরকারী তরফ থেকে নমিনেটেড মেম্বার দেওয়া হবে এবং তার সাথে তপসিলী আদিবাসী সম্প্রদায়ের লোককে সেখানে নমিনেটেড মেম্বার দেওয়া হবে। এখন এই জেলার বিভাজনের ফলে যেহেতু তারা সেখানকার অর্থাৎ সেই জেলার অধিবাসী হচ্ছে না বলে ২১০ যে ধারা আছে সেই ধারাটা ওপেন হয়নি। সেই ধারা বলে নমিনেসন দেওয়া হয়ে থাকে। এখানে সীজ্ হয়ে যাচ্ছে। তারপর বিভাজন হয়ে যাবার পর সরকার সেখানকার অধিবাসীদের নমিনি হিসাবে দেবার চেষ্টা করবেন। এখন প্রশ্ন হচ্ছে, এই পরিপ্রেক্ষিতে আমরা দেখছি, সবদিক থেকে বিভাজন হয়ে গেলে আস্তে আস্তে জেলা-পরিষদ থেকে আরম্ভ করে বিশেষতঃ জেলা পরিষদকে তৈরী করতে হবে এবং তারজন্যে অর্থের প্রয়োজন। সেই পরিপ্রেক্ষিতে সংবিধান অনুযায়ী একটা বিল নিয়ে আসতে গেলে যে আবজেকটিভ থাকা দরকার সেই অবজেকটিভের জন্য ফিনানসিয়াল মেমোরাণ্ডাম সম্বন্ধে আমাদের লিডার অফ দি অপোজিসান এবং চীফ্ হুইপ মহাশয় এই প্রসঙ্গটি তুলেছিলেন।

এটাতে কোন রকমে সরকারকে বিপাকে ফেলার ব্যাপার নয়, সরকারের অসুবিধা যাতে না হয় সেই পরিপ্রেক্ষিতে বলা। কেউ যাতে কোর্টের আশ্রয়ে না যেতে পারে সেই পরিপ্রেক্ষিতেই সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। সরকারের দৃষ্টি আকর্ষণের অর্থ এই নয় যে আমরা বিরোধিতা করছি। সরকারের দৃষ্টি আকর্ষণ করাই বিরোধীদলের মূল কাজ এবং সেই পরিপ্রেক্ষিতেই আমরা মাননীয় পঞ্চায়েত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এই অবস্থার পরিপ্রেক্ষিতে তাঁর যে দৃষ্টিভংগী তাতে আমি তাঁর কাছে অনুরোধ করব যে সেখানে ঐ ২১০ বলে যে নমিনেসন দেওয়া যাবে সেই নমিনেসনে সেখানকার সেই জেলার যাঁরা অধিবাসী হয়ে থাকেন এবং সেই পরিপ্রেক্ষিতে এই ক্ষেত্রে একটা নতুন জেলা যখন হবে সেখানে সেই জেলা পরিষদকে পরিচালনা করতে গেলে আজকে সরকারের সেই জেলাপরিষদকে সহযোগিতা দেওয়া দরকার। সেটা নতুনভাবে অসুবিধার মধ্যে দিয়ে করতে হবে। সেই পরিপ্রেক্ষিতে এই আইন বলে সেখানে তাঁকে প্রোটেকসান দিতে হবে এবং ফাইনানসের দিক থেকে কিছু খরচ হবে না এই কথাটাকে আমরা অন্ততঃ মনে করি একটা সঠিক তথ্য স্বীকার করে বলা হচ্ছে না। সেটা বলতে গেলে প্রকৃতভাবে একটা জেলা পরিষদের প্রথম থেকে বিভিন্ন ভাবে সেখানকার নির্বাচিত প্রতিনিধি একটা জেলা পরিচালনা করতে গেলে যখন পঞ্চায়েতের ভিত্তিতেই সরকার পরিচালনা করতে গেলে যখন পঞ্চায়েতের ভিত্তিতেই সরকার পরিচালনা করার চেষ্টা করেছেন সেখানে সরকার বিভিন্নভাবে এই পঞ্চায়েতের মাধ্যমে সব রকম ডেভালাপমেন্ট করছেন। আপনাদের ভাষায় বলি তখন আর্থিক দিক থেকে আপনারা বলতে পারবেন না যে সেখানে কোন খরচ হবে না। সেই পরিপ্রেক্ষিতে আজকে মনে করি এই বিলটির পরে আরও সংশোধনী নিয়ে আসতে হবে। অসুবিধা যখন হবে তখনই সংশোধনী আনতে হবে। এখন যে অসুবিধাগুলি সেগুলি হল একটা জেলা ভাগ হয়ে গেল নতুনভাবে সব কিছু তার এ্যাডমিনিষ্ট্রেসন থেকে আরম্ভ করে ঘর বাড়ী থেকে আরম্ভ করে বিভিন্ন ভাবে আনুষংগিক একটা মিসলেনিয়াস খরচ সেটা দিতে হবে। আপনারা হয়ত কনটিনজেনসি ফাণ্ড, মিসলেনিয়াস ফাণ্ড থেকে দিতে পারেন সেদিক থেকে ব্যয় বরাদ্ধ ধরতে পারেন আমি বলব সেদিক থেকে সরকারের ভাবনা চিন্তা করা দরকার। একটা গুরুত্বপূর্ণ জেলা দুটো ভাগ হচ্ছে। গুরুত্বপূর্ণ সবচেয়ে বেশী কারণ উত্তর ২৪পরগণা, সেটা বর্ডার এরিয়া, আমার মনে হয় সেদিক থেকে চাপ বেশী আসবে। বিভিন্ন সময়ে মাননীয় সদস্যদের বক্তব্য অনুযায়ী আমরা দেখি এবং এখানে অন্তত উপলব্ধি করি যে নতুন জেলার একটা এমন অবস্থার সৃষ্টি হবে সেই পরিপ্রেক্ষিতে সেটা এই সরকারকে জেলাপরিষদের মাধ্যমেই সমাধান করার চেষ্টা করতে হবে। যেহেতু সরকার তার উপর নির্ভরশীল সেই পরিপ্রেক্ষিতে অন্তত সরকারকে বলব আরও গভীর চিন্তা করে এই বিলটিকে আরও পূর্ণাংগভাবে আনতে হবে। এগুলি বিবেচনা করুন ঐ পরিপ্রেক্ষিতে এটাকে প্রচার বা এলিসিট ওপিনিয়ন ৩০শে সেপ্টেম্বর পর্য্যন্ত, যেহেতু গুরুত্বপূর্ণ ব্যাপার। যেহেতু আমাদের ক্লজটু সেখানে ওমিট করতে বলেছিলাম সেটা মোটামুটি রয়ে যাচ্ছে। সেখানে যেহেতু ২১০ এর নমিনেসন হবে নমিনেসনে সেখানকার জেলার অধিবাসী, সেদিকে মাননীয় প্রবীণ শ্রদ্ধেয় পঞ্চায়েত মন্ত্রীমহাশয় লক্ষ্য রাখবেন এই কথা বলে এই যেআমাদের এ্যামেনডমেনটগুলি দিয়েছি এইগুলিকে সমর্থন জানিয়ে বক্তব্য শেষ করছি।

**শ্রী অনিল মুখার্জী:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধী দলের সদস্যরা যেভাবে বক্তৃতা রাখলেন তাতে মনে হয়েছে – ঘরেরও নাই, বাইরেও নাই, দাঁড়িয়ে আছি মাঝখানে। ওঁরা বিলটাকে সমর্থন করছেন না, আবার এর বিরোধিতাও করছেন না–এই রকম একটি ভাব ওঁদের বক্তৃতার মধ্যে রয়েছে। অবশ্য সারা ভারতবর্ষে কংগ্রেসের এই একই অবস্থা। ওঁরা কি করবেন সেটা ঠিক করতে পারছেন না। কোন কিছুই ওঁদের ঠিক নয়। কখনও হয়তএকটি

কথা ওঁরা ভাবেন, করেন কিছু একটা করবেন বলেন, কিন্তু পর মুহূর্তে সেখান থেকে পিছিয়ে যান। সঠিক কোন নীতি ওঁরা নিতে পারেন না। সেই কারণে এখানে বক্তৃতার মধ্যে ওঁদের এই মনোভাব স্পষ্ট হয়ে উঠেছে।

[4.35–4.45 pm]

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এই বিলের মধ্যে এমন কি কিছু আছে যার জন্য এইভাবে ওঁরা আপত্তির সুর তুলছেন? এখানে আইনের একট্যাকট্ তুলে বলছিলেন যে, আইনযেটা আছে সেটাই যথেষ্ট। ওঁরা পুরো আইনের বইটা খুলে দেখেছেন বলে মনে হয় না। আমার কাছে পঞ্চায়েতের বইগুলি রয়েছে। এখানে আইনের ১৪০ ধারার ৫ উপধারায় ব্যাপকভাবে বলা আছে। এখানে পঞ্চায়েত বিভাগ কোন জেলাকে ভাগ করছে না। সেখানে বলা আছে, যদি ষ্টেট গভর্ণমেন্ট মনে করেন যে প্রশাসনিক প্রয়োজনে কোন জেলাকে ভাগ করা প্রয়োজন তা করা যাবে। আমরা তো দেখছি যে, প্রয়োজনে কোন নতুন থানা তৈরী হয়, ব্লক তৈরী হয়। সেই রকমভাবে রাজ্যের প্রশাসনিক প্রয়োজনে যদি বড় জেলাগুলিকে ভাগ করা প্রয়োজন হয় সে–ক্ষেত্রেই কেবলমাত্র এটা এফেকটেড্ হবে। সব জেলাকে টুকরো টুকরো করার উদ্দেশ্য নিয়েই পঞ্চায়েত বিভাগ এটা এনেছে–এটা তা নয়। যেখানে প্রশাসনিক ক্ষেত্রে প্রয়োজন হবে–এই ব্যাপারে ডিটেলস্ ওয়ার্ক আউট বলা আছে এতে। আইনের ২১০ ধারায় যেখানে নমিনেটেড মেম্বারদের ক্ষেত্রে সিডিউল্ড কাষ্ট থেকে এবং মহিলাদের মধ্যে থেকে দুইজন করে মেম্বারস্ ইলেকটেড করা হয়নি সেখানে তা করা হবে। ধরুন, একটি জেলা দুই ভাগে ভাগ হচ্ছে। সেক্ষেত্রে দেখা গেল, একটি অংশে দুইজন ওমেন মেম্বারস্ আছেন, কাজেই সেখানে ওমেন মেম্বারস্ নোমিনেট করার প্রয়োজন হচ্ছে না। কিন্তু আর একটি ভাগে দেখা গেল ওমেন মেম্বার নেই, সিডিউল্ড কাষ্ট মেম্বারও নেই, সেক্ষেত্রে ওমেন মেম্বার এবং সিডিউল্ড কাষ্ট থেকে পুনরায় যে জেলা পরিষদ হোল সেখানে চার জন যাবেন। আদার কাষ্টের ক্ষেত্রে আলাদা প্রভিশন, সেটা আলাদা ভাবে করা হবে। কাজেই এই ব্যাপারে ভীতি থাকা উচিত নয়। কম্পোজিশনটা আইনের সুবিধার জন্য করা হবে। যখন কোন সম্পত্তি ভাগ হয়, সেক্ষেত্রে ডিটেলস বলে দেওয়া হয় যে, পার্টিশনের ফলে এর ভাগে এইসব পড়বে, ওর ভাগে পড়বে এইসব। এখানেও লাইভস্ এ্যাণ্ড প্রপারটিজ্ করা কি হবে, কি কি ডিটরমিনড্ করবে এবং কার ডিটারমিনেশন ফাইনাল হবে সেটা বলে দেওয়া হচ্ছে। উনি বললেন আগে যেটা ছিল সেটা যথেষ্ট। অদ্ভুদ ব্যাপার! উনি যদি প্রভিশনের লাষ্ট লাইনটা পড়েন তাহলে দেখবেন সেখানে লেখা আছে

"The properties, funds and liabilities of the Zilla Parishad shall vest in the re-constituted Zilla Parishads in accordance with such allocation as may by determined by order in writing by the prescribed authority and such determination shall be final." এই কথা দিয়ে শুধু সম্পূর্ণ হয়ে যাচ্ছে না সেখানে আলাদা স্পেসিফিকেসান করে বলা আছে specification.. "The properties, funds and liabilities of the Zilla parishad of the former district shall vest in the newly constituted Zilla Parishads in accordance with such allocation as may be determined by order in writing by the prescribed authority, and such determination shall be final." তারপর সিতে বলা আছে The members of the newly constituted Zilla Parishad, other than ex officio members, shall, subject to the provisions of section 145, hold office with effect from the date of its first meeting at which a quorum is present for the anexpired portion of the terms of office of the members of the Zilla Parishad of the former district.

এইগুলি যদি না থাকতো তাহলে অনেক অসুবিধা হত। এখানে ডিসট্রিকটের ব্যাপারে ডিটেল্স বলা আছে। তারপর দেখুন টাইম টু টাইম বাই প্রপার নোটিফিকেসান ডিসট্রিকগুলোতে কি কি কনসটিটিউট করা হবে সেটার সম্পর্কে ডিটেল্স বলা আছে। তারপর কোন মেম্বার, এম. পি. কিংবা এম. এল. এ কোথায় যাবে, এক্স অফিসিও মেম্বাররা কোথায় যাবেন সেটা বলা আছে। রিমুভ্যাল অফ মেম্বার কি হবে এটা বলার জন্য এই এ্যামেণ্ডমেন্ট এখানে আনা হয়েছে। এর কোন [illegible] উদ্দেশ্য নেই। ওনারা এখানে রাজনৈতিক গন্ধ পাচ্ছেন এবং সেটা ইচ্ছাকরেই পাচ্ছেন এবং সেই জন্য তাঁরা কদর্য্য ভাবে বিরোধীতা করছেন। এর মধ্যে ফিনানসিয়াল ইমপ্লিকেসান কিছু নেই। কাজেই জেলা পরিষদে যা আছে সেটা দু ভাগে ভাগ করে ২ ভাগে খরচ হবে। দু–জন সভাপতি, কিন্তু বাজেট হবে একটা বিলে সেটা লেখা আছে–সেই টাকা থেকে সব খরচ হবে, এডিসনাল একসপেনডিচার কিন্তু ইনকার হবে না। এডিসনাল ফাইনানসিয়াল লাইবিলিটি তার মধ্যে নেই, ফাইনানসিয়াল মেমোরানডাম দেওয়ার কোন প্রয়োজন নেই। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওনারা বলছেন এই বিলকে পরে সংশোধন করতে হবে। আমি বলতে চাই এটা তো ওয়াটার টাইট কম্পার্টমেন্ট নয়, প্রয়োজন হলে সংশোধন করতে হবে। ভারতবর্ষের সংবিধান ৩৮ বছরে ৫২ বার সংশোধন করতে হয়েছে। এটা তো একটা সামান্য বিল, এটাতো সংশোধন হতেই পারে। মানুষের জন্য আইন, আইনের জন্য মানুষ নয়। সামান্যতম প্রয়োজন হলে সংশোধন করা হবে। এক মাস পরে আবার এটাকে সংশোধন করা যাবে। এই ভাবে সংশোধন অনেক আইনে হয়েছে। আগে আমরা দেখেছি বহু আইন অনেকবার সংশোধনী আনা হয়েছে। স্বাভাবিকভাবে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এখানে এনেছেন সেটা খুব সুন্দর ভাবে এসেছে এবং সেটা ডিটেল্স এনেছেন। সেই জন্য আমি এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4-45–4-55 P.M.]

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, বিরোধিতার জন্য বিরোধিতা করা আমার উদ্দেশ্য নয়। আমরা চাই এই বিলটার নুতন বিভাজোনের সঙ্গে খাপ খাইয়েএমনভাবে তৈরী করা হোক যাতে অনিলবাবুর কথা অনুযায়ী ভারতবর্ষের সংবিধানের মতো ৩৮ বছরে ৫২ বার সংশোধন করতে না হয়। এই বিলে আইনগত যে সমস্যা রয়েছে সেই সম্পর্কে আমাদের দল নেতা এবং মুখ্য সচেতক উল্লেখ করেছেন। ২১০ধারায় সম্পর্কে আমার

সহযোগী মাননীয় সদস্য মান্নান সাহেব উল্লেখ করেছেন। এইদিকে আমি বেশী বিবাদে যাচ্ছি না। কিন্তু সরকারী দলের পক্ষ থেকে যে ইঙ্গিতগুলো করা হয়েছে আমি সেগুলো সম্পর্কে কিছু বক্তব্য রাখতে চাই। ২৪ পরগনা জেলা যে ভিত্তিতে ছিল, যেখান থেকে সদস্যরা নির্বাচিত হয়েছিলেন, সেই জেলার মৃত্যু হয়ে যাচ্ছে। অর্থাৎ মায়ের মৃত্যু হয়ে যাচ্ছে। মাতৃগর্ভে বেঁচে থাকাটা বায়োলজিক্যালি যেমন অসম্ভব, ঠিক তেমনি এ্যাডমিনিস্ট্রেটিভ্ ওয়েতেও অসম্ভব। মাননীয় অনিলবাবু বলেছিলেন ফিন্যানসিয়াল ইমপ্লিকেশনস্ নেই। তাহলে জেলা পরিষদ ভাগ হলে পরে যে জেলা পরিষদের ভাগ্যে বাড়ী, অফিসগুলো পড়বে তারা তো পেল, কিনতু অন্যদিকে জেলা পরিষদ কি মাঠে বসে থাকবে? তার জন্য তো অফিস কাছারী নতুন করে ব্যবস্থা করতে হবে। অর্থাৎ ফিন্যানসিয়াল ইমপ্লিকেশনস্ আছে। সুতরাং আমাদের সচেতক একথা যথার্থভাবেই বলেছেন। ফিন্যানসিয়াল ইমপ্লিকেশনস্ পরবর্ত্তীকালে যদি করতেই হয়, তাহলে এখনই তা করলে দোষটা কোথায়? আমি শীতকালের পোষাক পরার কথাই বলছি। কারণ, যেটা হবে সেটা চো কম্প্রিহেন্সিভ্ ওয়েতে হতে পারে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমি অনুরোধ রাখি, এটা যদি সর্বাঙ্গসুন্দর করে না পারেন, তাহলে স্বয়ংসম্পূর্ণ করেও তো করতে পারেন? তাতে অপরাধটা কোথায়? থানা যদি বড় হয় তাহলে থানা ভাগ করে কনষ্টেবলকে আর এক জায়গায় বড়বাবু করে পাঠানো হয় না কখন। এখানে নির্বাচনের ভিত্তিতে যেহেতু হয় না, সেইহেতু এটা করা যেতে পারে। কিন্তু বনগাঁর সঙ্গে ডায়মণ্ডহারবার'এর ২৪ পরগনার মাধ্যমে নির্বাচনের ভিত্তিতে যে মিল ঘটানো ছিল, সেটা যদি বারাসাত আর আলিপুরের মাধ্যমে ঘটানো হয়, তাহলে বনগাঁর মানুষ কি নতুন জেলা পরিষদের সভাপতি নির্বাচনের সুযোগ পাবে না? আমাদের আশঙ্কা যে, তারা সে সুযোগ পাবে না। কারণ আমাদের গভীর আশঙ্কা, এই সরকার অল্পকালের মধ্যেই ভেঙে দেবেন মাননীয় মুখ্যমন্ত্রী। তিনিই তো বামফ্রন্টের একমাত্র তুরুপের তাস, তাঁকে দেখিয়ে নির্বাচন করে নেয়া হবে যাতে মেজরিটি পাওয়া যায়। ঠিক একইভাবে জেলা পরিষদের সভাপতিকে জনসাধারণ নির্বাচন করবেন। নির্বাচনে ব্যয়ের কথা বলা হয়েছে। বলা হয়েছে নির্বাচন হলে কাজ হবে না। নির্বাচন হলে ব্যয় হবে, কোন কাজ হবেনা, এই যুক্তিতে যদি নির্বাচন পিছিয়ে দেওয়া হয়, তাহলে তো রাষ্ট্রপতির নির্দেশে কেন্দ্রীয় সরকারের নির্বাচন অনন্তকালের জন্য পিছিয়ে দেওয়া যায়? ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচন তো দীর্ঘকালের জন্য পিছিয়ে দেওয়া যেত? বলা যেতে পারতো নির্বাচন হলে কাজ করতে অসুবিধা হবে? পশ্চিমবাংলা ও পূর্ববাংলা নাম নিয়ে যখন দেশটা ভাগ হয়েছিল তখন প্রথমে শ্যাডো ক্যাবিনেট হয়েছিল। কিন্তু পরে প্রভিসান্যাল গভর্নমেন্ট হয়েছিল দু বছরের জন্য। গভর্ণমেন্ট প্রভিসান্যাল জেলা পরিষদ রাখতে পারতেন কিনতু একটা নির্দ্দিষ্ট সময়ের জন্য। সেই সময়ের মধ্যে যদি নির্বাচন করা হতো, তাহলে জনসাধারণ তাঁদের গনতান্ত্রিক অধিকার তথা বিচার বুদ্ধি ও বিবেচনার মাধ্যমে আর একবার জেলা পরিষদের সভাপতি নির্বাচনের সুযোগ পেতেন। তাঁরা তাঁদের মতামত জানাবার সুযোগ দিলে অপরাধটা কোথায় ছিল? যাঁরা প্রতিনিয়ত জনগণতান্ত্রিক বিপ্লবের কথা বলেন, তাঁরাই আবার জনগণের গনতান্ত্রিক অধিকারকে খর্ব করে, জনগণকে এড়িয়ে, নির্বাচনকে এড়িয়ে যাবার চেষ্টা করছেন। এই ভাবে জেলা পরিষদকে ভাগ করার লাভ যে কি আছে তা আমি জানি না। তাই, এই পঞ্চায়েত মন্ত্রী যাঁকে এই সরকারের একমাত্র বুদ্ধিমান মন্ত্রী বলে মনে করি তাঁর কাছে অনুরোধ জানাচ্ছি যে, তিনি এই বিলটি আজকের মত প্রত্যাহার করুন এবং দরকার হলে বিলটি পরে স্বয়ংসম্পূর্ণ ভাবে উপস্থিত করুন। সেই সঙ্গে সঙ্গে নির্বাচনের ভিত্তিতে–জানিনা, এই দাবীর কোন প্রয়োজন আছে কিনা, বিশেষ করে যেটা সিজ টু একজিষ্ট -যে বিধান ছিল, সেটাকে মেনে নিয়ে ২৪ পরগণার মৃত্যুর সঙ্গে সঙ্গে ২৪ পরগণা জেলা পরিষদ আবার নতুন করে গঠনের জন্য 'জেলা পরিষদ নির্বাচন ভিত্তিক' হবে বলে ঘোষণা করুন। জেলা পরিষদ নির্বাচন ভিত্তিক ঘোষণার বিবেচনায় আমি এই বিলের বিরোধিতা করছি।

**শ্রী গনেশ চন্দ্র মণ্ডল:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী জেলা পরিষদ সংশোধন সম্পর্কে যে বিল এনেছেন আমি সেই বিলকে সমর্থন করছি। যদিও এই বিলে কোন নির্দিষ্ট কোন জেলার নাম নেই তবুও আমরা এটা ধরে নিতে পারি মূলতঃ ২৪ পরগণা জেলাকে ভাগ করার উদ্দেশ্যে এই বিল আজকে বিধানসভায় আনা হয়েছে। এই বিলের বিভিন্ন ধারা এবং উপধারা এবং মূল বিষয় সম্পর্কে আমাদের বিরোধীদলের কিছু মাননীয় সদস্য বক্তব্য রেখেছেন। তাদের বক্তব্যের একটা দিক আমরা দেখছি, তারা যেন চান নির্বাচন হোক, নির্বাচন হলেই যেন এই জেলা পরিষদ তাদের দখলে চলে যাবে এই স্বপ্ন তারা দেখছেন। কিন্তু বাস্তব অবস্থা সেখানে তা নয়। তারা লোকসভার নির্বাচন নিয়ে যাই বলুন না কেন অবস্থার অনেক পরিবর্তন ঘটেছে এবং সেই যুক্তি দিয়ে কথা বললে সেটা বাস্তবসম্মত হবে না। এই জেলার আয়তন অতি বিশাল - এর এক দিকে বিরাট চলছে বাংলাদেশের সীমান্ত, সেই সীমান্তে অবস্থিত সেখান থেকে প্রতিনিয়ত লোকজন আসছে এবং এখানকার জনসাধারণের সঙ্গে মিশে যাচ্ছে। ফলে তাদের চিহ্নিত করা খুবই কষ্টসাধ্য ব্যাপার হয়ে যাচ্ছে। আবার আর একদিকে বিশাল বনভূমি, সেখানে প্রতিনিয়ত আইনশৃঙ্খলার প্রশ্ন জড়িত। অপরদিকে উত্তরাংশে শিল্পাঞ্চল, সুতরাং সামগ্রিকভবে এই জেলার আয়তন, লোকসংখ্যা যেটা পশ্চিমবঙ্গের যে কোন জেলার তুলনায় অনেক বেশী। ভৌগলিক বৈশিষ্টের দিক থেকে এর সম্মৃদ্ধি অন্য যে কোন জেলার থেকে বেশী। সুতরাং এই জেলাকে ভাগ করে পৃথক করতে গেলে প্রশাসনকে পৃথক করা ছাড়া আর কোন উপায় নেই। সুতরাং এই যে সরকার একটা সাধু উদ্দেশ্য গ্রহণ করে এই বিল এনেছেন তাকে সমর্থন করছি। এই বিলকে সমর্থন করতে গিয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। যেহেতু এখানে ডিষ্ট্রি এ্যাডমিনিষ্ট্রেশান সম্পর্কে বলা হয়েছে যার সঙ্গে এই জেলা পরিষদগুলি অঙ্গাঙ্গিভাবে জড়িত সেইহেতু সেখানে প্রশাসনিক ক্ষেত্রে নিশ্চয় এরসঙ্গে কিছু কিছু মহকুমা, জেলার মহকুমা থানা বা ব্লক যুক্ত হওয়ার কথা উঠতে পারে এবং সেগুলি নতুন করে ঢেলে সাজানোর প্রশ্ন দেখা দিতে পারে। এই জেলার প্রশাসনিক বিভাগের ক্ষেত্রে কোন থানা বা কোন মহকুমা তার সঙ্গে নতুনভাবে সংযোজিত হচ্ছে সেই সম্পর্কে এখনো পর্যন্ত কোন সুস্পষ্ট ইঙ্গিত এই সভাতে দেওয়া হয়নি এই সম্পর্কে প্রশাসনিক স্তরে এই জেলাকে কিভাবে বিভাগ করতে হবে, কোন মহকুমার সঙ্গে কোন মহকুমা কোন থানা জড়িত হওয়া দরকার তারজন্য একটা কমিটি তৈরী হয়েছে। সেই কমিটির সুপারিশ সরকারের হাতে এসে পৌছেছে। তবে সেই কমিটির সুপারিশ আজও পর্যন্ত আমাদের জানানো হয় নি। মাননীয় মন্ত্রীমহাশয়কে অনুরোধ করছি সেই সুপারিশ এই সভাতে পেশ করার জন্য। কারণ তাহলে আমরা বুঝতে পারবো

বাস্তব অবস্থাটা এখন কোথায় দাঁড়াচ্ছে। প্রশাসনিক সংস্কারের জন্য যে সমস্ত সুপারিশ করেছেন, সেই সুপারিশে নতুন কিছু মহকুমা তারা স্থাপন করার কথা বলেছেন। আমরা এই সম্পর্কে লিখিতভাবে বা ডেমোনস্টেশান আকারে আমাদের কিছু দাবী সরকারের কাছে রেখেছি। সেই দাবীর মধ্যে অন্যতম একটি দাবী ছিল যে এই ২৪ পরগণা জেলার মধ্যে এই সুন্দরবন অনুকুল এলাকায় অবস্থিত। কিন্তু এই সুন্দরবন বিশাল এলাকা নিয়ে হওয়া সত্ত্বেও সেখানে কোন মহকুমা করার প্রস্তাব আমরা এখনো পর্যন্ত দেখিনি। সেইজন্য আমি বলছি ক্যানিং সুন্দরবনের অন্যতম প্রকাশ্য প্রবেশ দ্বার বলে পরিচিত, সুতরাং এখানে একটা মহকুমা স্থাপন করা হোক।

**(4.55-5.05.PM.)**

এটা আমাদের অন্যতম দাবী। কারণ আমরা যে এলাকা থেকে নির্বাচিত সেই গোসাবা এলাকাটা বসিরহাট মহকুমার অন্তর্গত। কিন্তু এটা উত্তর ২৪পরগনা জেলায় সংগে যুক্ত হয়েছে। গোসাবার ক্ষেত্রে কি হবে আজ পর্যন্ত জানিনা। এটা যদি দক্ষিণ ২৪পরগনার সংগে আসে তাহলে গোসাবা, বাসন্তী, কুলতলী ইত্যাদি এই সমস্ত জায়গার সুবিধার জন্য ক্যানিং-এ একটা মহকুমা স্থাপন করা একান্ত প্রয়োজন বলে মনে করি। যোগাযোগ ব্যবস্থা, অনুন্নত এলাকার উন্নয়ন এবং এলাকার অধিবাসীদের কোলকাতায় না এসে ক্যানিং মহকুমা থেকে কাজ পরিচালনা করা সম্ভব হবে বলে আমি মনে করি। সুতরাং এই জেলাকে বাস্তবে ভাগ করার আগে এবং জেলা পরিষদকে ২ভাগে ভাগ করার আগে আমাদের মতামত এবং জনসাধারণের মতামত গ্রহণ করা হোক এই দাবী করছি। পঞ্চায়েত মন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করে আমি শেষ করছি।

**শ্রীনবকুমার রায় :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন তা উত্থাপন করার আগে আমাদের দলনেতা এবং চীফ হুইপ কতকগুলি আইনগত ক্রুটি দেখিয়ে দিয়েছেন। স্পীকার মহাশয়ও স্বীকার করেছেন সামান্য ক্রুটি আছে। তাসত্ত্বেও এই ক্রুটিপূর্ণ বিল আমরা আলোচনা করছি। সরকার পক্ষের সদস্যরা আমাদের বিরুদ্ধে কতকগুলি শ্লোগান তুলে বললেন যে প্রথমে ২৪পরগনা জেলা ভাগ হোক এটা অমরা চাই না। দ্বিতীয়ত আমরা নির্বাচন চাই এবং তা হলে ২৪পরগনা জেলাবাসীর অনেক অসুবিধা হবে এবং ডেভালাপমেন্টের কাজ পড়ে থাকবেনা। তৃতীয় রাজনৈতিক উদ্দেশ্যে আমরা এই বিলের বিরোধীতা করছি। কিন্তু এই বিলে কারুর বিরোধীতা করার কোন প্রশ্ন নেই। একটা বৃহত্তর জেলাকে দুভাগে ভাগ করলে প্রশাসনের সুবিধা হবে এবং মানুষের উন্নতি করা যাবে। কিন্তু আমাদের আপত্তি হচ্ছে আমরা একটা ক্রুটিপূর্ন বিল আলোচনা করছি। আগামীকাল যখন পেপারে বের হবে এবং আইনজ্ঞরা যখন দেখবেন যে ক্রুটিপূর্ণ বিল আমরা পেশ করেছি তখন আমাদের সম্বন্ধে কি ধারনা হবে। সরকার পক্ষ ধরে নিয়েছেন কোন এুটি নেই এবং আমরা [illegible] বিরোধীতা করছি। কিন্তু যেখানে দেখা যাচ্ছে আইনগত ক্রুটি আছে সেখানে এই বিল আলোচনা করতে গিয়ে সকলের অসুবিধা হচ্ছে। সরকার পক্ষ সেদিকে কর্ণপাত করলেন না। আর. এস. পির সদস্য এই বিল আলোচনা করতে গিয়ে তাঁর সাব ডিভিসান কোন দিকে যাবে সে কথা বললেন। সি. পি. এম থেকে বললেন কংগ্রেস পক্ষ তাঁদের স্বার্থের জন্য এই বিলের বিরোধীতা করছেন। ফরোয়ার্ড ব্লকের সদস্য, হাইকোর্টের আইনজ্ঞ এবং পিটিশান কমিটির চেয়ারম্যান, ১০ধারা সম্বন্ধে ব্যাখ্যা দিয়ে বললেন যে যেখানে সিডিউল কাষ্টের প্রতিনিধি নেই কিম্বা মহিলা প্রতিনিধি নেই সেখানে জেলা পরিষদের নমিনি কার হবে, তারা কোন দিকে যাবে? আমার প্রশ্ন এখানে। কিন্তু তিনি উল্টো বুঝলেন, বুঝে তিনি বললেন যখন ভাগ হয়ে যাবে তখন সেখানে মহিলা প্রতিনিধি, সিডিউলড কাস্ট প্রতিনিধি যাবার প্রিয়ারেন্স পেয়ে যাবে। কিন্তু এখন যিনি মহিলা প্রতিনিধি, সিডিউলড কাস্ট প্রতিনিধি আছেন তিনি কোন দিকে যাবেন ? জেলা ভাগ হয়ে গেলে জেলা পরিষদের মেম্বারও ভাগ হয়ে যাবে। কিন্তু যে মহিলা প্রতিনিধি বা সিডিউলড কাস্ট প্রতিনিধি রয়েছেন তাঁরা কোন পার্টিকুলার এরিয়া থেকে আসেননি, তাঁরা মহিলা প্রতিনিধি বা সিডিউলড কাস্ট প্রতিনিধি নেই বলে এসেছেন, তাঁরা কোন দিকে যাবেন তার উল্লেখ বিলের মধ্যে নেই। কিন্তু তিনি বললেন এখানে অসুবিধা হবে না, আইনের প্রভিসান আছে। আমার বক্তব্য হচ্ছে মূল বিল যেটা রয়েছে সেটা জানতে অসুবিধা কি আছে? একটা জেলা পরিষদ দুটো ভাগ হয়ে গেলে সেখানে পাওয়ারটা যদি সিজড হয়ে যায় তাহলে কে কাজ চালাবে এই প্রশ্ন তুলেছেন। তাহলে সেখানে ডেভেলপমেন্ট ব্যাহত হবে, মানুষের উপকার হবে না এই কথা বলছেন। অনেক পঞ্চায়েত সমিতির চেয়ারম্যানের পাওয়ার সিজ করে নেওয়া হয়েছে, সেখানে বি. ডি. ও. ফাংকসান করছে। সুতরাং আইনগত ক্রুটিটা ক্লিয়ার না করলে মানুষের সামনে আমরা দাঁড়াতে পারব না। আপনারা হয়ত ভাবছেন বিরোধী পক্ষ চাচ্ছে না যে ২৪পরগনা জেলা দুটো ভাগে ভাগ হোক। আমরা সবাই চাচ্ছি যে ২৪পরগনা জেলা খুব বড় জেলা, জনসাধারণের সুবিধার জন্য এই জেলা দুটো ভাগে ভাগ হোক আমরা এটাও চাচ্ছি যে পশ্চিম দিনাজপুর জেলা দুটো ভাগে ভাগ হোক। কোথায় হিলি আর কোথায় ইসলামপুর। সরকার পক্ষেরও রিপোর্ট আছে এই জেলাকে দুটো ভাগে ভাগ করার জন্য। সুতরাং ২৪পরগনা জেলাকে দুটো ভাগে ভাগ করার জন্য আমরা কংগ্রেস পক্ষ থেকে বিরোধিতা করছি না, আমরা চাচ্ছি ২৪পরগনা, পশ্চিম দিনাজপুর জেলাকে দুটো ভাগে ভাগ করে দেওয়া হোক, তাতে মানুষের উপকার হবে। কিন্তু যে পঞ্চায়েত বিল নিয়ে এসেছেন সেখানে যদি এুটি থেকে থাকে তাহলে মানুষের কাছে আমরা হাস্যস্পদ হব। মাননীয় মন্ত্রী মহাশয় আমাদের কথা বুঝতে পেরেছেন, সেজন্য তিনি সংগে সংগে আমাদের কাছে বলেছেন যে আমি দুটো লাইন লিখে দিচ্ছি। পঞ্চায়েত এ্যাক্ট সম্বন্ধে তিনি অভিজ্ঞ ব্যক্তি আমরা তাঁকে শ্রদ্ধা করি, তাঁর কাছে আমার নিবেদন তাঁর যে ফাইনানসিয়াল ডিপার্টমেন্ট রয়েছে, ফাইনানসিয়াল অথরিটি রয়েছে, তাঁদের দিয়ে এ্যাকসেপট্যানস্টা লিখিয়ে আনতে হবে, না হলে আইনের এুটিটা থেকে যাবে। আপনি হয়ত ভোটের জোরে বিলটা পাশ করিয়ে নেবেন, কিন্তু আমরা এই এুটিপূর্ণ বিল সমর্থন করতে পারি না। আপনি আমাদের বিরোধী পক্ষের বক্তাদের বক্তব্য শুনেছেন., এর আগে আমাদের চীফ হুইপের বক্তব্য শুনেছেন। সুতরাং আপনি হাউস এ্যাডজোর্ন করে দিন, দিয়ে আপনার আইনজ্ঞদের ডাকুন, তাঁদের সংগে আপনি পরামর্শ করুন, করে লিগ্যাল পয়েন্টগুলি এমনভাবে মডিফাই করুন যাতে বিলটা একটা নতুন পূর্ণাংগ রূপ ধারণ করতে পারে এবং আমরা সবাই গ্রহণ করতে পারি। তা না করলে যেভাবে বিলটা নিয়ে এসেছেন সেইভাবে এই বিলটাকে সমর্থন করা আমাদের পক্ষে সম্ভব নয়।

[5.05-5.15P.M.]

**শ্রীসুনির্মল পাইক:** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে আমাদের মাননীয় পঞ্চায়েত মন্ত্রী একটা বিল এখানে প্লেস করেছেন, আমি সেই বিলকে সমর্থন করতে গিয়ে দু একটা কথা বলতে চাই। আমরা দেখেছি যে ইতিপূর্বে যে পঞ্চায়েতী রাজ ব্যবস্থা ছিল তাতে জনগণতান্ত্রিকের যে ব্যবস্থা, জনগণের কাছে ক্ষমতা পৌছে দেবার যে ব্যবস্থা সেটা সুষ্ঠভাবে হয়নি এবং তার সুষ্ঠ বিকাশ ঘটেনি। তাই নূতন করে পঞ্চায়েত রাজ ব্যবস্থা করা হয়েছে। ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে পঞ্চায়েতের মধ্যে যাতে জনগণের উপকার করা যায় তাদের সমস্ত রকম সুযোগ সুবিধা পৌছে দেওয়া যায় তার ব্যবস্থা করা হয়েছে। মাননীয় পঞ্চায়েত মন্ত্রী তাঁর বিলে সেই কথাই বলতে চেয়েছেন। ক্ষমতা বিকেন্দ্রীকরণ করার সুরই মূল সুর, মূল কথা। পশ্চিমবাংলার ভিতর ২৪পরগনা জেলাই হোল সর্ববৃহৎ জেলা। তাই একে বিভাজন করার প্রশ্ন উঠেছে। এবং আমরা নিশ্চয় জানি যে সুন্দরবন একটা অনুন্নত এলাকা বলে পরিগণিত এবং কেন্দ্রীয় সরকার এর উন্নতির জন্য বিভিন্নভাবে সাহায্য করছেন যাতে এই অঞ্চলকে আরও উন্নত করা যায়। আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পঞ্চায়েত মন্ত্রী তার জন্য এগিয়ে এসেছেন যে কিভাবে সেখানকার মানুষদের কাছে সুযোগ সুবিধা পৌছে দেওয়া যায়। তাই তিনি বিভাজনের কথা বলেছেন। এখানে বিরোধী পক্ষের তরফ থেকে বলা হোল যে নির্বাচনের প্রশ্ন আছে। আমরা নির্বাচনকে এড়িয়ে যাবার জন্য কোন বিধান এখানে প্রণয়ন করছি না। আমাদের পঞ্চায়েত মন্ত্রীরও সেই উদ্দেশ্য নয়। ইতিপূর্বে বামফ্রন্ট বহু নির্বাচনে উত্তীর্ণ হয়েছে। এবং সম্প্রতি কলকাতা মিউনিসিপ্যালিটির যে নির্বচন হয়ে গেল তাতে আমাদের বামফ্রন্টই জয়লাভ করেছে। এবং এর জন্য আমি প্রশান্ত শূর মহাশয়কে ধন্যবাদ জানাই। তিনি তুড়ি মেরে এই নির্বাচনে জয়লাভ করেছেন। আমাদের বিরোধী পক্ষের সদস্যরা সোচ্চার হয়েছিলেন যে তারা জয়ী হবেনই। কিন্তু তা ঘটেনি। তাই বলছি বামফ্রন্ট সরকার নির্বাচনকে এড়িয়ে যায়নি এবং সেই প্রচেষ্টাও এর ভিতর নেই। এর মূল কথা হচ্ছে ক্ষমতাকে বিকেন্দ্রীকরণ করা। এবং তা করে কিভাবে মানুষকে সাহায্য করা যায় কিভাবে তাদের সমস্ত রকম সুযোগ সুবিধা পৌছে দেওয়া যায় তার ব্যবস্থার জন্যই এই বিল আনা হয়েছে। ২৪পরগণা জেলা একটি বিরাট জেলা-তার প্রশাসনিক ব্যবস্থাকে সঠিকভাবে চালাতে এর বিভাজনের প্রয়োজন আছে। জেলা পরিষদের বিভাজনের প্রশ্নও এখানে আছে এবং সেই ব্যবস্থা মাননীয় পঞ্চায়েত মন্ত্রী করেছেন। তাই আমি বলছি এই বিল আজকে তিনি প্লেস করেছেন সেটা জনগণের স্বার্থের এবং জনগণের উন্নয়নের কথা চিন্তা করেই করেছেন। তাই আমি এই বিলকে সমর্থন করে এবং বিরোধী পক্ষের সমস্ত বক্তব্যের বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, এখানে The West Bengal Panchayat (Second Amendment) Bill, 1985 এই বিধেয়কটি আমাদের পঞ্চায়েত মন্ত্রী মহাশয় উপস্থিত করেছে। এই বিলটি নীতিগতভাবে বিরোধিতা করার কোন কারণ নেই। কারণ প্রশাসন সংস্কার কমিটির সিদ্ধান্ত অনুসারে পশ্চিমবাংলার কয়েকটি জেলাকে ভাগ করবার সিদ্ধান্ত হয়েছে এবং আমরা জানি ২৪ পরগণা জেলাকে দুই ভাগে ভাগ করতে চাওয়া হচ্ছে, একটি উত্তর ২৪পরগণা, আর একটি দক্ষিণ ২৪ পরগণা। তাই স্বাভাবিকভাবে জেলা পরিষদকেও ভাগ করার প্রশ্ন উঠেছে। এখানে যেটা প্রয়োজন হয়েছে সেটা হচ্ছে কিভাবে সীমানা নির্ধারণ হবে। কিন্তু এর মধ্যে অর্থাৎ এই বিলের মধ্যে জেলা পরিষদের সীমানা নির্ধারণ করা, যেটা একটা বড় প্রশ্ন সে সম্বন্ধে কোন কিছু নির্নীত হয়নি। প্রশাসনের তরফ থেকে এটা ব্যবস্থা হবে এবং সেই অনুসারেই সেটা হবে। কিন্তু জেলা পরিষদ বিভক্ত হবে। এখানে একটা প্রশ্ন দেখা গিয়েছে যে যদি সাব ডিভিসনগুলির সীমানা পূর্ণ হয় এবং জেলা পরিষদকে ভাগ করা যায় তাহলে দেখা যাবে যে অনেক পার্লামেন্টের সিট আছে, একজন যিনি পার্লামেন্টের সদস্য তিনিই আবার জেলা পরিষদের সদস্য এবং তার কয়েকটি থানা একটা সাব-ডিভিসনের মধ্যে পড়েছে আর কয়েকটি থানা আর একটা সাব-ডিভিসনের মধ্যে পড়েছে। সেখানে কিন্তু একটা সমস্যা দেখা দিচ্ছে। এই ক্ষেত্রে সেই সদস্য কোন জেলা পরিষদের মধ্যে পড়বে -কোন জেলা পরিষদে তিনি অন্তর্ভুক্ত হবেন এই সমস্যা দেখা দেবে। তাই সেই দিক থেকে আমি বলতে চাচ্ছি যে প্রশাসন সংস্কার কমিটি ২৪ পরগণা জেলা বা অন্যান্য জেলাগুলিকে ভাগ করতে চাইছেন ঠিক কথা এবং ২৪ পরগণা জেলা আয়তনে বিরাট, লোকসংখ্যা প্রচুর এবং সমস্যাও প্রচুর। এই জেলার একদিকে বিস্তীর্ণ সুন্দরবন এলাকা এবং সেই সুন্দরবন এলাকার অনেক সমস্যা, যোগাযোগ সমস্যা সেখানকার শিক্ষা, স্বাস্থ্য, মানুষের কার্জ, আর বেশীরভাগ মানুষই সেখানে দারিদ্র সীমার নীচে বাস করে, একটি মাত্র ফসলের উপর নির্ভরশীল। আবার অন্য প্রান্তে শিল্পাঞ্চল এবং শিল্পাঞ্চলের সংগে অন্য প্রান্তের মানুষের জীবনযাত্রার মৌলিক পার্থক্য আছে। কিন্তু প্রয়োজন ভিত্তিতে এই বিভাজনের দরকার আছে। আইনশৃঙ্খলার দিক থেকে, ডেভেলপমেন্ট ওয়ার্কের দিক থেকে সুবিধার জন্য এর প্রয়োজন আছে এবং তার সংগে সংগতি রেখেই এই আইনটা আনা হয়েছে। আইন সম্বন্ধে এখানে কোন বিতর্ক নেই। কংগ্রেস পক্ষের তরফ থেকে এখানে যেটা বলা হয়েছে সেটা হচ্ছে তারা বিরোধিতা না কতকগুলি টেকনিক্যাল কোয়েশচেন-এর অবতারণা করেছেন। আমি এখানে মন্ত্রী মহাশয়কে বলবো প্রশাসন সংস্কার কমিটির সিদ্ধান্তের সংগে সংগতি রেখে এই আইন আপনি এনেছেন। নীতিগতভাবে কারও বা কোন সদস্যের বিরোধিতা নাই। যে টেকনিক্যাল প্রশ্নটা রয়েছে সেটা যদি মন্ত্রী মহাশয় ত্রুটি মুক্ত করে উপস্থিত করতেন তাহলে সর্বসম্মতভাবে এই আইন এখানে পাশ হোত। আপনার প্রতি আস্থা অনেক আছে, আমাদেরও আছে এবং আপনি ধীর স্থির ভাবে বিবেচনা করে সিদ্ধান্ত গ্রহণ করেন। এ ক্ষেত্রে এই আইন উপস্থিত করার আগে যদি আপনি সেদিকটা যদি আপনি লক্ষ্য করতেন তাহলে আপনার আর কোন সমালোচনার সম্মুখীন হতে হোত না। এই বিলকে আমরা নীতিগতভাবে সকলেই সমর্থন করি, কারণ এটার প্রয়োজন আছে। জেলার প্রয়োজনে, উন্নয়নের প্রয়োজনে, প্রশাসনের সুবিধার জন্য এটা সমর্থন করতে অসুবিধা ছিল না। কিন্তু এখানে মন্ত্রী মহাশয় যদি একটু নজর দিতেন, কেবল মাত্র আপনার অফিসারদের উপর নির্ভর না করে এই আইনটা সংশোধন করার জন্য আনার আগে একটু যদি দেখে নিতেন তাহলে এই সমালোচনার সম্মুখীন হতে হতো না। তাই আমি বলতে চাই আগামী দিনে নতুন করে যখন আবার এই জেলা পরিষদের বা পঞ্চায়েতের আইন সংশোধনের জন আসবে-নিশ্চয়ই সমাজ বিকাশের প্রয়োজনের সংগে সংগে আইনের পরিবর্তন হয়,

আইন প্রয়োগ করতে গিয়ে আগামী দিনে আইনকে অনেক সংশোধন করতে হয়, তাই আগামী দিনে যখন পঞ্চায়েত বিল বা জেলা পরিষদ বিল সংশোধনের প্রয়োজন হবে তখন কেবল মাত্র অফিসারদের উপর নির্ভর না করে বিচার বিশ্লেষণ করে ত্রুটি মুক্ত একটা কমপ্রিহেন্‌সিভ বিল যাতে এই হাউসে আসে, সেই আইন যাতে এখানে আগামী দিনে উপস্থিত হয়, সেটার দিকে নজর দেবেন। গোড়ায় বলেছি এই বিল আমরা নীতিগত ভাবে সমর্থন করি, এর বিরোধিতা করার কোন কারণ নেই। তাই আশা করবো, এই জেলার বিভক্তের সংগে সংগে জেলা পরিষদের বিভাগটার সমন্বয় যাতে দ্রুত হয় এবং ডেভলপমেন্টের কাজ যাতে ব্যাহত না হয়, সেদিকে নজর দেবেন। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.15-5.25P.M.]

**শ্রীসমর মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পঞ্চায়েত মন্ত্রী যে বিলটা এনেছেন, এটা নয়জৌ 'তস্‌থৌ' অবস্থা। ছি ছি এত্যা জঞ্জাল—পঞ্চায়েতের অনেক জঞ্জালের মধ্যে উনি আর একটা জঞ্জাল বাড়াতে চাইছেন। কি সেই জঞ্জাল? আমরা যখন বুথ ভাগ করি তখন দেখা যায় বামফ্রন্ট সরকার সেই বুথ এমনভাবে ভাগ করেন-একটা বুথে যখন ভোটার লিস্ট বেশী হয়, ১৫০০ ভোটার, দুটো বুথ যখন তারা করেন, তখন এমনভাবে বুথ করেন যাতে দুটো বুথেই মার্ক্সবাদী কম্যুনিষ্ট পার্টির সংখ্যা বেশী হয়। তাদের সমর্থন যেন বেশী হয়। ২৪ পরগনা জেলা ভাগ করতে চলেছেন, এই ২৪ পরগনা জেলা ভাগ করার মূল উদ্দেশ্যটা কি? মূল উদ্দেশ্য যেখানে সরকার পক্ষের লোকেরা বললেন না যে উত্তর ২৪ পরগণা দক্ষিণ ২৪ পরগণা জেলা এমনভাবে ভাগ হবে, যে ভাবে প্রত্যেকটা কনসটিটিউয়েনসিতে তাদের এ্যাসেম্বলির মেমবাররা জড়িয়ে আছেন। স্যার একটা বুথে ১৫০০ ভোটার, আমরা দেখলাম, যখন সেই বুথটা ভাগ করা হলো, দুটো বুথ থেকেই যাতে গ্রাম পঞ্চায়েতে সি. পি. এম. সদস্যরা বেরিয়ে আসে সেই ভাবে ভাগ করা হলো। গ্রাম বাংলার পঞ্চায়েতের নামে যে দলতন্ত্র প্রতিষ্ঠা করার চেষ্টা চলেছে, ২৪ পরগণা জেলাকে ভাগ করে তার একটা উদাহরণ মন্ত্রী মহাশয় এখানে রাখতে চলেছেন। আজকে গ্রাম বাংলায় আমরা কি দেখছি, গ্রাম বাংলায় একটা কথা প্রচলিত আছে-"পঞ্চুবাবুর বেশ ধরে গ্রাম বাংলার পথ ঘুরে বেড়াস যদি সকাল রাত তাতেই কাপড়, তাতেই ভাত।" আজকে ২৪ পরগণা জেলাকে ভাগ করার মধ্যে দিয়ে মন্ত্রী মহাশয় কি বলতে চাইছেন- আমি যেটা বলতে চাইছি, আজকে ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে পঞ্চায়েতের জুলুম গ্রামবাংলার প্রতিটি মানুষের গলা টিপে ধরেছে। পঞ্চায়েতের নামে গ্রাম বাংলায় প্রশাসন ভেংগে পড়েছে। পঞ্চায়েতের নামে আজকে গ্রাম বাংলার মানুষ শিউরে উঠছে। উত্তর ২৪ পরগণা, দক্ষিণ ২৪ পরগণা জেলা ভাগ করার মধ্যে দিয়ে মন্ত্রী মহাশয়ের উদ্দেশ্য কি এবং তাঁর যে গোপন রহস্যটা কি সেটা যদি তিনি তাঁর ভাষণে বলতেন তাহলে কিন্তু আমাদের বক্তব্যটা আরও ভালভাবে বলতে পারতাম। যেখানে উত্তর ২৪ পরগণা, দক্ষিণ ২৪ পরগণা জেলা ভাগ হয়েছে সেখানে মনোনীত সদস্যরা, যেখানে মহিলা সদস্যা নেই, যেখানে সিডিউলড কাষ্ট সদস্য নেই সেখানে এটা কি ভাবে ভাগ করা হবে? ২১০ ধারার কথা বলা হয়েছে, আপনি ২১০ ধারা ব্যাখ্যা করে বলেন নি। মূল কথা আমার যেটা মনে হয়েছে সেটা হচ্ছে এই জেলাকে ভাগ করার মধ্যে দিয়ে আপনি বামফ্রন্ট সরকার তথা সি. পি. এমকে আরো শক্তভাবে ২৪ পরগণা জেলার মধ্যে ঢোকাতে চেয়েছেন। আজকে এই পঞ্চায়েত রাজের মাধ্যমে গ্রামের মানুষকে যে ভাবে শোষণ করা হচ্ছে তারা আজকে পঞ্চায়েতের বিরুদ্ধে সোচ্চার হয়েছে, গ্রামের মানুষ আপনার এই বিলের বিরোধিতা করবে, প্রত্যাখ্যান করবে। এই কথা বলে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীবিনয় কৃষ্ণ চৌধুরী:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় সদস্যদের সমস্ত বক্তব্য গভীর মনোযোগ দিয়ে শুনেছি। আমি এক একটা করে বিভিন্ন বিষয়ে পরিষ্কার করবার চেষ্টা করছি আশা করি তারা ধীরভাবে সেগুলি শুনবেন এবং বুঝবার চেষ্টা করবেন। একটা কথা বলা হয়েছে যে ফাইনান্‌সিয়াল ষ্টেটমেন্ট নেই। আমি সে জন্য আবার চেক করেছিলাম তাতে দেখলাম যে অরিজিন্যাল বিলে আছে যে নো ফাইনান্‌সিয়াল লায়েবিলিটিজ। সে জন্য এ্যামেণ্ডমেন্টগুলিতে বারবার রিপিট করছি না। তবে যেহেতু কথাটা উঠেছে সে জন্য রিপিট করছি যে এতে নেই। অনেকে এই দুটো জিনিস ভুল করছেন। আর একটা জিনিস হচ্ছে এই বিলে মেকাপ কি আছে। এ্যাডমিনিষ্ট্রেটিভ রিফর্ম কমিটির রেকমেনডেশান অনুযায়ী Government, not a particular Department তার Administrative necessity ২৪ পরগণা জেলাকে ভাগ করেছেন। তার জন্য বারাসাতে যেখানে হেড কোয়ার্টার হবে সেখানে জেলা ম্যাজিষ্ট্রেটের কোয়ার্টার, এস. আর, কোয়ার্টার, এস. পি'র কোয়ার্টার, জাজের কোয়ার্টার, নতুন জেলখানা, পুলিশ লাইন ইত্যাদি অনেক কিছু করতে হবে, এগুলি হচ্ছে। সেই সূত্রে এ্যাডমিনিষ্ট্রেসানের জন্য যা যা করা দরকার হবে, in pursuance of this decision. যা করতে হবে সেটা হচ্ছে, এ্যাডমিনিষ্ট্রেশানের খরচ হিসাবে সেগুলি তারা করছেন। সে জন্য তার সংগে এটাকে মিলিয়ে ফেলবেন না। অনেকে বলেছেন যে পঞ্চায়েত ডিপার্টমেন্টকে ভাগ করছেন না যে কি ভাবে হবে। এ্যাডমিনিষ্ট্রেশান ভাগ হচ্ছে। সেই ভাগ অনুযায়ী সংগতি রেখে করা হবে। কাজেই এই জিনিসটাকে গুলিয়ে ফেলবেন না। আর একটা কথা উঠেছে যে একটা গোটা ২৪ পরগণা ছিল সেটা উত্তর এবং দক্ষিণ হল। অতএব গোটা পরগণার ইলেকটেড মেম্বার কেমন করে দক্ষিণে হবে বা উত্তরে হবে? সে ক্ষেত্রে আমি বিনীত ভাবে নিবেদন করেছিলাম যে যখন বিহার এবং বাংলা মার্জার হয় তখন সেখানে সিদ্ধান্ত হয়েছিল যে এই ভাগের পর বিহার অংশে যতটা চলে গেল, বিহারে যারা থাকলেন, কিছুটা কাটাকাটি হলেও তাঁরা বিহারে গিয়ে থাকবেন, আর যেটা ট্রান্সপার হয়ে বেংগলে এল, যারা এক সময়ে একত্রে ইলেকটেড হয়েছিল তারা Due to be a member of West Bengal Legislature. আমি এটা পড়ে দিচ্ছি তাহলে বুঝতে পারবেন যে

"The sitting members of the Legislative Assembly of Bihar representing the Thakurganj, Karandighi, Para-cum-chas and Barabazar-cum-chandil constituencies shall, notwithstanding the reduction in the extent of those constituencies by the transfer of portions there of to West Bengal, continue to be members

of the Legislative Assembly of Bihar; and the sitting members of that Assembly representing any other constituency lying wholly or partly in the transferred territories shall, as from the appointed day, be deemed to have been elected to the Legislative Assembly of West Bengal and cease to be members of the Legislative Assembly of Bihar"

[5.25–5.35P.M.]

বিহার, বেংগল মার্জারের ক্ষেত্রে যদি এই ভাবে ইলেকটেড় হতে পারে তাহলে সেই একইভাবে এই ক্ষেত্রে কেন সেই জিনিস হতে পারবে না? এটা নিশ্চয় কংগ্রেস আমলে হয়েছিল। ট্রানসফার আর ডিভিসনের মধ্যে মেটিরিয়াল ডিফারেন্স কোন কিছু নেই। ওটা যদি সিদ্ধ মনে হয় তাহলে ২৪ পরগণার ক্ষেত্রে অসিদ্ধ হবে কেন, এটা কোন লজিক, সেটা আমাদের একটু বুঝিয়ে বলবেন। তারপর অনেক গণতন্ত্রের কথা উঠল। এই সব কথা না বললেই ভাল হয়। কেন না, ১৭ বছর আপনারা কোন নির্বাচন করেন নি। আর আমরা ৮ বছরের মধ্যে দু দুবার নির্বাচন করেছি। আমি সারা ভারতবর্ষ ঘুরে দেখেছি কোথাও ডাইরেক্টলি ইলেকটেড বাই এ্যাডাল্ট ফ্রানচাইজ ত্রিস্তর পঞ্চায়েত নেই। আমি ইউ. পি. অন্যান্য ষ্টেটে গেছি, কোথাও এই জিনিস নেই। আপনারা দেখিয়ে দিন যে কোন্ ষ্টেটে ইলেকসান বাই এ্যাডাল্ট ফ্রানচাইজ হয়। ৪ বছর হয়ে গেলে আমরা নিশ্চয় করতে পারতাম। সমস্ত ষ্টেটে ইনডাইরেক্ট ইলেকস্যনে ঠিক হয়। সময় হয়ে গেলে নিশ্চয় ইলেকসান করতাম। এখানে আমরা কি করতে যাচ্ছি সেটা আপনারা একটু বুঝে নিন। এখানে ত্রিস্তর পঞ্চায়েত ইলেকসান হয়। একটা স্তর গ্রাম পঞ্চায়েত সদস্য, আর একটা স্তরে পঞ্চায়েত সমিতির সদস্য, আর একটা স্তরে জেলাপরিষদের সদস্যরা ইলেকটেড় হয়। জেলাপরিষদে পঞ্চায়েত সমিতির দুটো করে সিট আছে। সেই জন্য সাব-ডিভিসন হলে পঞ্চায়েত সমিতির ভাবনা নেই। পঞ্চায়েত সমিতি ইন ট্যাক্ট থাকছে, গ্রাম পঞ্চায়েতও ইন ট্যাক্ট থাকছে। শুধু দুটো জেলাপরিষদ গঠিত হবে। ২৪ পরগনায় একটা জেলাপরিষদ ছিল, এখন সেই জায়গায় দুটো জেলাপরিষদ হবে। এ্যাডাল্ট ফ্রানচাইজ দিয়ে এটা হবে না। গণতন্ত্রের মাধ্যমে যাতে সমস্ত কিছুই প্রতিষ্ঠিত হতে পারে সেই জন্য ২।। বছর পরে সেটা করা হবে। যতদিন প্রত্যেকের লাইফ আছে ততদিনই থাকবে, কোনদিনও কোন কারণে আমরা নষ্ট করব না। ইলেকসান ঠিক ডিউ টাইমেই হবে। দু ভাগ হচ্ছে বলেই এটা করার প্রয়োজন হচ্ছে, তা না হলে অন্য কিছু করার প্রয়োজন হত না। তারপর আর কতকগুলি পয়েন্ট তুলেছেন। তারপর প্রপার্টি ইত্যাদি সব কে কোথায় যাবে, সে বিষয়ে তুলেছেন। এই বিষয়ে পরিষ্কার বলতে চাই যে, দুটি জেলাপরিষদ গঠিত হবার পরে যে যে অংশে বসেছিলেন সে সেই অংশেই যাবেন। পঞ্চায়েত সমিতির সদস্য, জেলাপরিষদের সদস্যরা দুটি ভাগ হয়ে দু দিকে যাবেন, এতে কোন অসুবিধা হবে না। তারপর নমিনি যারা ইলেকটেড হয় মহিলা সদস্যা বা সিডিউল্ড কাষ্টস, ইত্যাদি অথবা স্পেশাল নমিনেটেড় মেম্বার তারা তখন ১৪০(৫) অনুযায়ী দে উইল সিজ টু বি মেম্বার। তারা তখন দক্ষিণ ২৪ পরগনার আবার নমিনেসন পাবে ইট ইজ অনলি ফর ২৪ পরগনাস। মেটিরিয়ালি এতে অসুবিধা কোন কিছু হচ্ছে না, এটা পরিষ্কার ভাবে বোঝা দরকার। ৩টি স্তর নিয়ে এ্যাডাল্ট ফ্রানচাইজ ইলেকসান হয়, সেটা হয়ে গেছে। অমর ভট্টাচার্য্য মহাশয় বললেন ফিন্যানসিয়াল লায়াবিলিটিজের কথা কিছু বলা হচ্ছে না। তিনি বললেন অহেতুক টাকা খরচ করার কোন দরকার নেই। ফিন্যান্সিয়াল লায়াবিলিটিজের কথা যখন তুললেন তখন একটি কথা বলি যে, এই চিন্তা আমাদের মাথায় সব সময়ই আছে। আমাদের ঘাড়ে এটা চাপাবার মতলব যখন করতে চাইছেন তখন ফিন্যানসিয়াল ষ্টেটমেন্টটা একটু শুনে রাখুন যে, ৪০ লক্ষ ভোটারের ৩ টায়ার ইলেকসান করতে হলে ৫ হাজার ৪০০ পোলিং ষ্টেশন করতে হবে। ১৯৮৩ সালের একটা হিসাব করে দেখলাম তাতে তখন ৯০ লক্ষ টাকার মত খরচ হয়েছিল। এখন সেটা বেড়ে ১ কোটি ২০ লক্ষ টাকার মত খরচ হবে। অহেতুক এই খরচ হবে। M.P., পার্লামেন্ট মেম্বার ইলেকশান বা অন্য কোন পয়েন্ট এ্যারাইজ করলে সেটা তখন দেখা যাবে, তাতে অসুবিধা কিছু হবে না। কিন্তু এটা বড় কিছু ব্যাপার নয়। একটা পার্টিকুলার ইসু নিয়ে কমপ্রিহেনসিভ বিল আনার দরকার হলে আবার আনব।

যে কোন ভালো সাজেসান আমাকে যতবার দেবেন বা বলবেন আমি মনোযোগ দিয়ে শুনবো কারণ আমি চাই, পঞ্চায়েত সত্যিকারের জনসাধারণের ভালো প্রতিষ্ঠান হিসাবে কাজ করুক। একটা রিয়েল সেন্সে, ফেক সেন্সে নয় এটা যাতে লোক্যাল ইউনিট অব দি গভর্নমেন্ট হিসাবে কাজ করতে পারে সেটা আমাদের দেখতে হবে। অবশ্য এরজন্য প্রথমেই পার্লামেন্টে একটা এ্যামেণ্ডমেন্ট এনে যেমন ইউনিয়ান গভর্নমেন্ট, ষ্টেট গভর্নমেন্ট আছে তেমনি লোক্যাল গভর্নমেন্ট বলে কনসটিটিউসানে একে স্বীকৃতি দেওয়া দরকার এবং ফুল পাওয়ার দেওয়া দরকার। তারজন্য যদি আপনারা চেষ্টা করতে রাজী থাকেন তাহলে আমিও আপনাদের সংগে আছি। তারপর ভারতবর্ষের কোথাও যেটা নেই সেটা আমরা করেছি যে নির্বাচিত সদস্যদের বছরে দু বার করে তাদের ইলেকটোরেটের কাছে গিয়ে সমস্ত জিনিষ হাজির করতে হয় এবং তাদের কাছে মত নিতে হয়। তারপর আপনাদের কথা অনুযায়ী আমরা আরো যেটা করেছি সেটা হচ্ছে সত্যিকারের দুর্নীতি যাতে বন্ধ হয় তারজন্য এখন আর শুধু একজনের হাতে টাকা না রেখে প্রধান, উপ-প্রধান এবং অন্য আর এক জনের নামে টাকা থাকবে এবং দুজনের সই ছাড়া সেই টাকা উঠবে না। কাজেই আমি আপনাদের বলছি, আমরা যে সব আইন পাশ করেছি সেগুলি যাতে ঠিক মত কার্যকরী হয় সেগুলি আমাদের দেখতে হবে। আজ যে সংশোধনীটা আনা হয়েছে সেটা খুবই সামান্য জিনিষ এই নিয়ে ধান ভাঙতে শিবের গীত গাইবার কোন দরকার নেই। আজকে এ্যাডমিনিষ্ট্রেটিভ ডিসিসান হচ্ছে ২৪ পরগণা জেলাকে ভাগ করা হবে, এই ভাগের ব্যাপারে গ্রামপঞ্চায়েত, পঞ্চায়েত সমিতির ব্যাপারে কোন সমস্যা নেই, সমস্যা যেটা জেলাপরিষদকে নিয়ে সেটার এটাই হচ্ছে সবচেয়ে সহজ এবং বিনা খরচায় সামাধান। আমি মাননীয় সদস্যদের আবার তাই বলছি, অন্য জিনিষগুলির সংগে পঞ্চায়েতের ব্যাপারটা গুলিয়ে ফেলবেন না। পরিশেষে মাননীয় সদস্যদের বলব, সমস্ত দিক বিবেচনা করে এই বিলটার পক্ষে আপনাদের সম্মতি জানান। এই কথা বলে যে সমস্ত এ্যামেণ্ডমেন্ট এসেছে সেগুলি গ্রহণ করতে না পারার জন্য দুঃখ প্রকাশ করে আমি বক্তব্য শেষ করলাম।

The Motion that the Bill be circulated for the purpose of eliciting opinion was then put and lost.

The Motion of Shri Benoy Krishna Chowdhury that the West Bengal Panchayat (Second Amendment) Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

**Clause 1**

The question that Clause 1 do stand part of the Bill, was then put and agreed to.

**Clause 2**

There are Amendments to Clause 2 by Shri Amarendra Nath Bhattacharya, Shri Kashinath Misra and Shri Abdul Mannan. The Amendment No. 2 of Shri Amarendra Nath Bhattacharya is out of order under Rule 321 (2) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly. Shri Misra and Shri Mannan may move their Amendments.

**Shri Kashinath Misra :** Mr. Speaker Sir, I beg to move that in Clause 2(1), after the proposed section 140(5) (a) (iv), the following be added, namely :-

" (v) The member nominated to Zilla Parishad of the former district under Section 210 of this Act from the area referred to therein comprised in the Blocks shall be nominated to the newly constituted district."

**Shri Abdul Manna :** Mr. Speaker Sir, I beg to move that in Clause 2(1), after the proposed section 140 (5) (a) (iv), the following be added, namely :-

" (v) Members nominated under Section 210 of the Act, shall reside in the respective area within the newly constituted district."

**Shri Benoy Krishna Chowdhury :** Sir, I do not accept those Amendments.

The Motion of Shri Kashinath Misra that in clause 2 (1), after the proposed section 140 (5) (a) (iv), the following be added, namely :-

" (v) The member nominated to Zilla Parishad of the former district under Section 210 of this Act from the area referred to therein comprised in the Blocks shall be nominated to the newly constituted district.", was then put and lost.

The Motion of Shri Abdul Mannan that in clause 2 (1), after the proposed section 140 (5) (a) (iv), the following be added, namely :-

" (v) Members nominated under Section 210 of the Act, Shall reside in the respective area within the newly constituted district.", was then put and lost.

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

[5.35-5.41p.m]

**Preamble**

The question that Preamble do stand part of the Bill, was then put and agreed to.

**Mr. Speaker :** Now, Shri Benoy Krishna Chowdhury will please move the motion for passing of the Bill.

**Shri Benoy Krishna Chowdhury :** Mr. Speaker., Sir, I beg to move that The West Bengal Panchayat (Second Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed.

**Mr. Speaker :** I call upon Shri Satya Ranjan Bapuli to speak. Please be brief and finish your speech within two minutes.

**Shri Satya Ranjan Bapuli :** Mr. Speaker, Sir, the Hon'ble Minister-in-charge is very much pleased to introduce this Bill to curb some discrepancies which may occur after the division of 24-parganas district. The Minister is intelligent no doubt, but the fact remains that whether the passing of this Bill will be legal or not. I like to mention this point before the Hon'ble Minister.

**Mr. Speaker :** Mr. Bapuli, please submit your points before the House, not before the Minister.

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I hope the House will consider whether this legislation will be tenable in law. The Leader of the Opposition, in the First instance, has primarily raised some objections regarding the financial commitment of the Bill.

**Mr. Speaker :** That has been overruled and you cannot discuss about the ruling of the Chair,

**Shri Satya Ranjan Bapuli :** Sir, I am not discussing your ruling; I am simply referring to it. I do not like to criticise any; learned member but the fact remains, and I apprehend too, that sub-section 5 of Section 140, though clear in the Act, will not be helped by this amendment because the original election was held for 24-Parganas. If you amend the Bill, the amendment will not be helpful for the purpose of the elected members who have already been elected and, I can tell you very clearly that this Bill will be challenged before a court of law. You will find that this amendment is not in accordance

with the provisions of the original section under which election was held. Normally, this is against the spirit under which election was hel. This is my objection with regard to sub-section 5 of Section 140. Mr. Speaker, Sir, as regards sub-section 5 of Section 140 though it has been split up from the original section-the original section has been split up in different ways- and you, Sir, being and eminent lawyer know it very well- I also apprehend that when and election is held under any provision, by bifurcation as such no election can be bifurcated because that is the principle and the principle cannot be divided by this small amendment. Through you, Sir, I like to inform the House that a district like 24-Parganas will be in trouble after the passing of this Amendment Bill and after bifurcation. Mr. Speaker, Sir, I would request the Minister-in-charge and the honourable members of this House to considr this aspect.

Thank you, Sir.

**Mr. Speaker** : Mr. Bapuli, in the Third Reading of a Bill you are supposed to mention something new. But no new points have been mentioned by you.

The motion of Shri Benoy Krishna Chowdhury that The West Bengal Panchayat (Secind Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

**Revised Programme of Business for the 5th September, 1985 and Programme of Business for the 6th September, 1985**

**Mr. Speaker** : I Now Present the 65th Report of the Business Advisory Committee as follows.

Thursday, 5-9-85
- (a) The West Bengal Government Townships (Extension of Civic Amenities) (Amendment) Bill, 1985 (Introduction),
- (b) Discussion on Statutory Resolution -Notice given by Shri Kashinath Misra.
- (c) The West Bengal Government Townships (Extension of Civic Amenities) ( Amendment) Bill, 1985 (Consideration and Passing)-1 hour.

Friday, 6-9-85
- (i) Motion under rule 185 regarding condemnation of aparthcid Policy of South African Government-Notice given by Shri Subrata Mukhopadhyay and Shri Ambika Banerjee- 1 hour.
- (ii) Motion under rule 185 regarding Jute Industry in West Bengal-Notice given by Shri Kamal Sarkar, Shri Bhakti Bhusan Mondal, Shri Debsaran Ghosh, Shri Kamakhya Ghosh and Shri Haripada Jana-1$^1/_2$ hours.
- (iii) Motion under rule 185 regarding annulment of Articles 310 and 311 (2) (b) and (c) of the Constitution of India-Notice given by Shri Jayanta Kumar Biswas, Shri Dilip Mazumder, Shri Rabindra Nath Mondal, Shri Anil Mukherjee, Shri Prabodh Chandra Sinha, Shri Bankim Behari Maity, Shri Bhupal Chandra Panda and Shri Uma Kanta Roy-1$^1/_2$ hours.
- (iv) (a) Motion Under rule 185 regarding situation it the Universities of West Bengal - Notice given by Shri Abdul Mannan.
  - (b) Motion under rule 185 regarding situation in the Calcutta University-Notice given by Shri Debaprosad Sarkar.
  - (c) Motion under rule 185 regarding protest against the proposal for declaring the Calcutta University as a Central Institution - Notice given by Shri Amiya Bhusan Banerjee-2 hours.

There will be no Questions for Oral Answers and Mention Cases on Friday , the 6th September, 1985.
I now request the Hon'ble Minister-in-Charge of Parliamentary Affairs to move the Motion for acceptance of the House.

**শ্রী পতিত পাবন পাঠক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কার্য্য উপদেষ্টা সমিতির ৬৫তম প্রতিবেদন যা সুপারিশ করা হয়েছে তা গ্রহনের জন্য এই সভায় প্রস্তাব উৎথাপন করছি।

**মিঃ স্পীকার** : আশা করি সবাই এই প্রস্তাবকে গ্রহন করছেন।

**(মাননীয় সদস্যগন সম্মতি দিলেন)**

অতএব গৃহীত হলো।

## Adjournment

The House was then adjourned at 5.41 p.m. till 1 p.m. on Thurseday the 5th September 1985 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met the in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Thursday, the 5th September, 1985 at 1 p.m.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 12 Ministers, 8 Ministers of State and 146 Members.

Started Question
(to which oral answers given)

[1-00 to 1-10 P.M]

**খুচরা পয়সা/এক টাকার নোটের সংকট**

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১।) **শ্রীদেবপ্রসাদ সরকারঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) খুচরা পয়সা এবং এক টাকার নোটের অভাবের এবং এই ব্যাপারে অসাধু কারবারের ফলে রাজ্যের জনসাধারণের দুর্গতি সম্পর্কে সরকার অবহিত আছেন কি এবং

(খ) অবহিত থাকিলে, ঐ বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করা হইয়াছে?

**শ্রীজ্যোতি বসু :-** (ক) একথা সত্য যে, খুচরা পয়সা ও এক টাকার নোটের স্বল্পতার ফলে জনসাধারণ অসুবিধাগ্রস্ত। কিন্তু এ ব্যাপারে অসাধু কারবারের কোন নির্দিষ্ট অভিযোগ পুলিশের নিকট আসে নাই।

(খ) খুচরা পয়সার স্বল্পতা নিরসনের বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচ্য ব্যাপার।

**শ্রীদেবপ্রসাদ সরকার :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি এটা স্বীকার করেছেন যে, খুচরো পয়সার স্বল্পতার জন্য সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে। এই স্বল্পতার দুটি কারণ হতে পারে, (১) যদি রিজার্ভ ব্যাঙ্ক খুচরো পয়সা কম সাপ্লাই করে তাহলে স্বল্পতা হতে পারে, (২) সাপ্লাই যথেষ্ট থাকলেও যদি সেটা নিয়ে অসাধু ব্যবসা হয় বা কৃত্রিমভাবে মজুত করা হয় তাহলেও স্বল্পতা হতে পারে। কিন্তু আমরা বর্তমানে রিজার্ভ ব্যাঙ্কের ষ্ট্যাটিসটিকস্ থেকে অফিশিয়াল ফিগার যা পাচ্ছি তাতে দেখা যাচ্ছে যে, খুচরো পয়সার যখন সঙ্কট ছিল তখন রিজার্ভ ব্যাঙ্ক যে হারে এই খুচরো পয়সা রিলিজ করেছে, এখন তার তুলনায় অনেক বেশী রিলিজ করছে। এক্ষেত্রে এটা স্বাভাবিক স্বল্পতার অভাব নয়, এটা কৃত্রিম অভাব। এই কৃত্রিম অভাব-এর জন্য অসাধু ব্যবসায়ীদের কারবার ছাড়াও অন্য কারণ থাকতে পারে। এই ব্যাপারে স্বরাষ্ট্র বিভাগ তাঁদের দায়িত্ব একেবারে অস্বীকার করতে পারেন কি?

**শ্রীজ্যোতি বসু :-** আমি খুচরো পয়সার অভাবের ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্ককে জিজ্ঞাসা করেছি এবং জেনেছি যে, এক এবং দুই টাকার নোটেরও স্বল্পতা আছে। ওঁরা বলেছিলেন যে, বিদেশ থেকে ওঁদের মেটাল আমদানী করতে হচ্ছে। স্বাধীনতার ৩৭ বছর পরেও এটা কেন হচ্ছে জানি না। কেন মেটাল ওঁরা পাচ্ছেন না, কেনই বা বিদেশ থেকে আমদানী করতে হচ্ছে বুঝতে পারছি না। একমাস আগে ওঁদের সঙ্গে আমার কথা হয়েছিল। আমার ধারণা, বর্তমানে আরো পয়সা ছেড়ে থাকতে পারেন। তবে কত ছেড়েছে সেটা আমি বলতে পারছি না। তবে স্বল্পতা এখনও আছে। প্রশ্ন হচ্ছে, যদি কিছু অতিরিক্ত পয়সা ওঁরা ছেড়েই থাকেন তাহলে কেন অসুবিধা হচ্ছে? তাহলে হয়ত কৃত্রিম কোন ব্যাপার হচ্ছে, খুচরো পয়সা নিয়ে দুর্নীতি হচ্ছে! আমি উত্তরে বলেছি, আমাদের কাছে নির্দিষ্ট দুর্নীতির কোন অভিযোগ নেই। আমরা খোঁজ পাচ্ছি না যে, কোথায় কিভাবে এই দুর্নীতিটা হচ্ছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রিজার্ভ ব্যাঙ্ক থেকে মানি লেন্ডার লাইসেন্স-এর মাধ্যমে টাকা এবং খুচরো পয়সা পাওয়া যায়। এরা পোদার বলে পরিচিত। মুষ্টিমেয় কিছু ব্যাবসাদারদের এই লাইসেন্স দেওয়া হয় এবং এই লাইসেন্স ক্যালকাটা পুলিশ দেয়। এরা বাতিল নোটকে বদলে দিতে পারে। এরা এই অবস্থার সুযোগ নিয়ে যদিচ্ছা রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা-পয়সা নিয়ে অসাধু ব্যবসা চালিয়ে যাচ্ছে, এই রকম সংবাদ আপনার কাছে আছে কি? এমন কি শোনা যাচ্ছে রিজার্ভ ব্যাঙ্কের সামনেই এটা হচ্ছে। কিছু কিছু সরকারী প্রতিষ্ঠান খুচরার জন্য এ্যাপ্লাই করতে পারে, সেই রকম স্টেট ট্রান্সপোর্ট করপোরেশান, ক্যালকাটা ট্রামওয়ে কোম্পানী রিজার্ভ ব্যাঙ্ক থেকে খুচরো পয়সা রিলিজ করছে। সেই খুচরো পয়সা রিজার্ভ ব্যাঙ্কের সামনে লরি করে অসাধু ব্যবসায়ীদের হাতে চলে যাচ্ছে। এই রকম নানা রিপোর্ট আছে, এটা আপনার জানা আছে কি?

**শ্রীজ্যোতি বসু :-** মাননীয় সদস্যের কাছে অনেক ইনফরমেসান পেলাম, আমি এটা দেখবো।

**শ্রীসরল দেব :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খুচরা টাকা পয়সা নিয়ে অভিযোগ উঠেছে এখানে, কিন্তু কংগ্রেস শাসিত রাজ্যে এই রকম কোন সংকট নেই, এটা কি সত্য?

**মিঃ স্পীকার :-** অন্য রাজ্যে কি হচ্ছে সেটা উনি কি করে বলবেন?

**শ্রীসরল দেব :-** আমি জানতে চাই মন্ত্রী মহাশয়ের কাছে এই রকম কোন সংবাদ জানা আছে কিনা?

**শ্রীজ্যোতি বসু :-** এই ব্যাপারে আমি কিছু জানি না।

**শ্রীঅরুন গোস্বামী :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি খুচরোর অভাবের জন্য বাসে টিকিট কাটলে ৫০ পয়সা কিংবা ৭৫ পয়সার একটা কাগজ ধরিয়ে দেওয়া হচ্ছে? এই সব কি দেবার অধিকার আছে?

**শ্রীজ্যোতি বসু :-** এটা বাসে হচ্ছে এবং আরো কিছু জায়গায় হচ্ছে, এটা বেআইনী নয়।

**শ্রীপ্রবোধচন্দ্র সিনহা :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে খুচরো টাকা পয়সা সঙ্কটের সমাধান করার জন্য স্থানীয় মিণ্ট কর্মচারীরা আপনার সাথে এই ব্যাপারটা কেন্দ্রীয় সরকারের কাছে তোলবার জন্য অনুরোধ করেছিল। আপনি এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের কাছে তুলেছিলেন। সেই সম্পর্কে কেন্দ্রীয় সরকার কিছু বক্তব্য রেখেছেন সেটা জানেন কি?

**শ্রীজ্যোতি বসু :-** আপনি ঠিকই বলেছেন, ওরা একটা দরখাস্ত করেছিল এবং আমি ওদের সাথে ছিলাম। এটা আগের বারের কথা। ওনারা বলছেন খুচরো পয়সা তৈরী করতে পারছেন না। কিছু দিন আগে আমার কাছে যখন রিজার্ভ ব্যাঙ্ক থেকে দেখা করতে এসেছিল তখন তাঁদের আমি জিজ্ঞাসা করি এই ব্যাপার নিয়ে। তখন তাঁরা বলেছিলেন খুচরো কম পাঠিয়েছে, আমরা এর বেশী দিতে পারছি না। এখন বিদেশ থেকে মেটাল আনা হচ্ছে - যে মেটাল দিয়ে টাকা পয়সা তৈরী হয় - অল্প সময়ের মধ্যে এই অসুবিধা লাঘব হবে। কত অল্প সময়ের মধ্যে হবে সেটা জানা যায়নি।

**শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :-** মাননীয় মন্ত্রীমহাশয় জানেন কি না জানি না, আমি আমার প্রত্যক্ষ অভিজ্ঞতা থেকে বলছি জি. পি. ও-র সামনে আমাদের মুদ্রার সঙ্গে বিদেশী রাষ্ট্রের বেআইনী লেনদেন হয়। এই ব্যাপারে ব্যাপক চোরাকারবারী চলে। সেই জন্য এই মুদ্রা লেনদেনের ফলে আমাদের খুচরা টাকা ও পয়সার সঙ্কট তৈরী হচ্ছে। এই সম্পর্কে আপনি অবগত আছেন?

**শ্রীজ্যোতি বসু :-** আমি এই ব্যাপারে অবগত নেই।

**শ্রীসাধন চট্টোপাধ্যায় :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন কি না জানি না মিণ্ট কর্মচারী সংগঠনের পক্ষ থেকে কিছু দিন আগে অভিযোগ করা হয়েছিল যে, যেখানে পশ্চিমবাংলায় ২ কোটি টাকার খুচরো পাঠানোর কথা সেখানে তারা পাঠিয়েছে ২৫ লক্ষ টাকা। এই রকম সুস্পষ্ট অভিযোগ তারা এনেছে। ইউনিয়ন গভর্নমেন্টের এই রকম কার্যকলাপ সম্পর্কে আপনি অবগত আছেন?

**শ্রীজ্যোতি বসু :-** এই রকম আমার কিছু জানা নেই। টাকার কয়েন কম আছে এটা তারা জানিয়েছেন। আমরা দেখছি এই ব্যাপারে দুর্নীতির প্রশ্ন উঠেছে। কিন্তু এই ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্ক নিজে বলে গেছেন যে খুচরো কম আছে।

[1-10 to 1-20 P.M.]

## বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র

*৫১। (অনুমোদিত প্রশ্ন নং *৩০০।) **শ্রীসুমন্তকুমার হীরা :** গত ১৪ই মার্চ, ১৯৮৫ তারিখের প্রশ্ন *৪ (অনুমোদিত প্রশ্ন নং *১৭৪ এবং *১২৪) (অনুমোদিত প্রশ্ন নং *৪৪৫)- এর উত্তর উল্লেখে বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বক্রেশ্বরের তাপবিদ্যুৎ কেন্দ্র স্থাপনের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে/অবস্থায় আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :-** বক্রেশ্বর প্রকল্পটি কেন্দ্রীয় বিদ্যুৎ কর্তৃপক্ষ কর্তৃক কারিগরী, অর্থনৈতিক দিক থেকে অনুমোদিত হয়েছে। ইহা এখন যোজনা কমিশনের অনুমোদনের অপেক্ষায় আছে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :-** এই প্রকল্পটি কোন সালে গৃহীত হয়েছে এবং এটি দেরী হওয়ার কারণ কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :-** এটা এই বছরের ২রা মে তারিখে গৃহীত হয়েছে, তবে আমি দেরী হওয়ার কারণ কি তা বলতে পারবো না। ওঁরা অনেক প্রশ্ন করেছিলেন—এই প্রশ্নের উত্তর দিন, এটা ঠিক হচ্ছে কিনা ইত্যাদি। তবে এটা গৃহীত হয়েছে ঐ তারিখে।

**শ্রী কাশীনাথ মিশ্র :-** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি— সপ্তম যোজনাতে এই তাপ বিদ্যুৎ কেন্দ্রটি গ্রহণ করা হবে কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :-** এটা সপ্তম যোজনাতে হবে কিনা তা এখনও সরকারীভাবে জানা যায় নি। বিদ্যুৎমন্ত্রী প্রধানত বিদ্যুৎ দপ্তর দেখেন, তিনি বলেছিলেন যে এটা সপ্তম পরিকল্পনার অর্ন্তভুক্ত করা হবে। কিন্তু এরজন্য অতিরিক্ত কোন টাকা পয়সা পাওয়া সম্ভব নয়, একথাও তিনি বলেছিলেন।

*৫২, *৫৩ এবং *৫৪ **: স্থগিত।**

## নতুন জেলা ও মহকুমা গঠন

*৫৫। (অনুমোদিত প্রশ্ন নং *২৬৪।) **শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস:** স্বরাষ্ট্র (কর্মীবৃন্দ ও প্রশাসনিক সংস্কার) বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্যে কতগুলি (১) নতুন জেলা ও (২) নতুন মহকুমা স্থাপনের প্রস্তাব বিবেচনাধীন আছে; এবং

(খ) ঐ বাবদে অষ্টম অর্থ কমিশন কত টাকা বরাদ্দ করেছেন?

**শ্রী জ্যোতি বসু :-** (ক) ২৪ পরগণা জেলা বিভক্তিকরণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। বাঁকুড়া জেলায় খাতড়ায় একটি মহকুমা স্থাপনের সিদ্ধান্ত হয়েছে। আরও

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met the in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Thursday, the 5th September, 1985 at 1 p.m.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair 12 Ministers, 8 Ministers of State and 146 Members.

Started Question
(to which oral answers given)

[1-00 to 1-10 P.M]

### খুচরা পয়সা/এক টাকার নোটের সংকট

*৫০। (অনুমোদিত প্রশ্ন নং *১৭১।) **শ্রীদেবপ্রসাদ সরকারঃ** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক)খুচরা পয়সা এবং এক টাকার নোটের অভাবের এবং এই ব্যাপারে অসাধু কারবারের ফলে রাজ্যের জনসাধারণের দুর্গতি সম্পর্কে সবকার অবহিত আছেন কিএবং

(খ)অবহিত থাকিলে, ঐ বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করা হইয়াছে?

**শ্রীজ্যোতি বসু :-**(ক) একথা সত্য যে, খুচরা পয়সা ও এক টাকার নোটের স্বল্পতার ফলে জনসাধারণ অসুবিধাগ্রস্ত। কিন্তু এ ব্যাপারে অসাধু কারবারের কোন নির্দিষ্ট অভিযোগ পুলিশের নিকট আসে নাই।

(খ) খুচরা পয়সার স্বল্পতা নিরসনের বিষয়টি কেন্দ্রীয় সরকারের বিবেচ্য ব্যাপার।

**শ্রীদেবপ্রসাদ সরকার :-**মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আপনি এটা স্বীকার করেছেন যে, খুচরো পয়সার স্বল্পতার জন্য সাধারণ মানুষের অসুবিধা হচ্ছে। এই স্বল্পতার দুটি কারণ হতে পারে, (১) যদি রিজার্ভ ব্যাঙ্ক খুচরো পয়সা করে সাপ্লাই করে তাহলে স্বল্পতা হতে পারে, (২) সাপ্লাই যথেষ্ট থাকলেও যদি সেটা নিয়ে অসাধু ব্যবসা হয় বা কৃত্রিমভাবে মজুত করা হয় তাহলেও স্বল্পতা হতে পারে। কিন্তু আমরা বর্তমানে রিজার্ভ ব্যাঙ্কের স্ট্যাটিসটিকস্ থেকে অফিশিয়াল ফিগার যা পাচ্ছি তাতে দেখা যাচ্ছে যে, খুচরো পয়সার যখন সঙ্কট ছিল তখন রিজার্ভ ব্যাঙ্ক যে হারে এই খুচরো পয়সা রিলিজ করেছে, এখন তার তুলনায় অনেক বেশী রিলিজ করছে। এক্ষেত্রে এটা স্বাভাবিক স্বল্পতার অভাব নয়, এটা কৃত্রিম অভাব। এই কৃত্রিম অভাব-এর জন্য অসাধু ব্যবসায়ীতের কারবাব ছাড়াও অন্য কারণ থাকতে পারে। এই ব্যাপারে স্বরাষ্ট্র বিভাগ তাঁদের দায়িত্ব একেবারে অস্বীকার করতে পারেন কি?

**শ্রীজ্যোতি বসু :-** আমি খুচরো পয়সার অভাবের ব্যাপারে রিজার্ভ ব্যাঙ্ককে জিজ্ঞাসা করেছি এবং জেনেছি যে, এক এবং দুই টাকার নোটেরও স্বল্পতা আছে। ওঁরা বলেছিলেন যে, বিদেশ থেকে ওঁদের মেটাল আমদানী করতে হচ্ছে। স্বাধীনতার ৩৭ বছর পরেও এটা কেন হচ্ছে জানি না। কেন মেটাল ওঁরা পাচ্ছেন না, কেনই বা বিদেশ থেকে আমদানী করতে হচ্ছে বুঝতে পারছি না। একমাস আগে ওঁদের সঙ্গে আমার কথা হয়েছিল। আমার ধারণা, বর্তমানে আরো পয়সা ছেড়ে থাকতে পারেন। তবে কত ছেড়েছে সেটা আমি বলতে পারছি না। তবে স্বল্পতা এখনও আছে। প্রশ্ন হচ্ছে, যদি কিছু অতিরিক্ত পয়সা ওঁরা ছেড়েই থাকেন তাহলে কেন অসুবিধা হচ্ছে? তাহলে হয়ত কৃত্রিম কোন ব্যাপার হচ্ছে, খুচরো পয়সা নিয়ে দুর্নীতি হচ্ছে! আমি উত্তরে বলেছি, আমাদের কাছে নির্দিষ্ট দুর্নীতির কোন অভিযোগ নেই। আমরা খোঁজ পাচ্ছি না যে, কোথায় কিভাবে এই দুর্নীতিটা হচ্ছে।

**শ্রীদেবপ্রসাদ সরকার :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানেন যে রিজার্ভ ব্যাঙ্ক থেকে মানি লেন্ডার লাইসেন্স-এর মাধ্যমে টাকা এবং খুচরো পয়সা পাওয়া যায়। এরা পোদার বলে পরিচিত। মুষ্টিমেয় কিছু ব্যাবসাদারদের এই লাইসেন্স দেওয়া হয় এবং এই লাইসেন্স ক্যালকাটা পুলিশ দেয়। এরা বাতিল নোটকে বদলে দিতে পারে। এরা এই অবস্থার সুযোগ নিয়ে যদিচ্ছা রিজার্ভ ব্যাঙ্ক থেকে টাকা-পয়সা নিয়ে অসাধু ব্যবসা চালিয়ে যাচ্ছে, এই রকম সংবাদ আপনার কাছে আছে কি? এমন কি শোনা যাচ্ছে রিজার্ভ ব্যাঙ্কের সামনেই এটা হচ্ছে। কিছু কিছু সরকারী প্রতিষ্ঠান খুচরার জন্য এ্যাপ্লাই করতে পারে, সেই রকম স্টেট ট্রান্সপোর্ট করপোরেশান, ক্যালকাটা ট্রাম ওয়ে কোম্পানী রিজার্ভ ব্যাঙ্ক থেকে খুচরো পয়সা রিলিজ করছে। সেই খুচরো পয়সা রিজার্ভ ব্যাঙ্কের সামনে লরি করে অসাধু ব্যবসায়ীদের হাতে চলে যাচ্ছে। এই রকম নানা রিপোর্ট আছে, এটা আপনার জানা আছে কি?

**শ্রীজ্যোতি বসু :-** মাননীয় সদস্যের কাছে অনেক ইনফরমেসান পেলাম, আমি এটা দেখবো।

**শ্রীসরল দেব :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, খুচরা টাকা পয়সা নিয়ে অভিযোগ উঠেছে এখানে, কিন্তু কংগ্রেস শাসিত রাজ্যে এই রকম কোন সংকট নেই, এটা কি সত্য?

**মিঃ স্পীকার :-** অন্য রাজ্যে কি হচ্ছে সেটা উনি কি করে বলবেন?

**শ্রীসরল দেব :-** আমি জানতে চাই মন্ত্রী মহাশয়ের কাছে এই রকম কোন সংবাদ জানা আছে কিনা?

**শ্রীজ্যোতি বসু :-** এই ব্যাপারে আমি কিছু জানি না।

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হলে, কবে নাগাত ঐ কাজ শুরু হবে বলে আশা করা যায়; এবং

(গ) ঐ ব্রীজের জন্য মোট কত টাকার এস্টিমেট করা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী** :-(ক) হ্যাঁ।

(খ) প্রাথমিক কাজ অকটোবর নাগাদ শুরু হবে।

(গ) ১,৮৭,৪৩,২০৩ টাকা।

## পুরুলিয়া জেলায় নূতন পুলিস ফাঁড়ি স্থাপন

*৫৭। (অনুমোদিত প্রশ্ন নং *১২১।) **শ্রীকমলাকান্ত মাহাতো : স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ভৌগলিক অবস্থান** বিবেচনা করে ও প্রশাসনিক সুবিধার জন্য পুরুলিয়া জেলার পুঞ্চা থানার **পশ্চিমাঞ্চলে একটি পুলিস ফাঁড়ি স্থাপন করার কোন পরিকল্পনা সরকারের আছে কি?**

**শ্রী জ্যোতি বসু** :- না, বর্তমানে এরকম কোন পরিকল্পনা নেই।

## ব্রিটিশ এয়ারওয়েজের কলকাতার ফ্লাইট বন্ধের সিদ্ধান্ত

*৫৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮৮।) **শ্রীঅমলেন্দ্র রায় : মাননীয় মুখ্যমন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—**

(ক) ব্রিটিশ এয়ারওয়েজ কলকাতার ফ্লাইট বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত সম্পর্কে রাজ্য সরকার অবহিত আছেন কি;

(খ) অবহিত থাকলে, ঐ বিষয়ে কি কি পদক্ষেপ গ্রহণ করা হচ্ছে; এবং

(গ) কলকাতা বিমান বন্দরের সার্বিক উন্নয়নের জন্য ভারত সরকারের কাছে রাজ্য সরকার কর্তৃক সুনির্দিষ্ট কোন সুপারিশ করা হয়েছে কি?

**শ্রী জ্যোতি বসু** :-(ক) হ্যাঁ।

(খ) এ সম্পর্কে প্রধানমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করা হয়েছে এবং তাঁকে উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য অনুরোধ করা হয়েছে।

(গ) না, এ ব্যাপারে কোনও প্রশ্ন ওঠে না কারণ কলকাতা বিমান বন্দর আন্তর্জাতিক মানের।

[1-20 to 1-30 P.M.]

**শ্রী অমলেন্দ্র রায়** :- কোলকাতা বিমান বন্দরের গুরুত্ব কমে যাওয়ার নানা কারণ বিভিন্ন সূত্র থেকে এবং ইউনিয়ন সরকারের তরফ থেকে দেখান হচ্ছে যার মধ্যে একটা কারণ হচ্ছে যে এখানে ট্রেড ইউনিয়ন আন্দোলন এমন একটা পর্যায়ে গেছে যাতে সেই আন্দোলনের জন্য বিভিন্ন এয়ারওয়েজ কোম্পানীগুলি এখান থেকে তাদের ফ্লাইট ক্যানসেল করেছেন এটা কি ঠিক?

**শ্রী জ্যোতি বসু** :- আমি এরকম শুনিনি। যারা চলে যাচ্ছে তাদের কছে থেকে শুনিনি বা কেন্দ্রীয় সরকারের কাছ থেকেও শুনিনি। এ বিষয়ে প্রধানমন্ত্রী আমাকে একটা চিঠি লিখেছিলেন। আমি বলেছিলাম আমি বিশেষ কিছু করতে পারি না। বৃটিশরা আমাদের জানিয়ে গেল—কারণ এটা সেন্ট্রাল সাবজেক্ট। পরবর্ত্তীকালে আমার চিঠি, ওর চিঠি আমি দিয়ে দেব। আমি ওর চিঠিটা একটু পড়ে দিচ্ছি। পাবলিক এবং ব্যবসাদারদের কছে থেকে অনেক চিঠি পেয়েছি। আমি ওকে যেটা লিখেছিলাম তার উত্তরে ২০শে আগষ্ট তিনি জানান—

"Dear Shri Basu,

I have received your letter of August 9, 1985 regarding the withdrawal of the British Airways flights from Calcutta.

While I share your unhapiness over this issue, I should like to make it clear that the Government of India cannot compel any international airline to maintain services from the particular point of call. These are decisions based on the commercial judgement of the airline concerned and have to be treated as such.

It is not a question of ignoring, as you put it, আমাকে কোট করে জানান The large part of eastern region. আমি লিখেছিলাম এটাকে ইগনোর করা উচিত নয়।. "The question basically is what are the State Government doing to generate the necessary volume of traffic that would make commercial operations of airlines whether domestic or international, economically viable. When we look at the problem from this angle, there are obvious shortcomings which cannot be ignored and which are primarily due to the policies of the State Government. If local authorities fail to provide a certain minimum level of civic services or to maintain orderly conditions...বোধ হয় ল' এন্ড অর্ডার মিন করেছেন। কিন্তু দিল্লীর "economic activity is bound to suffer. In such a situation the demand for air services cannot be at a level that would justify commercial operations"...বৃটিশের চলে যাওয়াটা This indeed is the heart of the problem in so far as Calcutta is concerned. It might have been more useful if you had looked into the basic factors that have caused a decline in Calcutta" status as an international airport. You have on the other hand thought it fit to transfer this responsibility which is undisputably that of the State Government, to the Government of India.

This particular matter to which you have referred at some length is only a symptom of a deeper disease. I wish you would fight the disease and not the symptoms." ডাক্তারবাবু আমাকে এটা লিখে জানিয়েছেন। ডিজিস কিভাবে হচ্ছে, কেন হচ্ছে তার ডায়গনসিস। এর উত্তর খুব বড় আমি পড়ছি না, সার্কুলেট করে দেব। এক বৃটিশ ভদ্রলোক, বোধ হয় ম্যানেজার, রাইটার্স বিল্ডিংসে যখন তিনি প্রেস কনফারেন্স করেন তখন তিনি বললেন আমাদের এই সিদ্ধান্ত দু:খজনক কারণ ৫০ বছর আমরা এখানে আছি। আমি শুনলাম তিনি বললেন আমাদের লোকসান হচ্ছে না তবে ওখানে গেলে আরো বেশি লাভ হবে। ৩ জায়গার প্যাসেঞ্জার ২ জায়গায় নিলে লাভ হবে। এখান থেকে প্যাসেঞ্জার বা ফ্রেট বম্বে থেকে বা টিকিটিং থেকে তাতে লাভ হবে। আমি তাঁর সঙ্গে তর্ক করিনি। আমি বলেছিলাম আই হ্যাভ হার্ড ইট। রাজীব গান্ধী যা লিখেছিলেন তার উত্তর আমি দিয়েছি।

(গোলমাল)

**মি: স্পীকার :-** অমলবাবু, আপনার সাপলিমেনটারী করুন?

(শ্রী অমলেন্দ্র রায় উঠিয়া দাঁড়াইলেন)

**শ্রী আবদুস সাত্তার :-** স্যার, মুখ্যমন্ত্রী হয়ে উনি প্রাইম মিনিষ্টারকে ডক্টর বলতে পারেন?

**শ্রী জ্যোতি বসু:-** ডাক্তারই তো ডায়গনোসিস করে, আবার কে ডায়গনোসিস করে?

(শ্রী আবদুস সাত্তার বলিবার জন্য উঠিয়া দাঁড়াইলেন)

**মি: স্পীকার :-** Mr. Sattar, please take your seat. I have asked Shri Amalundra Roy to put his supplementary.

(গোলমাল)

(কতিপয় মেম্বার আসন ছাড়িয়া উঠিয়া দাঁড়াইলেন)

(গোলমাল)

**মি: স্পীকার :-** Please take your seats.

**শ্রী সাধন পান্ডে :-** মুখ্যমন্ত্রী প্রাইম মিনিষ্টারকে ডক্টর বলেছেন, আপনি এটা এক্সপাঞ্জ করুন?

**মি: স্পীকার :-** Mr. Pandey, please take your seat.

(শ্রী আবদুস সাত্তার বলিবার জন্য উঠিয়া দাঁড়াইলেন)

(গোলমাল)

**মি: স্পীকার :-** Please take your seats. There is nothing unparliamentary in the word 'Doctor'. I cannot expungee it.

(তুমুল হট্টগোল)

(কতিপয় মেম্বার আসন ছাড়িয়া উঠিয়া দাঁড়াইলেন)

**মি: স্পীকার :-** Please take your seats.

**শ্রী সাধন পান্ডে :-** আপনি ঐসব কথা বলতে কি করে এ্যালাও করেন?

(গোলমাল)

(কতিপয় মেম্বার বলিবার জন্য উঠিয়া দাঁড়াইলেন)

**মি: স্পীকার :-** What is this Mr. Pandey? This is Assembly. Please take your seat, otherwise I shall be compelled to take action against you.

(তুমুল হট্টগোল)

**শ্রী অমলেন্দ্র রায় :-** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমি স্পষ্টভাবে জানতে চাই যেহেতু কলকাতা বিমান বন্দর আমাদের রাজ্যে অবস্থিত সেইজন্য কলকাতা বিমান বন্দরের ব্যাপারে আমাদের কনসার্ন খুব বেশী এবং সেটা স্বাভাবিক। আমি সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই যে কলকাতা বিমান বন্দরকে খাট করার জন্য, কলকাতা বিমান বন্দরের গুরুত্ব হ্রাস করার জন্য যে ষড়যন্ত্র চলছে সেটা মুখ্যমন্ত্রী এবং রাজ্য সরকারের জানা আছে কিনা এবং এই ষড়যন্ত্র রোখার জন্য যথোপযুক্ত ব্যবস্থা সরকার এবং মুখ্যমন্ত্রী নিচ্ছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু :-** আমাদের যে জবাব দিয়েছে তাতে বলছে আপনি এই ডিজিজের ভাল করে ডায়গনোসিস করুন। আমরা যা করেছি তারপর কত যুক্তি-তর্ক

পার্লামেন্ট কি বলেছিলেন, কমিটি কি বলেছিলেন আগেকার সমস্ত কথা জানিয়েছি। ষড়যন্ত্র কি আছে আমি বলতে পারব না, তবে অবজেকটিভলি আমি যা দেখছি কেন্দ্র এদের সঙ্গে আলোচনা করে, আমার ধারণা ওরা করতে পারেন, যে না, তোমাদের ৩ জায়গা থেকে চালাতে হবে। যদি লস হয় আলাদা কথা, এখানে লস হচ্ছে না, আর একটা ফ্লাইট বাড়াতে পারেন। যাইহোক, চিঠি ও কতকগুলি সাজেশান যা লিখেছি সেটা আপনাদের দেব, আপনারা দেখবেন।

**শ্রী আবদুস সাত্তার ঃ-** ব্রিটিশ এয়ারওয়েজ হচ্ছে ফরেন ফ্লাইট, তারা যদি বলে যে আমরা চালাব না তাহলে সেখানে কেন্দ্রীয় সরকার কি তাদের চালাতে বাধ্য করতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ-** আমার চিঠি যখন পাবেন তখন পড়বেন। সেজন্য এই ব্যাপারে পাবলিক আন্ডারটেকিংসের দুটো রিপোর্ট ছিল—একটা বংশীলালের, আর একটা জ্যোতির্ময় বসুর। সেই রিপোর্টে ওঁরা বলেছেন ওটা পারা যায়, কেন্দ্রীয় সরকার ইচ্ছা করলে পারতেন। খুব কড়া ভাষায় বংশীলাল সেই রিপোর্ট দিয়েছেন।

**শ্রী সরল দেব ঃ-** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি ১৯৪৬ সালে স্বাধীনতার পূর্বে দমদম এয়ারপোর্টে কতগুলি ইন্টারন্যাশনাল ফ্লাইট ছিল এবং স্বাধীনতার পরে কতগুলি ইন্টারন্যাশনাল ফ্লাইট এখান থেকে কেন্দ্রের চক্রান্তে উঠে গেছে জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ-** আমার কাছে হিসাব নেই, অনেকগুলি ছিল। ১৯৭২ সালে প্রথম আমেরিকানরা চলে যায়, তারপর আসতে আসতে ২/১টা চলে যায়। বৃটিশের ২টি ছিল, তারমধ্যে ১টা চলে গেছে, সেদিন এস এ এস ছিল তারা চলে গেল। সব হিসাব আমার কাছে নেই, এখন সব এয়ারওয়েজ বোম্বে থেকে অপারেট করে।

[1-30 to 1-40 P.M.]

## কলকাতাস্থিত শহীদ মিনার সংলগ্ন ময়দানের সংস্কার ও রক্ষণাবেক্ষণ

*৫৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭২।) **শ্রীদেবপ্রসাদ সরকার ও শ্রীপ্রবোধ পুরকাইত ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, কলকাতার শহীদ মিনার সংলগ্ন ময়দানটি উপযুক্ত সংস্কার ও রক্ষণাবেক্ষণের অভাবে কার্যতঃ ব্যবহারের অযোগ্য হয়ে পড়েছে; এবং

(খ) সত্য হলে, ইহার সংস্কার ও সংরক্ষণাবেক্ষণের জন্য রাজ্য সরকার কোন ব্যবস্থা গ্রহণ করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ-**(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে সত্যনিষ্ঠ মন নিয়ে আমি জানতে চাই শহীদ মিনার ময়দান, এটা ম্যাটার অব ওপিনিয়ান, কাজের অযোগ্য। এটা এত নষ্ট হয়ে গেছে যে চতুর্দিকে জল কর্দমাক্ত অবস্থায় থাকে, মিটিং করা, সাধারণ মানুষের বেড়ানর ক্ষেত্র হিসাবে এটা অযোগ্য হয়ে গেছে। আপনি ইতিমধ্যে শহীদ মিনারের উপরের মস্তকটা লাল করেছেন, কিন্তু মিনারের তলদেশে যেখানে বহু আন্দোলন, সমাবেশ, মিটিং হয় সেই ঐতিহ্যমন্ডিত ময়দানকে একটু রেজ করে তার সংস্কারের কথা চিন্তা করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্তী ঃ-** আমরা একটা পরিকল্পনা নিয়েছি, সেই শহীদ মিনারের চারপাশে রেলিং দিয়ে ঘিরে ওখানে একটা বাগান করার। ওখানকার সুইয়ারেজের একটা ভাল বন্দোবস্ত করছি। এটা ঠিকই যে ওখানকার সুইয়ারেজ চোকড় হয়ে গেছে। ওখানে মিটিং সমাবেশ হয়, সুইয়ারেজের বন্দোবস্ত যদি করা না হয় তাহলে বর্ষাকালে ময়দানের সব জায়গায় জল কিছুটা জমবে। সেজন্য যতখানি সম্ভব আমরা এটাকে সুন্দর করার জন্য চেষ্টা করছি। আর একটা মুসকিল হচ্ছে ওখানে বেআইনী সমস্ত খাবারের দোকান গড়ে উঠে, তারা নানা রকম নোংরা করে, তার ফলে ওখানকার পয়ঃপ্রণালী অনেক সময় চোকড হয়ে যায়। সেজন্য আমরা পুলিশের সাহায্যে মাঝে মাঝে যারা বেআইনী স্টল করে তাদের উঠিয়ে দিই। এটা শুধু যে বেআইনী তা নয়, এটা স্বাস্থ্যের দিক থেকেও হ্যাজাডাস। যাইহোক, আপনি যেটা বললেন আমরা সেই সম্পর্কে একটা পরিকল্পনা গ্রহণ করেছি, পূজার পরে বর্ষা চলে গেলে এই সম্পর্কে কি ব্যবস্থা করা যায় সেই ব্যবস্থা করব।

## বুধপুর-বাঁকুড়া পায়রাখালী রোডের সংযোগকারী রাস্তা নির্মাণ

*৬০। (অনুমোদিত প্রশ্ন নং *২১৬) **শ্রীকমলাকান্ত মাহাতো ঃ** বিগত ৪ঠা এপ্রিল, ১৯৮৫ তারিখের প্রশ্ন নং *৩৮৭ (অনুমোদিত প্রশ্ন নং *১৮৪৩)-এর উত্তর উল্লেখে পূর্ত বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মানবাজার পঞ্চায়েত সমিতি এলাকায় বুধপুর হতে বাঁকুড়া পায়রাখালী রোডের উপর সংযোগকারী রাস্তাটি নির্মাণের জন্য সরকারী অনুমোদন পাওয়া গেছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, কোন্ কোন্ মৌজার উপর দিয়া এই রাস্তাটি নির্মাণ করার পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী ঃ-**(ক) হ্যাঁ।

(খ) মৌজাগুলির নাম: বুধপুর, মহেশপুর, রামনগর, আমলাতোড়া, গোয়ালপাড়া, তালশদারা, কুলছত্র, ব্রাহ্মণপাড়া, ডুমারিয়া, পালমি, মুকুন্দপুর, চন্দ্রা, শ্যামনগর, পায়রাচালী।

**শ্রী কমলাকান্ত মাহাতো :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে ঐ চাঁদড়ার পরে পায়রাচালী যাবার মধ্যে কোন রাস্তা নেই। আমাদের জমি এ্যাকয়ারের কিছু প্রশ্ন আছে। আমি মনে করি যে জমি এ্যকয়ার করতে গেলে রাস্তার কাজ শুরু করতে দেরী হয়ে যাবে। সেই কারণে চাঁজড়া থেকে শ্রীরামডাঙ্গা মোড় পর্যন্ত রাস্তাটি করবার কোন চিন্তা ভাবনা করছেন কি?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :-** এই রাস্তাটির জন্য যে জায়গা আমরা এ্যালটমেন্ট করেছি সেইসব জায়গার মোট পরিমাণ হচ্ছে ৭.৫ কিলো মিটার। এই পরিকল্পনাটি ৭ম পরিকল্পনার মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে। এর জন্য আমাদের টাকা লাগবে পুরোটা করতে ৫৫ লক্ষ ৯০ হাজার টাকা। সুতরাং টাকার অঙ্ক অনুপাতে যেভাবে আমরা অর্থ দপ্তর থেকে পাবো সেইভাবে কাজ করবার পরিকল্পনা করেছি। এবং যে জায়গা আমরা এ্যালটমেন্ট করেছি সেটা আর বদলানো যাবে না।

## নদীয়া জেলায় খুনের ঘটনা

*৬১। (অনুমোদিত প্রশ্ন নং *২০১।) **শ্রীবিশ্বনাথ চৌধুরী:-** স্বরাষ্ট্র (পুলিস) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলায় ১৯৮৪ সালের মার্চ মাস থেকে ১৯৮৫ সালের ১০ই আগস্ট পর্যন্ত সময়ে মোট কতগুলি খুনের ঘটনা ঘটেছে; এবং

(খ) উক্ত ঘটনাগুলিতে জড়িত কতজন ব্যক্তিকে এপর্যন্ত গ্রেপ্তার করা সম্ভব হয়েছে?

**শ্রী জ্যোতি বসু :-**(ক) মোট ১৯৬টি।

(খ) ৪৬২ জনকে।

***৬২ : স্থগিত।**

## ব্যারাকপুর ট্রাঙ্ক রোডে ফ্লোরেসেন্ট বাতির ব্যবস্থা

*৬৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৭।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য:** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, ব্যারাকপুর ট্রাঙ্ক রোডের দুই ধারে নূতন করিয়া ফ্লোরেসেন্ট বাতি লাগাইবার ব্যবস্থা হইতেছে;

(খ) সত্য হইলে, কোন্ স্থান হইতে কতদূর পর্যন্ত ঐ কাজ করা হইবে; এবং

(গ) ঐ বাবদে আনুমানিক মোট কত টাকা খরচ হইবে?

**শ্রী যতীন চক্রবর্ত্তী :-**(ক) এইচ পি. সোডিয়াম ভ্যাপার ল্যাম্প লাগান হইতেছে।

(খ) রাজা মনীন্দ্র রোড ক্রসিং হইতে ডানলাপ ব্রিজ পর্যন্ত।

(গ) আনুমানিক ব্যয় ৬৭,১৭,০০০ টাকা।

## বিভিন্ন শিল্পসংস্থা হতে রাজ্য বিদ্যুৎ পর্ষদের বকেয়া বিল

*৬৪। (অনুমোদিত প্রশ্ন নং *১৮৩।) **শ্রীদেবপ্রসাদ সরকার:** বিদ্যুৎ বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি

(ক) ইহা কি সত্য যে, এই রাজ্যে বিভিন্ন শিল্পসংস্থা হতে রাজ্য বিদ্যুৎ পর্ষদের প্রচুর পরিমাণ বিদ্যুৎ বিল বকেয়া রয়েছে; এবং

সত্য হলে,—

(১) ১৯৮৫ সালের ৩০শে জুন পর্যন্ত সময়ে উক্ত শিল্পসংস্থাগুলির নিকট অনাদায়ী অর্থের পরিমাণ কত,

(২) এই ব্যাপারে কতজন শিল্পপতি জড়িত, এবং

(৩) ঐ বিষয়ে রাজ্য বিদ্যুৎ পর্যদ কি কি পদক্ষেপ নিয়েছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত :-**(ক) হ্যাঁ।

(খ) (১) ছয় কোটি দশ লক্ষ তিপ্পান্ন হাজার ন'শো সাঁইত্রিশ টাকা। এর মধ্যে তেত্রিশ লক্ষ তিয়াত্তর হাজার টাকা বিদ্যুৎ শুল্ক বাবদ।

(২) ৫০টি শিল্প সংস্থা জড়িত।

(৩) এর মধ্যে ৪ কোটি ৬২ লক্ষ ৭ হাজার ২শো ৭৫ টাকা আদায়ের ব্যাপারে মহামান্য হাইকোর্টের স্থগিতাদেশ রহিয়াছে। এ ব্যাপারে পর্ষদ আইনানুগ কার্যকরী ব্যবস্থা গ্রহণ করিতেছে। ২৩টি শিল্প সংস্থার কাছে প্রায় ১ কোটি ৩ লক্ষ টাকা বাকি আছে। বাকি টাকাটা রাজ্য সরকারের বিভিন্ন শিল্প সংস্থার কাছে পাওনা।

মহামান্য হাইকোর্টের স্থগিতাদেশের ফলে ৫টি শিল্পসংস্থার কাছে বিদ্যুৎ শুল্ক অনাদায়ী রহিয়াছে।

[1-40 P.M. to 1-50 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন বিদ্যুৎ পর্ষদের ৬ কোটি টাকার উপর বিল আদায় বকেয়া পড়ে আছে। এত বিরাট পরিমাণ টাকা বকেয়া হতে নিশ্চয়ই অনেক সময় লেগেছে। তাহলে আপনি কি জানাবেন, রেগুলার ভেরিফাই করা এবং টাকা পয়সা আদায় করার ক্ষেত্রে বিদ্যুৎ পর্ষদের কর্মীদের এবং কর্তৃপক্ষের গাফিলতি আছে কিনা এবং তা তদন্ত করে দেখার কথা ভাবছেন কিনা?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ-** গাফিলতির কথা যখন বলছেন তখন আমাকে বলতে হচ্ছে যে, গফিলতি যদি কারো থাকে তাহলে তা মহামান্য হাইকোর্টের আছে। তাঁদের কাছে যে কেউ যে কোনো বিষয়ে ইনজাংশন চাইলেই তাঁরা দিয়ে থাকেন এবং তারপরে সে সমস্ত কেস দিনের পর দিন, মাসের পর মাস পড়ে থাকে। এ ক্ষেত্রেও তাই ঘটছে, ফলে আমবা আদায় করতে পারছি না বা আদায় করতে দেরি হচ্ছে। মহামান্য হাইকোর্টের কাছে দরখাস্ত করলেই তাঁরা ইনজাংশন দেন, তাঁরা সমাজের কথা ভাবেন না, দেশের কথা ভাবেন না, বছরের পর বছর কেস ফেলে রাখেন এবং এ ক্ষেত্রেও ফেলে রাখার জন্যই এই অর্থ সংগ্রহ করা যাচ্ছে না, অপরদিকে আমাদের অর্থের অভাবে অসুবিধা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ-**মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি হাইকোর্টের ইনজাংশনের কথা বললেন, ৪ কোটি টাকার উপর যেটা আদায় করতে পারছেন না সেটার ক্ষেত্রে কতগুলি ইনজাংশন পড়েছে, কবে থেকে পড়েছে এবং এর মধ্যে ক'টি ইনজাংশন আজ পর্যন্ত বিদ্যুৎ পর্ষদের পক্ষ থেকে উদ্যোগ নিয়ে ভেকেট করা হয়েছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ-** আমার কাছে কবে থেকে এগুলি হয়েছে সেই নির্দিষ্ট তারিখ নেই। তবে অন্তত দেড় বছর ধরে কেসগুলি চলছে এবং কেবলই তারিখ পড়ছে, আমাদের বিদ্যুৎ পর্ষদের টাকা খরচ হচ্ছে, যাঁরা ওখানে আইন ব্যবসা করছেন তাঁদের পকেটে সেই টাকা যাচ্ছে, আমাদের দিক দিয়ে কোনো অগ্রগতিই ঘটছে না। ফলে সমস্ত কিছু পড়ে আছে। প্রায় শতাধিক কেস হাইকোর্টে পড়ে আছে। এ বিষয়ে একটা জিনিস আমি মাননীয় সদস্যদের স্মরণ করিয়ে দিতে চাই বিদ্যুতের কাজকর্ম করতে গিয়ে যে লাইসেন্সের দরকার হয়, সেই লাইসেন্সের ক্ষেত্রেও হাইকোর্ট থেকে ইনজাংশন দেওয়ার জন্য গত ২ বছর ধরে কাউকে কোনো লাইসেন্স দেওয়া যাচ্ছে না। লাইসেন্স না দেওয়ার ফলে বহু ছেলে চাকরী পাচ্ছে না, অনেকের প্রমোশন হচ্ছে না। যারা লাইসেন্স নিয়ে কাজ করবে, তারাও কাজ করতে পারছে না। এ ক্ষেত্রেও মহামান্য হাইকোর্ট ইনজাংশন করে দিয়ে বসে আছে। এভাবে কি করে দেশ চলবে? ওঁরা কোনো দায়িত্ব নিচ্ছেন না।

**শ্রী আবদুস সাত্তার ঃ-** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, বিভিন্ন সময়ে হাইকোর্টে যায়, ইনজাংশন হয় ঠিকই। কিন্তু তারপর সেই ইনজাংশন ভ্যাকেট করার জন্য আপনাদেব যারা উকীল বা যারা এ্যাডভোকেট আছেন প্রতিদিন তারা অনেক টাকা পকেটে পোরেন, অনেক টাকা রাজ্য সরকারের কাছ থেকে নেন। সেই পশ্চিমবঙ্গ সরকারের যারা এ্যাডভোকেট তারা সেই সমস্ত ইনজাংশন ভ্যাকেট করার জন্য কোন তদ্বির করছেন কি না?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ-** আমি একথা বলতে পারি যে একজন ব্যারিষ্টারকে দায়িত্ব দেওয়া হয়েছিল যে কেসগুলি পড়ে আছে সেগুলি দেখার জন্য, তিনি সেগুলির চেষ্টা করছেন। কিন্তু অবস্থাটা হচ্ছে যে একটা ইনজাংশান ভ্যাকেট হবার পর আর একটা দরখাস্ত ঐ ব্যাপারে হল সংগে সংগে ইনজাংশন হয়ে গেল। ২ বছর ধরে খেটে-খুটে ব্যারিষ্টার লাগিয়ে টাকা পয়সা খরচ করে ইনজাংশন ভ্যাকেট করা হল তখন আর একটা দল গিয়ে দরখাস্ত করলেন এবং ইনজাংশন হয়ে গেল। এই হচ্ছে অবস্থা এবং মহামান্য হাইকোর্ট এটা করছেন।

**শ্রী আবদুস সাত্তার ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে রাজ্য সরকারের যে সমস্ত এ্যাডভোকেট আছেন, তারা বিভিন্ন দিন করলে ফি পাবেন বলে আপনাদের কেসগুলি তদ্বীর করছেন না এবং তার ফলে আদালতে পড়ে আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ-** মাননীয় সদস্য যেকথা বলেছেন সেটা অনেকটা ঠিক। এই সম্পর্কে আমার অভিজ্ঞতা আছে যেভাবে তদ্বীর করা দরকার সেইভাবে হচ্ছে না। কিন্তু এই ক্ষেত্রে আমি নিজে দেখেছি যে ঐ ব্যারিষ্টার অনেক খেটেখুটে কেসটা হাইকোর্ট থেকে ইনজাংশন ভ্যাকেট করলেন কিন্তু তারপরে আর একটা দরখাস্ত করা হল এবং ইনজাংশন হয়ে গেল।

**শ্রী মহ: নিজামুদ্দিন ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ব্যারিষ্টার মহাশয় অনেক চেষ্টা করে একটা ইনজাংশন ছিল সেটা ভ্যাকেট করলেন। আবার বললেন যে ব্যারিষ্টার গাফিলতি করছেন। যদিও অন্য ব্যারিষ্টারের কথা বলেছেন কাজেই যে ব্যারিষ্টার গাফিলতি করছেন, তিনি কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত আছেন সেটা বলবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ-** মাননীয় সদস্য হয়ত ভাল করে শোনেন নি। আমি ব্যারিষ্টার বলিনি। আইনজীবি যারা আছেন, যারা সরকারী কেস করেন, তাদের যে উদ্যোগ নিয়ে কেসগুলি দেখা উচিত অনেক সময়ে তা দেখেন না। কিন্তু যে কেসের কথা আমি বলেছি, আমি যেহেতু এটা ব্যক্তিগত ভাবে দেখেছি, সেই ব্যারিষ্টারের কোন ত্রুটি নেই। তিনি অনেক পরিশ্রম করে ইনজাংশন ভ্যাকেট করেছিলেন কিন্তু তারপরে আর একটা দরখাস্ত করা হল এবং আবার ইনজাংশন হল।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিদ্যুৎ পর্ষদের যে ৬ কোটি টাকা অনাদায়ী রয়েছে, আমাদের মন্ত্রী মহোদয়ের ভাষায় মহামান্য হাইকোর্টের গাফিলতিতে তো আর সবগুলিতে ইনজাংশন হয়নি, যেগুলিতে ইনজাংশন হয়নি সেগুলিতে আদায় করার কি ব্যবস্থা হয়েছে এবং যদি না হয়ে থাকে তাহলে কেন হয়নি সেটা উনি বলবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ-** এই ৬ কোটি টাকার মধ্যে প্রায় ২ কোটি টাকার মত যেটা বিভিন্ন কলকারখানার মালিকরা দেয়নি এবং সেখানে মালিক পক্ষ আসছে, শ্রমিক পক্ষও আছে এবং তারা বলছে যে এখানে যদি লাইন কেটে দেন তাহলে আমরা বেকার হয়ে যাবো। তারা আমাদের কাছে প্রস্তাব করেছেন, তারা যাতে সহজ কিস্তিতে দিতে পারেন সেটা নিয়ে আলোচনা হচ্ছে। এটা আনুমানিক এক কোটি ৩ লক্ষ টাকা। (এ ভয়েস—কোন দলের শ্রমিক?) আই. এন. টি. ইউ. সি. সিটু সব দলেরই শ্রমিক আছে। দ্বিতীয়ত: সরকারী শিল্প, যেগুলি রুগ্ন শিল্প ছিল সেগুলি সরকার নিয়েছেন অথচ সেখানে তারা লাভ করতে পারছে না এবং সেই কারণে টাকা ঠিক সময়ে দিতে পারছে না। সে জন্য তাদের সঙ্গে কথা বলা হচ্ছে, বিভিন্ন দপ্তরের মন্ত্রীদের সঙ্গে কথা বলা হচ্ছে যাতে সহজ কিস্তিতে তারা শোধ করতে পারে সেই ব্যবস্থা হচ্ছে।

[1-50 P.M. TO 2.00 P.M.]

## ADJOURNMENT MOTION

**Mr. Speaker :** To-day I have received one notice of Adjournment Motion from Shri Kashinath Misra on the subject of deplorable condition of transport system in the State.

The subject matter of the motion does not call for adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention, Question etc. I, therefore, withhold my consent to the motion.

The Member may, however, read out the text of the motion as amended.

**শ্রী কাশীনাথ মিশ্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনাসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতবী রাখছেন। বিষয়টি হল—

সারা পশ্চিমবাংলার পরিবহন ব্যবস্থা সম্পূর্ণ বিপর্যস্ত দূরগামী বা কলকাতা শহরগামী সরকারী বাসের কোন সময় সূচী নেই। দক্ষিণ ২৪ পরগনাসহ বর্ধমান, মেদিনীপুর, বাঁকুড়া ও হুগলীর রাস্তাঘাটের বেহাল অবস্থার জন্য প্রাইভেট বাসগুলির দুরবস্থা ক্রমশঃ বাড়ছে এবং ফলে যাত্রীদের প্রাণ সংশয় ব্যাপক ভারে দেখা দিচ্ছে। সারা রাজ্যে বাস দুর্ঘটনায় পাঁচ মাসে মৃত্যুর সংখ্যা একশ ছাড়িয়ে গেছে এবং আহতের সংখ্যা পাঁচ হাজারের বেশী হয়েছে।

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker** : I have received 13 notices of Calling Attention, namely :-

1. Mob violence in Keshpur Police Station area, Midnapore resulting into death of two persons and serious injury to many others - Shri Gyan Singh Sohanpal.

2. Propaganda over declaration of Calcutta University as "An Institution of National Importance" - Shri Sadhan Chattopadhyay, Shri Prabodh Chandra Sinha, Shri Rabindra Nath Ghosh and Shri Debsaran Ghosh.

3. Outbreak of enteric disease, cholera in Howrah town for want of drinking water - Shri Asok Ghosh.

4. Non-implementation of the recommendations of administrative report of Dr. Ashok Mitra Committee in Medical College and Hospitals and Health Centres - Shri Anup Kumar Chandra, Shri Samar Mukherjee, Shri Kashinath Misra and Shri Sadhan Pandey.

5. Tension prevailing everywhere in Midnapore district over recent incidents of arson, looting murder, etc. in Keshpur P. S. area - shri Amarendra Nath Bhattacharyya and Shri Kashinath Misra.

6. Law and order position has deteriorated in Murshidabad district - Shri Bankim Tribedi.

7. Reported proposed Central Government's intervention in the affairs of Calcutta University and vis-a-vis take over - Shri Anil Mukherjee.

8. Crisis in coal industry - Shri Jayanta Kumar Biswas.

9. Reported theft of machinaries of Electricity Board - Shri Jokhilal Mandal.

10. Suspension of Primary Teachers in Malda district for producing false certificate - Shri Samar Mukherjee.

11. Severe bank erosion of the river Bhagirathi at Sanyalchar of Chakoah, Nadia - shri Subhas Bose.

12. Alleged murder of one Alok Saha (Gobinda) at Habra on 20.8.85 - Shri Nirode Roy Chowdhury.

13. Regarding incident at Kespur - Shri Himansu Kunar.

There are 3 calling attention notices on the same subject, Sl. No. 1, 5 & 13. I amalgamate these 3 notices. So, I have selected the notices of Shri Gyan Singh Sohanpal, Shri Amarendra Nath Bhattacharya and Shri Himansu Kunar (Sl. No. 1, 5 & 13).

Hon'ble Chief Minister may please make a statement to-day, if possible or give a date.

**শ্রী পতিত পাবন পাঠক ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটার উত্তর ১৩ তারিখের দেব। আর একটা কথা আমি উল্লেখ করছি যে, এর আগে কলিং এ্যাটেনসানের উত্তর দেবার সময় বলেছিলাম ১২ তারিখে উত্তর দেব। কিন্তু ১২ তারিখে হয়ত শিল্প ধর্মঘটের জন্য হাউস বন্ধ থাকতে পারে। সেই জন্য ওটার উত্তর ১১ তারিখে দেব।

**শ্রী আবদুস সাত্তার ঃ-** স্যার, বিধানসভাও কি শিল্প ধর্মঘটের মধ্যে পড়ে?

**মিঃ স্পীকার ঃ-** এটা আমি বলছি না, ওঁনার কথা এটা। আমি কিছু বলছি না। অবস্থা দেখব—অবস্থা দেখে তারপর ঠিক করব। উনি বলছেন বন্ধ হতে পারে, এটা ওঁনার ব্যাপার। আমি বলছি না।

**শ্রী পতিত পাবন পাঠক ঃ-** স্যার, ১২ তারিখের পরিবর্তে ১১ তারিখে উত্তর দেব।

## Mention Cases

**শ্রী সুরেশ সিনহাঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র (পরিবহণ) দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আজ কয়েকমাস যাবত পশ্চিমদিনাজপুর জেলায় ওয়েষ্ট দিনাজপুর বাস ওনার্স ফেডারেশন বাস ভাড়া বৃদ্ধির দাবীতে অনির্দিষ্টকালের জন্য ধর্মঘট করে সমস্ত বাস ও মিনিবাস চলাচল বন্ধ করে দিয়েছে। স্যার, আপনি জানেন, পশ্চিমদিনাজপুর জেলাতে রেলের কোন ব্যবস্থা নেই, বাস, মিনিবাসই চলাচলের বা যোগাযোগের একমাত্র মাধ্যম। বাসভাড়া বৃদ্ধির দাবীতে তারা গত ২২শে আগষ্ট থেকে আন্দোলন শুরু করেছে ফলে জেলার সাধারণ মানুষদের জেলা সদর বালুরঘাটের সঙ্গে যোগাযোগ রাখা অসুবিধাজনক হয়ে পড়েছে। জেলা আর.টি.এ. মালিকদের সঙ্গে বসেছিলেন এবং ১লা আগষ্ট থেকে এক পয়সা করে ভাড়া বাড়ানো সত্বেও আর.টি.এ'র প্রস্তাব তারা মানে নি, তারা আরো বেশী ভাড়া বৃদ্ধির দাবী জানিয়েছে। স্যার, তাদের দাবী মত যদি ভাড়া বৃদ্ধি করা যায় তাহলে সেটা হবে বর্তমানের ভাড়ার চেয়ে শতকরা ৫০ ভাগ বেশী। তারা ধর্মঘট ডেকেছে। স্যার, এই ঘটনার পরিপ্রেক্ষিতে কিছুদিন আগে বালুরঘাটে একটি অপ্রিতিকর ঘটনাও ঘটে গিয়েছে। বাস মালিকদের অনমনীয় মনোভাবের দরুন জেলায় চলাচলের ব্যবস্থা অত্যন্ত বিপর্য্যস্ত হচ্ছে। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এবং রাজ্য সরকারের কাছে আমার অনুরোধ, অবিলম্বে বাস ধর্মঘট মিটিয়ে জেলায় চলাচলের ব্যবস্থা সুষ্ঠ করার প্রতি দৃষ্টি দিন।

**শ্রীকাশীনাথ মিশ্র ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রীসভার এবং বিশেষ করে ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন, বাঁকুড়াজেলাকে শিল্প-বিহীন এলাকা বলে কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন। বর্তমানে রাজ্য সরকার সেখানে শিল্প স্থাপন করবার যে প্রয়াস নিয়েছেন সেই পরিপ্রেক্ষিতে বড়জোড়াতে কংসাবতী কো-অপারেটিভ স্পিনিং মিল হবার কথা। এই কাজের প্রথম ধাপ হিসাবে জমি অধিগ্রহণ করা হয়েছে, অন্যান্য কাজ আরম্ভ হয়েছে এবং এমন কি মেশিনপত্রও আনতে দেওয়া হয়েছে। স্যার, একটা স্পিনিং মিল করতে গেলে জায়গাটি ময়েশ্চার এরিয়া হওয়া উচিত এবং সেখানে জলের প্রয়োজন আছে। প্রথমে এক্সপার্টরা এই তথ্যটি অনুসন্ধান করেন নি কিন্তু বর্তমানে সরকারের কয়েক লক্ষ টাকা ব্যয় হয়ে যাবার পর দেখা যাচ্ছে জলাভাবের জন্য সেই স্পিনিং মিলটি বন্ধ হতে চলেছে। স্যার, এই প্রসঙ্গে আমি একটি সাজেসান আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে রাখছি। আমার সাজেসান হ'ল, শালি নদী থেকে খাল কেটে জল আনা যায় অথবা মালিয়াড়ার কাছে তড়তড়িনায় জোড়বাঁধ দিয়ে খাল কেটে সেই জল আনা যায় অথবা সেই জল শালি নদীতে ফেলা যায়। এইভাবে আমি মনে করি সেখানকার জলের সমস্যাটা মেটানো যায়। স্যার, জলের অভাবের জন্য এই শিল্পটি যাতে বন্ধ হয়ে না যায় তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণের জন্য আমি সরকার তথা সংশ্লিষ্ট দপ্তরের মাননীয় মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

[2-00 to 2.10 P.M.]

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাইকোর্টকে অবমাননার একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বামফ্রন্ট সরকার ক্ষমতাসীন হবার পর কয়েক হাজার কর্মচ্যুত শিক্ষক, শিক্ষিকা পুনর্বহাল হয়েছেন এবং তারজন্য এই সরকার পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজের আশীর্বাদভাজন হয়েছেন। কিন্তু স্যার, এখন দেখা যাচ্ছে অনেক ক্ষেত্রে শুধুমাত্র রাজনৈতিক কারণে শিক্ষক শিক্ষিকাদের বরখাস্তের ঘটনা ঘটছে। এইসব ঘটনা নিয়ে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর সঙ্গে বারবার দেখাও করেছি। এখন আমি যে ঘটনাটির কথা বলছি সেটা হচ্ছে, মুর্শিদাবাদ জেলার গোয়ালজান রিফিউজি হাইস্কুলের শিক্ষিকা শ্রীমতী শীলা বিশ্বাসের। শীলা বিশ্বাস, তিনি তফশিলী সম্প্রদায় ভুক্ত, গত দু বছর শিক্ষকতার কাজ করার পর, দেখা গেল যে তাঁকে কর্তৃপক্ষ স্কুল থেকে বরখাস্ত করছে। আমরা নানা স্তরে আবেদন নিবেদন করলাম কিন্তু তা সত্বেও তাঁকে বহাল করা হলো না। বাধ্য হয়ে তাঁকে হাইকোর্ট করতে হলো, বহরমপুরের গণ সংগঠনের সর্বস্তরের মানুষের সহযোগিতায় তিনি হাইকোর্ট করলেন। গত কয়েকদিন আগে হাইকোর্ট থেকে রায় দিয়েছেন যে ঐ শিক্ষক নিয়োগ বৈধ এবং তাঁকে পুনর্বহাল করা হোক। কিন্তু দেখা যাচ্ছে ঐ শিক্ষক যখন স্কুলে ঢুকতে গেল, তখন তাকে ঢুকতে দেওয়া হলো না। আমরা ডি. আই. এর কাছে আবেদন করলাম, গোটা পরিস্থিতিটা একটা অসহনীয় অবস্থার মধ্যে পড়ে গেছে। সেই জন্য আজকে শিক্ষক দিবসে আপনার কাছে অনুরোধ জানাচ্ছি, আপনি আপনার ক্ষমতা প্রয়োগ করে এই সম্পর্কে একটা ব্যবস্থা গ্রহণ করুন, আমি হাইকোর্টের একটা কপি আপনার কাছে দিচ্ছি, আপনি অনুগ্রহ করে ঐ কর্তৃপক্ষকে বাধ্য করুন যাতে ঐ শিক্ষিকা পুনর্বহাল হতে পারে। এই রকম একটা ঘটনাকে বহরমপুরের সর্ব স্তরের মানুষ ভাল চোখে দেখছে না। তারা ডেপুটেশন নিয়ে প্রশাসনের সঙ্গে যাচ্ছে। এই হাইকোর্টের কপি আপনার কাছে দিচ্ছি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী ঃ-** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি হাউসের মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানানোর জন্য এখানকার প্রাক্তন এম. এল. এ. বর্তমান এ ম. পি. শ্রী অতীশ সিনহা মহাশয় আমাকে অনুরোধ করেন। গত ১৭/৮/৮৫ তারিখে কেতুগ্রাম থানার অন্তর্গত কাটুন্দিডাঙ্গা গ্রামে বিকাল ৫.৩০ মিনিটে খুন হন। যারা এই খুনের সঙ্গে জড়িত ছিল, তাদের নামে এফ.আই.আর. পর্য্যন্ত করা হয়। কিন্তু গত ২/৯/৮৫ তারিখ পর্য্যন্ত পুলিশ কাউকে গ্রেপ্তার করেনি। যার ফলে এই ঘটনাকে কেন্দ্র করে ঐ অঞ্চলে দারুন একটা বিক্ষোভ দানা বেঁধে উঠেছে। এই বিষয়ে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয় সত্বর ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি এবং স্বাস্থ্যমন্ত্রী, তার সঙ্গে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়েরও দৃষ্টি আকর্ষণ করছি প্রতিকারের জন্য। গত কয়েকদিন থেকে দেখা যাচ্ছে কংগ্রেসী বন্ধুরা হাসপাতাল সম্পর্কে নানা সমালোচনা করছেন। এটা একটা সুপরিকল্পিত ঘটনা। মফস্বলে ডাক্তারদের উপর তারা অত্যাচার করছে যাতে ডাক্তাররা হাসপাতালে না থাকে। এই রকম একটা ঘটনা ভগবানপুর হাসপাতালে ঘটেছে। কংগ্রেসের একটা অংশ সমাজ বিরোধীদের সঙ্গে হাত মিলিয়ে এ্যাসিড বাল্ব দিয়ে ডাক্তারদের মারছে। এর ফলে ডাক্তাররা থাকতে চাইছে না, তারা যাতে হাসপাতালে না থাকে তার ব্যবস্থা তারা করছে। কিছু কিছু বড় ডাক্তার এমন কি প্রশাসনের ডাক্তারও এর সঙ্গে জড়িত রয়েছে, তার কারণ গ্রামাঞ্চলের হাসপাতালগুলো যাতে অচল হয়ে যায় তার ব্যবস্থা তারা করছে। কারণ যে পরিকল্পনা নেওয়া হয়েছে, গ্রামাঞ্চলের ছোট ছোট হাসপাতালগুলোকে রুরাল হাসপাতাল করা হচ্ছে, ভগবানপুরের হাসপাতালটিও রুরাল হাসপাতাল হবার কথা হচ্ছে স্যাংশন হয়েছে। কাজেই এই জিনিস বন্ধ করার জন্য তারা নানারকম হামলা করছে, এ্যাসিড বাল্ব মারছে

ডাক্তাবদের উপর, সমাজবিরোধী, গুন্ডাদের ডাক্তারদের পিছনে লেলিয়ে দিচ্ছে। যাতে সমস্ত হাসপাতাল প্রশাসনটা নষ্ট করে দেওয়া যায় তার একটা সুপরিকল্পিত চক্রান্ত চলছে।

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাব মাধ্যমে মাননীয় খাদ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতার রেশন দোকানগুলি রেশনের কিন্তু বেশীরভাগ জিনিষ পাওয়া যায় না। যেসব খাদ্যদ্রব্যগুলি পাওয়া যায় তা মানুষের পক্ষে খাওয়ার উপযোগী নয়। রেশনে যে চাল দেওয়া হয় তা গরুর খাবার হয় কিনা জানি না কিন্তু মানুষের খাবার যোগ্য বেশীরভাগই হয় না। কলকাতা শহরের মানুষ স্ত্রী, পুরুষ নির্বিশেষে আমরা প্রায় সবাই বৈধব্য পালন করে করেছি অখাদ্য আতপ চাল খেয়ে। আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যেন প্রত্যেক রেশন দোকানের জন্য স্থানীয় সরকারী মনোনীত কিছু দায়িত্বশীল লোকদের দিয়ে অথবা এম.এল.এদের দিয়ে পরিদর্শক কমিটি বা তদাবকি কমিটি করে দেন তাহলে রেশন দোকানগুলিতে রেশনের জিনিষ খাদ্যের উপযোগী যাতে সরবরাহ করা হয় তা দেখা সম্ভব হবে। রেশনে যা জিনিষ পাই তা অখাদ্য এবং যা দরকার তা প্রায়ই পাওয়া যায় না। কোথাও তেল নেই, কোথাও গম নেই, কোথাও চাল নেই। এই দুরবস্থার প্রতিকারের জন্য আমি খাদ্যমন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এটা শুধু আমাব একার অভিযোগ নয়, কলকাতার সব নাগরিকের এই অভিযোগ।

**শ্রী অবনী ভূষণ শতপতি ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ ও জলপথ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, ঝাড়গ্রাম মহকুমা খরা-প্রবন এলাকা। এই খরা-প্রবন এলাকায় দুলুং নদীতে সেচ পরিকল্পনা পঞ্চম পঞ্চ বার্ষিকীতে আরম্ভ হবে বলে শোনা গিয়েছিল। আমার পূর্বে যিনি ঐ এলাকার বিধানসভার সদস্য ছিলেন তিনি এই ব্যাপারে বারে-বারে প্রশ্ন তুলেছেন এবং আমিও এর আগে প্রশ্ন তুলেছিলাম। আমি জানতে চাই, ঐ পরিকল্পনা রূপায়িত হবে কিনা অর্থাৎ রূপায়ণ করার ব্যাপারে বাধা আছে কিনা? এই ব্যাপারে সেচ বিভাগের মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যদি কোন বাধা থেকে থাকে তা দূর করে দুলুং সেচ প্রকল্প যাতে রূপায়ণ করা যায় তারজন্য উদ্যোগ গ্রহন করুন। কারণ ঐ এলাকাটি খরা-প্রবন। প্রায় ৭০ থেকে ৮০ হাজার কৃষক এর ফলে উপকার পেতে পারে। সরকারের পরিকল্পনা বিভাগ এ ব্যাপারে দেখা-শুনা করছেন কিন্তু বারবার আবেদন জানিয়েও আমরা কিছু জানতে পারছি না যে এটা কোন অবস্থায় আটকে আছে। সুতরাং আমি এই ব্যাপারে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে উদ্যোগ গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

[2-10 to 2.20 P.M.]

**শ্রী সামসুদ্দিন আহমেদ ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমার কালিয়াচক কনষ্টিটুয়েন্সির একদিকে বাংলাদেশ সীমান্ত আগাগোড়া রয়েছে। এটা হলো পূর্বদিকে আর পশ্চিমদিকে নতুন একটা বিপদ দেখা দিয়েছে। ন্যাশনাল হাইওয়ে ৩৪ যেটা ফরাককা পর্যন্ত এসেছে যেটা খেজুরিয়া এন.টি.পি.সি টাউনশিপের কাছে শেষ হবে সেই মোড়ের নাম হচ্ছে ঘোষাইন মোড়। সেখান থেকে ন্যাশনাল হাইওয়ে দিয়ে পাগলা নদী পর্যন্ত সমাজ বিরোধীদেব অবাধ স্বর্গ। আপনি জানেন, বাস লুট থেকে আরম্ভ করে খুন-খারাবি পর্যন্ত অবাধে চলছে। এমন কি দিন-দুপুরে মানুষের চলাচলও বিপদজনক পুলিশ কনষ্টেবল মার্ডার হয়ে পড়ে থাকে - এইরকম অবস্থা সেখানে সৃষ্টি হয়েছে।

এই অবস্থা চলছে একদিকে; অন্যদিকে আমার এলাকা বিচ্ছিন্ন গঙ্গার চর এলাকা হওয়ায় সেখানে সুজাপুরমোস্তাই, দেওনাপুর, পারদেওনাপুব, ইত্যাদি এলাকা মুক্তাঞ্চল রূপে বিরাজ করছে। সমাজবিরোধীরা সেখানে বোমা এবং অস্ত্রশস্ত্র নিয়ে এমনভাবে চলছে যে, মানুষ সামান্য জিনিস নিয়ে পথ চলতে গেলেও লুণ্ঠিত হচ্ছে। আগে বলেছিলাম যে, বর্ডার এলাকায় গরু চুরি হয়ে যাচ্ছে। তবে এখন আর চুরি হচ্ছেনা, এক্ষেত্রে ডাকাতি হচ্ছে রাইফেল নিয়ে। আজকে পাটের দাম চাষীরা পাচ্ছেনা বলে চিৎকার হচ্ছে, কিন্তু বহু কষ্ট করে চাষী গরু কেনে এবং যার দাম চার, পাঁচ, ছয় হাজার পর্যন্ত পড়ে যায় - সেই গরু ডাকাতি হয়ে চলে যাচ্ছে। এই অবস্থা সম্পর্কে প্রাশাসনকে বলা সত্ত্বেও তাঁরা কিছুই করছেন না, সেখানে পুলিশ থাকা সত্ত্বেও তাঁরা কিছুই করছেন না। ঐসব সমাজবিরোধীদের দমন করবার জন্য আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী চিত্তরঞ্জন বিশ্বাস ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি মর্মান্তিক ঘটনাব প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা এই হাউসের মাননীয় সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই।

আমার নির্বাচনী কেন্দ্র করিমপুরের অন্তর্গত দুর্লভপুর গ্রামে গত ১৪ই আগষ্ট ১৯৮৫ তারিখে এক গৃহবধূ মর্মান্তিকভাবে খুন হয়েছে। সেই বধূর স্বামী ঘরের মধ্যে তাঁকে কুঁপিয়ে কুঁপিয়ে খুন করেছে। ঐ বধূর ভাসুর ও শাশুড়ি যথাক্রমে তাঁর পা ও হাত ধরে রাখে এবং সেই অবস্থায় তাঁর স্বামী সুখেন ঘোষ নামক এক যুবক কুঁপিয়ে কুঁপিয়ে তাঁকে খুন করে। এই ঘটনার পর থেকে আসামিরা পলাতক, কিন্তু এরফলে প্রতিবেশী গৃহবধূরা খুবই ভীতসন্ত্রস্ত হয়ে পড়েছে। তাঁরা সংগঠিতভাবে করিমপুর থানায়, ডেপুটেশন দিয়েছে, কিন্তু এখন পর্যন্ত আসামীদের ধরা হয়নি। অবিলম্বে এই ব্যাপারে তদন্ত করে দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক--- এই অনুরোধ আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীকে করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকায়েত ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। বিষয়টি হোল---আপনি জানেন যে, ১৯৫৯ সালের খাদ্য আন্দোলনের শহীদদের স্মৃতির প্রতি শ্রদ্ধা নিবেদন করবার জন্য ৩১শে আগষ্ট ১৯৮৫ তারিখে আমার নির্বাচনী কেন্দ্র কুলতলির অন্তর্গত রাধাবল্লভপুর গ্রামে আমাদের দলের পক্ষ থেকে শহীদ বেদীতে মাল্যদানপর্ব অনুষ্ঠিত হয়। যখন অনুষ্ঠানটি চলছিল তখন হঠাৎ কংগ্রেস দলের নেতৃত্বে কিছু সমাজবিরোধী সেখানে গিয়ে আক্রমণ চালায় এবং শহীদবেদীটি ভেঙ্গে দেওয়া হয়। সেখানে আমাদের ঐ এলাকার বিশিষ্ট কর্মী উপপ্রধান ইউসুফ আলির উপর আক্রমণ চালান হয়, তবে তিনি পালিয়ে গিয়ে প্রাণ বাঁচান। কাছেই পুলিশ ক্যাম্প ছিল, কিন্তু তাঁরা কোন ব্যবস্থা গ্রহণ করেন নি। তারপর, গত ২৫শে আগষ্ট ১৯৮৫ তারিখে চুপড়িঝাড়া গ্রামের এক ক্ষেতমজুর শ্রীবাস ভুঁইয়ার উপর আক্রমণ হয়। এই ঘটনা নিয়ে কুলতলি থানায় যাওয়া হয়, কিন্তু ঐ থানার ও.সি লিখিত ডাইরী গ্রহণ করেন নি, উপরন্তু যারা এই অভিযোগ নিয়ে গিয়েছিলেন, যারা আক্রান্ত, তাদের উপর নানা রকম হুমকি চালান হয়, ভয় দেখান হয়। থানা থেকে বলা হয় যে, যদি কোন কিছু করতে হয় তাহলে টাকা দিতে হবে। ৫০০ টাকা দিলে তদন্ত হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কুলতলি থানার ও.সির বিরুদ্ধে সাধারণ মানুষের ডাইরী না নেবার অভিযোগের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং ও.সির ঐ আচরণের জন্য তার বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী হিমাংশু কোনার :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বছর কয়েক আগে ঘাটাল মাষ্টার প্লান মঞ্জুর হয়, অদ্যাবধি সেটা কার্য্যকরী হয় নি। কেসপুর, দাসপুর, ঘাটাল এবং অন্যান্য ব্লকগুলি এর ফলে ক্ষতিগ্রস্ত হচ্ছে। এখানকার লোক ক্ষতিগ্রস্ত হলে কিছু রিলিফ দেওয়া হয় এবং তারা কিছু টাকা পয়সা পায়। এই ঘাটাল মাষ্টার প্লান যদি কার্য্যকরী করা হয় তাহলে এই সব টাকা দিতে হয় না, কিছু টাকার সাশ্রয় হয়। সেই সঙ্গে এখানে একটা পারমানেন্ট এ্যাসেট তৈরী হয়। তা ছাড়া এটা করতে পারলে এখানে প্রচুর সম্পদের সৃষ্টি হবে এবং সেটা ওই এলাকার মানুষের কল্যাণে লাগানো যাবে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় দীর্ঘদিন যাবত এটা হচ্ছে না। এই নিয়ে বিধানসভায় অনেকবার আলোচনা হয়েছে। প্লান মঞ্জুর হওয়া সত্ত্বেও টাকা না পাওয়ার জন্য কাজ আরম্ভ করা যাচ্ছে না। তাই আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে দৃষ্টি দেবার জন্য অনুরোধ জানাচ্ছি। এই প্লান কার্য্যকরী হলে সেচ ব্যবস্থার উন্নতি হবে। এর ফলে বিরাট এলাকা ক্ষতির হাত থেকে রেহাই পাবে।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার সাগরদীঘি থানার অধীন দিয়াড়বালাগাছি গ্রামে সি.পি.এম কর্মীরা কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার চালাচ্ছে। গত ৩১-৮-৮৫ তারিখে সি.পি.এম-এর সৈয়ব আলি এবং পঞ্জাব আলির নেতৃত্বে ৫০-৬০ জন সি.পি.এম-এর লোক ওই গ্রামে কংগ্রেস কর্মীদের বাড়ি আক্রমণ করে। এই ঘটনার ফলে দু-জন কংগ্রেস কর্মী মারাত্মক ভাবে আহত হয়। তারা আজও হাঁসপাতালে আছে। তারা যখন আক্রমণ করতে যায় তাদের হাতে মারাত্মক অস্ত্রসস্ত্র ছিল-লাঠি, টাঙ্গি, বল্লম এবং পিস্তল নিয়ে তারা গ্রামের কংগ্রেস কর্মীর বাড়ি লুট-তরাজ করে। এই অবস্থা দেখে যখন কংগ্রেস কর্মীরা ভয়ে পালিয়ে যাচ্ছে সেই সময় তাদের উপর বোমা ছোঁড়া হয়। আহতদের নাম হ'ল মহসিন শেখ এবং এজারুল শেখ। এরপর সি.পি.এম গুন্ডাবাহিনী অনেক বাড়ি লুটপাট করে। যাদের বাড়ি লুটপাট করে তাদের নাম হল মহসিন শেখ, বুল মহাজন, রইমুদ্দিন শেখ, আলেপ শেখ, গোলাম মুস্তাফা, এজারুল শেখ, রুস্তল শেখ, কজক শেখ এবং এহেমান। এই ঘটনা সম্পর্কে থানায় এজাহার করতে গেলে থানায় এজাহার নেওয়া হয় না। উপরন্তু কংগ্রেস কর্মীদের উপর মিথ্যা মামলা দায়ের করে তাদের ধরবার চেষ্টা করা হচ্ছে। এই ভাবে সাগরদিঘী থানার যিনি ও.সি আছেন তিনি সাগরদিঘী এলাকায় সি.পি.এম-এর এজেন্ট হিসাবে কাজ করছেন। কংগ্রেসীরা কোন কেস করতে গেলে সেই তিনি ঠিক মত নিচ্ছেন না। সি.পি.এম-এর সঙ্গে যোগসাজোস করে সেই ও.সি কংগ্রেস কর্মীদের উপর অত্যাচার চলাচ্ছে। ৩১.৮.৮৫ তারিখে আমি যে ঘটনার কথা উল্লেখ করলাম সেই ঘটনায় ২ জন আহত হয়, সেই সম্পর্কে তদন্ত করা হোক। থানায় যে অফিসার কাজ করছে সে সরকারী শরিক দলের হয়ে কাজ করছে এই ব্যাপারে তদন্ত করা হোক। এই প্রসঙ্গে আমি আরো একটা কথা বলতে চাই, সাগরদিঘী থানার অধীন দিয়াড়বালাগাছি গ্রামে সি.পি.এম-এর লোকেরা দু-জন সমর্থককে খুন করে বস্তায় ভরে নদীতে ফেলে এসেছিল। এক বছর আগে এই ঘটনা ঘটেছে। এই ঘটনা আবার ঘটতে চলেছে। থানার অফিসার যিনি আছেন তিনি যেন নিরপেক্ষ ভাবে কাজ করেন তার ব্যবস্থা নেবার জন্য অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার :-** শ্রী বিভূতি ভূষণ দে যেটা দিয়েছেন সেটা মেনসান কেস হয় না, সুতরাং নাম ডাকা হবে না। সুধাংশু শেখর মাঝি যেটা দিয়েছেন সেটাও হবে না।

[2-20 to 2-30 P.M.]

**শ্রী কমলাকান্ত মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মানবাজার গ্রামীণ হাসপাতালটিতে ইতিমধ্যে তার পরিবেশ এবং সুচিকিৎসার জন্য রোগীর সংখ্যা দিনের পর দিন বেড়ে যাচ্ছে। কিন্তু গত কয়েকদিন ধরে লক্ষ্য করা যাচ্ছে জীবনদায়ী কিছু ওষুধ যা রোগীকে দেওয়া প্রয়োজন যেমন, সালফাগোয়াডিন, এন্ট্রোকুইন্যাল, ও.আর.এস., ডেকাড্রিন ও ডেরিফাইলিন এগুলো হাসপাতালটিতে আসছে না এবং এরফলে অনেক রোগী ফিরে যাচ্ছেন। অবিলম্বে এই সমস্ত ওষুধগুলো যাতে উক্ত হাসপাতালটিতে সরবরাহ করা হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সত্য রঞ্জন বাপুলী :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পুলিশ প্রশাসনের মূল কেন্দ্র হিসাবে আমরা রাইটার্স বিল্ডিংসকেই জানি। আপনার অবগতির জন্য জানাচ্ছি যে, বেশ কিছু দিন যাবত আই.এ.এস এবং আই.পি.এস. পর্যায়ের কিছু অফিসারের পোষ্টিং এর জন্য ফাইল রাইটার্স বিল্ডিংস্ থেকে আলিমুদ্দিন ষ্ট্রীটে যাচ্ছে এবং সেখানে বসে কিছু কিছু মন্ত্রীমহাশয় সেখান থেকেই অর্ডার দেন। আমি আপনার কাছে স্পেসিফিক ঘটনার কথা বলি। গত ৭দিন আগে দুজন আই.পি.এস. অফিসারের পোষ্টিং 'এর জন্য ফাইল রাইটার্স বিল্ডিংস্ থেকে আলিমুদ্দিন ষ্ট্রীটে পাঠানো হয়েছে। তাদের বিরুদ্ধে রাজনৈতিক খবরাখবর সংগ্রহের জন্য ফাইল পাঠানো হয়েছে। এখানে মুখ্যমন্ত্রী উপস্থিত নেই, কিন্তু অর্থমন্ত্রী আছেন, আপনার মাধ্যমে তাঁর কাছে জানতে চাই যে, রাইটার্স বিল্ডিংসে পুলিশ আছে খবর নেবার জন্য, অথচ সেখান থেকে ফাইল আলিমুদ্দিন ষ্ট্রীটে যদি পাঠানো হয়, তাহলে আই.বি. ডিপার্টমেন্ট এবং সি.আই.ডি.রা কি করছেন? এঁরা যে কি করছেন তা আমার জানা নেই। এরই সঙ্গে আরও বলি যে, ২৪ পরগণার নন-গেজেটেড্ পুলিশ এ্যাসোসিয়েশন গতকাল রেজোলিউশান করে একটা লিষ্ট করে দিয়েছে, তাতে তারা বলে দিয়েছে কোন থানায় কার পোষ্টিং হবে এবং সংশ্লিষ্ট ব্যক্তির ব্যাকগ্রাউন্ড কি। সেই ব্যক্তির সঙ্গে সি.পি.এম.'এর যোগসূত্র আছে কিনা ইত্যাদিও উল্লেখ আছে। বিধানসভাতে দুজন ও.সি.কে গতকাল দুজন এম.এল.এর সঙ্গে কথা বলে তদ্বির তদারকি করতেও দেখা গেছে। আপনার অনুমতি পেলে দুজন এম.এল.এর নাম বলে দিতে পারি, যাঁদের একজন এই হাউসে উপস্থিত আছেন এবং অপরজন উপস্থিত নেই। মুখ্যমন্ত্রী মহাশয় পুলিশ প্রশাসনের ব্যর্থতা নিয়ে দিনের পর দিন চীৎকার করছেন, তার কারণটা কি? কারণটা অন্য জায়গায়। পুলিশ জানে তাদের সমস্ত কিছু নির্ভর করে একটা রাজনৈতিক দলের উপর। আমি আপনাকে বলব, পুলিশ প্রশাসনকে চাঙ্গা করতে গেলে মুখ্যমন্ত্রীকে কাঁদলে হবে না বা চীৎকার করলেও কিছু হবে না, তা সম্ভব করতে হলে একমাত্র ঐ আলিমুদ্দিন ষ্ট্রীট থেকে খবরদারী বন্ধ করার ব্যবস্থা করতে হবে।

**শ্রী বংকিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎমন্ত্রী মহাশয়ের কাছে আবেদন রাখছি যে, মেদিনীপুর জেলার নন্দীগ্রামে যেখানে প্রায় ৩,৫০০ লোকের বাস, সেখানে আজ পর্যন্ত বিদ্যুতায়ন হয় নি। ওখানে বৈদ্যুতিকরণের কথা আমি এই বিধানসভার বুকে বারে বারেই রাখছি। কিন্তু এই বিভাগ সম্পূর্ণ ভাবেই চুপচাপ রয়েছেন, কোথাও আশানুরূপ কিছু করছেন না। মেছেদা থেকে হলদিয়া যাওয়ার পথে কতকগুলো যে গ্রাম আছে, যেখানে ১৫০টির মত গ্রাম রয়েছে, সেখানে আজও বৈদ্যুতিকরণ হয় নি। তারফলে সেখানে প্রতিটি গ্রামে হতাশা এবং বিক্ষোভের সৃষ্টি হয়েছে। গ্রামবাসীরা বহু আবেদন নিবেদন করেও বিদ্যুৎ দপ্তর থেকে কোন সহায়তা পান নি। আজও সেখানে কোন ভাবে বিদ্যুৎ পৌছে দেওয়া গেল না। আপনার মাধ্যমে আমি মাননীয় বিদ্যুৎ দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রীমহাশয়ের এদিকে দৃষ্টি দিতে অনুরোধ জানাই। শুধু তাই নয়, ওখানে বিদ্যুৎ দপ্তরে বিভিন্ন অফিস বাড়ীতে বিদ্যুতের জন্য টাকা জমা দেওয়া হয়েছে প্রায় ৮/১০ মাস আগে। কিন্তু আজও সেই

সমস্ত বাড়ীতে আলো দেওয়ার কোন ব্যবস্থা হচ্ছে না বা লাইন দেওয়ার কোন ব্যবস্থা হয় নি। বিদ্যুৎ দপ্তরের অফিস থেকে বলা হচ্ছে যে বৈদ্যুতিক সংযোগের জন্য প্রয়োজনীয় মেটেরিয়ালস্ আসেনি। সেজন্য আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহোদয়ের কাছে আমার অনুরোধ, অবিলম্বে নন্দীগ্রাম ও মহিবাদল গ্রামে বৈদ্যুতিকরণের জন্য তিনি যেন চেষ্টা করেন।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এখন বিদ্যুৎমন্ত্রী থাকলে ভালো হোত। গ্রামীণ বৈদ্যুতিকরণে আজকে যে কি দুরবস্থা এবং গ্রামবাংলার মানুষের প্রতি যে কি বঞ্চনা চলছে তার একটা উদাহরণ স্বরূপ একটি ঘটনার কথা উল্লেখ করলেই বুঝতে পারবেন। আমাদের পশ্চিম দিনাজপুর জেলায় কুশমন্ডী থানায় গত ৪-৫ বছর আগের থেকে সি.পি.এমের কন্ট্রাক্টররা সেখানে বিদ্যুতের খুঁটি এবং তার ইত্যাদির কাজ করে গিয়েছিলেন। সেই কন্ট্রাক্টরদের কাজ করে যাবার পরে ওই সি.পি.এমের চোরগুলো ওখানকার খুটি, তার উপড়ে নিয়ে চলে গেছে। দিনের পর দিন এই অবস্থা চলছে এবং আজও পর্যন্ত এই অবস্থা রয়েছে। আমি স্থানীয় বিদ্যুত দপ্তর পশ্চিম দিনাজপুরের গঙ্গারামপুরে অভিযোগ করেছিলাম। তারা শুধু অভিযোগ শুনেই খালাস হয়ে গেছেন, পরবর্তীকালে কাজ-কর্ম কিছু করেন নি। এই অবস্থা আজকে চলছে সেখানে এবং এরজন্য হাজার, লক্ষ লক্ষ, কোটি কোটি টাকা ব্যয় হয়ে যাচ্ছে: অথচ এই টাকা আসে কেন্দ্রীয় সরকারের মাধ্যমে এবং আমাদের গ্রামবাংলার মানুষের কাছ থেকে ট্যাক্সেসান স্বরূপ আদায়কৃত হয়ে থাকে এবং সেই টাকা আজকে নয়ছয় হতে শুরু করেছে। কুশমন্ডী থানার দেরখন্ড, দহরল, খরবা, পশ্চিম মন্ডাপাড়া ইত্যাদি বিস্তীর্ণ এলাকা জুড়ে ওই টাকা খরচ করা হয়েছিল, খুটি, তার ইত্যাদি লাগান হয়েছিল। কিন্তু দুঃখের বিষয় এখনো পর্যন্ত সেখানে বিদ্যুৎ প্রবেশ করেনি। যেসব তার, খুটি উপড়ে নিয়ে গেছে সেগুলি আজ পর্যন্ত পূরণ দেওয়া হয় নি। সেইজন্য আমি বলতে চাই বিদ্যুৎ মন্ত্রী যে তার কাজকর্মের কথা যে উল্লেখ করেন এবং সাফল্যের দাবী রাখেন সেগুলি সব ভিত্তিহীন। আমি পরিষ্কার ভাবে বলতে চাই ওইসব এলাকায় যে সমস্ত তৈরীকৃত লাইন ছিল যেগুলি নষ্ট হয়ে গেছে এবং তার পাশাপাশি এলাকায় যেসব লাইন রয়েছে, যেগুলি এখনো ওই অবস্থায় রয়েছে, বিপর্যস্ত অবস্থায় রয়েছে ওই বিপদগ্রস্ত লাইনগুলিতে পর্যাপ্ত পরিমাণে বৈদ্যুতিকরণ করা হোক। এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী ঃ-** মাননীয় স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলায় বালিখাদ এমনভাবে বেড়ে চলেছে যে প্রায় ৩০০ বালিখাদ হয়েছে এবং ১৭২৫ একর কৃষি জমি নষ্ট করে দিয়েছে। জি. টি রোডের প্রচুর রাস্তা মগরা থানা, পাণ্ডুয়া থানায় ১০, ১৫ কিলোমিটার রাস্তা নষ্ট হয়ে যাচ্ছে, রেললাইন নষ্ট হয়ে যাচ্ছে, বাসরুট চলাচল প্রায় বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। ১এ, ৪ মেনলাইন ১৭, ১৮, ১৯, ১১, ১৩ এবং ২৩ নং বাস বন্ধ হতে চলেছে। বিদ্যুৎ পোস্টের লাইন নষ্ট হতে চলেছে, স্বাস্থ্যকেন্দ্রের ক্ষতি করছে, আর.এল.আই এবং ডিপ টিউবেল নষ্ট হতে চলেছে, পি.ডব্লিউ.ডির রাস্তা এবং পঞ্চায়েতের রাস্তা নষ্ট হতে চলেছে। বালির খাতে পড়ে গিয়ে মানুষ মারা গেছে এবং বালির লরির দুর্ঘটনায় প্রায় ৭-৮ জন লোক মারা গেছে, খাস জমি নষ্ট হয়ে গেছে এবং জল নিকাশী খাল-গোসাই মাল পাড়া দাশপুর থানার ১, ৪ বি খাল এবং গোসাই মাল পাড়ায় মৌজা কেটে দিয়ে তার উপর দিয়ে রাস্তা করে বালির লরি যাচ্ছে। এইসব ব্যাপারে সরকারের যে আইন আছে যথা ল্যান্ড রিফোর্মস এ্যাক্টস-এর সেকসান ৪ এবং ২এ এবং ৪ বি এবং মাইনস্ এ্যান্ড মিনারেলস্ এ্যাক্টস যে সমস্ত আছে সেগুলি যথাযথ ভাবে প্রয়োগ করা দরকার। এই ব্যাপারে প্রশাসনের যথেষ্ট গাফিলতি রয়েছে। অন্যদিকে বিনা রসিদে বালিখাদের মালিকরা বালি বিক্রি করছে প্রশাসন সেগুলি ধরতে পারে কিন্তু তারা কিছুই করছে না। একদিকে যেমন গাফিলতি রয়েছে তেমনি অন্য দিকে কৃষকরা যেই এটা বন্ধ করার জন্য সমিতি করে গণ আন্দোলন করছে, তখন কাবাস গড়িয়া নামে কোলবা থানার তপশীলি গ্রামের উপর সমাজবিরোধীদের দিয়ে বালিখাদের মালিকরা তাদের আক্রমণ করছে। সেই আন্দোলনে আমিও নেতৃত্ব করেছিলাম এবং তারজন্য মে মাসের শেষের দিকে রাত্রেবেলা আমি যখন মোটর সাইকেল করে যাচ্ছিলাম তখন ইট মারার চেষ্টা করা হয়েছিল। সম্প্রতি ১৬ই আগাস্ট তারিখে ওরা একটা উড়ো চিঠি দেয় তাতে আমাকে খুন করার হুমকিও দিয়েছে। স্থানীয় পঞ্চায়েতকে মস্তান দিয়ে এবং সমাজ বিরোধীদের দিয়ে আক্রমণ করার চেষ্টা হচ্ছে। এমন কি এম.এল.এ.রাও বাদ যাচ্ছে না। এই ব্যাপারে আমি এস. পি., মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী জানাচ্ছি এবং আপনাকেও একটা জেরক্স কপি দিচ্ছি যে এই ধরণের ব্যাপার সেখানে চলছে সরকারের আইন থাকা সত্ত্বেও। আমি এই বিষয়ে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীরও দৃষ্টি আকর্ষণ করছি। তাঁর কাছে অনুরোধ আইনের যেটুকু সহযোগিতা প্রশাসনের দিক থেকে সেটুকু জেলাগুলিতে কার্য্যকরী করুন।

**[2-30 to 2-40 P.M.]**

পশ্চিম বাংলার প্রায় সব জেলায় নদীর বালি থেকে কাজ হয়। একমাত্র হুগলী জেলা ব্যতিক্রম এখানে পাণ্ডুয়া, পোলবা ইত্যাদি জায়গায় ঘর বাড়ী নষ্ট করে, কৃষি জমি নষ্ট করে এক একটা খাদে এভারেজে ৩০০ করে লরী যায় এবং ৩৫ হাজার টাকা এক একটার লাভ হয়। এ বিষয়ে সরকারী প্রশাষন নিষ্ক্রিয় থেকে যাচ্ছে। কার্যকরী ব্যবস্থা যাতে একটা হুগলী জেলায় চালু করা যায় তার ব্যবস্থা করুন, ডি.এম, এস. পিকে এ বিষয়ে একটা নির্দেশ দিন। এ বিষয়ে নাকি একটা আইন হবে শুনছি। এই আইন যাতে তাড়াতাড়ি কার্যকরী করা যায় তার অনুরোধ জানিয়ে আমি আপনাকে একটা জেরক্স কপি, উড়ো চিঠি জমা দিচ্ছি।

**শ্রী ফণী ভূষণ রায়ঃ**—*****************

**মিঃ স্পীকারঃ**—মেনসানের সময়ে একটা ঘটনার বেশি বলা যায় না।

**শ্রী ফণী ভূষণ রায়ঃ**—*********************

**মিঃ স্পীকারঃ**—Nothing will be recorded.

**শ্রী শিব প্রসাদ মালিক ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকায় কুকুরে কামড়ালে পর যে ভ্যাকসিন দেওয়া হয় সেটা পাওয়া যাচ্ছে না বলে জলাতঙ্ক রোগ ছড়িয়ে পড়ছে। আমরা শুনছি পাস্তুর ল্যাবোরেটরি অর্থাত যেখান থেকে এটা সরবরাহ করা হয় সেখানে সরবরাহ বন্ধ থাকার ফলে এবং উচ্চ ক্ষমতা সম্পন্ন লোকের সুপারিশ না থাকলে পর এটা নাকি কারুর ভাগ্যেই জুটছেনা। এই ভ্যাকসিনের অভাবের ফলে আজকে

*Expunged as ordered by the chair.

গ্রামাঞ্চলের সাধারণ মানুষ খুবই অসুবিধায় পড়েছে এবং জলাতঙ্ক রোগ ছড়িয়ে পড়ছে। আমি গত বিধানসভাতেও বলেছিলাম এবং আজকে আবার বলছি অবিলম্বে এই ভ্যাকসিন সরবরাহ করবার ব্যবস্থা করুন।

**শ্রী অখিলাল মণ্ডল :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় প্রাথমিক শিক্ষা বিভাগে অনেক দিন থেকেই ডি. আই. নেই। মাঝখানে যিনি ছিলেন তিনি নানা রকম অত্যাচারের ফলে ট্রান্সফার হয়ে গেছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ২ তারিখ পর্যন্ত সেখানকার কর্মচারীদের বেতন হয়নি এবং বেতন দেবার কোন ব্যবস্থাও হয়নি। এই ব্যাপারে ডি এম-কে বলা হয়েছে, টেলিগ্রাম পাঠান হয়েছে কিন্তু আজ পর্যন্ত বেতন দেবার ব্যবস্থা হয়েছে কিনা জানিনা। আমি অনুরোধ করছি প্রাথমিক শিক্ষা মন্ত্রীমহাশয় এই ব্যাপারে যেন ব্যবস্থা অবলম্বন করেন এবং অবিলম্বে বেতন দেবার ব্যবস্থা করেন।

**শ্রী সুভাষ বসু :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের ওখানে যে ৩৪নং জাতীয় সড়ক আছে তা থেকে একটা বড় রাস্তা কল্যাণীর মধ্যে ঢুকেছে এবং সেই রাস্তা দিয়ে কোলকাতা এবং অন্যান্য জায়গায় যাওয়া যায়। বহু টাকা খরচ করে এই রাস্তাটি তৈরী করা হয়েছিল, কিন্তু দেখা গেল ১ মাসের মধ্যে সমস্ত রাস্তাটি ভেঙ্গে গেল। সেই রাস্তা দিয়ে এখন কোন রকম গাড়ী, সাইকেল ইত্যাদি চলতে পারে না। আমরা শুনেছি এই রাস্তা করবার সময় নানা দুর্নীতির আশ্রয় নেওয়া হয়েছিল এবং তার ফলেই এত তাড়াতাড়ি রাস্তাটি নষ্ট হয়ে গেছে। আমরা এও শুনেছি কনট্রাক্টরদের দুর্নীতির ফলে রাস্তার এই অবস্থা হয়েছে এবং এই কনট্রাক্টররা ওখানকারই লোক।

**Shri Sadhan Kumar Pande :** Mr. Respected Speaker, Sir, through you, I would like to draw the attention of the Chief Minister and also the Minister-in-Charge for Irrigation regarding the condition of the Maratha Ditch / Canal, which is passing through Calcutta, Sir, you are aware that regarding the city of Calcutta, a report has been published recently that a Committee has been set up in association with the Chief Minister along with the representatives of the CMDA, MTP and the Irrigation department. They have submitted a report to the Chief Minister in this regard that this Canal is causing 85% of the disease in Calcutta. If this Canal is not excavated properly, then the situation will be such that this city will have more and more mosquittos and diseases. So, I request the Chief Minister, who is the Member from West Bengal for the Ganges Excavation Committee set up by the Prime Minister to look into the interest of this city and excavate this Canal, so that we can live in this city in a healthier condition.

[2-40 to 2-50 P.M.]

**শ্রী বারীন্দ্রনাথ কোলে :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের আমতা থানার চন্দনপুর সম্পর্কে গতকাল অম্বিকা ব্যানার্জী মহাশয় যে অসত্য ভাষণ হাউসে রেখেছেন আমি তার তীব্র প্রতিবাদ করছি। আমি ওই এলাকার সদস্য কাজেই আমি আসল ঘটনা জানি। অম্বিকাবাবু বলেছেন তিনি ৩ বার ওখানে গেছেন। গত ৮ মাস আগে ঘটনা ঘটেছে এবং আজ তিনি সেই কথা বলছেন। আমি বলছি যাদের নিয়ে তিনি ওখানে গিয়েছিলেন তারা তাঁকে বিভ্রান্ত করেছেন এবং তিনি এখানে অসত্য বক্তব্য রেখেছেন। স্যার, আসল ঘটনা হচ্ছে, গত লোকসভা নির্বাচনের পূর্বে আমতা থানার চটরা গ্রামের শেখ শাজেদআলিকে কংগ্রেসীরা চক্রান্ত করে খুন করে। গত ৩রা ডিসেম্বর শাজেদআলি যখন নির্বাচনের কাজ শেষ করে তাঁর বাড়ীতে ফিরছিলেন তখন তাঁকে প্রথমে আঘাত করা হয় এবং তারপর একটা ঘরের মধ্যে নিয়ে গিয়ে অকথ্য অত্যাচার করা হয় এবং শেষ পর্যন্ত তাঁর কনুই থেকে হাতখানা কেটে ফেলা হল। এরকম অত্যাচার করার পর তাঁকে অচৈতন্য অবস্থায় একটা ঝোপের মধ্যে ফেলে রেখে অত্যাচারীরা চলে যায়। তারপর শাজেদআলীকে হাসপাতালে ভর্তি করা হল, কিন্তু ৭ তারিখে মেডিকেল কলেজে তিনি মারা গেলেন। অম্বিকাবাবু বলছেন ওই ঘরটা কংগ্রেসের অফিস। সেখানে একটা রক্তমাখা ছুরি পাওয়া গেছে, পরচুলা পাওয়া গেছে এবং সমস্ত ঘরে রক্ত ছড়িয়ে রয়েছে। ওঁরা বলছেন এটা সমাজবিরোধীদের কাজ। শাজেদআলি আমাদের পার্টির একজন কর্মী ছিলেন। তাঁর মৃত্যুর পর কবর দেবার পূর্বে যে প্রার্থনা সভা হয়েছিল তাতে ৫/৬ হাজার লোক যোগদান করেছিল। আমি অম্বিকাবাবুর বক্তব্যের তীব্র প্রতিবাদ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। অতি সম্প্রতি দুটি বধূ হত্যার ঘটনাকে কেন্দ্র করে কুচবিহার শহরের মানুষের মধ্যে দারুণ চাঞ্চল্য এবং বিক্ষোভের সৃষ্টি হয়েছে। তাই আমি এই ঘটনার প্রতি বিশেষভাবে স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্রীমতী মীরা ঘোষের স্বামী আশীষ ঘোষ উত্তরবঙ্গ রাষ্ট্রীয় পরিবহনে কাজ করে। গত ২১শে জুন শ্রীমতী মীরা ঘোষকে তাঁর ঘরের মধ্যে ঝুলন্ত অবস্থায় দেখা যায়। কিন্তু পরে জানা গেল তাঁকে গলা টিপে মারা হয়েছে এবং তারপর দেহটাকে ঝুলিয়ে দেওয়া হয়েছে। এর নিষ্ঠুর ঘটনার প্রতিবাদে কুচবিহারের মহিলারা মিছিল করে এবং মীরা ঘোষের দাদা এবং পিসিমা আমার কাছে এসেছিলেন। তাঁরা আমাকে বলেছেন বিয়ের পনের জন্যই এই বলি। পনের টাকার জন্য মীরার উপর ওঁরা অত্যাচার শুরু করে এবং তারপর এই মৃত্যু। মীরার দাদা আমার কাছে অভিযোগ করেছেন স্থানীয় থানা এই ব্যাপারে ঔদাসিন্য দেখিয়েছে। আমি স্বরাষ্ট্রমন্ত্রীকে জানাতে চাই আজ পর্যন্ত পুলিশ মীরা ঘোষের বাড়ীতে গিয়ে কোন রকম তদন্ত করেনি। আমি অনুরোধ করছি মুখ্যমন্ত্রী যেন গোয়েন্দা দপ্তরকে দিয়ে এই ঘটনার তদন্ত করান। আর একজন মহিলার নাম হচ্ছে শ্রীমতী বাসন্তী গুহ, স্বামী গৌর গুহ। তাঁকে আগুনে পুড়িয়ে হত্যা করা হয়। এই ঘটনাতেও দারুন চাঞ্চল্য সৃষ্টি হয় এবং স্থানীয় মহিলারা বিক্ষোভ দেখান এবং বলেন, কোন এ্যাডভোকেট যেন আসামীদের পক্ষ সমর্থন না করেন। আমি নিজে কুচবিহার শহরে গিয়ে দেখেছি মেয়েটি একটা ঘরে ঝুলন্ত অবস্থায় রয়েছে। মেয়েটির বয়স মাত্র ২৫ বছর। এইভাবে যদি এই ধরনের নৃশংস ঘটনা ঘটতেই থাকে এবং পুলিশের ঔদাসিন্যের ফলে আসামীরা খালাস পায় তাহলে অবস্থা সাংঘাতিক আকার ধারন করবে। এই ধরনের ঘটনা যদি বন্ধ করতে হয় তাহলে আসামীদের কঠোর শাস্তি দিতে হবে। এই মেয়েটির সারা গায়ে কেরোসিন ঢেলে তারপর আগুন ধরিয়ে দেওয়া হয়েছে এবং তার ফলেই তাঁর মৃত্যু হয়েছে। এই ঘটনায় কুচবিহার শহরের মহিলারা শোকে বিহ্বল হয়ে রাস্তায় বেরিয়েছে এবং ডি. সি-র কাছে অভিযোগ করেছে। মেয়েটির দাদা আমার কাছে যে বিবৃতি দিয়েছে তার একটা কপি আমি মাননীয় স্পীকার মহাশয়ের কাছে জমা দিচ্ছি। আমি অনুরোধ করছি এই দুটো ঘটনা যেন গোয়েন্দা বিভাগকে দিয়ে তদন্ত করা হয়।

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী** :- মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি স্বাস্থ্য দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি যাতে তারা এই বিষয়ে নজর রাখেন তার জন্য। হাওড়ার ডিভিসন্যাল ইঞ্জিনীয়ারিং অব হেলথ ডিপার্টমেন্ট থেকে একটা চিঠি ইসু হয় হুগলী জেলা পরিষদের নামে। কিন্তু সেই চিঠি কয়েকজন লোকের হাতে চলে যায়। তারা সেই চিঠি নিয়ে গিয়ে পাণ্ডুয়া থানার বিভিন্ন গ্রাম পঞ্চায়েতে যেমন শিখিয়া, চাঁপতা, খোয়ান, ইটাচোনা রামেশ্বরপুর, গোপালনগর ইলছোরা এই সব গ্রামে গিয়ে তারা প্রচার করে যে মাথা পিছু ২৫ টাকা দিলে তারা বিনা পয়সায় সরকারী খরচে লোকের বাড়ী বাড়ী পাইখানা তৈরী করে দেবে। এইভাবে তারা প্রায় কয়েক হাজার টাকা গ্রামবাসীদের কাছ থেকে সংগ্রহ করেছে। এই বিষয়টি যখন হুগলী জেলা পরিষদের সভাধিপতির দৃষ্টি আকর্ষণ করা হয়, তখন তিনি হস্তক্ষেপ করেন এবং ঐ সব দুর্বত্তও যারা এই সব কাজ করছে তাদের হাতে-নাতে ধরা হয় এবং তিনজনকে পুলিশের হাতে তাদের তুলে দেওয়া হয়েছে। আমার অনুরোধ ডিপার্টমেন্ট যেন এইসব ব্যাপার সম্বন্ধে খোঁজ নেন। এই সব কাগজপত্র যে সরকারী দপ্তর থেকে বাইরে চলে যাচ্ছে সেটা ইচ্ছাকৃতভাবে হচ্ছে, কি কোন লোকজন সব কাজ করছে সে বিষয়ে জরুরী দৃষ্টি দেওয়া প্রয়োজন।

**শ্রীমতী ছায়া ঘোষ** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ জেলার পৌর এলাকায় চকবাজার ইত্যাদি জায়গায় প্রায় ৪/৫ শত ইরানী নরনারী উপস্থিত হয়েছে এবং তারা মুর্শিদাবাদের বিভিন্ন পৌর এলাকায় ক্রমাগত আসছে এবং তারা বিভিন্ন ধরণের সমাজবিরোধীমূলক কাজ চালিয়ে যাচ্ছে। স্মাগলিং, জুয়াখেলা, চোরাই কারবার, মদ ইত্যাদি বিভিন্ন ধরণের কাজ কর্ম তারা সেখানে চালিয়ে যাচ্ছে। এবং এর সঙ্গে বেশ কিছু স্থানীয় উচ্ছৃঙ্খল যুবক এই ব্যাপারে তাদের মদত দিচ্ছে এবং তারা তাদের সঙ্গে এই সব অসামাজিক কাজ কর্মে জড়িয়ে পড়েছে। এসব জায়গাকে তারা একটা নরককুণ্ডে পরিণত করেছে। এই ব্যাপারে প্রশাসনকে বলা সত্বেও কোনরকম স্টেপ নেওয়া হয় নি। ঐ জায়গায় দক্ষিণপন্থী একজন কমিশনার আছেন। তিনি এই সমস্ত ইরানীদের বেশীরভাগ লোককে রেশনকার্ডভুক্ত করেছে তাদের ভোটার লিস্টে নাম তুলে দেওয়া হয়েছে। এই ব্যাপারে সেখানে একটা সন্ত্রাসের সৃষ্টি হয়েছে এবং সেখানকার মানুষের একটা ক্ষোভের কারণ হয়ে পড়েছে। এরা কেউই ইণ্ডিয়ান সিটিজেন নয় এটা আমরা সকলেই জানি। ডি এম, এস. ডি. ও. এস পি-কে আমি লিখিতভাবে জানিয়েছি কিন্তু কোন ব্যবস্থা হয় নি। তারা লালবাগ পৌর এলাকাকে সেন্টার করে বিভিন্ন এলাকায় এই সব কাজ কর্ম চালিয়ে যাচ্ছে। এই ব্যাপারটির দিকে বিশেষ নজর দেওয়ার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রবীন মণ্ডল** :- মাননীয় স্পীকার মহাশয়, আপনি জানেন অনেক কিছু করার পর এবং অনেক কিছু বলার পর রাজারহাটে একটি রাস্তা হয়েছে। এবং সেখান থেকে ২১১ নং একটি বাসরুট আছে যেটা খড়িবাড়ী গ্রে ষ্ট্রীট, এবং পাথরঘাটা গ্রে ষ্ট্রীট পর্যন্ত চলাচল করে। গত দেড় বছর সেখানে বাস চলার পর আবার দু মাস হোল সেটা বন্ধ হয়ে গেছে। আমরা ডিপার্টমেন্টে বহুবার বলেছি—কিন্তু কোন ব্যবস্থা হচ্ছে না। আজকে পি ডবলিউ ডিপার্টমেন্ট যদি কিছু রাস্তার প্যাচ ওয়ার্ক করে দেন তাহলে মনে বাসগুলি চলতে পারে। সামনে পূজা আসছে, এবং সেখান থেকে শ্রমিকরা কাজের জন্য শহরে আসতে পারছে না—অফিসের লোকেরা খুবই দুর্ভোগ ভোগ করছে। আমি আপনার মাধ্যমে পূর্ত মন্ত্রীকে অনুরোধ জানাচ্ছি অবিলম্বে যেন এর ব্যবস্থা নেয় এবং অন্ততঃ পক্ষে যাতে ২১১ নং বাস চালু হয় তার ব্যবস্থা করেন।

[2-50 to 3.00 p.m.]

**শ্রী সমর মুখার্জী** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে প্রাথমিক দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী এবং বিচার বিভাগীয় মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় ৫৭ জন প্রাথমিক শিক্ষক, তারা দীর্ঘদিন থেকে সাসপেন্ড হয়ে রয়েছে। সাসপেন্ড অবস্থায় থাকাকালীন তাদের যে শতকরা ৭৫ ভাগ টাকা দেবার যে নিয়ম, সেই নিয়ম তাদের ক্ষেত্রেও মানা হয়নি। সেই ৫৭ জন শিক্ষকের মধ্যে ৩ জন শিক্ষক অনাহারের জ্বালা সহ্য করতে না পেরে, সন্তান সন্ততিদের মুখে এক মুঠো অন্ন না দিতে পেরে আত্মহত্যা করতে বাধ্য হয়েছে। এই ৫৭ জন শিক্ষকের মধ্যে বর্তমানে ৫৪ জন শিক্ষক রয়েছেন। তাদের অপরাধ তারা বিহারের পাটনা বোর্ডের সার্টিফিকেটধারী। আমার বক্তব্য, আজকে আট দশ বছর থেকে তাদের সাসপেন্ড করে রাখা হয়েছে—৫৭ জনের মধ্যে তিন জন আত্মহত্যা করে মারা গেলেন—বাকী ৫৪ জন শিক্ষক এখনও সাসপেন্ড অবস্থায় রয়েছেন, তাদের কোনওরকম পয়সা দেওয়া হচ্ছে না। তাদের অপরাধ পাটনা বোর্ডের সার্টিফিকেট তাদের আছে। আমার বক্তব্য ঐ ৫৪ জন শিক্ষক, তাদের অপরাধ কি? আজকে আমাদের বোর্ড অফ সেকেন্ডারী এডুকেশনের সার্টিফিকেটকে যদি পাটনা বোর্ড ফেক সার্টিফিকেট বলে এবং বিহার বোর্ডের সার্টিফিকেটকে আমরা যদি ফেক বলি তাহলে এই সমস্যার সমাধান কি করে হবে? এ.বি.টি.এ 'র সরকার, কোঅর্ডিনেশন কমিটির সরকার, নন-গেজেটেডদের সরকার এসে এদের ফল্স বলে যা বলা হচ্ছে, এটা কেন হচ্ছে? সেই জন্য আমি মাননীয় শিক্ষামন্ত্রী এবং বিচারমন্ত্রীর এই বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই যাতে অনতিবিলম্বে এই ৫৪ জন শিক্ষক সম্বন্ধে ব্যবস্থা নেওয়া হয়।

**শ্রী সরল দেব** :- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি নিশ্চয়ই জানেন আগামী অক্টোবর মাস থেকে বারাসত উত্তর ২৪ পরগনা জেলা শহর হতে চলেছে। এই বারাসত থেকে এল ২০, এল ২০বি এবং খড়িবাড়ি থেকে ৯৩ সরকারী বাস চলতো। বর্তমানে এল ২০র ১৮ খানা বাসের পরিবর্তে ৬ খানা চলছে, এল২০বি র ৬ খানা বাসের পরিবর্তে দুখানা চলছে এবং ৯৩ সরকারী বাস বন্ধ হয়ে গেছে। বেসরকারী বাস রাত ৯টার পর চলে না, মিনি বাস ওখানে চলে না। সব জায়গায় মিনি বাস চলছে, কিন্তু এই জায়গায় মিনি বাস চলে না। আমরা এই ব্যাপারে বহু আবেদন নিবেদন করেছিলাম কিন্তু পরিবহন দপ্তরের নিষ্করুণ দৃষ্টিভঙ্গীর জন্য কোন মিনি বাস এখনও পর্যন্ত ওখান থেকে চলছে না। আমি এবং আমার পার্শ্ববর্তী এলাকার প্রতিনিধি রবীন মণ্ডল দুজন মিলে পরিবহন মন্ত্রীর সংগে দেখা করেছিলাম যাতে করে স্যাংশন্ড বাসগুলো ওখানে চলে। লিখিত ভাবে আমরা এই ব্যাপারে আবেদনও করেছিলাম। প্রাইভেট বাস বাড়ানোর জন্য আবেদন জানিয়েছিলাম, মিনি বাস দেবার জন্য আবেদন জানিয়েছিলাম কিন্তু কিছু হয়নি। বারাসত বর্তমানে জেলা শহর হতে চলেছে। ওখানে অনেক সরকারী কর্মচারীকে ট্রান্সফার নিয়ে আসতে হবে। কিন্তু যদি যানবাহনের দুরব্যস্থা থাকে, তাহলে তারা অফিস কাছারী করতে পারবে না। জনসাধারণের দুর্দশা আরও বাড়বে। সেই জন্য, পরিবহন মন্ত্রী এখানে উপস্থিত আছেন, আমি তাঁকে অনুরোধ করছি, অবিলম্বে যাতে এই সমস্ত এলাকায় যে সমস্ত সরকারী স্যাংশন বাস আছে, সেইগুলো চালু করার ব্যবস্থা করুন, এবং মিনি বাস যাতে চলে তার ব্যবস্থা করুন এবং প্রাইভেট বাস বাড়ানোর ব্যবস্থা করুন।

**Mr. Speaker** :-Now Zero Hour.

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবংগের বিশেষ করে সীমান্তবর্ত্তী এলাকার দরিদ্র মানুষের উন্নয়নকল্পে কেন্দ্রীয় সরকারের নির্ধারিত ফ্যামিটি পাশ বুক প্রথা যেটা চালু করার কথা ছিল সেটা এই সরকার আজ পর্যন্ত প্রবর্তন করেন নি । আপনার মাধ্যমে এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে এই ব্যবস্থার মাধ্যমে গ্রামবাংলার দরিদ্র মানুষ - সে ব্যবসায়ী হতে পারে, শিল্পী হতে পারে, কারিগর হতে পারে - ব্যাঙ্কের মাধ্যমে তাদের আর্থিক সমস্যার আশু সুরাহার যে সুযোগ পেতে পারতো এই পারিবারিক পাশ বুকের মাধ্যমে সেটা পশ্চিমবংগ সরকার না করার জন্য তাদের বিভিন্ন অলি গলি পেরিয়ে যখন ব্যাঙ্কের কাছে গিয়ে পৌছাতে হচ্ছে তখন তাদের টাকার প্রয়োজন শেষ হয়ে যাচ্ছে । কাজেই আপনার মাধ্যমে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যে বিশেষ করে সীমান্তবর্ত্তী এলাকার গ্রাম বাংলার দরিদ্র মানুষের জন্য,যে দরিদ্র মানুষের বান্ধব বলে এরা দাবী করে, সেই দরিদ্র মানুষের আর্থিক সমস্যার সুরাহার জন্য যে পারিবারিক পাশ বুক প্রথা চালু হওয়ার কথা ছিল সেটা চালু করে তাদের উপকার করার চেষ্টা করুন ।

**শ্রী সত্য রঞ্জন বাপুলি ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে । আপনি জানেন যে বিদ্যুতের জন্য সর্বত্র চরম অব্যবস্থা হয়েছে । আমার কাছে সংবাদ আছে যে দীঘাতে ১০ দিন ধরে বিদ্যুত নেই । আজকে সংবাদে দেখছি যে কোটি কোটি টাকা চুরী হয়ে যাচ্ছে, বিদ্যুতের মাল-মশলা চুরী হচ্ছে, জিনিসপত্র চুরী হচ্ছে এবং এর সংগে নাকি আফিসাররা জড়িত আছেন। আমি জানিনা যে কোন অফিসার জড়িত আছেন, আরো উর্ধতন লোক জড়িত আছে কি না। বিদ্যুত মন্ত্রী এখানে থাকলে বলতে পারতেন। আমরা দেখছি যে বিদ্যুতের সাজ-সরঞ্জাম আকাশের তলায় কয়েক বছর ধরে পড়ে আছে। ট্রানসমিটিংয়ের যে সব যন্ত্রপাতি সেগুলি আকাশের তলায় পড়ে আছে। আমাকে একজন এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার বললেন যে এগুলি ৫ বছর ধরে এই অবস্থায় পড়ে আছে যার মুল্য প্রায় ১৬ লক্ষ টাকা। আপনারা সব সময় বলেন যে কেন্দ্র দিচ্ছে না। টাকা দিলেও সেগুলি ঠিক মত খরচ করতে পারছেন না। আজকে যন্ত্রপাতি এই ভাবে নষ্ট হচ্ছে, চুরি হয়ে যাচ্ছে। মাননীয় মন্ত্রী প্রবীর বাবু আজকে নাকি বলেছেন যে পি,পি,রা সব পয়সা খেয়ে কেস নষ্ট করে দিচ্ছে। এই চুরির ব্যাপারে সবচেয়ে বেশী ইনভলভ হচ্ছে অফিসাররা। ওদের এ্যাসিস্ট্যান্ট ইঞ্জিনিয়ার থেকে চীফ ইঞ্জিনিয়ার পর্যন্ত সব দুর্নীতিগ্রস্ত। আজকে সংবাদ পত্রে দেখছি যে ৪ কোটি টাকার নাকি জিনিস পত্র চুরি হয়ে গেছে। আমি মন্ত্রী মহাশয়কে আপনার মাধ্যমে এই কথা বলতে চাই যে এই ব্যাপারে একটা থরো প্রোব করুন- এ থরো প্রোব বাই এ রিটায়ার্ড জাজ অব ক্যালকাটা হাই কোর্ট। এটা করে আপনার কাছে রিপোর্ট দিন। আজকে কোটি কোটি টাকা চুরি হয়ে যাচ্ছে আর আমরা চুপ করে বসে আছি। আমার মনে হয় এই ব্যাপারে মাননীয় সদস্যরা আমার সংগে এক মত হবেন। কাজেই এ থরো প্রোব ইজ নেসেসারি বাই এ রিটায়ার্ড জাজ ইন অর্ডার টু ফাইন্ড আউট দি রীয়েল পারসন্স হু আর রেসপনসিবল ফর দিস। আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আর একটা কথা বলতে চাই, কোলাঘাটে বিদ্যুত কেন্দ্র স্থাপিত হচ্ছে। আপনি জানেন কোলাঘাট বিদ্যুত কেন্দ্রে ইতিমধ্যে চুরি আরম্ভ হয়ে গেছে। এই ব্যাপারে ২ জনকে ধরাও হয়েছিল কিন্তু তাদের ছেড়ে দেওয়া হয়েছে। তার কারণ হচ্ছে সেখানে আপনাদের সি,পি,এম' এর ইউনিয়ন রয়েছে। আমি আপনার কাছে এই কথা বলতে চাই যে এই বিদ্যুতের ব্যাপারটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার।এ্যাজ এ কাষ্টোডিয়ান অব দি হাউস আমি আপনার কাছে যে নিবেদন করছি যে আপনি মন্ত্রী মহাশয়কে বলুন এই ব্যাপারে একটা পূর্ণ তদন্ত করার জন্য।

[3-00 P.M. to 3.30 P.M.] (Including Adjournment)

**শ্রী বিভূতি ভূষণ দে ঃ-** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। বিষয়টি উচ্চ শিক্ষা মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টিতে আনার জন্য অনুরোধ জানাচ্ছি। স্যার, আপনি জানেন আজকে শিক্ষক দিবস। অধ্যাপকদের সর্ব ভারতীয় সংগঠন অল ইন্ডিয়া কলেজ এ্যান্ড ইউনিভার্সিটি টিচার্রস এ্যাসোসিয়েসন- এর ডাকে আজকে গোটা দেশের অধ্যাপকরা রাস্তায় নেমেছেন। তাদের সেই সমস্ত দাবী দাওয়াগুলিকে কার্যকরী করার জন্য আমাদের পশ্চিমবংগের কলেজ ও বিশ্ববিদ্যালয়ের শিক্ষক সমিতিও তার সামিল হয়েছে। তাদের অর্থনৈতিক দাবীর মধ্যে ঘোষণা করা হয়েছে যে বেতন হারের পুনর্বিন্যাস করতে হবে। শিক্ষা ব্যবস্থা থেকে ব্যক্তিগত মালিকানা উচ্ছেদ করতে হবে। শিক্ষকদের চাকরির নিরাপত্তা দিতে হবে। বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন কর্তৃকশিক্ষা সংক্রান্ত বিষয়ে নীতি নির্ধারন করে কার্যকরী করা, শিক্ষা ব্যবস্থায় গণতন্ত্রীকরণ, অধ্যাপক প্রতিনিধিত্ব গ্রহণ, শিক্ষকদের পরিপূর্ণ নাগরিক রাজনৈতিক অধিকার প্রদান ইত্যাদি আরো বিভিন্ন দাবী দাওয়া রয়েছে। এই সমস্ত দাবীর ভিত্তিতে আমাদের পশ্চিমবংগের ৩ টি জায়গায় বিক্ষোভ সমাবেশের ডাক দেওয়া হয়েছে। এসপ্ল্যানেড ইষ্ট, বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়, শিলিগুড়ি কলেজ প্রাঙ্গনে এই সমাবেশের ডাক দেওয়া হয়েছে। আপনি জানেন ১৯৭৩ সালে একবার অধ্যাপকদের বেতন কাঠামো পুনর্বিন্যাস করা হয়েছিল। তারপর ১২ বছর কেটে গেল অধ্যাপকদের জন্য নতুন বেতনক্রম ঘোষিত হয়নি,উপরন্তু জিনিসপত্রের দাম ক্রমান্বয়ে বেড়ে যাচ্ছে। বর্তমানে ১ টাকার দাম ১৭।। পয়সা হয়ে গেছে। কাজেই এই রকম অবস্থায় তারা এই সব দাবীগুলি রেখেছেন। এই দাবীর ব্যাপারে একটা কমিটি নিয়োগ করা হয়েছিল। বেতন কাঠামো পুর্নবিন্যাস করার জন্য তারা রিপোর্ট দিয়েছেন। কিন্তু কেন্দ্রীয় সরকার সেই রিপোর্ট কার্যকরী করেননি। অবিলম্বে সেই রিপোর্ট কার্যকরী করতে হবে, বেতন কাঠামো পুনর্বিন্যাস করতে হবে,অন্তবর্তীকালীন ভাতার দায় দায়িত্ব সমস্ত কিছুই কেন্দ্রীয় সরকারকে বহন করতে হবে। এই দাবী রাজ্য উচ্চ মন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে আমি জানাচ্ছি।

**শ্রী সাধন পান্ডে ঃ-** মাননীয় স্পীকার, স্যার, আমি একটি জরুরি বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল থেকে সারা পশ্চিমবংগের ছাত্রাবাস কর্মচারীরা ধর্মঘট শুরু করেছেন। পশ্চিমবংগের বিভিন্ন ইউনিভার্সিটি,কলেজের যেসমস্ত হস্টেল আছে সেখানকার কর্মচারীরা সরকারের কাছ থেকে মাইনে পান নি বলে ১৩ দফা দাবীর ভিত্তিতে তারা গতকাল থেকে ধর্মঘট শুরু করেছেন। এই সমস্ত হস্টেলের প্রায় লক্ষাধিক ছাত্র গতকাল থেকে খাওয়া দাওয়া করতে পারছে না,থাকতে পারছে না,কোন কিছু পরিস্কার পরিচ্ছন্ন করা হচ্ছে না। আমি এই বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দেখা যাচ্ছে ১৫ মাস ধরে এই সব কর্মচারী ভাইরা মাইনে পায় নি। তাই তারা বাধ্য হয়ে আন্দোলনের পথে গেছে। বামপন্থী প্রগতিশীল মন্ত্রীর উচিত আজই তাদের সংগে আলোচনা করে সমাধান করা যাতে করে ছাত্রেরা হস্টেলে ফিরে যেতে পারে। তা নাহলে কিন্তু ছাত্র আন্দোলন যে কোন সময়ে হতে পারে।

(At this stage the House was adjourned till 3.30 P.M.)

[3.30 to 3.40 P.M.] (After Adjournment)

## LEGISLATION

The West Bengal Government Townships (Extension of Civic Amenities) (Amendment) Bill, 1985.

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to introduce the West Bengal Government Townships (Extension of Civic Amenities)(Amendment)Bill,1985, and to place a statement under rule 72(1) of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly.

Under section 4B of the West Bengal Government Townships (Extension of Civic Amenities) Act, 1975 (West Bengal Act XLII of 1975), any person desiring to obtain settlement through lease of any land situated within a Government Township may submit an application to the Administrator in such form and in such manner as may be prescribed. This provision of the Act apparently does not, and did not in the past, prevent the State Government from leasing out lands exclusively owned and held by the State Government in a Government Township. Nevertheless, in order to avoid and confusion in this matter and also to avoid litigation, it was felt necessary to make it clear by legislation that the State Government has, and always had in the past,absolute power to grant lease of any land situated within a Government Township on an application made to it, or on its own motion.Immediate legislation by promulgation of the West Bengal Government Townships (Extension of Civic Amenities)(Amendment) ordinace 1985 was necessary because some residents of Bidhan Nagar Government Township had challenged before the Honble High Court, Calcutta the State Governments power to grant lease of a land in the said Township,and because the West Bengal Legislative Assembly was not in session.

(Secretary then read the title of the Bill)

Statutory Resolution

**Mr. Speaker :-** I have received a notice of Statutory Resolution to be moved by Shri Kashinath Misra under Article 213(2)(a) of the Constitution of India, on the West Bengal Government Towonships (Extension of Civic Amenities)(Amendment) ordinance, 1985,(West Bengal ordinance No.VII of 1985). I now request Shri Kashi Nath Misra to move his resolution.

Shri Kashi Nath Misra:- Sir, I beg to move that this House disapproves the West Bengal Government Townships (Extension of Civic Amenities)(Amendment) ordinance,1985(West Bengal Ordinance No.VII of 1985).

Shri Prasanta Kumar Sur:- Sir I beg to move that the West Bengal Government Townships (Extension of Civic Amenities)(Amendment) Bill,1985,be taken into consideration.আমি এখন আর কিছু বলব না। পরে বলব।

**শ্রী কাশীনাথ মিশ্রঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, নগর উন্নয়ন দপ্তরের ভার প্রাপ্ত মন্ত্রী মহাশয় আজ এই সভায় যে দি ওয়েষ্ট বেঙ্গল গভর্ণমেন্ট টাউনশিপ্স (এক্সটেন্সান অব সিভিক এ্যামিনিটিস)(এ্যামেন্ডমেন্ড) বিল,১৯৮৫ এনেছেন এটি আগেই অর্ডিন্যান্স করা হয়েছিল,আজ বিল হিসাবে নিয়ে আসা হয়েছে। স্যার,মূলতঃ এটা ১৯৭৫ সালের অরিজিন্যাল এ্যাক্ট।

এর সেকসন ৪(বি)-তে বলা আছে—Under Section 4B of the West Bengal Government Townships (Extension of Civic Amenities) Act, 1975 (West Bengal Act XLII of 1975), any person desiring to obtain settlement through lease of any land situated within a Government Township may submit an application to the Administrator of the Township in such form and in such manner as may be prescribed.

স্যার, এখানে বলা হচ্ছে এ্যাডমিনিসট্রেটরের কাছে দরখাস্ত করতে হবে।

(এই সময় শ্রী জ্ঞান সিং সোহনপাল স্পীকারের আসনে বসেন।)

অথচ আমরা কতগুলি টাউনসিপে দেখছি কোনো এ্যাডমিনিসট্রেটর নেই। কিন্তু ১৯৭৫ সালের আইনের পরিপ্রেক্ষিতে ফার্স্ট ডে অফ অক্টোবর ১৯৭৬ থেকে এটাকে এফেক্ট দেওয়া হচ্ছে। এখানে আইনের মূল গলদ হচ্ছে, কতগুলি জায়গায় এ্যাডমিনিসট্রেটরের নাম করে গভর্ণমেন্ট দরখাস্ত নিলেন এবং জমি লিজ্ দিলেন। এ রকম জিনিস কোন্ দেশে আছে! দীর্ঘ দিন ধরে আইনের পরিবর্তন হলো না, এ বিষয়ে কোনো চিন্তা ভাবনা করা হলো না।

মাননীয় চেয়ারম্যান, স্যার, আসানসোল, দুর্গাপুর ইত্যাদি জায়গায় আমরা দেখতে পাচ্ছি এ্যাডমিনিষ্ট্রেটর আছে, কিন্তু সল্ট লেকে কি হয়েছে? সেখানে এ্যাডমিনিষ্ট্রেটরের জায়গায় ডেপুটি সেক্রেটারী দীর্ঘ দিন ধরে জমি লিজ্ দিয়েছেন, অর্থাত দীর্ঘ দিন ধরে বেআইনী কাজ হয়েছে এবং সেটাকে দীর্ঘ দিন ধরে সংশোধন করা হয়নি। আজকে আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি, তিনি এই দিকটা দেখতে পেয়েছেন, দেরিতে হলেও এটা তাঁর নজরে এসেছে। কিন্তু তাঁর ডিপার্টমেন্টের নীরবতা এবং উদাসীনতার জন্যই দীর্ঘ দিন ধরে এ ক্ষেত্রে অন্যায় এবং বেআইনীভাবে কাজ-কর্ম চলছে। অর্থাত যেখানে এ্যাডমিনিষ্ট্রেটরের কথা আছে সেখানে সেটাকে সংশোধন না করেই ডেপুটি সেক্রেটারীর মাধ্যমে দীর্ঘ দিন ধরে জমি দিলেন। এ ক্ষেত্রে যে ত্রুটি ছিল সেই ত্রুটি আমরা আশা করেছিলাম বিগত ৭/৮ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার নিশ্চয়ই সংশোধন করে নেবেন। বিগত কংগ্রেস সরকার ১৯৭৫ সালে আইন করেছিলেন, তারপরে '৭৭ সালে তাঁরা চলে গেছেন, সে সময়ের মধ্যে তাঁরা কিছু করে যাননি। আমরা আশা করেছিলাম নতুন সরকার নিশ্চয়ই এই ত্রুটি অবিলম্বে দূর করবেন। কিন্তু তা করা হলো না, দীর্ঘ দিন ধরে সরকারের পক্ষে ডেপুটি সেক্রেটারী

সমস্ত কাজ- কর্ম করে গেলেন। আজ সেটাকে এ্যাডমিনিষ্ট্রেটর করার জন্য বিল নিয়ে আসা হয়েছে। এটা যদি আগেই দেখা হ'ত তাহলে এই অবস্থা হতো না, সরকারী গলদ থাকত না। এখানে লিগ্যাল ভ্যালিডিটির প্রশ্ন আসছে, সেই লিগ্যাল ভ্যালিডিটিকে রক্ষা করবার জন্য সরকারকে আজকে এই জিনিস করতে হচ্ছে এবং আজকে এই বিল আনতে হয়েছে। এখানে ফার্ষ্ট ডে অফ্ অক্টোবর ১৯৭৬ থেকে এ্যাফেক্ট চাওয়া হচ্ছে এবং জমি সংক্রান্ত ব্যাপারে যে সব এলাকায় গভর্ণমেন্ট অফ্ ওয়েষ্ট বেঙ্গল বলে উল্লেখ ছিল সে সব এলাকায় এ'টা পরিবর্তন করে এ্যাডমিনিষ্ট্রেটর হবে অর্থাত এ্যাডমিনিষ্ট্রেটরের মাধ্যমে পরিচালিত হচ্ছে ধরে নিতে হবে এবং আগামী দিনে তাই হবে। মন্ত্রী মহাশয়ের দপ্তরের উদাসীনতার জন্য এই অবস্থার সৃষ্টি হয়েছে। আমার মনে হয় কোর্ট বা কোথাও তাঁরা আঘাত পেয়েছেন এবং আঘাত পেয়ে আইনটি পুংখানুপুংখভাবে দেখেছেন এবং দেখে অর্ডিনান্স করতে বাধ্য হয়েছিলেন। সেই অর্ডিনান্সটিই আজকে বিল আকারে এসেছে।

[3-40 to 3.50 p.m.]

আজকে এইভাবে ক্রটিপূর্ণ বিল থাকার জন্য আমরা দেখতে পাচ্ছি এই বিলের প্রকৃত যে উদ্দেশ্য সেই উদ্দেশ্য থেকে সরকার সরে গেছেন এবং সরে যাওয়ার জন্য বিভিন্নভাবে অব্যবস্থা চলছে। আজকে এই বিলে একটা বিরাট গলদ রয়েছে এবং এই গলদের জন্য এই সরকারকে তার খেসারত দিতে হবে। আমরা দেখছি, দীর্ঘদিন ধরে ডেপুটি সেক্রেটারীর মাধ্যমে জমি বিলি করেছেন, বিভিন্নভাবে হস্তান্তরিত হয়েছে। আজকে সেখানে আইনের প্রশ্ন এসেছে। সেইজন্য লিগ্যাল যে ভ্যালিডিটি আছে সেই ভ্যালিডিটির প্রশ্নে আজকে সরকারকে নতুনভাবে চিন্তা-ভাবনা করতে হচ্ছে এবং সেইজন্য সরকারকে অর্ডিনান্স করতে হয়েছে। এটা গত বিধানসভা চলাকালীন লক্ষ্য করা উচিৎ ছিল এবং বিধানসভায় এই বিলটি আনলে ৫ মাস আগে এটা কার্যকরী হতে পারতো। এরজন্য আমি ষ্টাটুটরী রেজোলিউসান দিয়েছি এবং এ্যামেন্ডমেন্ট দেওয়া হয়েছে। সরকার এখানে বলছেন এর এ্যাফেক্ট দিতে ফার্ষ্ট অক্টোবর ১৯৭৬ থেকে আর আমরা এর বদলে চাইছি এটা ১৩ আগষ্ট ১৯৮৫ থেকে এ্যাফেক্ট দেওয়া হোক। এটা যদি ১৯৭৬ সাল থেকে এ্যাফেক্ট দেওয়া হয় তাহলে দেখা যাবে যে গলদগুলি ছিল অর্থাৎ যে ক্রটিগুলি ছিল এবং তার পরিপ্রেক্ষিতে যে জমি বন্টন হয়েছে কিম্বা লিজ্ দেওয়া হয়েছে এতে করে সুযোগ-সন্ধানীরা বেনিফিট পেয়ে যাবে। সেইজন্য আমরা এটা ১৩ আগষ্ট ১৯৮৫ থেকে এ্যাফেক্ট চাইছি। এটা করলে পুর্বতন যে ক্রটিগুলি ছিল সেই ক্রটিগুলি ধরা পড়বে। আপনারা বলছেন যাতে কোন রকম অসুবিধার সম্মুখীন না হই সেইজন্য ঠিকমত রেগুলারাইজ করার জন্য ১৯৭৬ থেকে এ্যাফেক্ট চাইছি। আমি বলাবো এটা করা ঠিক হবে না। এটা ১৩ আগষ্ট ১৯৮৫ থেকে এ্যাফেক্ট দেবার ব্যবস্থা করবেন।

আজকে জমির চাহিদা যেভাবে বেড়েছে তাতে দেখতে পাচ্ছি জমির দামও প্রচন্ডভাবে বেড়ে গেছে। ফলে লিজের ব্যাপারেও নানা নিয়ম-কানুন হয়েছে। অজকে দেখাতে পাচ্ছি, যাঁরা জমি লিজ নেবার দন্য দরখাস্ত করেছিলেন, এই আইনের বলে তাঁদের সেইসব দরখাস্ত উপেক্ষা করতে হচ্ছে। এই উপেক্ষার কারণও সকলেই জানেন যে, এ-ক্ষেত্রে প্রকৃতপক্ষে অধিকারী হচ্ছেন এ্যাডমিনিষ্ট্রেটর। ইমপ্রুভমেন্ট ট্রাস্ট থেকে আরম্ভ করে অন্যান্য যে সমস্ত ডেভেলপমেন্ট অথরিটি আছে, সেখানে এ্যাডমিনিষ্ট্রেটরই হচ্ছেন প্রকৃত অধিকারী। এই অবস্থাতে আমরা দেখতে পাচ্ছি, যেভাবে বিলটির এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে—সেটা উপযুক্ত হচ্ছে না। তাই আমি বলবো, Statement explaining the circumstances which has necessitated this legislation by ordinance. কিন্তু প্রিভিয়াস যেটা ছিল, তার ৪বি-তে বলা হয়েছিল,'' "any person desiring to obtain settlement through lease of any land situated within a Government township may submit an application to the Administrator of the said township in such a form and in such a manner as may be prescribed." সেটাকে লক্ষ্য রেখে যদি করা হোত. তাহলে হোত; কিন্তু সেটা এখানে হচ্ছে না। তাই মন্ত্রী মহাশয়কে বলবো, এই অব্যবস্থা দীর্ঘ দিন ধরে দেখা হয়নি বলে একটা ক্রটিপূর্ণ ব্যবস্থার মাধমেই এতদিন চলতে হয়েছে। কিন্তু এখানে তাঁরা যেভাবে প্রতিকার করতে চেয়েছেন তাতেও ক্রটিগুলি দূর হবে না বলেই ষ্ট্যাটুটরী রেজলিউশন এনেছি, এ্যামেন্ডমেন্ডও দিয়েছি। পরে সেগুলো মুভ করবো। আমি মনে করি, একটা সম্পূর্ণ আইন এক্ষেত্রে নতুনভাবে এনেই একমাত্র এর অসঙ্গতি দূর করা য়েতে পারে। এই কয়টি কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস:** মি: চেয়ারম্যান স্যার, এখানে একটা গুরুত্বপূর্ণ বিলের উপর আলোচনা হচ্ছে, কিন্তু দেখতে পাচ্ছি যে, বিরোধী দলের কয়েকজন সদস্যই মাত্র এখানে উপস্থিত আছেন। ব্যাপারটা আপনার দৃষ্টিতে আনছি।

**মি: চেয়ারম্যান :** আপনার বক্তব্য আমি শুনলাম। আপনি বসুন। Now, Shri Abani Satpathy.

**শ্রী অবনীভূষণ সৎপতি :** মাননীয়, চেয়ারম্যান মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর মহাশয় নগর উন্নয়নকে কেন্দ্র করে, অর্থাৎ টাউনশীপ এক্সটেনশন সংক্রান্ত যে বিল এখানে উত্থাপন করেছেন তাকে আমি সমর্থন করছি। সমর্থন করতে গিয়ে আমি এখানে কয়েকটি কথা বলতে চাই। বিরোধীদের মাননীয় সদস্য কাশিনাথ মিশ্র মহাশয় কয়েকটি কথা এখানে বলেছেন। কিন্তু উল্লেখ করতে গিয়ে উনি আসল কথাটাই কিন্তু চেপে গেলেন। ১৯৭৫ সালে এই শহর উন্নয়ন সংক্রান্ত আইনটি কিন্তু তৈরী করেছিলেন ওঁরাই। ১৯৭৬ সালে এর সংশোধনও তাঁরা করেছিলেন। সেই সংশোধনীর মাধ্যমে টাউনশীপের জমি কে বিলি করবে এবং তার পদ্ধতিই বা কি হবে—সেটা ঠিক করেছিলেন। তাঁরাই ঠিক করেছিলেন যে, এ্যাডমিনিষ্ট্রেটরকে দিয়ে এইসব জমি বিলি করা হবে। কিন্তু ৪(বি) অংশটিতে বলা আছে—'ইন সাচ্ ফর্ম এ্যান্ড ইন সাচ্ ফর্ম এ্যান্ড ইন সাচ্ ম্যানার এ্যাজ মে বি প্রেসক্রাইবড্''। এই প্রেসক্রিপশন কিন্তু ওঁরাই করেছিলেন, কিন্তু কোন্ ফর্ম এবং কোন পদ্ধতিতে দরখাস্ত করা হবে— এটা ওঁরা ঠিক করলেন না। কাজেই সঠিক কারণেই সমস্যাটা এসে গেছে। আজকে শহর যেখানে গ্রামাঞ্চলের দিকে সম্প্রসারিত হচ্ছে সেখানে সরকারী যে সমস্ত জমি থাকবে সেখানে যদি কোন উন্নয়নমূলক কাজ করতে হয়, সেক্ষেত্রে পরিস্কার একটা ক্ষমতা হাতে থাকা দরকার।

[3-50 to 4.00 p.m.]

যারা এই সমস্ত লিজ স্টেটমেন্ট পেতে চায় সেই ব্যাপারে একচা ফর্ম থাকা দরকার, পদ্ধতি থাকা দরকার। ১৯৭৫-৭৬ সাল কেন হ'ল এটা বললেন। আমি মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত কুমার শূর মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি এই বিল আনার জন্য। দীর্ঘ দিন বাদে সল্ট লেক এবং অন্যান্য টাউনসিপ এক্সটেনসান হয়েছে, জমিমজার অনেক সমস্যা আছে, তার যে আইনগত সমস্যা দেখা দিয়েছে সেটা দূর করার জন্য উনি আজকে প্রায়সচিত্ত করলেন। কংগ্রেস সরকার যে পাপ করে গিয়েছে উনি তার প্রায়সচিত্ত করলেন। এই ব্যাপারে কাশিবাবু একটা এ্যামেন্ডমেন্ট এনেছেন যে এ্যাফেক্ট ১৯৭৬ সাল থেকে দেওয়া হবে কেন, ১৩ই আগশ্ট৮৫ থেকে দেওয়া হোক। উনি যে কেন এই

তারিখটার কথা বললেন সেটা বুঝতে পারছি না। উনি যদি ১৫ই আগষ্ট বলতেন তাহলে না হয় বোঝা যেত একটা স্মরণীয় দিন থেকে দেবার কথা বলছেন। ১৯৭৬ সাল থেকে সেটেলমেন্টের জন্য যে দরখাস্তগুলি করে রেখেছে, আজকে আইন গ্রহণ করার পর সেই সমস্ত জমি-জমার দরখাস্তগুলি ফর্মের পদ্ধতিতে পরিস্কার হবে। এই জমিগুলি নিয়ে অনেক সমস্যা দেখা দিয়েছে। কাজেই একটা পরিস্কার প্রস্তাব বিলের মধ্যে রয়েছে। শহরবাসী এবং সরকারের জমির প্রয়োজন আছে, সেটা কিছুটা মূল্যায়ন করা যাবে। এখানে যে বিল আনা হয়েছে সেই ব্যাপারে আর বিস্তারিত ব্যাখ্যার প্রয়োজন হয় না। কারণ মাননীয় নগর উন্নয়ন মন্ত্রী সহাশয় শহর উন্নয়নের স্বার্থের এই বিল উৎথাপন করেছেন। কাশিবাবু যে সংশোধনী এনেছেন তার বিরোধিতা করছি। মূল বিলকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস:**— মাননীয় চেয়ারম্যান স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় The West Bengal Government Townships (Extension of Civic Amenities) Amendment Bill, 1985, যেটা এনেছেন তাকে আমি সমর্থন করছি। এই বিলে যে প্রয়োজনীয় সংশোধনী আনা হয়েছে তা অত্যন্ত জরুরী। ১৯৭৫ সালে যে আইন সেই সময় রচনা করা হয়েছিল সেটার ক্রটি মুক্ত করার জন্য মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল এনেছেন। এই বিল প্রসঙ্গে বলতে গিয়ে বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী কাশিনাথ মিশ্র মহাশয় বললেন যে এতো দিনে মন্ত্রী মহাশয়ের বোধদয় হয়েছে বলে এই বিল আনা হয়েছে। এর মধ্যে একটা প্রশ্ন থেকে যায় এই বিল যখন তৈরী হয়েছিল তখন সেই সভার সদস্য তিনি ছিলেন। তিনি ১৯৭২ সালের ভোট এসেছিলেন, সে ভোট যে ভাবেই হোক না কেন, তিনি সেই সভায় ছিলেন। তখন তাঁর বোধদয় হল না কেন, কেন তখন তিনি বলেননি যে এই বিলের বিরোধিতা করছি, এই বিলের এ্যামেন্টমেন্ট আনা দরকার। এই বোধদয় তখন তাঁর ছিল না। এখন ক্রটি মুক্ত করে টাউনসিপ ডেভেলপমেন্ট এবং তার সঙ্গে আনুসঙ্গিক যে বিষয়গুলি—এই উদ্দেশ্যে জমি প্রদান করার দরকার এসে যাচ্ছে, তখন তিনি এর বিরোধিতা করছেন। এই বিলের স্টেটমেন্ট অফ অবজেক্ট এ্যান্ড রিজিনস আছে তাতে পরিস্কার করে বলা আছে যে সমস্ত লিটিগেসান তৈরী হতে পার, লিটিগেসানের সম্ভাবনা আছে, বর্তমান অবস্থায় অনেক জটিলতা এসেছিল সেটাকে দূর চেষ্টা করা হচ্ছে। আবেদন করার ফর্ম অফ এ্যাপ্লিকেসান এবং একটা ম্যানার এফ সাবমিসান এই সব বিলের মধ্যে রাখা হয়েছে। যাতে পরবর্ত্তীকালে অসুবিধা না থাকে, এর একটা সুযোগ থেকে যাচ্ছে। মাননীয় সদস্য কাশি নাথ মিশ্র মহাশয় যখন সেই সভা। ছিলেন, যখন সেই সভায় এই বিলটি উৎথাপন করা হয়েছিল, তৎকালীন দুজন মন্ত্রীর মধ্যে তখন কৃতিত্বের লড়াই চলছিল।

সেই সময়ে মাননীয় ভোলা সেন মহাশয় এবং সুব্রতবাবুর মধ্যে কর্তৃত্ব নিয়ে লড়াই ছিল। স্বভাবতই তিনি জনস্বার্থে আইনটাকে সুষ্ঠুভাবে প্রণয়ন করার দিকে দৃষ্টি দিতে পারেন নি। তার ফল হিসাবে এটিকে এমন ভাবে করে রাখা হয়েছিল যাতে প্রশান্তবাবুকে কাজ করতে গিয়ে বাধার সম্মুখীন হতে হচ্ছে। এ নিয়ে বিশেষ আলাপ-আলোচনার কিছু নেই। উনি খুব স্পষ্ট করেই বলেছেন—Nevertheless, in order to avoid any confusion in this matter, and also to avoid litigation, it is felt necessary to make it clear that the State Government has, and always had in the past, absolute power to grant lease of any land situated within a Government Township on an application made to it, or on its own motion... এটা খুবই স্বাভাবিক কথা। গভর্ণমেন্ট তার নিজের জমি বিলি করবে, এতে নতুন কথা কি আছে; জমি বিলি করার দরকার থাকলে এবং লীজ দেওয়ার দরকার থাকলে সরকারকে একটা নিয়ম-কানুনের বাধার সম্মুখীন হতে হচ্ছে—এই সমস্ত কথাই এই বিলের মধ্যে বলা আছে। যেমন, ফরম্ অফ এ্যাপ্লিকেশান, ম্যানার অফ সাবমিশান ইত্যাদির মধ্যে দিয়ে পরিবর্তনটুকু আনা হচ্ছে। স্বভাবতই এই বিলটির বিরোধিতা করার কিছু নেই। বিরোধিতা যেহেতু করতে হয়—যেটা কাশীবাবু করে যাচ্ছেন, যখনই কোন কিছু এখানে তোলা হয় তাতে তিনি একটা না একটা অজুহাত দেখিয়ে বিরোধিতা চালিয়ে যাচ্ছেন, একটা না একটা ছুতো তুলে বিরোধিতা করার চেষ্টা করে যাচ্ছেন—সেজন্যই কাশীবাবু এখানে বিরোধিতা করেছেন। মাননীয় মন্ত্রীমহাশয়কে ধন্যবাদ দিই এই জন্য যে, তিনি যেটা করছেন তাতে জনগণ উপকৃত হবেন। আমি এ নিয়ে আর কিছু বলতে চাই না; মাননীয় মন্ত্রীমহাশয় তাঁর জবাবী ভাষণে বিস্তৃত ভাবে সব বলবেন। আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপাল পাণ্ডা :** মাননীয় স্পীকার মহাশয়, এই বিলকে আমি পরিপূর্ণ সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। ইতিমধ্যে যেসব সমস্যা উঠেছে, সেই সমস্যাগুলো নিয়ে খুব সংক্ষেপে এখানে তুলে ধরতে চাই। আমাদের বিরোধি পক্ষের মাননীয় সদস্য কাশীবাবু যেভাবে জিনিসটাকে এখানে প্লেস করলেন তাতে মনে হয়েছে যে আগে যা ছিল, তারমধ্যে পরিবর্ত্তন এবং সংশোধনের জন্য এই বিল। সেইভাবে বক্তব্য না রেখে জিনিসটাকে অন্যভাবে রাখলেন এবং এটি কার্যকরী করার পথে সমস্যা নিয়ে আলোচনা করলেন। এখানে কার্যকরী করার পথে সমস্যা নিয়ে যে কথাগুলো বললেন—সবচেয়ে বড় কথা যেটা, সেটা উনি চেপে গেলেন। ইতিঅধ্যে এই বিলে র ডিফেক্ট নিয়ে—সল্টলেকের জায়গা নিয়ে সেখানে সরকার ৫০০০-৮০০০ টাকা কাঠায় বন্দোবস্ত দিয়েছিলেন, সেগুলো লীজ হোল্ডাররা লক্ষাধিক টাকায় সেল করে দিচ্ছে। এই অতিরিক্ত ব্লাক মানির প্রেসারের ফলে—যাদের সরকার ভূমিহীন বলে এ্যালটমেন্ট দিয়েছিলেন, অর্থাৎ ওয়েস্ট বেঙ্গলে যাদের কোন বাসস্থান ছিল না, সেই স্মল হোল্ডারস্ বা মিডিল ইনকামের মানুষদের সহায়তা প্রদানের জন্য—আজকে প্র্যাকটিক্যালি সল্টলেক এলাকা তাদের হাত থেকে চলে যাচ্ছে ব্লাক মার্কেটিয়ারস্ এর হাতে। ব্লাক মানি হোল্ডারস্ are capturing the whole township Practically এই যে সমস্যা, এটা দূর করার চেষ্টা করছেন এই বিলের মাধ্যমে, এরজন্য ওঁকে ধন্যবাদ জানাই। তিনি খুব আন্তরিকতার সঙ্গে ক্রটিটাকে সংশোধন করতে চেয়েছেন যাতে এ্যালটমেন্টের ব্যাপারে বা লীজের ব্যাপার যাই হোক না কেন তাঁকে অথরিটির কাছে আসতে হবে। তাঁদের এ্যাডমিনি ষ্ট্রেটরের কাছে আসতেই হবে। অর্থাৎ সমস্ত জিনিসটাকে রেগুলারাইজ করার জন্য বিশেষ ব্যবস্থা গৃহীত হবে এর ফলে। বিধানবাবু বলতেন—হয়ত সেই সময়ে বিশেষ কোন উদ্দেশ্য থাকতে পারে—যে, বাঙালী স্মল ইনকাম গ্রুপের মধ্যে পড়ছে কেন? যে আয়ের মানুষই হোন না কেন, সরকারী এমপ্লয়ী হোন না কেন বা বাইরের মানুষ হোন না কেন, তাঁদের মধ্যে জমি তিনি দেবেন। সেটা যখন আইন করে এলো—সেটা করার সময় সেই উদ্দেশ্য এবং লক্ষ্যের প্রতি শ্রদ্ধা রেখে তৈরী করা হয়নি।

[4-00 to 4-10 p.m.]

যার পরিণতি হিসাবে আজকে এই ঘটনা ঘটতে যাচ্ছে, আমি সেই কারণে আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীমহাশয়কে অভিনন্দন জানাবো। আমাদের মন্ত্রী মহাশয় যে ক্রটি ছিল তার যে মুখটা বন্ধ করার জন্য যে ব্যবস্থা গ্রহণ করেছেন সেইজন্য এই বিলকে সমর্থন করছি। এই বিলটি পাশ না হওয়ার জন্যে কাশীবাবু যে চতুরতার সঙ্গে এই বিলের বিরোধীতা করেছেন এবং যে কায়দায় করেছেন সেটা সম্পূর্ণ অনৈতিক পথে কাজ করা হয়েছে বলে আমি মনে করি। সেইকারণে আমি কাশীবাবুকে বলি তিনি একটু ভেবে-চিন্তে দেখতে পারতেন। সেখানে সম্পূর্ণভাবে এই বিলে পক্ষে হাত না তুলুক অন্ততঃ এর নিউট্রালিটি অবজারর্ভ করার চেষ্টা করুন। যে সমস্ত মানুষ এই বিলের

ক্রটির ফলে ক্ষতিগ্রস্থ হয়েছেন এবং যেসব মানুষ যারা আমাদের এই পশ্চিমবঙ্গের অধিবাসী, যাদের নামে জমি এ্যালোটেড হয়েছিল এবং তারা পেয়েছিলেন কিন্তু ব্ল্যাক মানি যেভাবে তাদের গ্রাস করে ফেলেছিল এবং যেভাবে উৎখাত করে দিয়েছে সেই বাধার প্রতিবন্ধকতা দূর করার জন্যে মাননীয় মন্ত্রীমহাশয় যে সংশোধনী এনেছেন আমি তারজন্য তাঁকে ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :**—মিঃ মুখার্জী, আপনি অনুপস্থিত ছিলেন।

**শ্রী অনিল মুখার্জীঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন সেই বিলকে আমি সমর্থন করছি।

**মিঃ স্পীকারঃ**—মিঃ মুখার্জী আপনার অনুপস্থির থাকার জন্যে আপনার এ্যাপোলজি চাওয়া উচিত।

**শ্রী অনিল মুখার্জীঃ**—আমি এইজন্য দুঃখিত, মাননীয় মন্ত্রী মহাশয়, এই বিলের মধ্যে যেসব প্রভিসান রেখেছেন যাতে করে Settlement through lease of any land situated within a Government Township may submit an application to the Administrator in such form and in such manner as may be prescribed. এবং এই আইনের যে এক্সটেনশান অফ এ্যাপলিকেশান কংগ্রেসী আমলে ছিল তাতে তারা এর বিরোধীতা করবেনই। আজকে এর যে পরিবর্তন আনা হয়েছে তারা এটা ভবতে পারেননি। ১৯৭৫ সালে যখন এটা আনা হয়েছিল তখন তারা নিজেদের স্বার্থে এনেছিলেন, অথচ আজকে যখন আনা হল তখন এর বিরোধীতা করছেন।

**মিঃ স্পীকারঃ**—Mr. Mukherjee, if you have not prepared your brief you can take up another case in any other day.

**শ্রী অনিল মুখার্জীঃ**—এরজন্য প্রিপারেশানের কোন প্রশ্ন নেই, ওদের সাইডে কংগ্রেস দলের পক্ষ থেকে কাশীনাথ মিশ্র মহাশয় যে বক্তব্য রেকেছেন উনি ১৯৭৫ সালে যখন এই হাউসে ছিলেন এবং ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত তখন এই হাউসে ছিলেন তখন তো এই বিলের বিরোধীতা করেননি। আজকে সেকসান ৪বি-তে যে এ্যামেন্ডমেন্ট আনা হয়েছে সেটা একটু দেখুন। তিনি যদি বিলটা ভালোভাবে পড়তেন তাহলে এর বিরোধিতা করতেন না। সেজন্য আমি বলছি এই বিলের মধ্যে ষ্টেটমেন্ট অফ অবজেক্টস এন্ড জিনসে স্পষ্টভাবে বলা আছে "This provision of the Act apparantly does not, and did not in the past, prevent the State Government from granting lease of land exclusively owned and held by the State Government in a Government Township. Nevertheless, in order to aviod any confusion in this matter, and also to aviod litigation,it is felt necessary to make it clear that the State Government has, and always had in the past, absolute power to grant lease of any land situated within a Government Township on an application made to it, or on its own motion." Sir, the next line is very important and my friend on the other side, Shri Kashinath Misra, should remember this portion. "With that end in view, the Bill which replaced the provisions of the West Bengal Government Township (Extension of Civic Amenities) (Amendment) ordinance,1985 has been prepared." So, Sir if he goes through the Statement of Objects and Reasons,he can easily understand that the amendment of this Act has become necessary. With these words,Sir, I am supporting this Bill.

(4.10 P.M. to 4-23 P.M.)

**শ্রী প্রশান্ত কুমার শূর :**-মাননীয় অধ্যক্ষ মহাশয়,কাশীবাবুর দৃষ্টি আকর্ষণ করছি ৭৫ সালে এই আইনটা কেন করা হল যেটা তার পারপাসে লেখা আছে An act to provide extension of civic amenities for the Government Township in West Bengal. আপনারা জানেন এর আগে কল্যানী বিধানবাবু করে গেছেন এবং আরো অনেক টাউনশিপ করে গেছেন। সরকারের জমিতে লেকটাউন শহর হয়েছে। সব সময় সরকার যখন নিজে জমি উন্নয়ন করে, বন্টন করে এই অধিকার তখন সরকারের থাকে। কিন্তু যদি নাগরিকদের স্বাচ্ছন্দের প্রশ্ন আসে তখন সেখানে নুতন সংস্থা পৌরসভা বা নোটিফায়েড এরিয়া অথরিটি প্রতিষ্ঠিত হয়। বেংগল মিউনিসিপ্যাল এ্যাক্টে যেটা ছিল, যার আমরা সংশোধন করেছি, সেই এ্যাক্ট সেই ধরণের নাগরিক স্বাচ্ছন্দ দেবার ব্যবস্থা করা হয়ে থাকে। কিন্তু বেংগল মিউনিসিপ্যাল এ্যাক্ট থাকা সত্বেও সল্টলেকে কেন তা প্রয়োগ হল না যেটা কল্যানীতে হল এবং সেখানে কল্যানী নোটিফায়েড এরিয়া অথরিটি কর হল মিউনিসিপ্যাল সার্ভিস দেবার জন্য। কিন্তু সল্ট লেকে কেন করা হল না এ কথা জয়ন্তবাবু একটু বলবার চেষ্টা করলেন। যদি সেখানে বেংগল মিউনিসিপ্যাল এ্যাক্ট প্রয়োগ করে নোটিফায়েড এরিয়া অথরিটি করা হোত তাহলে সিভিক এ্যামেনিটিস দেয়া হোত। তাড়াহুড়ো করে কয়েকটা আইন থেকে বেছে বেছে নিয়ে টাউনশিপ এ্যাক্ট ৭৫ করলেন। কিন্তু দেখছি ল্যান্ড ডিসট্রিবিউশানের কথা পরিস্কার ভাবে ৭৫ সালে এ্যাক্টের আইনে ছিল না। সুতরাং ৭৬ সালে তাঁরা একটা সংশোধনী করলেন। কাশীবাবু বলছেন ৭৫ সালের এ্যাক্টের ৪(বি) ধারা আছে। কিন্তু তা নয় ৪(বি) ধারা সংযোজিত হয়ে ৭৬ সালে এসেছে। সেখানে তাঁরা যে সংশোধন করেছেন সেখানে সংশোধন করতে গিয়ে দেখবেন যে বিল আনা হল হাউসে সেই বিলে ছিল In order to check hapazard growth of buildings at Bidhan Nagar. সেখানে যে বাড়ীঘর হচ্ছে তা ঠিক মতন হচ্ছে না। এইসব নানা কারণে সেখানে তাঁরা একটা এ্যামেন্ডমেন্ট আনলেন, এনে কয়েকটি ধারা সেখানে সংযোজন করলেন, সেই ধারার মধ্যে ৪ বি ধারাটা সংযোজিত হল। অন্যান্য ধারা যেগুলি ছিল পড়লে দেখবেন সেই ধারাগুলির মধ্যে অন্যান্য বিষয় ছিল, কিন্তু ৪ বি-তে এসে বললেন এ্যাডমিনিষ্টেরের কাছে দরখাস্ত করতে হবে এবং তিনি জমি বন্টন করবেন। কিন্তু পরিস্কার বলা হল যে প্রেসক্রাইবড ফর্ম্ অর্থাৎ গর্ভামেন্টের তরফ থেকে ফর্ম্ প্রোসক্রাইবড করতে হবে এবং কি পদ্ধতি হবে সেটাও বলে দিতে হবে। খুব দুর্ভাগ্যের বিষয় আমাদের আগেকার মাননীয় সদস্য বলেছেন যে ১৯৭৫ সালে তাঁরা এই আইনটা করলেন, ১৯৭৬ সালে সংশোধন করলেন, সব করলেন, কিন্তু ফর্ম্ করলেন না, ম্যানার করলেন না, অথচ জমি বন্টন হল। আমি কাশী বাবুকে প্রশ্ন করছি ক্রটিটা কার হল?১৯৭৫ সালে আইন করে ১৯৭৬ সালে সংশোধন করলেন, কিন্তু সংশোধন করার পরে ফর্ম্ করলেন না, কি পদ্ধতি সেটাও করলেন না, শুধু এ্যাডমিনিষ্ট্রের জমি দিলেন সেটা কি সঠিক হল? ক্রটিটা থেকে গেল। আর একটা কথা হচ্ছে সরকারের জমি সরকারই বন্টন করে। যদি বন্টনের দায়িত্ব অন্য কাউকে দেন তাহলে তার পদ্ধতি, তার ফর্ম্ যেটা করার কথা আইনের মধ্যে আছে সেটা করলেন না কেন? সুতরাং সরকারের যে অধিকার সেই অধিকার কেড়ে নেওয়া যায়না, সরকারের অধিকার আছে। আমি যদি বাড়ীর মালিক হই সেই বাড়ী কি করে ডিসপোজ করব সেই অধিকার আমার থাকে। সুতরাং আজকে যে সংশোধনে এনেছি সেই সংশোধন বলেছি যে ফর্ম্ এন্ড ম্যানার যেটা করার কথা ছিল সেটা যেহেতু করা হয়নি,যেকোন কারণে হোক করা হয়নি, সেজন্য আমরা একটা প্রোভাইসো যোগ করছি- this is, 'Provided that the provisions of sub-

sections (1), (2), (3) and (4) shall not come into force until the form of application, and the manner of its submission, have been prescribed' এটা যতদিন পর্যন্ত না হচ্ছে ততদিন এটা এনফোর্সড হবে না। এই সংশোধনগুলি এই কারণে করেছি তা না হলে সমস্ত ত্রুটিগুলি থেকে যাবে। যে সংযোজন করেছি সেটা হচ্ছে ইতিমধ্যে সরকারের জমি সরকার বন্টন করেছে বা আরো বন্টন করবে এই যে অধিকার সরকারের আছে সেটাকে আমরা এখানে বলে দিচ্ছি যে এই অধিকারকে কখনও আমরা ছেড়ে দিতে পারি না। 'Nothing in sub-sections (1), (2), (3) and (4) shall apply or shall be deemed to have applied to any lease of land situated within a Government Towhship which has been granted, or shall apply to any such lease which may hereafter be granted, by the State Government on an application made to their or on its own motion' এটা আমরা নিজেরা ইচ্ছা করলে দিতে পারব, কেউ এ্যাপ্লাই করলে দিতে পারব। আমার সরকার জমি যদি দিয়ে থাকে বা ভবিষ্যতে দেবে বলে মনে করে তাহলে এটা বাধা হিসাবে যাতে না দাঁড়ায় সেজন্য বলেছি কোন রকম যেন প্রশ্ন না উঠে, সেইজন্য এটা এনেছি। কাশী বাবু যে সংশোধনী দুটি এনেছেন আমি এই দুটি সংশোধনীর বিরোধিতা করছি। বিরোধিতা করছি কেন, না, কাশীবাবুর বক্তব্যের মধ্যে বলেছেন আগষ্ট, এখানে আছে ২৯ শে জুলাই। এটা'র মানে কি হল-তাহলে যে ত্রুটি আছে সেই ত্রুটি থেকে গেল।সেই ত্রুটি যদি থেকে যায় তাহলে এই সংশোধনী এনে লাভ কি?

**মিঃ স্পীকার** ঃ-মিঃ শূর, এ্যামেন্ডমেন্ট এখনও মুভ্ড হয়নি, এটা হলে তখন আপনি বলবেন।

**শ্রী কাশীনাথ মিশ্র** ঃ-মাননীয় অধ্যক্ষ মহাশয়, নগর উন্নয়ন মন্ত্রী যেকথা বললেন তাতে আমার বক্তব্য হচ্ছে ১৯৭৫ সালে আইন হল এবং ১৯৭৬ সালে তার এ্যামেন্ডমেন্ট হওয়া সত্ত্বেও তখনকার সরকার যখন সেইগুলো দূর করলেননা, তারপর আপনারা ১৯৭৭ সালের পর এই ১৯৮৫ সাল পর্যন্ত সেইগুলি কেন দেখলেন না বা আপনাদের চোখে সেগুলো কেন এলনা ? আপনার দপ্তর যদি সজাগ থাকত তাহলে আজকে যে ফর্ম এবং ম্যানারের কথা বলছেন সেটা সংশোধিত হত। আজকে আপনি যে বিপাকে পড়েছেন সেটা হল মহামান্য হাইকোর্ট থেকে ধাক্কা খেয়েছেন বলেই এই পরিবর্তন আপনাকে করাতে হচ্ছে। এটা আরও প্রোগ্রেসিভ হোত যদি এই কয়েক বছরের মধ্যে আপনার দপ্তর সজাগ থাকতেন। আমি বলছি, আপনার দপ্তর যদি সজাগ থাকতেন তাহলে এই জিনিসের পরিবর্তন হোত। আমার বলার উদ্দেশ্য এই নয় যে, যে অবস্থায় ছিল সেই অবস্থাতেই থাকুক এবং সরকারের উনন্নয়ন ঠিকভাবে হবেনা । উন্নতির জন্য যা করা দরকার সেটা আপনি করুন। বিগত দিনে আমরা ছিলাম সরকার পক্ষে, কিন্তু আমার বক্তব্য হচ্ছে তখন বিরোধীদলে যাঁরা ছিলেন সেই শীষ মহম্মদ এবং ভুপাল পান্ডা মহাশয় তখন কেন এই ব্যাপারে প্রতিবাদ করেন নি ? আজকে আপনি পরিবর্তন আনছেন কিন্তু চিন্তা করুন ৮টা বছর যে চলে গেল । এর পূর্বে যদি এটা হোত তাহলে সল্ট লেক নিয়ে সরকারকে এই বিপাকে পড়তে হোতনা। এই কথা বলে আমি আ মার এ্যামেন্ডমেনট মুভ করলাম ।

**শ্রী প্রশান্ত কুমার শূর** ঃ- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অবজেক্ট - এ সব কথাই বলেছি, কিছুই ঢেকে রাখিনি। আমি বলেছি, নেভার দি লেস, ইন অর্ডার টু এ্যাভয়েড এনি কনফ্যুসন ইন দিস্ ম্যাটার, এ্যান্ড অলসো টু এ্যাভয়েড লিটিগেসন। আপনারা ঐটি করে গেছেন, কিন্তু ১৯৭৬ সালের অক্টোবরে যখন সংশোধন করলেন তখন যদি ফর্মস এ্যান্ড ম্যানার্স করতেন তাহলে এরকম হোতনা। অফিসারদের ধারনা ছিল ফর্ম এ্যান্ড মানার্স আছে। যখন একটা ত্রুটি কোথাও হয়ে যায় অনেক সময় সেটাই অনুসৃত হতে থাকে। আমরা এখন সেই ত্রুটি দূর করতে চাই। এখানে আমার প্রশ্ন হল কাশীবাবু সংশোধনই আনলেন কেন ? এটা হলে আমরা যে উদ্দেশ্যে আইন আনলাম আমাদের সেই উদ্দেশ্যই ব্যর্থ হয়ে যাবে। তারপর যেটা বললেন সেটা একেবারে হাস্যাস্পদ ব্যপার। আমি কথাগুলি পড়লে মাননীয় সদস্যেরা বুঝতে পারবেন যে কতটা হাস্যাসপদ ব্যাপার । " Nothing in sub sections ( 1), (2), (3) And (4) shall Apply or shall be deemed to have applied to any lease of land situated within a government township which has been granted, or shall, apply to any such lease which may hereafter be granted, by the state government " তারপর তিনি বললেন অন বিহাফ অব দি এ্যাডমিনিসট্রেটর। অর্থাৎ তিনি একজন এমপ্লয়ীর পক্ষে গভর্ণমেন্টকে বলছেন কাজ করুন। আমি অবাক হয়ে যাচ্ছি গভর্ণমেন্ট টু এ্যাক্ট অন বিহাফ অব এ্যান এমপ্লয়ী। একথা তিনি কি করে বললেন ? আমার মনে হয় এই ধরনের এ্যামেন্ডমেন্ট বোধহয় বিধানসভায় ইতি পূর্বে আসেনি। গভর্নমেন্টকে বলছে তুমি তোমার এমপ্লয়ীর কথায় চল। যাইহোক, আমি অনুরোধ করছি এই বিল যেন সভায় গৃহীত হয়।

The motion of Shri Kashinath Misra that this House disapproves the West Bengal Government Township (Extension of Civic Amenities) (Amendment) ordance,1985 (West BengalOrdinance No VII of 1985), was then put and lost.

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Government Townships (Extension of Civic Amenities)(Amenement) Bill,1985 be taken into consideration,was then put and agreed to.

Clause -1

The Question that Clause I do stand part of the Bill was then put and agreed to.

Clause - 2

Mr. Speaker : There are amendments to clause 2 by Shri Kiashinath Misra.

Shri Kashinath Misra: Sir, I beg to move that in clause 2(b), line 3, for the words and figures"the Ist day of October, 1976", the words and figures "the 29th day of July, 1985" be substituted.

I also beg to move that in clause 2(b), in proposed sub-section(5), in line 6, after the words "the State Government"the words "on behalf of the Administrator"be inserted.

The motion of Shri Kashi Nath Misra that- "in clause 2 ( b), line 3 for the words and figures " the 1st day of October, 1976", the word and figures " the 29th day of July ,1985 " be substituted " and also " in cluse 2 ( b ), in proposed sub-section ( 5 ),

in line 6, after the words " the State Government " the words "on behalf of the Administrator " be inserted "- were then put and lost.

(The question that clause 2 do stand part of the bill was then put and agreed to).

Clause 3 and Preamble.

The question that cluase 3 and the preamble do stand part of the bill was then put and agreed to.

Shri Prasanta Kumar Sur - Sir, I beg to move that the West Bengal Government townships ( Extension of Civic Amenties )( Amendment ) bill , 1985, as settled in the Assembly, be passed.

The motion of Shri Prasanta Kumar Sur that the West Bengal Government Township (Extention of Civil Amenities) (Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed was then put and agreed to.

**Adjournment**

The House was then adjourned at 4.23 p.m. till 1.00 p.m. on Friday, the 6th September, 1985 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assebmly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Friday, the 6th September 1985 at 1 pm.

**Present**

Mr. Speaker (SHRI HASIM ABDUL HALIM) in the Chair 8 Minister, 8 Ministers of State and 141 Members.

**Obituary references**

[1-00 P.M. — 1-10 P.M.]

**Mr. Speaker** : Before taking up to the business of the day I have to perform a melancholy duty to refer to the sad demise of Shri Gofurur Rahaman, an ex-Member of this House and Shri Birendra Chattopadhyay, a Bengali poet.

Shri Gofurur Rahaman, an ex-M.L.A. of the West Bengal Legislative Assembly passed away on the 8th June, 1985 at Sultanganj village in the district of Malda. He was 61.

Born in September 22, 1924 at Sultanganj in Malda district Shri Rahaman was educated at Araidanga High School. He was elected to the West Bengal Legislative Assembly in 1969, 1971 and again in 1972 from Malda Constituency on Congress ticket. He resigned his seat in 1972 in favour of Shri Siddhartha Shankar Roy. In profession he was a primary school teacher. he was associated with many educational and social institutions. He was the President of the Sambalpur Union Board from 1953 to 1959, Pradhan of Maharajpur Anchal Panchayat from 1959 to 1965. He was the Vice-Chairman of Malda Zilla Parishad in 1969 and Deputy Commissioner of West Bengal Wakf Board. He was Secretary of Malda District Congress Committee, a member of Ratua Block Development Committee and the Secretary of Kutubganj Darut Ulum Madrasah.

At the death of Shri Gafurur Rahaman we have lost a veteran political leader and a social worker.

Shri Biren Chattopadhyay, one of the major progressive poets of Bengal died on the 11th July, 1985. He was 65.

Shri Chattopadhyay was born in 1920. He had leftists convictions which found their way in his works though his admirers cut across political barriers. His poems revolve round the central theme of sorrows and toils of humanity but they instil in readers an inspiration which overcomes the pessimism surrounding his daily life. Shri Chattapadhyay was a relentless fighter for the oppressed people. He took part in the procession with poet Subhas Mukhopadhyay during the P.D.F. Ministry. He also came on the street in protest against Emergency. He also suffered imprisonment for a short while.

He wrote at least fifty books of poems, the major ones being Grahachyuta, Ulukharer Kavita, Mukhey Jadi Rakta Othey, Manusher Mukh etc.

He was awarded "Narasingha Das Purashkar" in 1981 from Delhi and the Rabindra Puroshkar in 1982 by the West Bengal Government.

In his last days he still believed in the ideas of revolutionary socialism.

At the demise of Shri Biren Chattopadhyay there has been a void in cultural field in the State.

Now I request the honourable members to rise in their seats for two minutes as a mark of respect to the deceased persons.

(At this stage the members stood in their seats in silence for two minutes)

Thank you, Ladies and Gentlemen, Joint Secretary will send the messages of Condolence to the members of the families of the deceased.

**Adjournment Motion**

**Mr. Speaker** : Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Abdul Mannan on the subject of alleged incidents of arson, murder, looting at Keshpur and the adjoining areas in Midnapore District and the second is from Shri Kashinath Misra and Shri Anup Kumar Chandra on the subject of deplorable conditions of Bidi workers in the State.

On the subject matter of first Motion, the Minister concerned will make a statement in the House on 13.9.85 in reply to a Calling Attention notice admitted yesterday. I, therefore, disallow the Motion.

The subject matter of the second Motion does not call for adjournment of the business of the House. I, therefore, withhold my consent to the Motion. Since the Minister is going to reply regarding the incident of Keshpur, I call upon Shri Kashinath Misra to read the text of his Motion as amended.

**শ্রী কাশী নাথ মিশ্র** :—জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মূলতুবী রাখছেন। বিষয়টি হ'ল—

বাঁকুড়া, পুরুলিয়া, মেদিনীপুর, মুর্শিদাবাদ, হাওড়া, বৃহত্তর কলকাতা সহ পশ্চিমবাংলার বহু এলাকাতে বিড়ি শ্রমিকরা বিপদগ্রস্ত। তাঁরা ১৯৬৬ সালের বিড়ি সিগারেট আইন অনুসারে স্থায়ী শ্রমিক হিসাবে স্বীকৃতি ন্যুনতম মজুরী, পি. এফ. গ্র্যাচুইটি, চাকুরীর স্থায়িত্ব, ভ্রমন ভ্রাতা, চিকিৎসা সংক্রান্ত ই. এস. আই স্কীমের সুযোগ সুবিধা প্রভৃতি পাচ্ছেন না।

### Calling Attention to Matters of Urgent Public Importance

**Mr. Speaker:** I have received 9 Notices of Calling Attention. Besides, I find that two notices have been given by one Member and two notices by another Member. So I will not read out their second Motions.

1. Alleged murder of one Ranjit Dutta, a member of D.Y.F.I., at Fatepur under Hanskhato P.S., Nadia from Shri Satish Chandra Biswas.
2. Fall in export of iron and manganese ores through Calcutta Port from Shri Anup Kumar Chandra and Shri Kashinath Misra.
3. Acute power crisis in the State from Shri Amarendra Nath Bhattacharya.
4. Lock-out in 200 goods transport organisations of Calcutta from Shri Kashinath Misra, Shri Asok Ghosh, Shri Samar Mukherjee and Shri Sadhan Pandey.
5. Alarming situation in Asansol and Raniganj coal mine area due to apprehended landslide from Shri Bijoy Pal.
6. Apprehended damage of crops at Kandi, Murshidabad due to non-functioning of deep tubewells and shallow tube wells from Shri Bankim Trivedi.
7. Incident of looting, arson and murder at Keshpur P.S., Midnapure on 31.8.85 from Dr. Manas Bhunia. The Minister will make a statement on this subject on the 13th September 1985. I do not know why he has given the notice.
8. Non-electrification in Mahanandatola and Bilaiary Gram Panchayat area under Ratua Assembly Constituency, Malda from Shri Samar Mukehrjee.
9. Alledged murder of Shri Aloke Saha (Gobinda), a youth Congress (I) leader of Habra on 20.8.85 from Shri Nirode Roy Chowdhury.

I have selected the notice of Shri Nirode Roy Chowdhury on the subject of the alleged murder of Shri Aloke Saha (Govinda), a youth Congress (I) leader of Habra on 20.8.85.

The Minister-in-Charge will please make a statement today, if possible, or give a date.

**শ্রী পতিত পাবন পাঠক**:—এটা উত্তর ১৬ তারিখে দিয়ে দেব।

**মি: স্পীকার**:—আরো একটু আগে হয়না। ১৩ তারিখে তো একটা হচ্ছে, ঐ দিন করে দিন না?

**শ্রী পতিত পাবন পাঠক**:—আচ্ছা, ১৩ তারিখেই হবে।

### Motions Under Rule 185

[1-10 — 1-20 P.M.]

**Mr. Speaker :** I call upon Shri Subrata Mukherjee to move his motion on South Africa.

**Shri Subrata Mukherjee :** Mr. Speaker, Sir, I beg to move that—

এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, দক্ষিণ আফ্রিকায় বর্ণবিদ্বেষী সরকার সারা বিশ্বের মানুষের প্রতিবাদকে অগ্রাহ্য করে দক্ষিণ আফ্রিকায় তাদের বর্ণবৈষম্যমূলক শাসনব্যবস্থাকে চালিয়ে যাচ্ছে এবং এর বিরুদ্ধে দক্ষিণ আফ্রিকার কালো মানুষদের সমস্ত রকম আন্দোলনকে অত্যন্ত নিষ্ঠুর ও নৃশংসভাবে দমন করে চলেছে;

অতএব এই সভা দ্ব্যর্থহীন ভাষায় দক্ষিণ আফ্রিকা সরকারের এই অমানবিক কার্যকলাপের নিন্দা করছে, অবিলম্বে এই বর্ণবৈষম্যমূলক শাসনব্যবস্থার অবসান ঘটিয়ে গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম করার দাবি জানাচ্ছে এবং এ ব্যাপারে দক্ষিণ আফ্রিকা সরকারের উপর চাপ সৃষ্টির জন্য ভারত সরকার ও তানজানিয়া সরকার যেমন ঐতিহাসিক ভূমিকা পালন করছেন তেমনি বিশ্বের অন্যান্য দেশ ও জাতিকেও এগিয়ে আসার জন্য ভারত সরকারের মাধ্যমে অনুরোধ জানাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই আপনাকে ধন্যবাদ জানাই যে, এই বর্ণ বৈষম্য নীতির বিরুদ্ধে যে মোসান আমি নিয়ে এসেছি সেটাকে উত্থাপন করবার সুযোগ দিয়েছেন। সাধারণভাবে বাংলাদেশ এবং ভারতবর্ষ বিশেষ করে এই বিধানসভার যে ধরনের মানসিকতা আছে তার মূল ভাবমূর্তির সংগে সমতা রেখে আমি এই বর্ণবৈষম্যের বিরুদ্ধে নীতি সংক্রান্ত প্রস্তাব এখানে নিয়ে এসেছি এবং আমি আশা করছি দলমত নির্বিশেষে পশ্চিমবংগের মানুষ যেমন একদিন সাম্রাজ্যবাদের বিরুদ্ধে, ঔপনিবেশিকতার বিরুদ্ধে, নয়া ঔপনিবেশিকতার বিরুদ্ধে এই ধরনের প্রস্তাবকে সমর্থন করেছিল, লড়াই করেছিল, আজকের এই প্রস্তাবকে সেইভাবে সমর্থন করবেন। পৃথিবীর কোন কোন জায়গার আজও সেই লড়াই চলছে এবং তাকে সমর্থন করতে হবে, স্বাগত জানাতে হবে, কেউ কেউ মনে করতে পারেন যে, ছোট্ট একটা বিধানসভা থেকে সুদুর দক্ষিণ আফ্রিকায় প্রিটোরিয়া সরকার যে বর্ণ বৈষম্যের নীতি আজও চালিয়ে যাচ্ছে তার বিরুদ্ধে প্রস্তাব নিয়ে আমরা কি করতে পারি। আমি প্রথমেই বলে রাখি যে, আজকে পৃথিবীর ব্যবধান, দূরত্ব অনেকখানি কমে গেছে। মানুষ সম্পর্ক নিয়ে আরো বেশী খুব কাছাকাছি এসে গেছে। আমাদের এখান থেকে স্বামীজী এক সময় বলেছিলেন, যদি কোন ভয়ে মানুষ সক্রিয়ভাবে সম্মিলিতভাবে প্রতিবাদ করতে না পারেন, প্রতিরোধ করতে নাও পারেন তাহলে তার বিরুদ্ধে অন্ততঃ ঘৃণা তো করতে পারেন এবং এই সমন্বয় ঘৃণা একটা মহা শক্তি সৃষ্টি করতে পারে। ফলে ভয়কে সেই শক্তি পর্যদস্ত করে এক শুভ শক্তির সৃষ্টি হবে। সুতরাং আজকে এটাকে ছোট করে না দেখে এর সুদূরপ্রসারী ফল এবং সেই ভাবে যদি এটাকে আমরা মূল্যায়ন করি তাহলে আমার মনে হয় নীতিগতভাবে খানিকটা বাস্তব কর্তব্য সম্পাদন করতে পারব। স্যার, আপনি জানেন দীর্ঘদিন ধরে প্রিটোরিয়া সংখ্যালঘু সরকার নানা রকম দমন পীড়ন চালিয়ে যাচ্ছে নতুন নতুন কায়দায়। সাদা দেশ ইউরোপ, আমেরিকা, অন্যান্য বহু দেশের একটা অর্থনৈতিক অবরোধ নেমে এসেছে। মানুষের সাধারণ মূল্যবোধকে ধূলিস্যাত করে দিয়ে অর্থনৈতিক অবরোধের মধ্যে দিয়ে সংখ্যা গরিষ্ঠ মানুষের সমস্ত কিছুকে ধ্বংস করার চেষ্টা করছে। এই আসুরিক শক্তিকে পর্যুদস্ত করবার জন্য যারা লড়াই করছে, জীবন দান করছে আজকে তাদের সমর্থন করার জন্য দুটি মাত্র দেশের সরকার প্রকাশ্যে এগিয়ে এসেছে। তাদের সংগে আরো মানুষ এবং সরকার যাতে এগিয়ে আসে তার জন্য আন্তর্জাতিক জনমত সৃষ্টি করার আবেদন জানাই। আমি প্রথমেই ভারত সরকার এবং তানজানিয়া সরকারকে ধন্যবাদ জানাই যে, তারা বলিষ্ঠ পদক্ষেপ নিয়ে প্রিটোয়ারা সংখ্যা লঘু সরকারের বর্ণবৈষম্য নীতির বিরুদ্ধে প্রতিবাদ জানিয়েছেন। এই সরকার উচ্ছেদের জন্য দক্ষিণ আফ্রিকার সমস্ত মানুষকে সমর্থন জানিয়েছেন। অপর দিকে বিভিন্ন কায়দায় রাষ্ট্র সংঘের প্রস্তাবকে পর্যন্ত ধূলিস্যাত করে দিয়ে অর্থনৈতিক চাপ সৃষ্টি করে চলেছেন। এমন কি ১০টি ফরেন মিনিষ্টার পর্যন্ত একটা সাংঘাতিক অর্থনৈতিক চাপ সৃষ্টি করতে চাইছেন। তাকে বাধা দেবার দরকার আছে। আমরা সংবাদপত্রের মাধ্যমে দেখতে পাচ্ছি একের পর এক দেশ নিজেদের অর্থনৈতিক স্বার্থের জন্য দক্ষিণ আফ্রিকার লক্ষ লক্ষ মানষকে বিপর্যয়ের মধ্যে ঠেলে ফেলে দিয়েছে। সমস্ত মানুষের, সবাই মিলে এর প্রতিবাদ করা দরকার। তাই সবাই মিলে এখান থেকে এই প্রস্তাব গ্রহন করতে হবে। কিছুদিন আগে সংবাদপত্র সূত্রে আমরা দেখতে পেয়েছি ১০টি কমন মার্কেট-এর ফরেন মিনিস্টারদের ডাকা হয়েছে এবং যাতে সমস্ত রকম অর্থনৈতিক অসুবিধা সৃষ্টি করা যায় তার ব্যবস্থা করা হয়েছে। এটা ভয়ংকর ব্যাপার। এক একটি দেশে সাংঘাতিক ইনভেস্টমেন্ট হবে। শুধুমাত্র অর্থনৈতিক কারণে মানুষগুলিকে খুন করা হচ্ছে।

গত সপ্তাহে যখন সেখানকার সাধারণ মানুষ শান্তিপূর্ণ অভিযানের মাধ্যমে প্রোটেস্ট করতে গিয়েছিল তখন ১১ জন মানুষকে গুলি করে খুন করা হয়েছিল। সেখানে তারপর প্রিটোরিয়া সরকারের তরফ থেকে বলা হয়েছে যে আমরা গর্বিত, যেভাবে আমাদের এই সরকার চলছে সেইভাবেই চলবে। এর কারণ কি? এর কারণ হচ্ছে, আজও ইউনাইটেড কিংডাম, তাদের প্রায় ৩৬ বিলিয়ান পাউণ্ড সেখানে ইনভেস্ট করা আছে, তারা পিছিয়ে আসতে পারছে না। মানুষের মনুষ্যত্ব সেখানে ভূলুষ্ঠিত হলেও তাদের বেনিয়াগিরিকে বাঁচিয়ে রাখার জন্য আজও তাদের চক্রান্ত চলছে। স্যার, আপনি জানেন, সাদা চামড়ার দেশের মানুষরা আজ পৃথিবীর বহু দেশে পর্যুদস্ত হয়ে শেষ অবস্থায় এসে দাঁড়িয়েছে এই দক্ষিণ আফ্রিকায় পর্তুগালে। তারা ভিয়েতনামে, মোজাম্বিকে, এ্যাংগোলায়, চিলিতে পর্যুদস্ত হয়েছে। এটা ঠিকই একই কায়দায় সংগ্রাম করে এবং সারা বিশ্ব জুড়ে জনমত তৈরী করে এই বর্ণবৈষম্য নীতির বিরুদ্ধে প্রতিবাদে সোচ্চার হয়ে একে পর্যুদস্ত করতে হবে। তা না হলে একদিন বর্ণবৈষম্য নীতি সিভিল ওয়ারে চলে যাবে এবং একদিন সেই সিভিল ওয়ার বিশ্বযুদ্ধে পরিণত হবে। সেইজন্য বর্ণবৈষম্য নীতির মতন একটা দানবীয়, নারকীয় নীতি যাতে অংকুরেই বিনষ্ট হতে পারে, পর্যুদস্ত হতে পারে তারজন্য সোচ্চার হওয়ার দরকার আছে। আমি ধন্যবাদ দিচ্ছি আমাদের বাংলাদেশের বহু সংবাদ মাধ্যমকে। কারণ তারা ইতিমধ্যেই এ ব্যাপারে সোচ্চার হয়েছেন এবং জনমত তৈরী করার কাজে এগিয়ে এসেছেন। আমাদেরও একটা নৈতিক দায়িত্ব আছে এই বিধানসভার মাধ্যমে পশ্চিমবংগে তথা সারা ভারতবর্ষে এর বিরুদ্ধে একটা জনমত তৈরী করার এবং চাঞ্চল্যের সৃষ্টি করার যা সুদুর দক্ষিণ আফ্রিকার সাধারণ মানুষকে অনুপ্রেরণা দিতে পারবে। তা ছাড়া ভারত সরকার ঠিকই করেছেন কারণ, যে সরকার জোট নিরপেক্ষ নীতিকে সমর্থন করেন সেই জোট নিরপেক্ষ নীতির ফানডামেন্টাল অবজেক্টের মধ্যে একটা মেন অবজেক্ট যেমন নিরস্ত্রীকরণ অপর দিকে তেমনি লক্ষ্য হওয়া উচিত বর্ণবৈষম্য নীতির বিরুদ্ধে সোচ্চার হওয়া। এ ক্ষেত্রে মহাপুরুষ বার্টান্ড রাসেল খুব গভীরভাবে চিন্তা করে একটা উক্তি করেছেন, আমি মনে করি সেটা পড়ে দিলে আমরা আমাদের আশু কর্তব্য সম্পর্কে সোচ্চার হতে পারবো। তিনি এক জায়গায় বলেছেন, "এই বিশ্ব জোড়া দুষ্ট সাম্রাজ্যের হাত থেকে রক্ষ পাবার কি কোন উপায় নেই? পারমানবিক যুদ্ধের বিপদ থেকে যদি মানবতাকে রক্ষা করতে হয় তবে একটি মাত্র পথ খোলা আছে! নিজেদের দুর্মোদ বাসনা চরিতার্থ করতে যারা দলকে দল মানুষকে নির্দ্ধিধায় হত্যা করতে পারে তাদের চিনে রাখতে হবে।" মানব সমাজকে জীবনধারণ করার মত সাধারণ অধিকার অর্জন করতে সহায়তা করবেন। এই কাজে ব্যক্তি, দল অথবা জাতির মধ্যে কোন ভেদাভেদ নেই। সকলেই সমানভাবে এগিয়ে আসতে পারে। মানবাত্মার আতংক সৃষ্টিকারী প্রয়াসের প্রতি বিশ্বজোড়া ঘৃণা একান্ত প্রয়োজন। তবেই মানবতার কল্যানকামী কিছু হিংস্র লোকগুলিকে তাদের দুষ্কর্ম থেকে নিবৃত্ত করতে পারবে। আর আমার স্থির বিশ্বাস ভালো লোকেদের সংখ্যাই বেশী' তিনি উল্লেখ করেছেন, 'গ্যালপ পোল অনুযায়ী শতকরা ৮১ ভাগ। সুতরাং চুপচাপ নিষ্ক্রিয় বসে থেকে সুসংগঠিত খুনেদের প্রাধান্য মেনে নেবার কোন যুক্তি নেই। কতকগুলি বর্বর কশাইকে আর ক্ষমতার আসতে দেওয়া উচিত নয়। অসুবিধা দিন দিন বাড়ছে ঠিকই তবু এখনও সময় আছে। সাধারণভাবে শ্বেতাঙ্গ লোকেদের মনে কয়েক শতাব্দীর আত্মম্ভরিতা বাসা বেঁধেছে। কিন্তু অন্য বর্ণের লোকেদেরও সমান অধিকারের দিন এসে গিয়েছে। শ্বেতাঙ্গ প্রগতিপন্থীদের একাংশ এই সমানাধিকার অতি সহজেই মেনে নেবেন। হয়তো শেষ পর্যন্ত তাদের মতই প্রাধান্য পাবে। তবে বিশ্বাসযোগ্য সংবাদের ভিত্তিতে জোরালো নীতি প্রণয়ণ করতে হবে এবং অতি প্রাঞ্জল ব্যাখ্যা সহ এই প্রগতিবাদী মতাদর্শের সুষ্ঠু প্রচার দরকার, যদিও দূরবর্তী আশা, তবু বর্তমান পৃথিবীতে এই কথাই আমরা একান্তভাবে বিশ্বাস করতে পারি। আমিও এই মূল দর্শনের

প্রতিধ্বনি করতে চাই আমার এই প্রস্তাবের মধ্যে দিয়ে। আমি মনে করি দক্ষিণ আফ্রিকার মানুষরা যে লড়াই করছেন তাতে সরাসরি যাতে আমরা মদত দিতে পারি সেটা দেখা দরকার। ভিয়েতনামের বেলায় যেমন আমরা পশ্চিমবংগ থেকে তাজা রক্ত পাঠিয়েছি সেখানে যারা সাম্রাজ্যবাদের বিরুদ্ধে লড়াই করছিলেন তাদের জন্য তেমনি আমি চাই সে রকম দিন আসুক যখম যারা দক্ষিণ আফ্রিকায় এই বর্ণবৈষম্য নীতির বিরুদ্ধে লড়াই করছেন তাদের কাছে আমরা সক্রিয় সাহায্য মানুষ হিসাবে এবং সরকার হিসাবে নিয়ে এগিয়ে যেতে পারি। এটাই হচ্ছে সবচেয়ে বড় কথা।

[1-20 – 1-30 P.M]

স্যার, ভয়ঙ্কর দিকটা কি, তা আমি ''দি টেলিগ্রাফ'' নামক সংবাদপত্র থেকে দু একটি লাইন পাঠ করে এখানে দেখাতে চাই। এটা শুনলেই আপনি ভয়ঙ্কর অবস্থাটা বুঝতে পারবেন। এখানে বলা হচ্ছে।

Another political consideration for supporting the present regime and Mrs Thatcher's concern is shared unequivocally by President Reagan and West German Chancellor Kohl is South Africa's bulwark position, guarding the sea lanes around the Cape of Good Hope through which 40 per cent of Nato's oil supplies travel. Ultra conservatives also fear that if the present regime is seriously undermined chaos would result producing a fertile field for communist expansion, giving Mozambique and Angola as examples.

সুতরাং নানা দিক দিয়েই আমরা বুঝতে পারছি যে, আমাদের বর্ণবিদ্বেষী নীতির বিরুদ্ধে সংগ্রামকে আরো জোরদার করার দরকার আছে এবং এই সংগ্রাম সর্বস্তরে হওয়ার দরকার আছে। আরো প্রতিবাদ করতে হবে যখন দেখছি নামিবিয়া চুক্তিকে প্রিটোরিয়া সরকার ঔদ্ধত্য দেখাচ্ছে, অপর দিকে রাষ্ট্রপুঞ্জে মানুষের প্রতিবাদকে ইউরোপ আমেরিকার কিছু সাদা মানুষ দাবিয়ে রাখছে। নামিবিয়া চুক্তিকে পর্যুদস্ত করার জন্য বিভিন্নভাবে চক্রান্ত করা হচ্ছে। তাই আমি এই প্রস্তাবের মধ্যে দিয়ে বলতে চাই নামিবিয়া চুক্তিকে আরো শক্তিশালী করার জন্য দরকার হলে ভারত সরকারকে শুধু তানজানিয়াকে নিয়েই নয়, আফ্রিকার অন্যান্য দেশকে সংগে নিয়ে এগিয়ে যেতে হবে। আমি শুধু মানবিকতার দিকটাই যে উল্লেখ করছি তা নয়, এর সাথে সাথে আমি সাবধান বানীও উচ্চারণ করছি, প্রিটোরিয়া সরকারের বর্ণবিদ্বেষী নীতির বিরুদ্ধে যদি আমরা বিদ্বেষ-বিষ না ছড়াতে পারি, তাহলে সে এমন জায়গায় গিয়ে পৌঁছে যাবে যাতে সমগ্র মানব সভ্যতা তার করাল-গ্রাসে চলে যাবে। আমরা যেমন মানব সভ্যতাকে সাম্রাজ্যবাদ এবং ঔপনিবেশিকতাবাদের করাল-গ্রাসে থেকে বাঁচাতে চাই তেমনই বর্ণবিদ্বেষী নীতির করাল-গ্রাস থেকেও বাঁচাতে চাই। সেই পরিপ্রেক্ষিতেই আমি আজকে এই প্রস্তাবটি সভার কাছে পেশ করছি। আমার দৃঢ় বিশ্বাস এই সভার সকল সদস্যই এই প্রস্তাবকে সমর্থন করবেন। এর মধ্যে কোনো রাজনৈতিক প্রশ্ন নেই, এটা মানবিকতার প্রশ্ন এবং মানব সভ্যতার প্রশ্ন, এখানে কংগ্রেসে কমিউনিস্টের কোনো প্রশ্ন নেই। হিউম্যান রাইটসকে প্রতিষ্ঠা করবার জন্য পৃথিবীর যেখানে যেখানে যাঁরা যাঁরা লড়াই করেছেন তাঁদের বাংলার প্রগতিশীল মানুষরা দলমতনির্বিশেষে বার বার সমর্থন করেছেন। এ ক্ষেত্রেও তাঁরা এই প্রস্তাবকে সমর্থন করতে এগিয়ে আসবেন, এই বিশ্বাস আমার আছে। এই প্রস্তাবের মধ্যে দিয়ে আমি মানব সভ্যতাকে রক্ষা করার দাবী জানাচ্ছি। দীর্ঘ দিন ধরে দক্ষিণ আফ্রিকার সংখ্যালঘু সরকার বর্ণবিদ্বেষী নীতি গ্রহণ করে পৃথিবীর সকল সভ্য মানুষের শুভ বুদ্ধিকে অগ্রাহ্য করে পর্যুদস্ত করে চলেছে। তাদের যেমন নিন্দা এবং সমালোচনা করছি, সেই সংগে সেই সমস্ত শ্বেতাঙ্গ রাষ্ট্র প্রধানদেরও নিন্দা করি, যাঁরা নিজেদের ক্ষুদ্র, সংকীর্ণ অর্থনৈতিক স্বার্থে সিদ্ধি করবার জন্য সমস্ত কিছু জলাঞ্জলি দিয়ে বিভিন্ন কায়দায়—রাষ্ট্রপুঞ্জ থাকা সত্ত্বেও—রাষ্ট্রপুঞ্জে বার বার ভেটো দিয়ে প্রিটোরিয়া সরকারকে বাঁচিয়ে রেখেছেন। পৃথিবীর সকল জনমতকে অগ্রাহ্য করার ঔদ্ধত্য প্রকাশ করছেন। সারা বিশ্বের জনমত এক দিকে, আর কয়েকটি রাষ্ট্র প্রধানের সংকীর্ণ স্বার্থ এক দিকে। কাজেই আজকে জনমতকে এমন জায়গায় নিয়ে যেতে হবে যাতে জনমত জন-রোষে পরিণত হতে পারে। সারা বিশ্বে জন-রোষ তৈরী হলে আমি বিশ্বাস করি দক্ষিণ আফ্রিকার বর্ণবিদ্বেষী সরকারের বর্ণবিদ্বেষী দানবীয় নীতি পুড়ে ছারখার হয়ে যাবে। আমি এখানে কোনো দীর্ঘ বক্তৃতা করছি না। আমি যে প্রস্তাব পেশ করেছি, সেই প্রস্তাবকে সমর্থন করতে সকলের কাছে আবেদন জানাচ্ছি। মানবিকতার দিক দিয়েই আমি এই আবেদন রাখছি। প্রিটোরিয়ার সংখ্যালঘু সরকার প্রতিদিন সেখানে মানুষ খুন করে চলেছে। এই প্রস্তাবের মাধ্যমে তাদের ধিক্কার জানাচ্ছি। তারা ধিক্কারে ধিক্কারে জর্জরিত হয়ে উঠুক। আমি আবার সকল সদস্যকে এই প্রস্তাবকে স্বাগত জানাবার জন্য অনুরোধ করছি এবং আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** I have received one amendment to be moved by Dr. Omar Ali. The Amendment is in order. I now call upon Dr. Omar Ali to move his amendment.

**Dr. Omar Ali :** Sir, I beg to move that.

দ্বিতীয় প্যারার চতুর্থ লাইনে ''ও'' শব্দটিক পরিবর্তে নিম্নলিখিত শব্দগুলি বসানো হউক ''সোভিয়েত ইউনিয়ন ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশ এবং'' মাননীয় স্পীকার স্যার, আমার বক্তৃতা দেবার ব্যাপার নয়, এ্যামেন্ডমেন্ট মুভ করবার ব্যাপার। যে প্রস্তাবে এখানে এসেছে দক্ষিণ আফ্রিকায় বর্ণবিদ্বেষী সরকারের কার্যকলাপকে নিন্দা করে—এটা খুবই সাধু প্রস্তাব। আমি এই প্রস্তাবের প্রস্তাবককে অনুরোধ করবো তিনি যেন আমার এই সংশোধনী গ্রহণ করেন, কারণ আমি নির্দিষ্টভাবে তারিখগুলি বলতে না পারলেও আমরা জানি যতবারই সম্মিলীত রাষ্ট্রপুঞ্জে বর্ণ বিদ্বেষী দক্ষিণ আফ্রিকার সরকারের কার্যকলাপের বিরুদ্ধে প্রশ্ন উঠেছে ততবারই ভারত সরকার ও তানজানিয়া সরকার ছাড়াও সোভিয়েত ইউনিয়ন এবং অন্যান্য সমাজতান্ত্রিক দেশগুলি ঐ সরকারের কার্যকলাপের বিরুদ্ধে নিন্দা করেছে। সেই কারণে এই প্রস্তাব সম্পূর্ণ হবে যদি আমার এ্যামেন্ডমেন্ট আজকে গৃহীত হয়। আমি সেইজন্য প্রস্তাবের দ্বিতীয় প্যারার চতুর্থ লাইনে যেখানে লেখা হয়েছে চাপ সৃষ্টির জন্য ভারত সরকার ও তানজানিয়া সরকার সেখানে ও শব্দটার পরিবর্তে সোভিয়েত ইউনিয়ন ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশ এবং তানজানিয়া সরকার এইভাবে যদি গৃহীত হয় তাহলে প্রস্তাবটি সর্বাঙ্গ-সুন্দর হবে। আমি আশা করবো, মাননীয় সদস্যরা এই সংশোধনীটিকে গ্রহন করবেন এবং প্রস্তাবক এই সংশোধনীটিকে গহণ করবেন।

**মি: স্পীকার :**—সুব্রতবাবু, আপনি জবাবী ভাষণ দেবার সময় এই সংশোধনীটিকে বিবেচনা করবেন।

**শ্রী পতিত পাবন পাবন পাঠক:**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই প্রস্তাবের উপর বলবার আগে আমি প্রথমেই একটি কথা বলি তাহল দক্ষিণ আফ্রিকার সরকার হচ্ছে বর্ণ বিদ্বেষী সরকার, সেই সরকার সেখানকার সংখ্যাগরিষ্ঠ কৃষ্ণাঙ্গদের উপর অত্যাচার করছে। এরই প্রতিবাদে আমরা যে এই প্রস্তাবকে সমর্থন করছি তা নয়,

এছাড়াও আমাদের আর একটি বক্তব্য আছে, এই দক্ষিণ আফ্রিকা দেশের অর্থাৎ সেই দেশের মাটির কাছে আমাদের আর একটি বড় ঋণ আছে সেটা হল, এই দক্ষিণ আফ্রিকায় মহাত্মা গান্ধী প্রথম সাম্রাজ্যবাদ বিরোধী আন্দোলনের সূচনা করেছিলেন এবং পরবর্তীকালে সেই আন্দোলন গোটা ভারতবর্ষে পরিব্যাপ্ত করতে চেষ্টা করেছিলেন। সেইজন্য দক্ষিণ আফ্রিকার সংখ্যাগরিষ্ঠ কৃষ্ণাঙ্গদের যে কোন আন্দোলন আমরা আমাদের নিজেদের আন্দোলন বলে মনে করি এবং তা করা উচিত। আমি এই প্রস্তাবের সঙ্গে সম্পূর্ণ একমত এবং আমি মাননীয় প্রস্তাবকে অনুরোধ করবো ডা: ওমর আলি মহাশয় যে সংশোধনী এনেছেন তা যেন গ্রহণ করেন। কারণ, সোভিয়েত ইউনিয়ন ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশ বিভিন্ন সময়ে দ্ব্যর্থহীন ভাষায় ওখানকার সরকারের বিরুদ্ধে তাদের বক্তব্য রেখেছেন। আজকে ১৯৮৫ সালে দাঁড়িয়ে যে মানুষ, যে সরকার এই কথা বলে যে সেই দেশের শাসন ক্ষমতার পরিচালন ভার সেই দেশের মানুষের হাতে দেওয়া হবে না, বাইরের দেশের মানুষ সেই দেশের শাসন ভার পরিচালনা করবেন—এটা শুধু বাস্তব-বিরোধী নয়, এটা একটা সাম্রাজ্যবাদী শক্তির প্রকাশ মাত্র। ভারতবর্ষের মানুষ সাম্রাজ্যবাদের বিরুদ্ধে সংগ্রাম করেছেন এবং পশ্চিমবাংলার মানুষ অর্থাৎ আমরা সকলেই সেই গৌরবময় ঐতিহ্যের উত্তরাধিকারী ব্রিটিশ সাম্রাজ্যবাদের অবসানের জন্য আমাদের অনেক মূল্য দিতে হয়েছিল। আজকে এতদিন পরেও ওখানে দক্ষিণ আফ্রিকার কৃষ্ণাঙ্গ মানুষদের সেই মূল্য দিতে হচ্ছে তাঁদের অধিকার প্রতিষ্ঠার জন্য। আমরা পৃথিবীর যে কোন অংশেই থাকিনা কেন, যদি কোন অংশ সাম্রাজ্যবাদীদের দখলে থাকে তাহলে আমাদের স্বাধীনতা, আমাদের আন্দোলন অপূর্ণ থেকে যায়। সেইজন্য আজকে দক্ষিণ আফ্রিকার বর্ণ বিদ্বেষী সরকারের বিরুদ্ধে এই যে প্রস্তাব, এটা সমস্ত গণতান্ত্রিক মানুষের প্রস্তাব। আশ্চর্যের কথা হচ্ছে, পৃথিবীতে এখনও এমন মানুষ এবং এমন দেশ আছে যারা বিশ্বাস করে যে, দক্ষিণ আফ্রিকার শ্বেতাঙ্গ সংখ্যালঘু প্রিটোরিয়া সরকার, যারা সেখানকার সংখ্যাগরিষ্ঠ কৃষ্ণাঙ্গদের উপর অত্যাচার চালাচ্ছে, তারা দক্ষিণ আফ্রিকার স্বার্থেই সেখানে আছে এবং আজকে সেখান থেকে যদি তারা চলে যায় তাহলে কৃষ্ণাঙ্গ মানুষদের চরম দুর্গতি হবে। আজকে গ্রেট ব্রিটেনের রুলিং পার্টির মুখপাত্র যাঁরা, তাঁরাই এই কথা বলেন। তাঁরা প্রকাশ্যেই এই কথা বলে থাকেন। এই বছর ফেব্রুয়ারী-মার্চ মাসে ব্রিটেনে একটি সেমিনারে আমার যাবার সৌভাগ্য হয়েছিল। সেই সেমিনারে মার্গারেট থ্যাচারের রুলিং পার্টির বিভিন্ন বক্তা বক্তৃতা দিয়েছিলেন। সেখানে একদিনের বক্তৃতার বিষয়বস্তু ছিল "দক্ষিণ আফ্রিকার কৃষ্ণাঙ্গদের প্রতি শ্বেতাঙ্গদের অত্যাচার"। সেখানে দুইজন শাসকদলের প্রতিনিধি প্রকাশ্যে ঘোষণা করেছিলেন, "দক্ষিণ আফ্রিকার প্রিটোরিয়া সরকারের প্রতি কোন রকম অর্থনৈতিক অবরোধ নয়। সেখানকার সরকার কৃষ্ণাঙ্গদের প্রতি কোনরকম অত্যাচার চালাচ্ছেন বলে যদি মনে হয়, তাহলে আলোচনার মাধ্যমে সেটা দূর করতে হবে, কিন্তু প্রিটোরিয়া সরকার থাকা দরকার। প্রিটোরিয়া সরকার শুধু শেতাঙ্গদের জন্যই নয়, কৃষ্ণাঙ্গদের জন্যও থাকা দরকার।" তাঁরা বিশ্বাস করেন এবং গর্ব অনুভব করেন যে, প্রিটোরিয়া সরকার সেখানে আছে এবং মানব জাতির কল্যানের জন্য তারা কাজ করে যাচ্ছে। আমি এই প্রস্তাবের সঙ্গে শুধু একটি কথা বলতে চাই—আমরা যেমন আমাদের কথা বলছি, এরসঙ্গে দ্ব্যর্থহীন ভাষায় ব্রিটিশ সরকারেরও নিন্দা করা দরকার। কারণ, আজকে প্রিটোরিয়া সরকার দাঁড়িয়ে আছে মূলত: ব্রিটিশ সরকারের ছত্রচ্ছায়ায়। অন্যান্য সাম্রাজ্যবাদী শক্তিগুলিও নিশ্চয়ই সাহায্য করছে তাদের, তবু মূলতঃ রাজনৈতিক সাহায্যের সবটাই আসছে ব্রিটিশ সরকারের কাছ থেকে। সেইজন্য এই প্রস্তাবে ব্রিটিশ সরকারকে নিন্দা করবার জন্য অনুরোধ জানাবো। যদি তা না করতে পারি, তাহলে প্রস্তাব শুধু প্রস্তাবই থেকে যাবে। আমি সভাকে আরো একটি অনুরোধ করবো; পূর্বে ভারত সরকারের মাধ্যমে বিভিন্ন সময় সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে আন্দোলনে সহায়তাদানের জন্য যেমন বহু মিশন আমাদের দেশ থেকে বিদেশে গেছে, সেই রকম কোন মিশন দক্ষিণ আফ্রিকায় পাঠান হোক যাঁরা সেখানকার বর্ণবিদ্বেষী অত্যাচারী প্রিটোরিয়া সরকারের বিরুদ্ধে সেখানে যারা আন্দোলন করে চলেছেন তাঁদের সঙ্গে যোগাযোগ স্থাপন করবে তাঁদের সহায়তা দান করবে। এই কয়টি কথা বলে এই প্রস্তাব এবং তার উত্থাপককে সমর্থন করে বক্তব্য শেষ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : —মাননীয় স্পীকার স্যার, আজকে যে প্রস্তাব আমরা বিধানসভায় এনেছি সেই প্রস্তাব আমার পূর্ববর্তী বক্তা এবং বিশেষ করে মাননীয় মন্ত্রী পতিত পাবন পাঠক মহাশয় সর্বান্তঃকরণে সমর্থন করেছেন। আমরা এমন একটা প্রস্তাব এনেছি আমার মনে হয় সেই প্রস্তাব হাউস সর্বান্তঃকরণে সমর্থন করবেন। আফ্রিকার বর্ণ বৈষম্য-এর বিরুদ্ধে আমরা যে প্রস্তাব এনেছি আমার মনে হয় শুধু পশ্চিমবাংলার বিধানসভায় সারা ভারতবর্ষের বিধানসভার এই ধরনের প্রস্তাব সর্বপ্রথম। আজ থেকে বহুদিন আগে ইজরায়েল, আমেরিকা এবং বহু দেশে বর্ণ বৈষমা ছিল। কোথাও ছিল সাপ্রেসিড এবং কোথাও ছিল প্রকট ভাবে। আমেরিকায় এটা প্রকটভাবে ছিল। এই দেশে সেখানকার কালো মানুষেরা মাথা তুলে দাঁড়াতে শিখলো এবং বর্ণ বৈষম্যের বিরুদ্ধে সোচ্চার হোল। আমেরিকার মতো জায়গায় কালো মানুষদের যেখানে ঢোকা নিষিদ্ধ ছিল সেখানে তারা লিখছে ব্ল্যাকস আর বিউটিফুল। তবে সারা পৃথিবীতে বর্ণ বৈষম্য উঠে গিয়েছে কাগজে-কলমে আইনগতভাবে। কিন্তু প্রিটোরিয়া সরকারের ডাঃ পি. ডবলু. বোথার প্রাইমিনিষ্টারসিপে সেখানকার সংখ্যা গরিষ্ঠ প্রায় ৮০ ভাগ মানুষের উপর নির্যাতন চালিয়ে যাওয়া হচ্ছে। তার প্রতিবাদ করতে সারা পৃথিবী আজ সোচ্চার হয়ে উঠেছে। তবুও আমরা দেখতে পাচ্ছি কিছু কিছু ইমপিরিয়ালিসটিক কানট্রি আজকে মুখের সামনে না বললেও পিছনের দরজা দিয়ে তাদের সমর্থন করে যাচ্ছে। আজকে এক মাত্র জায়গা সাউথ আফ্রিকা যেখানে বর্ণ বৈষমা নীতি বজায় আছে। সেখানে কি করে এটা বজায় আছে সেটা একটা বিরাট প্রশ্ন। সেই দেশের সমস্ত বড় অর্থনৈতিক প্রতিষ্ঠানগুলি ২০ পারসেন্ট সংখ্যালঘু শ্বেতাঙ্গের করায়ত্বের ভেতর। আমরা জানি সেখানকার প্রাইম মিনিস্টার বোথামের একটা বিরাট ইনটারেষ্ট আছে। সেখানে অনেক বড় বড় কোম্পানী আছে। আমরা জানি সেখানকার সেই বিশ্ব বিখ্যাত ফ্রুট প্রোসেসিং কোম্পানী আছে সেটা ডাঃ বোথা কনট্রোল করে। এটা হচ্ছে সেখানকার বৃহত্তম কোম্পানী। ইউনাইটেড ফ্রুটস কোম্পানী সাউথ আফ্রিকায় যেটা আছে সেটা পৃথিবীর অন্যতম বড়। সেখানে সেই কোম্পানীর উপর আমেরিকান ইনটারেষ্ট রয়েছে। গাল্ফ অয়েল কোম্পানী সারা পৃথিবী বিখ্যাত কোম্পানী। এই কোম্পানী সাউথ আফ্রিকায় একছত্র হয়ে আছে। সেখানকার বিরাট ইকনমি এই কোম্পানীর উপর নির্ভর করে রয়েছে। একটা বিরাট কোম্পানী, ইনটারন্যাশনাল ডাইমন্ড এ্যান্ড জুয়েলারী কোম্পানী, সাউথ আফ্রিকার যে বিরাট ইনডাসট্রি ডায়মন্ডের সেটা সম্পূর্ণ করায়ত্ত। এটা আমেরিকা ফাইনান্স করছে। ইউ. এন. আই এটা স্পষ্ট দেখেও মুখ খুলছে না ওরা ইজরায়েল মাধ্যমে সাহায্য করে যাচ্ছে। আমরা লক্ষ্য করছি আমেরিকায় বসে এই ধরনের জিনিস চালিয়ে যাচ্ছে। এখানে ৯০-৯৫ পারসেন্ট ফাইনান্স আমেরিকার। সুতরাং এটা খুব স্বাভাবিক কথা যে যতক্ষণ পর্যন্ত অর্থনৈতিক ব্যবস্থা শ্বেতাঙ্গদের হাতে থাকবে ততক্ষণ পর্যন্ত এই অবিচার অত্যাচার তারা চালিয়ে যাবে।

[1-40—1-50 P.M.]

আমরা খবরের কাগজে প্রায়ই দেখতে পাই সেখানকার ছবিগুলো। আমাদের সামনে ভেসে ওঠে সেখানকার সাধারণ ব্ল্যাকস্ মানুষদের উপর অত্যাচারের ছবি, শুধু তাই নয়, তার পার্শ্ববর্তী দেশ নামিবিয়া, যাদের স্বাধীনতা পাওয়ার কথা, সেই দেশের মানুষের স্বাধীনতা লাভের পথেও বাধা দিয়ে যাচ্ছে এরা। এক্ষেত্রে তারা একমাত্র

তুলছে যে, এঙ্গোলা এবং কিউবিয়ান সৈন্য সেখান থেকে সরিয়ে না দিলে সেখান থেকে তাদের সৈন্য সরিয়ে নিয়ে যাওয়া হবে না। এই ভাবে বিভিন্ন ছলছুতো করে এই মুষ্ঠিমেয় শ্বেতাঙ্গ তাদের রাজত্ব কায়েম করে যাওয়ার চেষ্টা করছে। আজ এই সভায় এই প্রস্তাবটি সর্বসম্মতিক্রমে গৃহীত হবে বলে আমি আশা রাখি। আমরা আজ এখানে যে মোশানটি পাশ করবো সেটি আশা করবো, সারা ভারতবর্ষে নয়, সারা পৃথিবীতে ছড়িয়ে পড়বে। আমাদের সামনে যে আন্দোলনের কথা মাননীয় পতিতবাবু ইতিমধ্যে বলেছেন--আমরা অত্যন্ত গর্বিত যে, সেখানে এক সময়ে আন্দোলনের হোতা ছিলেন মহাত্মা গান্ধী। তিনি সেখানে যে আন্দোলন মানুষের মধ্যে ছড়িয়ে এসেছিলেন, যে অহিংস আন্দোলন তিনি সেখানে ছড়িয়ে এসেছিলেন এবং পরবর্ত্তীকালে ভারতবর্ষের স্বাধীনতা আনয়নের ক্ষেত্রেও প্রসারিত করেছিলেন, তাকে অনুসরণ করেই ওখানে আন্দোলন শুরু হয়েছে। কিন্তু সাউথ আফ্রিকান গভর্ণমেন্টের প্রধান ডঃ বোথাম'এর নির্দেশক্রমে ওখানকার বর্ত্তমান আন্দোলনকে খর্ব করবার জন্য যে ভাবে অত্যাচার চালিয়ে যাচ্ছেন, সেখানকার ৮০ ভাগ মানুষকে নিশ্চিহ্ন করবার চেষ্টা করছেন, তার বিরুদ্ধে আমাদের সকলেরই সোচ্চার হওয়া উচিত। আমি মাননীয় সকল সদস্যের কাছে এই অত্যাচারের বিরুদ্ধে সেখানকার আন্দোলনকে সমর্থন জানিয়ে এখানে যে মোশানটি আনা হয়েছে, সেটি যাতে সর্বসম্মতভাবে পাশ হতে পারে, তারজন্য অনুরোধ জানাচ্ছি। আমি সকলকে ধন্যবাদ জানিয়ে আমার সংক্ষিপ্ত বক্তৃতা শেষ করছি।

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :** মিঃ স্পীকার স্যার, এখানে যে প্রোপোজালটি আনা হয়েছে, এটির অধিকাংশ বিষয়েই আমরা সমর্থন করছি। কিন্তু আমার মনে হয় যে, এখানে যে কথাগুলো বলা হয়েছে, এর সঙ্গে আরও কয়েকটি জিনিস থাকা উচিত। কারণ সেটা না থাকলে এটা টকড্ আউট এক ব্যাপার হয়ে যায়। একথা আমি এই জন্যই বলছি যে, সারা বিশ্বে তৃতীয় বিশ্বের সঙ্গে অন্যান্যদের যে লড়াই চলছে, সেই তৃতীয় বিশ্বের লড়াইয়ের সঙ্গেও এই যে একটা লড়াই, এটাকে সামিল করা যেতে পারে। বিশ্বের নিপীড়িত লোককে তারা নিপীড়িত করে চলেছে, তা এক মুহূর্ত্তেই তৃতীয় বিশ্ব বন্ধ করতে পারে এবং যারা শোষণ করে যাচ্ছে তাদের সকলকে পরাজিত করতে পারে। এটাই আমাদের ব্যাকগ্রাউন্ড থাকা উচিত ছিল। কিন্তু আমরা জানি, মুখে যে যতই শ্বেতাঙ্গ দেশগুলো বলে বলুন না কেন, তাঁরা মনে প্রাণে সাউথ আফ্রিকায় শ্বেতাঙ্গরা শ্বেতকায় ব্যবস্থা চালিয়ে যান, এটাই চান। তবে কি করবো--গণতন্ত্রের কথা বলতে গেলে কথায় কথায় অনেক কিছু বলতে হয়, সেজন্য তাঁরা অনেক কথাই বলেন। কিন্তু যা করলে আসলে এই নিগৃহীত মানুষের উপর নিপীড়ন বন্ধ হতে পারে, তা তাঁরা চান না। সে জন্য এই সমস্ত কথাগুলো এর মধ্যে দৃঢ় ভাবে থাকা উচিত ছিল।

একটা মামুলি ব্যাপারে রেজুলিউশান এসেছে কালারলেস রেজলিউশান এর মধ্যে এসে গেছে, কিন্তু একে যদি অপারেটিভ পোরসান হিসাবে কাজ করতে হয় এবং ভারতবর্ষ যে বিশ্বের শ্রেষ্ঠ স্থান সেটা যদি বোঝাতে হয় তাহলে আমার মনে হয় এই ব্যাপারে আরো একটু কন্ট্রোল দরকার। বিশ্বে যারা তৃতীয় বিশ্বের লোক অর্থাৎ নিপীড়িত জনগণ অর্থাৎ এশিয়া, আফ্রিকা এবং ল্যাটিন আমেরিকার লোক, সেই লোকদের প্রতি আজকে শুধু লিপ সিমপ্যাথি দেখানো চলবে না তাদের হয়ে লড়াইয়ে নামতে হবে এবং প্রয়োজন হলে তাদের জন্যে লড়াই করে পরাজিত করার ব্যবস্থা করতে হবে। কারণ অশ্বেতকারীদের উপর শ্বেতকারীরা যে অত্যাচার করছে সেটা বিশ্বের বড় বড় দেশের যতই লোকেরা যতই মুখে প্রতিবাদ করুক না কেন ভেতরে ভেতরে তার প্রতিকার করার জন্য কোন কাজ করছেন না। তারা দুমুখো নীতির কথা ভাবছেন। নিজেদের স্বার্থ রক্ষা করার জন্য মুখে এর প্রতিবাদ করছেন, কিন্তু কার্যত কিছু করছেন না, এটা খুব অন্যায় কাজ হচ্ছে। পৃথিবীর বেশ কয়েক লক্ষ শ্বেতকারী লোকেরা এই পৃথিবীকে কন্ট্রোল করছে। অথচএই লোকদের বন্ধ করা যাচ্ছে না সেটা সকলেই জানেন। মুখে এক আর কাজে আর এক এই দুমুখো নীতি অত্যন্ত বিপদজনক। এই জিনিসটা আজকে এইভাবে এত বাড়ছে যে চিন্তার বিষয় হয়ে দাঁড়িয়েছে। আমার এ বিষয়ে বক্তব্য হচ্ছে বৃহত্তর দেশগুলির বিরুদ্ধে থার্ড ওয়ার্ল্ড এর লোকেদের সক্রিয়ভাবে চেষ্টা করতে হবে। শুধু লিপ সিমপ্যাথি দেখিয়ে লোকদের ধাধায় ফেলার কায়দা করার চেষ্টা করছে। এই অভিযোগ উঠেছে আমেরিকা যে অত্যাচার করছে আপনি নিশ্চয় জানেন যে কয়েকটি রিপোর্ট বেরিয়েছে "পিপলস ইউনিয়ন, পিপলস ইউনিয়ন অফ সিভিল লিবার্টি ইন্টারন্যাশনাল এমেন্সটি এবং কিছু কিছু সিভিল লিবার্টিতে প্রভৃতি পত্র-পত্রিকায় যে সব কথা এবং যেসব জিনিষগুলি বেরিয়েছে সেগুলি যদি দেখা যায় তাহলে এই সিদ্ধান্তে আমার মনে হয় আসা যাবে যে শুধু লিপ সিমপ্যাথি না দেখিয়ে একটা কার্যকরী কি ভাবা যেতে পারে সেই রেজুলিউশানের কথা ভাবা উচিত দ্বিতীয় কথা হচ্ছে উনি যেটা বলেছেন অবিলম্বে এই বর্ণ বৈষমামূলক শাসনব্যবস্থার অবসান ঘটিয়ে গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম করার দাবী জানাচ্ছে এক হয়ে। এক্ষেত্রে আমার বক্তব্য যেমন কংগ্রেস সরকার স্বাধীনতার ব্যাপারে বিশ্বাসঘাতকতা এনেছিলেন অর্থাৎ সিমলা পাওয়ার ব্যাপারে যে মাউন্টব্যাটেন এডওয়ার্ড আসে সেইসময় এইরকম কতগুলি ঘটনা ঘটেছিল সেই ঘটনার যেন পুনরাবৃত্তি না হয় সেদিকে লক্ষ্য রাখতে হবে। আমার বক্তব্য হচ্ছে আজকে পৃথিবীতে গণতন্ত্রের কথা ভাবলে হবে না আজকে যে বিপ্লব হবে সেই বিপ্লব আর গণতান্ত্রিক স্টেজে নেই, সমাজতান্ত্রিক স্টেজে আনতে হবে যদি সমাজতান্ত্রিক ব্যবস্থা কায়েম করতে না পারা যায় তাহলে আমার মনে হয় কিছুই হবে না এবং বিশ্বের শ্রেষ্ঠ নেতৃত্ব দিতে গেলে ভারতবর্ষকে সমাজতান্ত্রিক ধাঁচে ঢেলে সাজাতে হবে। তাই আমার মনে হয়। সিমলা কনফারেন্স যেমন মাউন্টব্যাটেন এই ভারতবর্ষের বিশ্বাসঘাতকতা এনেছিল আজকে সেইরকম বিশ্বাসঘাতকতার প্রশ্ন যেন না আসে। সেইজন্য এখানে পরিস্কার ভাবে বলতে চাই যে এই যে রিজলিউশান এনেছে এর কিছু পয়েন্ট এ্যামেন্ড করার প্রয়োজন আছে প্রথমত বিশেষ গণতান্ত্রিক ব্যবস্থা না করে সমাজতান্ত্রিক করা হোক। এর নেতৃত্ব দেবে থার্ড ওয়ার্ল্ডের লোকেরা এবং এই থার্ড ওয়ার্ল্ড কান্ট্রিজেরা ওই পিপলসদের কঠোরভাবে পরাজিত করুক যে (এপার্টথেড) নীতি তারা মেনে চলেছেন সেটা ঠিক নয় এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-50—2-00 P.M]

**শ্রী কাশীনাথ মিশ্র :—** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুব্রত মুখোপাধ্যায় এবং অম্বিকাবাবু আফ্রিকায় বর্ণবিদ্বেষী সরকার সারা বিশ্বে যে একটা আতঙ্ক ছড়াচ্ছেন তার বিরুদ্ধে সোচ্চার হবার জন্য প্রস্তাব নিয়ে এসেছেন। দক্ষিণ আফ্রিকা সরকারের সর্বশেষ প্রস্তাব ছিল এ্যাংগোলা থেকে সৈন্য বাহিনী সরিয়ে নেওয়া এবং আর একটি হচ্ছে অসবর্ণ বিবাহ সম্বন্ধে আইন ঘোষণা করা। কিন্তু সেই প্রতিশ্রুতি তারা রক্ষা করেনি। দিল্লীতে ১৮ই এপ্রিল ৮১টি দেশের প্রতিনিধিদের মহা সম্মেলন হল তাতে মহাফিনী থেকে আরম্ভ করে পি. এল. ও-র প্রধান ইরাকের আর ফত, বাংলাদেশের পররাষ্ট্র উপদেষ্টা, ঘানা, কিউবা, জাম্বিয়ার পররাষ্ট্র মন্ত্রীরা সেখানে উপস্থিত ছিলেন। আমরা দেখতে পাই জোট নিরপেক্ষ দেশগুলির সমন্বয় ব্যুরোর যে মন্ত্রী পরিষদ আছে এবং তার যে বৈঠক হয়েছিল তাতে নাম্বিয়া সম্পর্কে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল তাতে দেখতে পাই দক্ষিণ আফ্রিকার সরকার একটা ধোঁকা দিয়ে সিদ্ধান্ত নেবার চেষ্টা করেছিলেন যাতে সংখ্যালঘু বর্ণবাদী সরকারের পতনকে এড়িয়ে যাবার জন্য। আমরা দেখতে পাই এই বর্ণ বৈষম্য যদি দীর্ঘদিন চলে এবং পুঞ্জীভূত ক্ষোভ যদি মানুষের মধ্যে বৃদ্ধি পায় তাহলে বৃহত্তর আন্দোলনে তা পরিবেশিত হতে পারে এবং সেখান থেকে গৃহ যুদ্ধ হতেও পারে। আমরা দেখতে পাই জাম্বিয়ার প্রেসিডেন্ট কেনেথ কাউন্ডা বলেছিলেন গৃহ যুদ্ধ হবার সম্ভাবনা আছে। কারণ বর্ণ বিদ্বেষ নীতি যদি পরিহার না করে তাহলে

এটা হবে। দক্ষিণ আফ্রিকার সরকার বিভিন্নভাবে সেখানকার সংখ্যালঘু মানুষদের উপর যে ভাবে আক্রমণ করার জন্য এগিয়ে আসছে তার পরিপ্রেক্ষিতে কাউণ্ডা এ কথা বলেছিলেন যে বর্ণ বৈষম্য নীতির পরিবেশ যদি পরিহার না করা যায় তাহলে দক্ষিণ আফ্রিকায় রক্তের স্রোত বইয়ে যাবে। সেই রক্তের স্রোত আজ সেখানে দেখা দিয়েছে। তাই আমরা দেখতে পাই প্রিটোরিয়া সরকারের বর্ণ বৈষম্য নীতি তাকে ধ্বংস করতে চলেছে এবং তারা সেটা পরিহার করতে চাইছে না। তৃতীয় বিশ্বকে ভারতবর্ষ নেতৃত্ব দেয় এবং আহত মানুষদের পাশে দাঁড়াবার ক্ষমতা ভারতের আছে। ভারতবর্ষের পররাষ্ট্র নীতি সমস্ত বিপদগ্রস্ত মানুষের পাশে দাঁড়াবে। আমরা দেখছি এজন্য ভারতবর্ষ এর বিরুদ্ধে প্রতিবাদ করছে। সেজন্য আমাদের এই সভা থেকে দলমত নির্বিশেষে যদি এই প্রস্তাব গ্রহণ করি তাহলে আগামী দিনের মানুষ বুঝবে পশ্চিম বাংলার মানুষ সব দিক থেকে সচেতন। তাই যে প্রস্তাব সুব্রতবাবু এনেছেন তাকে সমর্থন করি। ৮১টি দেশ যে এসেছিল সেখানে রাশিয়ার কথা আমরা শুনিনি —কিউবা, ঘানার কথা শুনেছি। তবুও এই প্রস্তাব যাতে আমরা সকলে মিলে গ্রহণ করি এই অনুরোধ আমি করছি।

**শ্রী মনোহর টিরকি :** মিঃ স্পীকার, স্যার, মাননীয় সদস্য সুব্রত মুখোপাধ্যায় এবং অম্বিকা ব্যানার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন আমি তাকে সমর্থন করছি। ভারতবর্ষ উপনিবেশ এবং বর্ণ বিদ্বেষের প্রথম থেকে বিরোধিতা করে যাচ্ছে এবং এই সম্বন্ধে বারে বারে তার নিজের বক্তব্য বা লড়াই চালিয়ে যাওয়ার সিদ্ধান্ত নিয়েছে। দক্ষিণ আফ্রিকায় যে ভাবে সাদা লোকের শাসন ও শোষণ কালো লোকের উপর চলছে, যে ভাবে তাদের উপর অত্যাচার চলছে তাতে ওখানকার মূল অধিবাসী হয়ে কালো লোকেরা তাদের অধিকার পাচ্ছে না, মুষ্টিমেয় কিছু শ্বেতাঙ্গ তাদের উপর শোষণ করছে, তাদের গোলামের মত ব্যবহার করছে যেটা আমরা পত্র পত্রিকার মাধ্যমে জানতে পারছি। এই অত্যাচারের বিরুদ্ধে দাঁড়িয়ে তারা নিজেদের আধিকার রক্ষা করার জন্য চেষ্টা করছে। ভারতবর্ষের সাধারণ নাগরিক হিসাবে আমরা নিশ্চয়ই সেটা সমর্থন করব, সাথে সাথে সেই কালো লোকদের শোষণ করার জন্য যারা ইন্ধন যোগাচ্ছে সেই সাম্রাজ্যবাদী আমেরিকা তাদের সম্বন্ধে আমাদের সচেতন থাকতে হবে। ওখানে যখন কলকারখানা আছে তার মূলধন আমেরিকা থেকে দেওয়া হয়। তাই দক্ষিণ আফ্রিকার কালো মানুষরা একত্রিত হয়ে যখন তারা নিজেদের অধিকারকে রক্ষা করার জন্য আন্দোলন চালাচ্ছে তখন এই আন্দোলনকে ওখানকার সরকার অন্যদিকে ডাইভার্ট করার চেষ্টা করছে। ওখানকার সরকার যারা মূল ভারতীয়, যারা ভারতবর্ষ থেকে ওখানে চলে গেছে এবং যারা ওখানে কৃষিকার্য, ব্যবসা-বাণিজ্য করছে তাদের সংগে ওখানকার কালো লোকেদের একটা দাংগা বাঁধিয়ে দেবার চেষ্টা করছে। আমার অনুরোধ ভারতীয় যারা ওখানে আছে তারা ওখানকার কালো লোকদের মিত্র এই সম্বন্ধে প্রচার করতে হবে। ভারতীয়রা ওখানকার কালো লোকেদের যে আন্দোলন হচ্ছে সেই আন্দোলনের সংগে আছে এই সম্বন্ধে প্রচার করতে হবে। স্যার, এই কথা বলে আমি এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব এনেছি প্রস্তাবের সমর্থনে বেশীর ভাগ বক্তা বলেছেন, তাঁদের আমি ধন্যবাদ জানাচ্ছি, শুধু ভক্তিবাবুর কথা শুনে যে কোন মানুষের ভক্তি চটে যাবে। উনি চীনের সমাজতন্ত্রের কথা বলেছেন। সমস্ত পৃথিবীর রাজনীতিতে যদি চীনের সমাজতান্ত্রিক নীতি নিয়ে আসা হয় তাহলে বলব উনি ব্যাঙ হয়ে কূয়োর মধ্যে আছেন। চীন এক সময় যেটা কালচারাল রেভলিউসানের কথা বলেছেন সেটা এখন কালচারাল ডেসট্রাকসানের কথা বলছে। এখন কি করে তাহলে সমাজতান্ত্রিক নীতি তারা চালিয়ে যাচ্ছে? সিমলা চুক্তিকে যদি কটূক্তি করতে হয় তাহলে তার অন্য পদ্ধতি আছে। কিন্তু দক্ষিণ আফ্রিকার বর্ণ বৈষম্য নীতির সংগে সিমলা চুক্তিকে স্বাধীনতার চুক্তি বলে কটূক্তি করা এটা ভক্তিবাবুর কাছে আশা করিনি। মার্ক সিস্টার তো এই সব ব্যাপারে সিদ্ধহস্ত—ওরা কখনও নেতাজীকে তোজোর কুকুর বলে, কখনও কুইসলিং বলেন, রঙ-বেরঙের ছবি আঁকতে তো ওরা মাষ্টার।

[2-00—2-10 P.M.]

মাননীয় সদস্য ভক্তিবাবু স্বাধীনতা চুক্তি প্রসঙ্গে যে সমস্ত কটূক্তি করেছেন আমি তার তীব্র প্রতিবাদ করছি। স্যার, মাননীয় সদস্য ওমরবাবুর এ্যামেণ্ডমেন্ট আমি দেখেছি। আমার বক্তব্য হচ্ছে যেখানে, যেভাবে এবং যে ভঙ্গীমায় বিভিন্ন সাম্রাজ্যবাদী দেশ এবং শ্বেতাংগ দেশগুলি অন্যের উপর অর্থনৈতিক এবং রাজনৈতিক দিক থেকে আক্রমন করেছে সেখানে উপযুক্ত এবং শক্তিশালী দেশ হিসেবে সোভিয়েট রাশিয়া সামঞ্জস্যপূর্ণ ভূমিকা গ্রহণ করুক। তারা বর্ণ-বৈষম্যের পক্ষে গেছে একথা আমি বলিনি। তারা আলবত্ এর বিরোধিতা করেছে এটা আমরা দেখেছি। কিন্তু যেখানে আজকে লড়াই হচ্ছে সেখানে তাদের পাশে যে ভাবে দাঁড়াবার কথা ছিল রাশিয়া ঠিক সেই ভাবে দাঁড়ায়নি। অর্থনৈতিক অবরোধ মুক্ত করবার জন্য রাশিয়ার মত শক্তিশালী দেশকে যে ভাবে এগিয়ে আসা উচিত ছিল সেটা তারা করেনি। তবে যেহেতু নীতিগতভাবে তারা বর্ণ বৈষম্যের বিরোধী সেইজন্য আমি অম্বিকাবাবুর সঙ্গে আলোচনা করে ওমর আলি সাহেবের এ্যামেন্ডমেন্ট গ্রহণ করেছি। আমি আবেদন করছি মূল লক্ষ্যে পৌঁছাবার জন্য আমরা যেন সকলে মিলে এই প্রস্তাব গ্রহণ করি।

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :**—আমি যে কথা বলেছি তাতে উনি আমার সম্বন্ধে এরকম কথা কেন বললেন আমি বুঝতে পরিছিনা। আমার মনে হয় উনি আমার কথা বুঝতে পারেন নি।

**শ্রী সুব্রত মুখার্জী :**—আপনি যা বলেছেন সেটা আপনার উইথড্র করা উচিত। ওই সব কথা বলে এখনও এখানে বসে আছেন দেখে আমি লজ্জাবোধ করছি।

**মিঃ স্পীকার :** —মিঃ মুখার্জী, ভক্তিবাবুকে তাঁর বক্তব্য বলতে দিন।

**শ্রী ভক্তি ভূষণ মণ্ডল :**—আমি বলেছি সমাজতান্ত্রিক শাসন ব্যবস্থার কথা। উনি লিখেছেন গণতান্ত্রিক কথাটা। আমি সিমলা চুক্তির কথা যা বলেছি তাতে আমার উদ্দেশ্য হচ্ছে, আমাদের পার্টির কনসেপ্ট হচ্ছে এরকম ঘটনা ঘটে। এই কারণে যেখানে গনতান্ত্রিক কথাটা লেখা রয়েছে আমি সেখানে বলেছি সমাজতান্ত্রিক। আমার বক্তব্য হচ্ছে এটা লিপ সিমপ্যাথির ব্যাপার নয় এবং শুধু টক আউট হলে চলবে না। এ্যাক্টিভলি কিছু করত হবে এবং তার জন্য সকলকে একত্রিত করতে হবে।

আমি আরও একটা কথা বলেছি থার্ড ওয়ার্লডে যদি ভারতবর্ষ নেতৃত্ব দেয় তাহলে ভাল হয়। আপনারা নিশ্চয়ই জানেন থার্ড ওয়ার্লডের ডেফিনেসন হচ্ছে এশিয়া, আফ্রিকা এবং ল্যাটিন আমেরিকার নিপীড়িত জনগন। অর্থাৎ এদের নিয়েই থার্ড ওয়ার্লডের কনসেপ্ট এবং সেই কথাটাই আমি বলেছি।

The motion of Dr. Omar Ali that দ্বিতীয় প্যারার চতুর্থ লাইনে "ও" শব্দটির পরিবর্তে নিম্নলিখিত শব্দগুলি বসানো হউক—

"সোভিয়েত ইউনিওন ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশ এবং" was then put and agreed to.

The motion of Shri Subrata Mukherjee, as amended that.

"এই সভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, দক্ষিণ আফ্রিকায় বর্ণ বিদ্বেষী সরকার সারা বিশ্বের মানুষের প্রতিবাদকে অগ্রাহ্য করে দক্ষিণ আফ্রিকায় তাদের বর্ণবৈষম্যমূলক শাসনব্যবস্থাকে চালিয়ে যাচ্ছে এবং এর বিরুদ্ধে দক্ষিণ আফ্রিকার কালো মানুষদের সমস্ত রকম আন্দোলনকে অত্যন্ত নিষ্ঠুর ও নৃশংসভাবে দমন করে চলেছে;

অতএব এই সভা দ্ব্যর্থহীন ভাষায় দক্ষিণ আফ্রিকা সরকারের এই অমানবিক কার্যকলাপের নিন্দা করছে, অবিলম্বে এই বর্ণ বৈষম্যমূলক শাসন ব্যবস্থার অবসান ঘটিয়ে গণতান্ত্রিক ব্যবস্থা কায়েম করার দাবি জানাচ্ছে এবং এ ব্যাপারে দক্ষিণ আফ্রিকা সরকারের উপর চাপ সৃষ্টির জন্য ভারত সরকার, সোভিয়েত ইউনিয়ন ও অন্যান্য সমাজতান্ত্রিক দেশ এবং তানজানিয়া সরকার যেমন ঐতিহাসিক ভূমিকা পালন করছেন তেমনি বিশ্বের অন্যান্য দেশ ও জাতিকেও এগিয়ে আসার জন্য ভারত সরকারের মাধ্যমে অনুরোধ জানাচ্ছে।"

was then put and agreed to

**Mr. Speaker** : I now request Shri Kamal Sarkar to move his resolution under rule 185.

**Shri Kamal Sarkar** : Sir, I beg to move that.

যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভা ইতিপূর্বে ২৩এ এপ্রিল, ১৯৭৫, ২৩শে এপ্রিল, ১৯৭৬, ১৬ই ফেব্রুয়ারী, ১৯৭৯, ১৮ই সেপ্টেম্বর, ১৯৮১ তারিখে এই রাজ্যের শ্রমিক-কৃষকের সার্বিক স্বার্থে এবং অর্থনৈতিক ক্ষেত্রে পাট ও পাটশিল্পের গুরুত্বের কথা বিবেচনা করে চটশিল্প জাতীয়করণ এবং কাঁচাপাটের ও পাটজাত দ্রব্যের সমস্ত প্রকার ব্যবস্থা অধিগ্রহণের জন্য ভারত সরকারের কাছে সুপারিশ করেছিল;

যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভার উপরোক্ত সুপারিশগুলি এখনও পর্যন্ত কার্যকরী করা হয় নি;

যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভার উপরোক্ত সুপারিশগুলিতে বর্ণিত পাটজাত সামগ্রীর সঙ্গে সংশ্লিষ্ট শ্রমিক-কৃষক সহ সমস্ত স্তরের মানুষের অবস্থার উদ্বেগজনক অবনতি ঘটেছে;

যেহেতু এই শিল্পের সঙ্গে যুক্ত মালিকরা এই শিল্পের সামগ্রিক উন্নতির জন্য পাটকলগুলির আধুনিকীকরণ সহ কোন উন্নয়নমূলক ব্যবস্থা গ্রহণে অনিচ্ছুক;

যেহেতু এই শিল্প মুষ্টিমেয় কয়েকটি শিল্পপতি কর্তৃক নিয়ন্ত্রিত এবং উক্ত শিল্পপতিরা শ্রমিক-কৃষক সহ সমগ্র রাজ্যের জনগনের স্বার্থের কথা চিন্তা না করে বহুসংখ্যক মিল লক-আউট করে রাখবার ফলে প্রায় ৮০ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছে এবং পাটচাষীরা তাদের উৎপন্ন শস্যের ন্যায্য মূল্য না পাওয়ায় পাট চাষ সামগ্রিকভাবে বিপন্ন হচ্ছে;

যেহেতু বর্তমান বছরে কাঁচাপাটের দাম অস্বাভাবিকভাবে কমে গেছে পাটচাষী তাদের পড়তা খরচাও উশুল করতে পারছে না ও তাদের জীবনে এক বিপর্যয়কর অবস্থার সৃষ্টি হয়েছে;

যেহেতু এই শোষণ ও বঞ্চনার ফলে সরকারী ব্যবস্থার কাঁচাপাট ক্রয়-বিক্রয় করার এবং ইউনিয়ন সরকারের অধীনে মিলগুলির পরিচালনার দায়িত্ব নিয়ে পাটশিল্প জাতীয়করণ করার দাবি অপ্রতিরোধ্য হয়ে উঠেছে;

অতএব এই সভা বর্তমান পরিস্থিতি মূল্যায়ন করে রাজ্য সরকারের মাধ্যমে ইউনিয়ন সরকারকে অনুরোধ জানাচ্ছে যে—

(১) অবিলম্বে চটশিল্প ও তার সমস্ত প্রকার বহির্বাণিজ্য সহ পাট ব্যবসা ও চটজাত দ্রব্যের ব্যবসা জাতীয়করণ ও সরকারী নিয়ন্ত্রণে আনার ব্যবস্থা করা হোক;

(২) ভারতে উৎপাদিত সমস্ত প্রকার পাট ও মেস্তা ইউনিয়ন সরকার কর্তৃক ক্রয়-বিক্রয়-এর ব্যবস্থা গ্রহণ করা হোক;

(৩) কাঁচাপাট ন্যূনতম মূল্য কুইন্টাল প্রতি ৬০০ টাকা ধার্য এবং তজ্জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক;

(৪) রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে পাট ক্রয়-বিক্রয়ের জন্য গুদাম তৈরী, পাট-চাষীদের পরিচয়পত্র দান, ক্রয় কেন্দ্র খোলা প্রভৃতি ব্যাপারে পঞ্চায়েতগুলিকে সামিল করার ব্যবস্থা হোক; এবং

(৫) রাজ্যের পাট ক্রয়ের জন্য রাজ্যের নিজস্ব জুট কর্পোরেশন গঠনের অনুমতি এবং তার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর কার হোক।

স্যার, এখানে আমি এ সম্বন্ধে কিছু আলোচনা করছি না, মাননীয় সদস্যদের বক্তব্য শুনে পরে আলোচনা করবো।

**Mr. Speaker** : There are 13 amendments to this motion from Shri Shaikh Imajuddin, Shri Kashinath Misra and Shri Deba Prasad Sarkar. I now request them to move their amendments.

**Shri Shaikh Imajuddin** : Sir, I beg to move that

(1) In paragraph 5, line 3, for the words "রাখবার" the words 'রেখেছে এবং সিটু ইউনিয়নের শ্রমিকদের অন্যায্য দাবি ও ধর্মঘটের ফলে বহু মিল বন্ধ হয়ে গেছে" be inserted.

(2) In paragraph 6, lines 1 and 2, for the words তাঁদের পড়তা খরচাও উশুল করতে" the words "পাটের উৎপন্ন খরচের টাকা পাট বিক্রয় করে উঠাতে" be substituted.

(3) In paragraph 8, in line 1, for the words "সরকারের মাধ্যমে" the words সরকার এবং" be substituted.

(4) In paragraph 8, in line 5, after the words "ইউনিয়ন সরকার" the words এবং রাজ্য সরকার" be inserted.

(5) In paragraph 8, line 9, the words "রাজ্য সরকারের সঙ্গে আলোচনা করে" be omitted.

(6) In paragraph 8, lines 10 and 11, for the words "পঞ্চায়েতগুলিকে সামিল করার ব্যবস্থা হোক" the words "রাজ্য সরকার কর্তৃক প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক" be substituted.

(7) At the end of the last paragraph the following be added:—

"(৬) রাজ্য সরকার যাহাতে সমবায় সমিতি ও পঞ্চায়েত মাধ্যমে ন্যায্য মূল্যে পাট ক্রয় বিক্রয় করতে পারে তার ব্যবস্থা করা হোক।"

**Shri Kashinath Misra** : Sir, I beg to move that—

In para 2, for the words এখনও পর্যন্ত কার্যকরী করা হয়নি' the words ইউনিয়ন সরকার সহানুভূতির সঙ্গে বিবেচনা করিতেছেন be substituted.

Sir, I further beg to move that

Para 3, be omitted.

Sir, I further beg to move that.

For para 6 the following para be substituted—

"যে হেতু মরশুমের প্রথম পাটের দর ৪০০ (চারশত) টাকা কুইন্টাল বেঁধে দেওয়ার ব্যাপারে রাজ্য সরকারের সম্মতির জন্য পাট চাষীরা এক বিপর্যয়-কর অবস্থার মধ্যে পড়েছে"।

Sir, I further beg to move that.

For item (4) of para 8, the following be substituted—

"সরাসরি পাট চাষীদের কাছ থেকে পাট কেনার জন্য অবিলম্বে জুট কর্পোরেশনকে নির্দেশ দেওয়া হোক"।

**Shri Deba Prasad Sarkar**:—Sir, I beg to move that—

In para 8, item (3) line 1 for the figure "600" the figure "800" be substituted.

Sir, I further beg to move that the following new para be added after the last para—

"এবং এই সভা আরও প্রস্তাব করছে যে, উল্লিখিত পদক্ষেপগুলির সাথে সাথে পাট চাষীদের স্বার্থে প্রয়োজনে রাজ্য সরকারের পক্ষ থেকেও সমবায় সংস্থাগুলির মাধ্যমে পাট ক্রয় করার জন্য উদ্যোগ গ্রহণ করা হোক"।

**শ্রী আনন্দ মোহন বিশ্বাসঃ**—মাননীয় অধ্যক্ষ মহোদয়, এখানে পাট শিল্প এবং তার সাথে সাথে কাঁচা পাটের মূল্য নির্ধারণ করার এক সংকট যে সংকট সারা পশ্চিমবাংলার সঙ্কটে মত নয় এবং বার বার এই বিষয়ে সরকার পক্ষ এবং বেসরকারী পক্ষ আমরা এ নিয়ে আলাপ আলোচনা করেছি। কিন্তু সবচেয়ে দুঃখের বিষয় সরকার পক্ষ কেন্দ্রীয় সরকারকে এই পরিস্থিতির জন্য দায়ী করছেন আর বিরোধী পক্ষে আমরা যারা আছি তারা ক্ষমতাসীন দল সরকার পক্ষকে নানাভাবে দোষারোপ করছি। কিন্তু সঠিকভাবে পরিস্থিতির মূল্যায়ন আমরা কেউই করতে পারছি না। এখানে পাট শিল্প জাতীয়করণ করার একটা বেসরকারী প্রস্তাব উত্থাপন করা হয়েছে।

[2.10 P.M. to 2.30 P.M.]

সেই প্রস্তাব সম্পর্কে দু চারটি কথা নিবেদন করতে গিয়ে বারবার একটা কথা মনে হয়েছে, আজকে চটকল যদি জাতীয়করণ করা যায়, এটা আমার ব্যক্তিগত অভিমত তাহলে আলাদিনের প্রদীপের মত পাটের দাম হু হু করে বেড়ে যাবে এটা আমি বিশ্বাস করি না। পাট শিল্প যদি জাতীয়করণ করা হয়, জাতীয়করণ করার পর সেই পাট শিল্পের যে সমস্ত সংস্থা আছে, সেই গুলো কতটুকু ইকনমিকালি ভায়েবল হবে, সেই সমীক্ষা আমাদের কাছে নেই। আমি দু তিনটে উদাহরণ দিচ্ছি, শুধু পাট শিল্প নয়, অন্যান্য সব শিল্প সংকটের জন্য জাতীয় সরকার হয়তো কিছু জাতীয়করণ করেছেন, তার যে ফলশ্রুতি, সেই প্রত্যাশা কিন্তু আমরা সঠিকভাবে মূল্যায়ন করতে পারিনি। অনেক জাতীয়করণ হয়েছে, কিন্তু সেই শিল্প ভায়েবল হয়নি। জাতীয়করণ করার পর যে সুফল আমরা পেয়েছি, সেটা শুধু এককালীন কিছু শ্রমিক হয়তো বেকার হতো, ছাঁটাই হতো, তা থেকে আমরা তাদের রক্ষা করেছি। আমরা জাতীয়করণ করেছি অনেক শিল্পকে, কিন্তু কোনটাই ইকনমিক্যালি ভায়েবল হয়নি। এটা আমি জাতীয় সরকারের কথা বলছি। আপনারা এখানে ক্ষমতাসীন দল, আপনাদের এখানে একটা পাবলিক আনডারটেকিং দপ্তর আছে, যে সব শিল্প রুগ্ন হয়েছে সেইগুলোকেসরকারের অধীনে এনে সরকারী শিল্প হিসাবে ঘোষণা করেছেন। কিন্তু এখানে সঠিকভাবে আপনারা জবাব দিতে পারেননি, এটা আমার মনের কথা নয়, এটা বাস্তব ঘটনা। এটা সত্য দুর্গাপুর কেমিক্যালস ইনডাসট্রিজ, কল্যাণী স্পিনিং মিল, স্টেট বাস, ট্রাম, এই যে সমস্ত সংস্থা সরকারী নিয়ন্ত্রণ আছে, তার মধ্যে একটা সংস্থাও ইকনমিক্যালি ভায়েবল নয়। কাজে কাজেই এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে যে চটকলগুলো জাতীয় সরকার যদি জাতীয়করণ করেন তাহলে সব সমস্যার সমাধান হয়ে যাবে, এটা আমি বিশ্বাস করি

না। তবে নিঃসন্দেহে জাতীয়করণ করতে হবে। কিন্তু তার আগে কতকগুলো বাস্তব পরিস্থিতি সম্পর্কে আমাদের এখানে আলোচনা করার দরকার আছে বলে আমি মনে করি। বাস্তব পরিস্থিতি বলতে আমি এখানে বোঝাতে চাইছি, আমাদের এখানে পাট উৎপাদন কত, পাটের উৎপাদন যে নিয়ন্ত্রণ করা হচ্ছে, আমাদের যে সমস্ত চটকলগুলো আছে, সেই অনুসারে বছরে যদি আমরা ৮০ লক্ষ গাঁট পাট যদি উৎপাদন করতে পারি, তাহলে পাট কলগুলোর কোন সমস্যা থাকবে না। পাটকলগুলো সঙ্গে যারা প্রত্যক্ষভাবে জড়িত, বিশেষ করে গ্রামবাংলার চাষী, গ্রাম বাংলার পাট একটা অর্থকরী ফসল, এই ফসল উৎপাদনের ব্যয়ের সঙ্গে বাজারের সাপোর্টিং প্রাইস, তার সঙ্গে কোন সমতা নেই, আমরা অত্যন্ত দুঃখের সঙ্গে লক্ষ্য করেছি—কৃষিমন্ত্রী এখানে আছেন, তাঁকে ধন্যবাদ, মুখ্যমন্ত্রী পাটকলের মালিকদের সঙ্গে রফা করলেন, দাম যা সাব্যস্ত করলেন তা করতে গিয়ে তিনি সবচেয়ে একটা বাস্তব জ্ঞান হীনতার কাজ করলেন। পাটের উৎপাদনের সঙ্গে প্রত্যক্ষভাবে যাদের যোগাযোগ রয়েছে তাদের মধ্যে থেকে প্রতিনিধি হিসাবে কাউকে রাখলেন না, গ্রামের মানুষ যারা আছেন, তারা জানেন, এক বিঘা জমিতে পাট উৎপাদন করতে ক'খানা লাঙ্গল লাগে, এই জিনিস এখানে অনেকে বলতে পারবেন না। সেখানে দুখানা লাঙ্গল লাগে চাপান সার লাগে, ইউরিয়া লাগে, জন মজুর কটা লাগে, জনের দাম কত, সেই সব বাস্তব ধারনা এখানে অনেকে নেই। আমরা রাইটার্স বিল্ডিংসে বসে গ্রাম বাংলার পাটের আনুমানিক উৎপাদন ব্যয় ধরে নিয়ে পাটের দাম ঠিক করে দিলাম। আপনারা রেকর্ড করুন এখানে এক বিঘা জমিতে পাট প্রোডাকশন করতে এক হাজার টাকা লাগে। আজকে একজিসটিং যে প্রাইস আছে, সেই প্রাইসে কুইন্টল প্রতি ৭৫০ টাকা এক বিঘা জমিতে পাট উৎপাদন হলে, বিক্রি করলে প্রতি বিঘাতে ২৫০ টাকা করে লস দিতে হচ্ছে।

আমি ধন্যবাদ জানাচ্ছি কৃষিমন্ত্রী মহাশয়কে। তার নিশ্চয়ই গ্রামের সঙ্গে যোগাযোগ আছে কারণ তিনি আপত্তি করেছেন যে এইভাবে দাম ঠিক করাটা ঠিক হবেনা। আজকে গ্রাম বাংলা বন্ধ করলে পাটের দাম বৃদ্ধি হবে—এটা কোন ব্যবস্থা আজকে সংবাদপত্রে দেখছি গ্রাম বাংলা বন্ধের আগে পর্যন্ত পাটের যে দাম ছিল, ২৯ তারিখে গ্রাম বাংলা বন্ধের পরে পাটের দাম হু হু করে অনেকটা নেমে গেল। কাজেই জাতীয়করণ করা বা গ্রাম বাংলা বনধ করে পাটের দাম তোলা বা পাটের দাম পুর্নবিন্যাস করার সঠিক মূল্যায়ন এইভাবে করা যায়না। আমরা সোনা ফেলে আচলে গেঁরো দিচ্ছি। আমাদের বাস্তব অবস্থার সংগে কোন যোগাযোগ নেই। যে সংকট আছে, সেই সংকটের যে সরবিট, যে গোনেসিস আমরা সেখানে কেউ যাচ্ছি না। সরকার পক্ষ যেমন এটাকে রাজনৈতিক চটক হিসাবে ব্যবহার করছেন, আমরা বিরোধী দলও সেইভাবে এটাকে ব্যবহার করছি। আমি আর একটা উদাহরণ দিচ্ছি। গত বছর পাটের উৎপাদন কম হয়েছিল। আমরা সেখানে দেখেছি যে পাটের দাম কুইন্টাল প্রতি ৯ শত টাকা ছিল। সেখানে একটা এক্সজরবিট্যেন্টলি হাই প্রাইস পাওয়া গিয়েছিল। কারণ সেখানে উৎপাদন সীমিত ছিল। কিন্তু একটা স্লোগান দেখেছিলাম সেখানে দেখেছিলাম। ক্ষমতাসীন দলের স্থানীয় নেতৃবৃন্দ তাদের কর্মীরা গ্রামে গ্রামে বলেছিলেন যে পাটের দাম বাড়ালো কে? পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছাড়া আবার কে। যেখানে দাম বাড়তে পারে সেখানে আজকে দাম কেন কমলো? সেখানে নিশ্চয়ই নিয়ন্ত্রনের অভাব আছে। আজকে গ্রামে গিয়ে শুনছি ক্ষমতাসীন দলের লোকেরা বলছে যে পাটের দাম কমালো কে? জওহরলালের নাতি আবার কে! এটা একটা কাকতালিয় ব্যাপার। এইরকম কাকতালিয় ব্যাপার দিয়ে গ্রামে মানুষের, পাট চাষীদের দুঃখ-কষ্টে উপলব্ধি করা যায়না। আমি সে জন্য হাউসে বিতর্কে অংশগ্রহণ করে কয়েকটা কনস্ট্রাকটিভ কথা বলতে চাই। আমাদের পাট যা উৎপাদন হয়, এক্সিজিসটিং যে সমস্ত পাটকল আছে তাতে আমাদের ৭২ লক্ষ গাঁট পাটের প্রয়োজন হয়। আর ডোমেস্টিক পারপাসে ৫ লক্ষ গাঁট পাট লাগে। অর্থাৎ ৭৭ লক্ষ গাট পাট যদি উৎপাদন হয় তাহলে গ্রামবাংলার পাট চাষী যারা আছে তাদের সঠিক মূল্যায়ন হবে। কিন্তু যদি বাম্পার হার্ভেস্ট হয়, বাম্পার প্রোডাকশান হলে পাটের বাজার আমরা রেগুলেট করতে পারবো না, নিয়ন্ত্রণ করতে পারবো না। এবারে বাম্পার হার্ভেষ্ট হয়েছে, বাম্পার স্টক আমরা দেখেছি। সেই বাম্পার ষ্টকে আজকে পাটের দামের সঠিক মূল্যায়ণ করা হচ্ছে না। জে. সি. আই-এর কথা বলা হয়েছে। আমি আপনাদের সঙ্গে এক মত। জে. সি. আই কেন্দ্রীয় সরকারের একটা ষ্ট্যাটিউটরী সংস্থা। আজকে জে. সি. আই বাজারে তাদের যে ভূমিকা নিয়েছে সেই ভূমিকায় আমরা সন্তুষ্ট নই। তারা যথাসময়ে বাজারে নামেনি পাট চাষীদের কাছ থেকে পাট কেনার জন্য। তার সঙ্গে সঙ্গে একথা বলবো যে পঞ্চায়েতের যে সমস্ত প্রধানরা আছে সেই পঞ্চায়েত প্রধানদের কাছ থেকে পার্মিশান নিয়ে জে. সি. আইকে পাট দিতে হবে। এই সমস্ত পার্মিশান নেবার ব্যাপারেও অনেক অসুবিধার সৃষ্টি হচ্ছে। কাজেই আমি কৃষিমন্ত্রীকে অনুরোধ করবো যে কতটুকু খারিফ ফসল হবে, কতটুকু গম উৎপাদন হবে তারজন্য তাদের যে সমস্ত এক্সটেনশান কর্মীরা আছে ব্লকের মাধ্যমে কৃষকদের কাছে আগে থেকে যেন জানিয়ে দেওয়া হয় যে এত গম উৎপাদন হবে।

[2-20—2-30 P.M.]

**শ্রী তারকবন্ধু রায়ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কমল সরকার, ভক্তি ভূষণ মণ্ডল, দেব শরণ ঘোষ, কামাক্ষা চরণ ঘোষ ও হরিপদ জানা মহাশয় কাঁচা পাট ও পাট শিল্পের উপর যে প্রস্তাব নিয়ে এসেছেন সেই প্রস্তাবের আলোচনায় অংশগ্রহণ করার সুযোগ পেয়ে আমি কয়েকটি কথা বলতে চাই। আমরা দেখছি ডাঃ বিধানচন্দ্র রায়ের আমল থেকে আজ পর্যন্ত পাট চাষীরা তাদের ন্যায্য পাটের দাম থেকে বঞ্চিত হয়ে আছে। পাট চাষ করতে যে টাকা খরচ হয় সেই টাকা তারা পায় না। পাট চাষীদের সম্বন্ধে ডাঃ রায়ের আমলে অনেক হৈচৈ করা হয়েছে, কিন্তু কৃষকদের দুরবস্থা যে তিমিরে ছিল সেই তিমিরেই এখনো রয়ে গেছে, কৃষকদের কোন উপকার হল না। আমরা দেখছি পাট থেকে বৈদেশিক মুদ্রা আসছে। এর সাথে সাথে উত্তরবঙ্গের আর একটি শিল্প আছে সেটা হচ্ছে চা শিল্প, সেখান থেকেও বৈদেশিক মুদ্রা আসে। কিন্তু চা শিল্পের যতটা উন্নতি হয়েছে পাশাপাশি পাট শিল্পের ক্ষেত্রে ঠিক ততটা অবনতি হয়েছে। বৈদেশিক মুদ্রা যে জিনিস থেকে আসে তার উন্নতির সাথে সাথে এই বৈদেশিক মুদ্রা আনার ক্ষেত্রে যাদের অপরিসীম দান রয়েছে সেই পাট চাষীদের দিকেও একটু তাকিয়ে দেখা দরকার। আমি নিজে পাট চাষের সঙ্গে জড়িত আছি। আমি দেখেছি এক বিঘা জমিতে পাট চাষ করতে ২৫০ থেকে ৩০০ টাকার মত খরচ হয়। হাউসের কাছে আমি একটা হিসাব তুলে ধরছি, এর থেকেই জিনিসটা পরিস্কার বোঝা যাবে। এক বিঘা জমিতে এক কেজির মত ভাল জাতের পাট বীজ দরকার। এক কেজি ভাল পাট বীজের দাম পড়ে ২৮ টাকা থেকে ৩০ টাকা। তারপর দুবার নিড়েন দরকার হয়। ১৬ থেকে ১৮টা জন দরকার হয়। তারপর পাট কাটা, পচানোর খরচ আছে। তারপর পাট তৈরী করার ব্যাপার আছে। এই সব হিসাব ধরলে কোথায় গিয়ে দাঁড়াবে সেটা একটু চিন্তা করে দেখুন। উত্তরবঙ্গের জেলা প্রশাসনকে নিয়ে আমরা বিধায়করা মিটিং করেছি যে জে. সি. আই. পাট কিনতে নামুক। কিন্তু তারা পাট কিনতে আসেনি। আমরা দেখছি আজ পর্যন্ত জে. সি. আই. পাট কিনতে নামেনি। তারা নানারকম কথাবার্তার ফাঁকড়া তুলে টালবাহানা করে যাচ্ছে। এর ফলে কি হচ্ছে? আমরা দেখতে পাচ্ছি উত্তরবঙ্গে সর্বনিম্ন পাটের দাম ৭০ টাকা থেকে ৯০ টাকা পর্যন্ত প্রতিমন হিসাবে বিক্রী হচ্ছে। আপনারা অবস্থাটা একবার চিন্তা করে দেখুন যে, চাষীরা কি দুরবস্থার মধ্যে পড়েছে। গত বছরে এক মন পাটের দাম ছিল ৪০০ টাকা থেকে ৫০০ টাকা, সেখানে মাত্র ৭০ থেকে ৯০ টাকা দরে পাট বিক্রী হচ্ছে। কৃষকরা এটা চিন্তা করতেও পারেনি। গত বারে এই টাকায় কেনা হলে এবারে কেন সেই টাকায় কেনা যাবেনা, সেটা আমরা ভাবতেও পারি না। গত বারে এই পাট কারা কিনেছিল, কি তাদের উদ্দেশ্য ছিল? আর এবারে

কেন এইরকম হল, সেটা আমাদের চিন্তা করে দেখা দরকার। আজকে এক মন পাটের দাম ৭০ টাকা, অথচ গরবারে ৪৫০/৫০০ টাকা ছিল। পাটের দাম কি হবে সেটা আগে পাট চাষীদের বলে দিয়ে এনসিওর করতে হবে এবং কে কতটা পাট উৎপন্ন করবে সেটাও ঠিক করে দিতে হবে, তা না হলে কৃষকরা এই যে মার খাচ্ছে, ভবিষ্যতে আরো মার খেয়ে একেবারে নীচে চলে যাবে। সেইজন্য আমি বলতে চাই, যে জুট করপোরেশন অব ইণ্ডিয়ার প্রতি তোষামোদ না করে আজকে এই আওয়াজ ওঠা দরকার যে জুট করপোরেশন অব ওয়েষ্ট বেঙ্গল গঠন করা হোক। এই দিকটায় আমাদের সকলের লক্ষ রাখা দরকার। আমি সঙ্গে এই কথা বলতে চাই যে, কৃষিজাত দ্রব্য এবং শিল্পজাত দ্রব্যের মধ্যে মূল্য সমতা রক্ষা করার ব্যবস্থা করতে হবে। এই কৃষিজাত পন্য এবং শিল্পজাত পন্যের মূল্য সমতা যদি না থাকে তাহলে কৃষক-কুল একেবারে নিশ্চিহ্ন হয়ে যাবে, এই দিকটায় আমাদের সকলেরই লক্ষ্য রাখা দরকার। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**সুব্রত মুখার্জী:**—মাননীয় স্পীকার মহাশয়, আমি খুব সংক্ষেপে এই প্রস্তাব সম্পর্কে ২/৪টি কথা নিবেদন করতে চাই। এটা ঠিকই যে পাট শিল্প এবং কাঁচা পাট সম্পর্কে খুব সংকটজনক এবং উদ্বেগজনক অবস্থার মধ্যে দিয়ে আমাদের এই রাজ্য চলছে। দীর্ঘদিনের, ভারতবর্ষের সবচেয়ে পু রানো এই শিল্পকে বাঁচানোর জন্য নানানভাবে উদ্যোগ নেওয়া দরকার । এক্ষেত্রে আমি করি সবাই-এর সংকীর্ণতার উর্দ্ধে যাওয়া দরকার এবং প্রকৃত যে সমস্যা সেটার মোকাবিলা করা দরকার রাজনৈতিক আকার না দিয়ে। এ ক্ষেত্রে কেন্দ্রীয় সরকার এবং রাজ্য সরকারের যে দায়িত্ব আছে উভয়কেই সেই দায়িত্ব পালনের জন্য এগিয়ে আসতে আমি আহ্বান জানাচ্ছি। স্যার, আপনি জানেন, এই শিল্পকে কেন্দ্র করে সবচেয়ে বড় সমস্যা যেটা সেটা হচ্ছে পাটের ফাটকা ব্যবসায়। এই ফাটকা ব্যবসা যদি বন্ধ করা হয় তাহলে শ্রমিক এবং কৃষকের উপকার হবে অর্থাৎ এ সংগঠিত শিল্পর সাথে যুক্ত শ্রমিক যারা তারাও বাঁচবে এবং যারা কাল্টিভেটার, পাট চাষ করে তারাও বাঁচবে। সেইজন্য আইন করে এবং নানান ভাবে জনমত তৈরী করে এই পাট শিল্পকে এবং পাট যারা তৈরী করে তাদের আমাদের রক্ষা করতে হবে। সমস্যা জটিল এবং উদ্বেগজনক এবং প্রত্যেক বছর, বিশেষ করে গত কয়েক বছর ধরে দেখছি এই সমস্যা রয়েই গিয়েছে। এই সমস্যা সম্পর্কে আমরা সবাই বলছি কিন্তু এর কোন সমাধান হচ্ছে না। আজকে যখন আমরা এখানে বক্তৃতা করছি তখন প্রতেকটি জায়গায় ডিসট্রেস সেল পর্যন্ত হচ্ছে। এমন এমন জায়গাও আছে যেখানে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত চাষী পাট নিয়ে বসে থেকে একশো টাকারও কম দামে পাট বিক্রি করে দিয়ে চলে যেতে বাধ্য হচ্ছে। এই অবস্থা চোখে দেখা যায় না। যদিও আমি মনে করি তার জন্য শুধু জে. সি. আইকেই এগিয়ে এলে চলবে না তবুও আমরা দাবী করি জে. সে. আইকেই মূল দায়িত্ব গ্রহণ করতে হবে। জে. সি. আই. যদি সমস্ত দায়িত্ব গ্রহণ করে অর্থাৎ সমস্ত পাট কেনা এবং উপযুক্ত জায়গায় বিক্রি করার দায়িত্ব নেয়—এই ধরনের নজীর অন্যান্য সংস্থাও আছে, যেমন ষ্টেট ট্রেডিং কর্পোরেশন প্রভৃতি যেখানে এই ধরনের সামগ্রিকভাবে কেনা এবং বিক্রি করার দায়িত্ব গ্রহণ করা হয়েছে, আমি মনে করি সেই দাবী জে. সি. আই-এর কাছে করা যায়। কেউ কেউ বলেন জে. সি. আই-এর সেই ইনফ্রাষ্ট্রকচার নেই। একদিন জে. সি. আই. বলে তো কোন বস্তুই ছিল না, তারপর তার একটা ইনফ্রস্ট্রাকচার তৈরী হয়েছে। সেখানে সমস্ত জুট কেনা এবং তা বিক্রি করার জন্য যদি একটা বড় করে ইনফ্রাষ্ট্রকচার তৈরী করা হয় তাহলে তার বহুমুখী ফল আমরা পেতে পারি। একটা ট্র্যাডিশন্যাল ইনডাষ্ট্রি এবং তার সাথে যুক্ত মানুষদের বাঁচানোর জন্য আমাদের এই ধরনের দাবী করতে হবে ঠিকই কিন্তু তার সঙ্গে রাজ্য সরকারের কিছু কিছু দায়িত্ব আছে যেগুলি তাদের পালন করা দরকার। কমলবাবু বলেছেন, জে সি আই-এর মতন একটা প্রতিষ্ঠান রাজ্য সরকারের কবার জন্য অনুমতি দেওয়া হোক। কিন্তু অনুমোদন না নিয়েও যেটা করা যায় সেটা রাজ্য সরকার করছে না কেন? তুলার ক্ষেত্রে মহারাষ্ট্র যা করেছে সেটা এ ক্ষেত্রে বলা যেতে পারে। তারা এমন করে কো-অপারেটিভ মুভমেন্ট তৈরী করেছে যে ফাটকা ব্যবসায়ী এবং ফড়েদের তারা তুলো নিয়ে কোন রকম ফাটকা ব্যবসা করতে দিচ্ছে না। এখানকার রাজ্য সরকারকেও এবং কৃষি মন্ত্রীকে এইরকম কো-অপারেটিভ মুভমেন্ট সাকসেসফুল করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি। এটা ইমিডিয়েটলি করা দরকার এবং এটার জন্য বিরাট অংকের টাকারও প্রয়োজন নেই। তা ছাড়া সারকারিয়া কমিশনের মধ্যে দিয়ে গিয়ে ক্ষমতা পাবার পর এটা করার ব্যাপার নয়, আপনারা যে সীমিত ক্ষমতার কথা বলেন তারমধ্যেই এটা করা যায় কাজেই সেই কাজ যদি ত্বরান্বিত করা যায় তাহলে একদিকে যেমন আমরা জে. সি. আইঃএর কাছে যে দাবী করছি তাও সংগত বলে মনে হবে অপর দিকে রাজ্য সরকারের যে দায়িত্ব পালন করা দরকার সে ক্ষেত্রেও ইতিবাচক পদক্ষেপ গ্রহন করে মানুষের জন্য কিছু সুরাহা করা যাবে। সর্বদলীয় দাবী আমরা করেছি যে সমস্ত পাট কিনে নিতে হবে এবং তা বিক্রি করা দায়িত্ব গ্রহন করতে হবে এবং পাটের একটা ভালো মতন দাম দিতে হবে। গত বারে ৯৫০ টাকা থেকে ১০০০ টাকা পর্যন্ত দাম উঠেছিল। তারপরে এ বারে বাফার ক্রপ হয়েছে, কিন্তু এ বারে কৃষকরা মার খাচ্ছে, ঠিক মত দাম পাচ্ছে না।

## [2.30 P.M. to 2-40 P.M.]

আমরা জানি পাট এবং আখ চাষে সব চেয়ে বেশী কেমিক্যাল ফার্টিলাইজার দরকার হয়। যদি চাষীরা এ বাবে পাট চাষ করে মার খায় তাহলে তারা আর পাট চাষ করবে না। গত বারে ঠিক মত দাম পেয়েছিল বলে যে সমস্ত জায়গায় পাট চাষ হয় না বা কম হয় সে সমস্ত জায়গায় এ বারে প্রচুর পরিমানে পাট চাষ হয়েছিল, কিন্তু এই পাট চাষ করে আজকে তারা মার খাচ্ছে। আমরা আলুর ক্ষেত্রে রাজ্য সরকারকে যে কথা বলেছিলাম, "সাবসিডি দিয়ে রাজ্য সরকার আলু কিনে নিক, কৃষকরা বাঁচুক এবং অসময়ে সেই আলু রাজ্যের মানুষের কাছে ন্যাযা মুল্যে বিক্রি করে, তাদের সাহায্য করা হোক।" সেই কাজ যদি করা হ ত তাহলে রাজ্যের আলু চাষীরা মরত না এবং রাজ্যের সাধারণ মানুষও ন্যায্য মুল্যে কিনে খেতে পারত। কিন্তু রাজ্য সরকার সে ব্যবস্থা করলেন না। আলুর ক্ষেত্রে হোডাররা, ফাটকাবাজরা যেভাবে সুযোগটা গ্রহণ করেছিল, এক্ষেত্রেও সেই জিনিস হতে চলেছে। কৃষকদের আজকে ডিসট্রেস সেল করতে হচ্ছে। আজকে রাজ্য সরকার সাবসিডি দিয়ে পাট কিনে সেই পাট বিভিন্ন ওয়ার হাউসে এবং বিভিন্ন জায়গায় গুদাম ভাড়া করে রাখতে পারেন এবং পরবর্তীকালে প্রয়োজন অনুযায়ী সেই পাট পাট-কল গুলির মধ্যে লুম অনুসারে ডিসট্রিবিউট করতে পারেন। আমি বলতে চা-ই না যে, এই সময়ের মধ্যে রাজ্য সরকারের পক্ষে সমস্ত কিছু করা সম্ভব। কিন্তু যেটুকু তাঁরা করতে পারেন সেটুকু অন্তত করলে আমরা তাঁদের সাধুবাদ জানাতে পারি। তা না করে শুধু বক্তৃতা দিয়ে কোনো লাভ হবে না। ভক্তিবাবু একটু আগে বললে, বক্তৃতা যেন শুধু বক্তৃতার জন্যই না হয়। আমি তাই বলছি, রেজলিউসন ফর রেজলিউসন্স সেক, যেন না হয়, এ কে এফেক্টিভ করতে হবে এবং এফেক্টিভ করার ক্ষেত্রে রাজ্য সরকারেরও কিছু দায়িত্ব আছে। আগে নিজেদের দায়িত্ব পালন করে তারপর পরবর্তী পর্যায়ে অন্যান্য দাবী পূরণের জন্য চাপ সৃষ্টি করতে এগিয়ে গেলে নিশ্চয়ই আমাদের আপত্তি থাকবে না। আজকে অবস্থাটা কোথায় দাঁড়িয়েছে! আমরা নিশ্চিত জানি এ বারে সমস্ত পাট হোর্ড হবে এবং তার পরে দেড় হাজার, দু হাজার টাকা দামে বিক্রী হবে, ইনডাষ্ট্রিয়ালিষ্টদের কাছে বিক্রী করার চেষ্টা করা হবে। আজকে যদি ২০ টি জুট মিল বন্ধ হয়ে ১ লক্ষ শ্রমিক ছাঁটাই হয়ে থাকে, এই অবস্থায় যদি রাজ্য সরকার সচেতন না হন, জে. সি. আই. যদি তাদের কর্তব্য পালন না করে তাহলে আগামী দিনে ৪০/৪৫টি জুট মিল বন্ধ হয়ে যাবে দু লক্ষ থেকে আড়াই লক্ষ মানুষের রুটিরুজি কেড়ে নেওয়া হবে। সুতরাং কৃষক এবং শ্রমিকদের স্বার্থে এবং সেই সঙ্গে পশ্চিম বাংলার সমগ্র ইকনমির স্বার্থে রাজ্য সরকারকে সচেতন হতে অনুরোধ করছি। পাট চাষ এবং পাট শিল্পের সঙ্গে পশ্চিমবঙ্গের অর্থনীতি অঙ্গাঙ্গীভাবে জড়িত।

স্যার, আমরা জানি এ-বিষয়ে কমলবাবু একটু সংকীর্ণতা দোষে দুষ্ট। কমলবাবু সমস্ত দায় চাপিয়ে দিচ্ছেন জে. সি. আই'র ওপরে, তাঁর অভিমত হচ্ছে রাজ্য সরকারের কোনো দায় নেই। কিন্তু এটা কি কখনও সম্ভব! যে শিল্পের সঙ্গে লক্ষ লক্ষ মানুষ যুক্ত রয়েছে, রাজ্যের অর্থনীতি যার সঙ্গে যুক্ত তার সম্বন্ধে রাজ্য সরকারের কোনো দায়িত্ব নেই! স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন, রাজ্যে কত পাট উৎপাদন হয়, কত দরকার, এ সব রেকর্ড রাজ্য সরকারের এগ্রিকালচার ডিপার্টমেন্টের কাছ থেকে আমাদের কাছে দেওয়া হয় না। আমরা চাইলেও পাইনা, আমাদের এ ব্যাপারে কেন্দ্রীয় সরকারের মুখাপেক্ষী হয়ে থাকতে হয়। সুতরাং নিজেদের অপদার্থতা ঢাকবার জন্য যদি প্রস্তাব নেওয়া হয় তাহলে আমরা সেই প্রস্তাবে নিন্দা করব। কিন্তু ক্ষুদ্র রাজনৈতিক স্বার্থের উর্দ্ধে পৌঁছনর জন্য এগিয়ে আসলে, আমরা নিশ্চয়ই স্বাগত জানাব। সে ক্ষেত্রে স্বাগত জানাবার প্রয়োজন আছে। সুতরাং অতিবিপ্লবী না হয়ে কৃষিমন্ত্রী বাস্তবভিত্তিতে এগিয়ে আসুন, জে. সি. আই'র উপর চাপ সৃষ্টি করুন।

**শ্রী ভূপাল পান্ডাঃ**—মাননীয় স্পীকার স্যার, আজকে বাংলার গ্রাম জীবনের কৃষক সাধারণের এবং চাষীদের সবচেয়ে বড় সমস্যার বিষয়ে যখন আমরা আলোচনা করছি তখন অনেকেই এই বিষয়টিকে লঘু করে দেখে এবং লঘুত্ব আরোপ করে নানারকম কথাবার্তা বলেছেন। এটা কিন্তু উচিত নয়।

যেখানে বাংলার চাষী রা জীবনমরণ সমস্যার সামনে দাঁড়িয়ে, যেখানে তাদের এই গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে আলোচনার সময় সেখানে অন্যদিকে জিনিসটাকে ঠেলে দেওয়া উচিৎ নয়। আমি আপনার মাধ্যমে জানতে চাই, আমাদের গত বছরে কিছু পাট বাড়তি ছিল, সেই বাড়তির সঙ্গে এ বছরে যা উৎপাদন হয়েছে তা যোগ হয়ে প্রায় ৯০ লক্ষ টনের মতন হয়ে দাঁড়িয়েছে। এটা আমাদের জানার কথা যে পূর্ববঙ্গ থেকে অর্থাৎ বাংলাদেশ থেকে কিছু পাট এখানে আসে। যেটা আসে সেটা প্রায় ১০ লক্ষ টনের মতন। তাহলে আমাদের ১ কোটি টনের মতন পাট বাজারে আসছে। এখন প্রশ্ন এসে দাঁড়িয়েছে, ১ কোটি টন যেখানে বাজারে আছে সেখানে সুপার বাম্পার ক্রপ হয়েছে বলে প্রচার শুরু হয়ে গেছে। এই প্রচারটা শুরু হয়েছে কেন? পাটের দর কমাবার জন্য এই প্রচার শুরু হয়েছে। কিন্তু নিড্ উৎপাদন হয়েছে ৯০ লক্ষ টন। এটা সুপার বাম্পার ক্রপ নয়। মিল-মালিকেরা শুধু যে সুপার বাম্পার ক্রপ হয়েছে বলে প্রচার চালাচ্ছে তা নয় এর সাথে সাথে তারা হাত গুটিয়ে বসে আছে যাতে বাজারে পাটের দর দ্রুত নামতে থাকে। এখন এই পাটের দর নামাবার জন্য তারা এইভাবে মিথ্যাপ্রচার চালু করেছে। শুধু তাই নয়, এই চটকলের মিল-মালিকেরা তারা শ্রমিকদের বঞ্চিত করবার জন্য তাদের প্রভিডেন্ট ফান্ডের টাকা এবং এমপ্লয়মেন্ট সিকিউরিটির যে টাকা জমা দিতে হয় সেই টাকাও জমা দিচ্ছে না। সুতরাং একদিকে পাটের দরকে নিচে নামাবার জন্য তারা যেমন হাত গুটিয়ে বসে আছে ঠিক তেমনিভাবে ওরা শ্রমিক সাধারণকে বঞ্চিত করবার জন্য তাদের যে ন্যায্য পাওনা সেগুলি না দিয়ে চৌর্যবৃত্তি অবলম্বন করছে। শুধু তাই নয়, এর সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকার যে অব্যবস্থার মধ্য দিয়ে চটকলের মালিকেরা চলেছেন তার প্রতিকারের জন্য প্রতিশ্রুতি দিয়েছিলেন যে জে. সি. আই প্রচুর পাট কিনবে যদি সরকারের নির্ধারিত দরের নিচে নেমে যায়। কিন্তু জে. সি. আই তা কিনছেন না। এই কথা কেন্দ্রীয় সরকারের নিকট বারে বারে বলা সত্ত্বেও জে. সি. আই বাজারে পাট কিনতে নামেনি। এই রকম অবস্থার মধ্যে শ্রমিকসাধারণ এবং কৃষকসাধারণ যেমন মারা পড়ছে ঠিক তেমনি বাংলার অর্থনীতিও বিপর্যস্ত অবস্থার মধ্যে এনে হাজির করেছে। মিল-মালিকদের এই চক্রান্ত ব্যর্থ করার জন্য এই দাবীগুলি আনা হয়েছে। ঐ মিল-মালিকদের চটকলগুলি জাতীয়করণ করতে হবে এবং সমস্ত ব্যবসাটা এফ. সি. আইকে কন্ট্রোল করতে হবে। ন্যাশনালাইজড্ করবার জন্য আমরা দাবী করছি এবং এর ফলে শ্রমিক, কৃষক এবং আমাদের অর্থনীতির উন্নতি হবে।

**শ্রী আবদুল মান্নান ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সরকার পক্ষের মাননীয় সদস্যবৃন্দ পাট-চাষীদের কতকগুলি সমস্যাকে কেন্দ্র করে যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবটিকে প্রথমেই অভিনন্দন জানাচ্ছি তার প্রথম অনুচ্ছেদের জন্য। কারণ তাঁরা অন্তত স্বীকার করেছেন যে ২৩ এপ্রিল, ১৯৭৫ এবং ২৩ এপ্রিল, ১৯৭৬ সালে অর্থাৎ কংগ্রেস পরিচালিত সরকার যে সময়ে পশ্চিমবাংলার বিধানসভায় সংখ্যাগরিষ্ঠ ছিল, তখন তাঁরাও পাটচাষীদের সমস্যা নিয়ে আলোচনা করেছেন এবং পাটচাষীদের সমস্যা দূর করার জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন জানিয়েছেন।

[2-40—2-50 P.M.]

এটুকু তাঁরা স্বীকার করেছেন-এজন্য তাঁদের ধন্যবাদ জানাই। আজকে এই প্রস্তাবটি যদি সরকারীভাবে আনা হোত তাহলে আমার মনে হয় ভাল হোত। কারণ, দেখে মনে হচ্ছে যেন বামফ্রন্টের পক্ষ থেকেই প্রস্তাবটা আসছে এবং সেখানে কিছু কিছু রাজনৈতিক রং চাপাবার চেষ্টা হচ্ছে। আমরা বিগত আট বছর ধরেই দেখে আসছি যে, বিভিন্ন সময়ে নিজেদের ব্যর্থতা ঢাকবার জন্য সমস্ত কিছুর দায়-দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দেওয়া হয়। পাটচাষীদের সমস্যা, তাদের উৎপাদন মূল্য বেশী পড়ে যাওয়া ইত্যাদি বিষয়ে আলোচনা করার দরকার আছে। কিছুদিন আগে এই হাউসে প্রশ্নোত্তর পর্বে আমাদের বিরোধী দলনেতা মাননীয় কৃষিমন্ত্রীকে এ-বিষয়ে কিছু জিজ্ঞাসা করেছিলেন এবং উত্তরে তিনি কিছু উত্তর পরে দেবেন বলে বলেছিলেন। সেখানে আমরাও কিছু প্রশ্ন করেছিলেন তাঁকে। তার একটি প্রশ্নে তাঁকে জিজ্ঞাসা করেছিলাম, এখানে পাট কর্পোরেশন করে রাজ্য সরকার কেন পাটচাষীদের কাছ থেকে পাট কিনতে পারছেন না? উত্তরে তিনি মহারাষ্ট্রের উদাহরণ দিয়ে বলেছিলেন যে, সেখানে তুলাচাষীদের তুলার যে দাম কেন্দ্রীয় সরকার ধার্য্য করে দেন সেই দামেই তুলাচাষীদের কাছ থেকে তুলা কেনা হয়। বলেছিলেন, "সেখানে তুলা কর্পোরেশন আছে এবং তাঁরাই তুলা কিনে নেন। পাটচাষীদের কাছ থেকে পাট কেনার অসুবিধা হচ্ছে এই কারণে যে, কেন্দ্রীয় সরকার যে দাম এক্ষেত্রে ঠিক করেছেন তা ন্যায্য নয় বলেই আমরা পাট কিনতে পারছি না।" আজকে এখানে মাননীয় কৃষিমন্ত্রী আছেন, শ্রদ্ধেয় বিনয়বাবু আছেন এবং যাঁরা প্রস্তাবটি এনেছেন তাঁরাও নিশ্চয়ই জবাবী ভাষণে বলবেন। যেখানে পাট কর্পোরেশনের কোন অস্তিত্ব নেই, যেখানে পাট কর্পোরেশনের মাধ্যমে পাট কেনার কোন ব্যবস্থা হোল না, সেখানে পাটের দাম নিয়ে চিৎকার করছেন। এখানে পাট কর্পোরেশন করুন, আমরাও আপনাদের সঙ্গে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে আন্দোলন করবো। যতই কেন্দ্রীয় সরকারের উপর দায়িত্ব চাপিয়ে দেবার চেষ্টা করুন না কেন, আমরা আপনাদের দায়িত্ব এড়িয়ে যেতে দিতে রাজি নই। কেন নিজেদের দায়িত্ব কেন্দ্রীয় সরকারের উপর চাপিয়ে দিচ্ছেন? আজকে পাটচাষীদের উৎপাদন মূল্য বেশী হওয়ার কারণ খুঁজতে গেলে অনেক সমস্যাই এসে যাচ্ছে। গ্রামাঞ্চলে এক এক জায়গায় এক এক রকম উৎপাদন-ব্যয় হয়। কেউ ভাগে চাষ করেন। এক্ষেত্রে পাট যা উৎপন্ন হোল-তার চারের তিনভাগ, কোথায়ও বা অর্দ্ধেক, জমির মালিককে দিয়ে দিতে হয়। হয়ত এক্ষেত্রে এক একর জমিতে ২৫ মন পাট তৈরী হোল, কিন্তু জমির মালিক উৎপাদনের একটা বিরাট অংশ নিয়ে নেওয়ায় ঐ চাষীর কাছে তার পাটের উৎপাদনমূল্য অনেক বেশী পড়ে গেল। আবার যে চাষীর নিজস্ব জমি আছে, সেই জমিতে সে যা উৎপন্ন করলো, সেক্ষেত্রে তার উৎপাদনমূল্য অনেক কমে গেল। এক্ষেত্রে আরো একটি দিক আছে। চাষী বা জমির মালিক যদি বামফ্রন্টের লোক না হন, তাহলে পাটচাষের ক্ষেত্রে মজুর নিয়োগ করতে হলে তাকে সি. পি. এম-এর কৃষক সমিতিকে বেশী টাকা দিয়ে পাট চাষ করতে হয় এবং এর জন্য তার উৎপাদন মূল্য বেশী হয়ে যায়। এই সমস্ত কারণেই বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম উৎপাদনমূল্য হয়। এইসব সমস্যার সমাধান কি করে করবেন সেটা চিন্তা করা দরকার আছে। শুধু একটি

বুলি শিখে রেখেছেন 'কেন্দ্রীয় সরকার করবে, কেন্দ্রীয় সরকার করবে' বলে। আজকে পাটকলগুলি বন্ধ হয়ে যাচ্ছে। আপনারা অনেক বড় বড় শ্রমিক আন্দোলন করেছেন, অনেক শ্রমিক আন্দোলনের কথা বলেছেন। কিন্তু সবকিছুই কি বন্ধ হয়ে যাচ্ছে কেন্দ্রীয় সরকারের জন্য? আপনাদের ট্রেড ইউনিয়নের ঝগড়ার জন্য বন্ধ হচ্ছে না? আজকে আপনাদের ট্রেড ইউনিয়নের নেতাদের গাফিলতির জন্যই এইসব বন্ধ হয়ে যাচ্ছে। এক্ষেত্রে কোন প্রতিকার করতে পারছেন? আজকে পাটচাষীদের যে সমস্যা, সেই সমস্যাকে রাজনৈতিক দৃষ্টিভঙ্গী দিয়ে বিচার করলে হবে না। এটা শুধু বামফ্রন্ট সরকারেরই সমস্যা নয়, এটা আপনাদের এবং আমাদের সকলেরই সমস্যা। এই সমস্যার একটা সমাধান করতে হবে।

আমি সেই জন্য মাননীয় সদস্যদের অনুরোধ করবো আমাদের পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী দেওয়া হয়েছে সেইগুলি গ্রহণ করে নিন। তাহলে আমরা যৌথভাবে পাটের সমস্যা দূর করার জন্য চেষ্টা করতে পারি। এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী শেখ ইমাজুদ্দিন :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিধানসভায় মাননীয় সদস্য কমল সরকার, ভক্তিভূষণ মণ্ডল এবং অন্যান্য সদস্যরা প্রস্তাব এনেছেন সেই প্রস্তাব সম্পর্কে আমি আলোচনা করতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, গ্রামের কৃষকরা আজ অবহেলিত, তারা ফসলের ন্যায্য মূল্য পায় না। গ্রামে সকল মানুষ আজকে বলে সরকার সে কেন্দ্রীয় সরকারই হোক আর পশ্চিমবঙ্গ সরকারই হোক তাদের জন্য কেউ কিছু করছে না। এখন গ্রামের লোকেরা বলছে কৃষি কাজ আর লাভজনক নয়। সেইজন্য তারা তাদের জমি জমা বিক্রি করে দেবার চেষ্টা করছে। কৃষি জমিতে ফসল উৎপন্ন করার জন্য যে টাকা-পয়সা লাগছে সেই টাকা তারা ফসলের মাধ্যমে তুলতে পারছে না। আপনারা জানেন যে পাট নিয়ে এখন প্রচণ্ড সমস্যা চলছে। চাষীদের মধ্যে যারা পাট চাষ করছে সেই পাট চাষ করতে গিয়ে ১ বিঘা জমির পেছনে খরচ হচ্ছে ১ হাজার টাকার মত। বর্তমানে যে পাটের দর তাতে কুইন্টাল প্রতি ২৩০ টাকা থেকে ২৫০ টাকা পাওয়া যাচ্ছে। এক বিঘা জমি চাষ করে যা পাট উৎপাদন হচ্ছে তাতে সেই পাট বিক্রি করে খরচের টাকা উঠছে না। বিঘা প্রতি ২০০ টাকা ৩০০ টাকা লোকসান হচ্ছে। কাজেই এটা একটা ছোট ব্যাপার নয়, পাটচাষীকে কিভাবে রক্ষা করা যায় সেটা দেখতে হবে। গ্রামের কৃষকদের যদি রক্ষা করতে না পারা যায় তাহলে পশ্চিমবাংলার অর্থনীতি ভেঙ্গে পড়বে। এর ফলে দেশের মধ্যে একটা কঠিন সংকট দেখা দেবে। এখানে মাননীয় সদস্যরা যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের উপর আমাদের কয়েকজন মাননীয় সদস্য কতকগুলি সংশোধনী এনেছেন। মাননীয় সদস্যগণ যদি এই সংশোধনীগুলি গ্রহণ করেন তাহলে এই প্রস্তাব সর্বাঙ্গীন সুন্দর হবে। এখানে যে প্রস্তাব আনা হয়েছে সেটার ব্যাপারে বিরোধীতা করার কিছু নেই। কেননা পাট বা পাটজাত দ্রব্য জাতীয়করণ হোক এটা তো ভাল কথা। কিন্তু জাতীয়করণ হলেই যে পাটের দর বেড়ে যাবে এবং কৃষকদের সমস্যার সমাধান হয়ে যাবে এই কথা আমি বিশ্বাস করি না। আমরা জানি পাটকে নিয়ে একটা শিল্প গড়ে উঠেছে, সেটা জাতীয়করণ করা দরকার। কিন্তু পাট নিয়ে অনেক সমস্যা রয়ে গেছে। আমরা জানি গতবারে পাট ১০০০-১২০০ টাকা কুইন্টাল প্রতি বিক্রি হয়েছে। কিন্তু এবারে সেই পাট ২৫০ টাকা কুইন্টাল বিক্রি হচ্ছে। এই অবস্থার কথা ভাবতে পারা যায় না। তার উপর আবার দালাল আছে, তারা পাট চাষীদের থেকে সস্তায় কিনে নিয়ে গুদামজাত করে। সেখানে চাষীরা তাদের ন্যায্য মূল্য পায় না। আরো একটা ব্যাপার এবারে কিছু দিন আগে আপনারা জানেন পাট নিয়ে গ্রাম-বাংলা বন্ধ ডাকা হয়েছিল। সরকারী শরিক দল ফরওয়ার্ড ব্লক-এর নেতৃত্বে গ্রাম-বাংলা বন্ধ ডাকা হয়েছিল। কিন্তু এতে কাজের কাজ কিছু হয় নি। অনেকে বলছেন রাজনৈতিক ফয়দা লোটবার জন্য এই বন্ধ পালন করা হয়েছে। তার মধ্যে আন্তরিকতা কিছু ছিল না। পাটের দর যখন বাঁধা হয় তখন বামফ্রন্ট সরকারের মুখ্যমন্ত্রী সেই ঘরে উপস্থিত ছিলেন। পাটের যে দর বাঁধা হয় সেটা মোটেই গ্রহণযোগ্য নয়। সি. পি. এম-এর লোকেরা এই বন্ধের বিরোধীতা করেছে। কাজেই পাট নিয়ে আমাদের ভাবনা চিন্তা করে একটা কিছু করা দরকার। কেননা পাটের দর ঠিকমত না পাওয়ায় চাষীরা নানা দিক থেকে ক্ষতিগ্রস্ত হচ্ছে।

[2-50—3-00 P.M.]

আপনারা জানেন যে এবারে বাম্পার পাট উৎপাদন হয়েছে। পাটের উৎপাদন এবারে বেশী হওয়ার জন্য পাটের দাম কমে গেছে-সাধারণ মানুষের মনে এইরকম একটা ধারণা হয়েছে। এই শিল্পকে যদি বাঁচাতে হয়, তাহলে পাটের উৎপাদনের ক্ষেত্রে নিয়ন্ত্রণ ব্যবস্থার প্রবর্তন করা যেতে পারে। আপনারা জানেন যে, এই বাংলার প্রধানমন্ত্রী হিসাবে যখন ফজলুল হক ক্ষমতায় ছিলেন তখন 'জুট রেগুলেশানস্ এ্যাক্ট' বলে একটা আইন পাশ করেছিলেন। পাটের উৎপাদন বেশী হওয়ার ফলে যদি পাটের দাম অস্বাভাবিকভাবে পড়ে যায়, তাহলে উৎপাদনের ক্ষেত্রে নিয়ন্ত্রণ নিশ্চয়ই থাকা দরকার। কেননা, পাটচাষীরা মাথার ঘাম পায়ে ফেলে পাট উৎপাদন করে বাজারে উপযুক্ত দাম পাবে না, পড়ে পড়ে মার খাবে, এটা কখনই মেনে নেওয়া যায় না বা ঠিকও নয়। আমরা পাটচাষীদের কাছাকাছি থাকি, সুতরাং আমরা জানি তাঁরা কি নিদারুণ কষ্ট স্বীকার করে পাট উৎপাদন করেন। আমরা জানি, এই পাটচাষীরা পাট উৎপাদনের জন্য বাড়ীর মেয়েদের অলংকারাদি, ঘটিবাটি বন্ধক দিয়ে টাকা সংগ্রহ করে থাকেন। এই অবস্থার পরে যদি তাঁরা উৎপাদন ব্যয় না ওঠাতে পারেন, তাহলে কি দুরাবস্থার মধ্যে দিন কাটাতে হয় তা সহজেই অনুমান করা যায়। গ্রামাঞ্চলে পাটচাষীরা এখন মাথায় হাত দিয়ে বসে আছেন। এই পাট শিল্পের উন্নতির জন্য আমাদের সকলকে দৃষ্টি দিতে হবে। কিন্তু সবকিছু কেন্দ্র করে দেবে, রাজ্য সরকারের এই ব্যাপারে কোন দায়িত্ব নেই, এটা ঠিক নয়। মাননীয় কমলবাবু এখানে যে প্রস্তাব এনেছেন, তাতে কেন্দ্রীয় সরকারের উপর সমস্ত দায়-দায়িত্ব চাপিয়ে দিয়েছেন এবং বলেছেন যে এই ব্যাপারে রাজ্য সরকারের কোন দায় দায়িত্ব নেই। আমি মনে করি রাজ্য সরকারের এই ব্যাপারে যথেষ্ট দায়িত্ব আছে এবং তাঁরা তা পালন করলে পাট শিল্পের নিশ্চয়ই উন্নতি হবে। সেই সাথে সাথে পাটচাষীরা দুরাবস্থা থেকে মুক্ত হবেন। আমি এই সঙ্গে মাননীয় সদস্যকে অনুরোধ জানাই যে, আমি এখানে যে এ্যামেন্ডমেন্ট দিয়েছি তা গ্রহণ করবেন। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকার :**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় সদস্য কমল সরকার প্রমুখ অন্যান্যরা পাটচাষীদের উপর যে প্রস্তাব এনেছেন, আমি তার প্রতি সমর্থন জানাই। এই প্রস্তাবকে আরও সর্বাঙ্গসুন্দর করার জন্য আমি দুটি এ্যামেন্ডমেন্ট দিয়েছি, সেই এ্যামেন্ডমেন্ট দুটি সম্পর্কে পরে বলব যে এর যৌক্তিকতা কোথায় এবং কেন তাঁরা সেই দুটি এ্যামেন্ডমেন্ট বিবেচনা করে দেখবেন। পাটচাষীদের সমস্যার কথা সকলেই স্বীকার করেছেন। এবারে পশ্চিম বাংলায় কাঁচা পাটের দাম অস্বাভাবিক রকম পড়ে গেছে এবং তা এত মারাত্মকভাবে পড়ে গেছে যে এই পরিস্থিতিতে পাটচাষীদের অবিলম্বে সাহায্য করা প্রয়োজন। এই ব্যাপারে কিছু সাজেশান এখানে এসেছে।

গতবারে পাটের বাজার দাম যেখানে ৮০০-১০০০-১২০০ টাকা পর্য্যন্ত ছিল, এবারে তা কমে গিয়ে ৩৫০ টাকা থেকে ৩০০ টাকায় এসে দাঁড়িয়েছে। এবারে পাটের দাম এত পড়ে গিয়েছে তার কারণস্বরূপ বলা হচ্ছে যে বাড়তি উৎপাদন হয়েছে। কিন্তু গতবারের তুলনায় এমন কিছু বাড়তি উৎপাদন হয়নি যে [illegible]

দাম এত পড়ে যেতে পারে। গতবারে যেখানে উৎপাদন হয়েছিল ৭.৩ মিলিয়ন বেল, সে তুলনায় এবারের উৎপাদন হচ্ছে ৮ মিলিয়ন বেল। অর্থাৎ উৎপাদন বেশী হলেও এমন কিছু বেশী উৎপাদন হয়নি। সারপ্লাস উৎপাদন হয়েছে বলে যা বলা হচ্ছে তার পিছনে একটা কনস্‌পিরেসি আছে। এই কনস্‌পিরেসি হচ্ছে এই রকম যে, পাটের মরশুমে ২১শে মে তারিখে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে পাটের সর্বোচ্চ মূল্য বেঁধে দেওয়া হয়েছে। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর উপস্থিতিতে এবং জুট মিলস্‌ এ্যাসোসিয়েশনের প্রতিনিধিদের নিয়ে গ্রেট ইষ্টার্ন হোটেলে চুক্তি হয়েছে অত্যন্ত নিম্নতম হারে, সেই সঙ্গে পাটের সর্বোচ্চ মূল্যও বেঁধে দেওয়া হয়েছে। এই চুক্তির অবশ্যম্ভাবী পরিণতি হচ্ছে আজকের অবস্থা। ওঁরা আর্টিফিসিয়ালি পাটের বাজারে একটা মন্দা সৃষ্টি করে দিয়েছে, যাতে পাটের বাজার দর পড়ে যায়। এটা কেন করল? জুট ব্যারন, চটকল মালিকদের অন্যায় আব্দারের কাছে কেন্দ্রীয় সরকার সম্পূর্ণভাবে আত্মসমর্পণ করেছে। এই ব্যাপারে রাজ্য সরকারের যে দায়িত্ব ছিল, তা তাঁরা পালন করেন নি। আমরা সবাই জানি, গতবারে যে আব্দার চটকলের মালিকরা করেছিল; তারা গতবারে দাবী করেছিল যে বন্ধ চটকলগুলি খোলার জন্য তাদের সস্তা দামে পাট সংগ্রহ করে দিতে হবে।

এইভাবে অন্যায় আবদার তারা করেছে যাচ্ছেন হাজার হাজার টাকার পাট কিনে তারা প্রচুর মুনাফা অর্জন করছেন, এইভাবে জুট ব্যারনস্‌রা একটা পজিং নেওয়ার চেষ্টা করছে। ফলে আজকে পাটের দর ষড়যন্ত্র করে এমন একটা জায়গায় রেখেছেন যে যার জন্য চটকলগুলি খোলা যাবে না। এইভাবে জুট ব্যারনস্‌রা একদিকে এবং চটকলের মালিকরা একদিকে থেকে এই শ্রমিকদের উপর শোষণ করছে এবং মোটামোটা টাকা তারা ফরেন একস্‌চেঞ্জ আর্ন করেছে এবং দু:স্থ পাটচাষীদের মারবার চেষ্টা করছে। কেন্দ্রীয় সরকার আবার তাদের এই প্রেসার ট্যাকটিসে নিজেকে আত্মসমর্থন করেছেন, দিস ইজ দি কনস্‌পিরেসি। সবচেয়ে দু:খজনক ঘটনা যে সেই কনস্‌পিরেসিতে আমাদের মুখ্যমন্ত্রী জড়িত আছেন । ২১ মে গ্রেট ইষ্টার্ন হোটেলে যে চুক্তি হল সেই চুক্তিকে আমাদের মুখ্যমন্ত্রী সমর্থন করলেন। এই যে পাটের সর্বনিম্ন দর ধার্য্য করা হয়েছে এর বিরুদ্ধে উত্তরবঙ্গের জিলায় জেলায় পাট চাষীরা এবং গোটা দেশের মানুষ এবং সব পার্টির লোকেরা এর বিরুদ্ধে প্রতিবাদ করেছেন, আন্দোলন করেছেন। এই ঘটনার ফলে আজকে পাটের দর এতো কমে গেছে যে চিন্তা করা যাচ্ছে না। বাজারে নাকি কাঁচাপাট পাওয়া যাচ্ছে না। কেন্দ্রীয় সরকার সিদ্ধান্ত নিয়েছেন যে জুট করপোরেশান পাট কিনতে নামবেন অথচ এখনো পর্যন্ত পাট কেনার জন্য কোন উদ্যোগ দেখা যাচ্ছে না। এই যে মূল্য ধার্য্য করা হয়েছে এতে তো উৎপাদন খরচাও অর্দ্ধেক উঠবে না। এর সাপোর্ট প্রাইজ বাড়ানোর দরকার যাতে এক ন্যূনতম নির্দ্ধারণ মেটাতে পারে। এই বিষয়ে আমার একটা সংশোধনী প্রস্তাব রেখেছি। আপনারা পাটের ন্যূনতম মূল্য ৬০০ কুইন্টাল করার কথা বলেছেন, আমার প্রস্তাব হচ্ছে ওই ৬০০ কুইন্টালের জায়গায় ওটা ৮০০ টাকা কুইন্টাল করা উচিত, এটা আমি সবচেয়ে লোয়েস্ট কোয়ালিটির পাটের কথা বলেছি। আমি এই যে প্রস্তাবটি দিয়েছি এটা কোন হুইমসিক্যালি বলিনি। এটা শুদ্ধ ফরমুলা অনুসারে ১৯৩৭ সালে বিধানপরিষদে এই বিষয়ে একটা সর্বদলীয় সিদ্ধান্ত নেওয়া হয়েছিল যে পাটের ন্যূনতম মূল্য যা হবে তা হচ্ছে ১:২ রেশিও অনুসারে। অর্থাৎ সমগ্র চালের দর যে দর থাকে পাটের দর তার দ্বিগুণ থাকবে। আজকে ৪০০ টাকা কুইন্টাল যদি চালের দর হয় তাহলে পাটের দর হওয়া উচিত ৮০০ টাকা কুইন্টাল। উৎপাদন খরচ যেভাবে বাড়ছে সেখানে ৮০০ টাকা কুইন্টাল ন্যূনতম মূল্য না দিলে পাট চাষকে বাঁচানো যাবে না। ওই ন্যায্য মূল্য দিলে তবেই পাট চাষকে বাঁচানো সম্ভব। এই বিষয়ে আমার একটা এ্যামেণ্ডমেণ্ট আছে যে এটা ৬০০ টাকা কুইণ্ট্যালের পরিবর্তে ৮০০ টাকা কুইণ্ট্যাল করা হোক এবং এই এ্যামেন্ডমেন্ট আমি এনেছি। এই ব্যাপারে আমার বক্তব্য আজকে জুট ব্যারনস্‌রা এবং চটকল মালিকরা পাটের ভাগচাষীদের যেভাবে পর্যুদস্ত করছে তাতে পাটশিল্পকে অবিলম্বে জাতীয়করণ করা দরকার অর্থাৎ টোটাল মোনোপলি হওয়া দরকার। সরকারই এক হাতে পাট কিনবে অর্থাৎ পারচেজ করবে আর আরেক হাতে সেটা বিক্রি করবে। তা হলে পরে যদি পাটশিল্পকে বাঁচানো যেতে পারে। এই বিষয়ে আমার একটা সাজেশান আছে। সেই সাজেশানটি হচ্ছে যে আমরা যে কেন্দ্রীয় সরকারের কাছে যে প্রস্তাব রেখেছি তার জন্য আমাদের চাপ সৃষ্টি করতে হবে, আন্দোলন করতে হবে। শুধু এইটুকুই নয়, এই আন্দোলন করার সাথে সাথে পাটচাষীদের স্বার্থের দিকে তাকিয়ে রাজ্য সরকারকে হাত পা গুটিয়ে বসে থাকলে চলবে না। তাদের তরফ থেকে প্রয়োজন হলে পাট চাষকে বাঁচাবার জন্য বিভিন্ন কো-অপারেটিভের মাধ্যমে চাষীদের ন্যায্য মূল্যে পাট ক্রয় করবার উদ্যোগ নিতে হবে। এই সাজেশানটি আমি পরবর্তী যে এ্যামেন্ডমেন্ট এনেছি তাতে রেখেছি। এই পদক্ষেপ ছাড়াও রাজ্য সরকার তার প্রয়োজনে এই সমবায়ের মাধ্যমে পাটচাষীদের কাছ থেকে ন্যায্য মূল্যে পাট ক্রয় করবেন এই দায়িত্ব নিতে হবে।

[3-00—3-10 P.M.]

আজকে চটকলের মালিকরা তাদের শ্রমিকদের মধ্যে পাটের দর সংশোধনের ক্ষেত্রে পাটচাষীদের মধ্যে বিরোধ বাড়াবার চেষ্টা করছে। তারা এইভাবে চাপ সৃষ্টি করে শ্রমিকদের মারতে চাচ্ছে, অপরদিকে কৃষকদের মারতে চাচ্ছে। তাদের এই আক্রমণের বিরুদ্ধে সমস্ত মেহনতী মানুষদের ঐক্যবদ্ধভাবে আন্দোলন গড়ে তুলতে হবে এবং তার জন্য সরকারের কাছে প্রয়োজনীয় দাবী রাখতে হবে। সেজন্য যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন করি এবং প্রস্তাবকে সর্বাঙ্গ করার জন্য যে দুটি এ্যামেন্ডমেন্ট আমি এনেছি আশাকরি প্রস্তাবক তার যৌক্তিকতা স্বীকার করে তা গ্রহণ করবেন।

**শ্রী কমলকান্তি গুহ** :—স্যার, শ্রী কমল সরকার পাট সম্বন্ধে যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে ২/১টি কথা বলতে চাই। অবিভক্ত বাংলায় এই বিধানসভার কক্ষে ৪৮ বছর আগে ২রা সেপ্টেম্বর কৃষি ব্যয় বরাদ্দ আলোচনার সময়ে মাননীয় সদস্যরা পাট সম্বন্ধে যে কথা বলেছিলেন তা দিয়ে আমি আমার বক্তব্য শুরু করব প্রজা পার্টির সদস্য মৌলবী আবদুল হাকিম সাহেব বরাদ্দের বিরোধীতা করে বলেছিলেন পাটচাষীরা ধ্বংস হয়ে যাচ্ছে বলে পাটের সর্বনিম্ন দর এখনই বাঁধা দরকার। সেদিন অন্যান্য এম. এল. এ সামসুদ্দিন সাহেব বলেছিলেন ১মণ পাট তৈরী করতে খরচ পড়ে ৬ টাকা, অথচ বাজারে তখন বিক্রি হচ্ছে সাড়ে চার পাঁচ টাকায়। সুতরাং তিনি বলেন এখনই সরকার থেকে সর্বনিম্ন দর বেঁধে দিয়ে কৃষককে বাঁচান হোক। এই সর্বনিম্ন দরের কথা আমরা বহুদিন ধরে বলে আসছি এবং সর্বনিম্ন দর বেঁধে দিয়ে কৃষকদের ক্ষতির হাত থেকে বাঁচানোর জন্য কেন্দ্রের কাছে বারবার বলেছি। কেন্দ্রীয় সরকার কৃষিপণ্য মূল্য কমিশনের সুপারিশে যে দর বেঁধেছেন সেটা ন্যায্য দর নয়, মাত্র সহায়ক মূল্য। এখানেও বলে দেওয়া হয়েছে এই দরের নীচে যদি দর নামে তাহলে জে. সি. আই পাট কিনবে না। কাজেই প্রথমেই কৃষককে শোষণ করার ব্যবস্থার মধ্যে দিয়ে থেকে যাচ্ছে। কংগ্রেস সদস্যরা কাঁচা পাট এবং পাটজাত দ্রব্যের তুলনা করলেন না। পাটজাত দ্রব্যের দাম কিভাবে বেঁধেছেন এবং কাঁচা পাটের দাম কি সেটা তুলনা করলে দেখব যে ১৯৬১ সালকে যদি ১০০ ধরি তাহলে ১৯৭৪ সালে ২১ সেপ্টেম্বর কাঁচা পাটের মূল্য ছিল ১৮৭ টাকা। অর্থাৎ ৬০/৬১ সালে যদি মূল্য ধরি ১০০ তাহলে ৭৪ সালে তা ৮৭ ভাগ বৃদ্ধি হল। সেখানে পাটজাত দ্রব্যের ক্ষেত্রে ৬০/৬১ সালকে যদি ১০০ ধরি তাহলে ৭৪সালে সেটা বেড়ে দাঁড়াল ২৮৪—অর্থাৎ ১৮৪%বৃদ্ধি পেয়েছে। এইভাবে কাঁচা পাট এবং পাটজাত দ্রব্যের মধ্যে ফারাক প্রচন্ড থেকে গেছে। অথচ জুট মিল মালিকরা বারবার চিৎকার করছেন আমাদের পোষাচ্ছে না।

আর একটা বিভ্রান্তির মধ্যে আমরা পড়েছি; বলা হয় যে আড়তদাররা, দালালরা, ফড়িয়ারা কাঁচা পাট কিনে কালোবাজারী ফাটকাবাজারী করে, ফলে পাটের অস্বাভাবিক দাম কমে যায়, কোন সময়ে বেড়ে যায়। কিন্তু পাশাপাশি একটা সত্য জিনিস আছে সেটা হচ্ছে মিল মালিকরা সোজাসুজি পাট কেনে। গত বছর মিল মালিকরা নিজেরা সোজাসুজি পাট কিনেছে হাজার টাকায়, ১২ শো টাকায়। তাদের যদি পড়তা না পড়ত তাহলে তারা কিনত কি করে? কাঁচা পাট বিদেশে চালান যায় না, যায় পণ্যদ্রব্য। ১৯১৬ সালে ইংরাজ রাজত্বের প্রথম পাটজাত দ্রব্য রপ্তানির উপর রপ্তানি শুল্ক ধরা হল। ১৯৪৬ সালে টন প্রতি ঐ শুল্ক ছিল ১৬ টাকা, সেটা বৃদ্ধি হল ৮০ টাকায়। এখন সেটা বাড়তে বাড়তে টন প্রতি দাঁড়িয়েছে ৬০০ টাকায়। তাহলে বিদেশে পাটজাত দ্রব্য যাচ্ছে, তার বাজার আছে, বিক্রি হচ্ছে এবং কেন্দ্রীয় সরকার সেজন্য রপ্তানি শুল্ক বাড়াতে বাড়াতে আজকে ৬০০ টাকায় দাঁড় করিয়েছেন। অথচ কেন্দ্রীয় মন্ত্রী চন্দ্র শেখর সিং এখানে এসে বলেছিলেন পাটেতে লোকসান হচ্ছে, এত দামে পাট কেনা চলছে না। তা যদি হয় তাহলে কেন্দ্রীয় সরকারকে আজকে পাটজাত দ্রব্যের উপর থেকে রপ্তানি শুল্ক কমিয়ে দেওয়া দরকার, বিদেশের বাজারে পাটজাত দ্রব্য কমপিটিসানে পারছে না, সেজন্য রপ্তানি শুল্ক কমিয়ে দেওয়া হোক। কিন্তু সেটা হচ্ছে না, উল্টে সব বাড়ছে। শুধু রপ্তানি শুল্ক নয়, এক্সাইজ ট্যাকসও পাটজাত দ্রব্যের উপর দারুন বেড়ে যাচ্ছে। কাজেই এখানে কথার মধ্যে অসঙ্গতি দেখা যাচ্ছে। কাঁচা পাট বিদেশে যায় না, পাটজাত দ্রব্য যায়। পাটজাত দ্রব্য—যেমন গানি ব্যাগ। যেখানে আমাদের দেশে ৮ শো টন খাদ্যদ্রব্য হত সেটা আজকে ১২/১৩ শো টনে দাঁড়িয়েছে, এরজন্য ব্যাগের দরকার আছে। বলা হচ্ছে যে কাঁচা পাটের বাজার নেই। যেখানে একটা বস্তা তৈরী করতে ১ কে. জি. পাটের দরকার হয় সেখানে আজকে সেই ১ কে. জি. পাটের দর হচ্ছে ৩ থেকে ৩.৫০ টাকা, অথচ একটা বস্তা কিনতে গেলে তার দাম পড়ে ১২ টাকা থেকে ১৪ টাকা। ১ কে. জি. দড়ি যদি কিনতে হয় তাহলে তার দাম পড়ে ১৬ টাকা থেকে ২০ টাকা। এখন ১ কে. জি. পাট বিক্রি হচ্ছে ৩ টাকায় বা তারও কমে। কাজেই পাটকলের মালিকরা যে এই ধরণের কথা বলছেন এই কথার মধ্যে কোন সত্যতা নেই। ৪৮ বছর আগে সৈয়দ জালালউদ্দিন এই কথা বলেছেন যে যত নষ্টের গোড়া হচ্ছে জুট মিল এ্যাসোসিয়েশান, এরা দিনের পর দিন শোষণ চালিয়ে আসছে। বলা হচ্ছে হত বছর পাটের উৎপাদন কমে গিয়েছিল, সেজন্য পাটের দাম বেশী হয়ে গিয়েছিল। গত বছর ১৯৮৩-৮৪ সালে পশ্চিমবঙ্গে পাটের উৎপাদন হয়েছিল ৪০ লক্ষ বেল, আর গত বছর পাটের দরকার ছিল ৪৮ লক্ষ বেল। এবারে সেখানে কি হবে আমরা জানি না। কারণ, জলের অভাব, মুর্শিদাবাদ, নদীয়া জেলার অনেক জায়গায় পাট কাটতে পারছে না, সেক্ষেত্রে ৪২ থেকে ৪৪ লক্ষ বেল পাট হতে পারে। কিন্তু আমাদের দরকার হচ্ছে ৮০ লক্ষ বেল পাটের। সুতরাং পাটের উৎপাদন গত বছর এমন কম হয়নি যার জন্য পাটের দাম বেড়ে গেছে। আসলে সমস্ত জিনিসটা শোষণ থেকে হচ্ছে। ১৯৩৭ সালে এই বিধানসভায় সমস্ত এম এল এ-রা মিলে প্রস্তাব করেছিলেন যে এক মন পাট বিক্রি করে যদি ৩ মণ ধান কিনতে পারে তাহলে কৃষকরা বাঁচবে, কিন্তু তৎকালীন ইংরেজ সরকার সেটা মানেননি। ১৯৫৪ সালে দেশ স্বাধীন হওয়ার পর একটা কমিটি হল, তথ্য অনুসন্ধান করে এই কমিটি ঠিক করবেন যে পাটের দর কত হওয়া উচিৎ।

[3-10—3-20 P.M.]

সেই কমিটি সুপারিশ করলেন ১ মণ পাট বিক্রি করে যাতে কৃষক ২ মণ ধান কিনতে পারে সেই ব্যবস্থা করা হোক। কিন্তু সেই প্রস্তাব তদানীন্তন প্রধানমন্ত্রী পণ্ডিত নেহরু মানলেন না। ১৯৭৩ সালে আবার একটা কমিটি হল পাটের মূল্য কি হতে পারে সে সম্বন্ধে অনুসন্ধান করে রিপোর্ট দেওয়া হোক। সেই কমিটি রিপোর্ট দিল ১ মণ পাট বিক্রি করে কৃষক যদি ১ মণ ধান কিনতে পারে তাহলে তাদের পোষাবে। এই রিপোর্টকে স্বাগত জানালেন পশ্চিমবাংলার সন্তান দেবপ্রসাদ চ্যাটার্জী। তিনি বললেন ৩০/৪০ দশকে যে সিদ্ধান্ত নেওয়া হয়েছিল ১ মণ পাট বিক্রি করে ৩ মণ ধান কিনবে এই নীতি বদলাতে হবে, এটা পুরান নীতি। ১ মণ পাটের বদলে ১ মণ ধান কিনতে পারবে সেই ব্যবস্থা করতে হবে। কাজেই আমরা বুঝতে পারছি কি ব্যাপার হচ্ছে। আসল কথা হচ্ছে, কৃষককে শোষণ করবার ষড়যন্ত্র চলছে। কর্পোরেশন করা হোক তাতে আমাদের কোন আপত্তি নেই। কিন্তু মাননীয় সদস্য কমল সরকারকে বুঝতে হবে ৩ বছর আগে পাটের দর যখন একদম কমে গেল এবং জে সি আই বা চটকল মালিকরা যখন পাট কিনছে না তখন এই বিধানসভায় মুখ্যমন্ত্রীর ঘরে একটা মিটিং হয়েছিল এবং সেখানে চটকল মালিকরা বললেন আমাদের টাকা নেই, পাট কিনতে পারব না। তখন মুখ্যমন্ত্রী বলেছিলেন ৮০ কোটি টাকা দেওয়া হবে আপনারা একটা বাফার সংকট তৈরী করুন। তাঁরা ৮০ কোটি টাকা পেলেন কিন্তু ১ ছটাক পাট তাঁরা কিনলেন না। তাঁরা সেই ৮০ কোটি টাকা অন্য জায়গায় বিনিয়োগ করলেন। কিন্তু দুঃখের বিষয় কেন্দ্রীয় সরকারের সাহস হল না তাঁদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করতে। তাঁরা এতই পাওয়ারফুল, এতই স্বেচ্ছাচারী। আমরা কর্পোরেশন করলাম কিন্তু তারা যদি পাট না কেনে তখন কি হবে? তারা তখন মিলগুলো বন্ধ করবার চেষ্টা করবে, ভয়াবহ অবস্থার সৃষ্টি করবে। আমাদের মন্ত্রী নীহারবাবু আমাকে বলেছেন ব্যাঙ্ক এবার সমবায় সমিতিকে টাকা দিয়েছে। ব্যাংক এই টাকা দিয়েছে ১৮ পারসেন্ট সুদে। আমরা কর্পোরেশন করতে রাজী আছি, কিন্তু কথা হচ্ছে নির্দ্ধারিত দর যেটা রাজ্য সরকার ঠিক করবে সেই দর মেনে নিয়ে রিজার্ভ ব্যাংককে টাকা দিতে হবে এবং ১০ বছর কোন সুদ দেওয়া হবে না। অর্থাৎ বিনাসুদে টাকা দিতে হবে। তারপর দেখুন কিরকমভাবে জালিয়াতি হচ্ছে। লোকসভায় দাঁড়িয়ে চন্দ্রশেখর সিং বলেছেন কুইন্টালের উপর ২৫ টাকা বাড়িয়ে দিলাম। প্রণববাবু তাঁকে স্বাগত জানালেন এবং খবরের কাগজ বলল পাটের দর বেড়ে গেল। কিন্তু আমাদের মুখ্যমন্ত্রীর কাছে চন্দ্রশেখর সিং বলেছেন এই যে কুইন্টাল প্রতি ২৫ টাকা বাড়ান হল তাতে মাত্র ২ লক্ষ বেল কেনা হবে। এবারে আমরা মনে করছি ৪০/৪২ লক্ষ বেল পাট উৎপাদন হবে। এবারে প্রশ্ন হল বাড়তি দরে যদি শুধু ২ লক্ষ বেল কেনা হয় তাহলে বাকী পাটের কি হবে? মনে রাখবেন জে সি আই বাজারে নামছে না। এই ব্যাপারে নানারকম আন্দোলন হয়েছে এবং আমি মনে করি না এই আন্দোলন, এই বিক্ষোভ ব্যর্থ হয়েছে। এর মধ্য দিয়ে আমরা নিশ্চয়ই একটা জায়গায় গিয়ে পৌছাতে পারব। এই আন্দোলন এবং বিক্ষোভ যদি না হোত তাহলে এই হতভাগ্য পাটচাষীদের কথা কেউ শুনত না। আজকে সমগ্র ভারতবর্ষ আগ্নেয়গিরির উপর দাঁড়িয়ে আছে।

পাটচাষীদের যেভাবে খেপানোর চেষ্টা করছে, তা আমাদের জানা আছে। তাদের বিপথে নিয়ে যাবার চেষ্টা করা হচ্ছে। আমরা সেখানে দাঁড়িয়ে সঠিক পথে পাটচাষীদের নিয়ে যাবার চেষ্টা করছি। পাটকল মালিকদের শোষণ এবং কেন্দ্রীয় সরকারের পুঁজিবাদী তোষণ এবং চক্রান্তের বিরুদ্ধে আমরা সবাই মিলে দাঁড়িয়ে আজকে যদি সঠিক আন্দোলন করতে না পারি ভীষণ ক্ষতি হয়ে যাবে। শুধু একটা প্রস্তাব করে কিছুই হবে না। সমস্ত জিনিসটা অবক্ষয়ের পথে যাচ্ছে, শোষণটা একটা মারাত্মক জায়গায় এসে দাঁড়িয়েছে। যেখানে একটা ভাঙচুর হচ্ছে সেখানে আজকে একটা গঠনের কথা বলে চলে গেলে চলবে না। নিজেরা মিলে গঠন করার একটা কনস্ট্রাকটিভ ওয়েতে চলার দিকে যেতে হবে। এই কথা বলে এই জিনিসটা এড়ানো যাবে না। একটা নিশ্চিত্ত পথে যেতে হবে। সাথে সাথে এই বিধানসভার ভিতর দিয়ে বলতে চাই পশ্চিমবাংলার ৪০ লক্ষ পাটচাষী, ২৪ লক্ষ ক্ষেতমজুর এবং তার সাথে ২ কোটি মানুষ যেখানে জড়িত আছে সেই সব মানুষ দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই আগামী দিনে

একটা প্রচন্ড আন্দোলন সৃষ্টি করে যাতে কেন্দ্রীয় সরকারকে এবং পাটকল মালিকদের নুইয়ে দিতে পারি তার ব্যবস্থা না করা পর্যন্ত থামলে চলবে না। শুধু মিষ্টি মিষ্টি কথা বলে যে আমরা গঠনমূলক সাজেশন দিলাম এই কথা বলে তাদের কাছ থেকে কিছু পাওয়া যাবে না বলে মনে করি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁচাপাটের দর যে কোথায় গিয়ে নেমেছে সেটা আমরা সকলেই জানি। এবং এখানে পাটশিল্পকে জাতীয়করণের যে প্রস্তাব মাননীয় সদস্য কমল সরকার এখানে এনেছেন এটা এমন একটা প্রস্তাব যা সকলে সম্মত হয়ে এক বাক্যে এক মত হয়ে প্রচেষ্টা করা উচিত। কারণ অবিভক্ত বাংলা থেকে আরম্ভ করে এখনও পর্যন্ত কুক্ষিত হয়েই আছে। এটা একটা মূল বিষয়। সমস্ত অর্থকরী ফসলের ভিতর সবচেয়ে প্রধান স্থান হচ্ছে পাটের এবং মূল শিল্পের মধ্যে এই পাটশিল্প একটা অন্যতম শিল্প একথা আমি বলতে পারি। পুরানো ইতিহাসের দিকে যদি চাওয়া যায় তাহলে দেখা যাবে এই পাটশিল্প ইংরাজ আমলে সেই ইংরাজ মালিকদেরই কুক্ষিত ছিল। এবং আমাদের দেশে যে পাট তৈরী হয়, গরুর দড়ি করতে এবং অন্যান্য গৃহকর্মের জন্য সেই উৎপন্ন পাটের ৫ ভাগও লাগে না। বাকী ৯৫ ভাগ পাট কিনবে ঐ জুট মিলের মালিকরা। সেইজন্য দরটা সম্পূর্ণ তাদেরই হাতের মুঠোর মধ্যে। যাঁরা পুরানো লোক তাঁরা জানেন ঐ র‍্যালি ব্রাদার্স ছিল এর সোল এজেন্ট। সেই ছিল প্রধান ঐ জুট মিল এ্যাসোসিয়েশনের। পরে জে সি আই হয়েছে। কিন্তু প্র্যাকটিক্যালি এই জে সি আই সেই র‍্যালি ব্র্যাদার্সের স্থান গ্রহণ করেছে। অর্থাৎ একটা সরকারী সংস্থা কেন্দ্রীয় সরকারের তারা মালিকদেরই স্বার্থ দেখেন। সকলের স্বার্থ কৃষকদের স্বার্থ না দেখে একেবারে ঐ জুট মিলের মালিকদেরই স্বার্থে এটা পরিচালিত হচ্ছে। এটাই হচ্ছে মূল কথা। সেই একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে এটা পরিচালিত হচ্ছে। না শ্রমিক না কৃষক না বৃহত্তর জনসাধারণ যারা এর ভিতর জড়িত আছে তাদের স্বার্থে পরিচালিত হচ্ছে না। আপনারা ভাল করে লক্ষ্য দেখবেন ঐ জুট মিল এ্যাসোসিয়েশনের স্বার্থে সবসময় এটা পরিচালিত হচ্ছে। এতো কথার পর—কমলবাবু জানেন— উত্তরবঙ্গে কিছু পাট কেনা হয়েছে এবং এখনও পর্যন্ত দক্ষিণবঙ্গে তারা এখনও কেন আরম্ভ করে নি এবং যদি কিছু কেনা হয়ে থাকে তা খুবই কম কেনা হয়েছে। প্রশ্ন উঠেছে যে একটা পৃথক অর্থাৎ জে সি আর নয় রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন করপোরেশন কেন থাকবে না। আমরা চার বার এ নিয়ে ডেপুটেশন দিয়েছি। আর একথাও মাননীয় সদস্যদের জানা দরকার এটা করতে গেলে কেন্দ্রীয় সরকারের অনুমতির দরকার।

তা না হলে হবে না। দু নং, শুধু অনুমোদন দিয়ে ঠুঁটো জগন্নাথ করে রাখলে হবে না। এর জন্য যে কোটি কোটি টাকা রিজার্ভ ব্যাংক থেকে আগাম দেওয়া দরকার এবং সেটা ১৮ পার্সেন্ট সুদে নয়, এই রকম কাজ করতে গেলে জে. সি. আইকে যেভাবে দেন ঠিক সেইভাবে দেওয়া দরকার তাছাড়া হবে না। তিন নং হচ্ছে ওদের নির্ধারিত দরে কিনতে গেলে তো এদের কোন সাশ্রয় হবে না। সেই জন্য দরটা নির্ধারণ করার যদি কোন অধিকার না থাকে, সেটা যদি এগ্রিকালচারাল প্রাইস কমিশন, যেটা কেন্দ্রীয় সরকারের সংস্থা, তাদের রেকমেনডেশনে কেন্দ্রীয় সরকারই যদি দর বেঁধে দেন এবং সেই দরে যদি কিনতে হয়, আমরা জানি আমরা গতবার কেনবার চেষ্টা করেছিলাম আলুর ক্ষেত্রে, তারা বললেন অনেক কম দর ধরা হয়েছে, যেখানে আমরা ৭০/৭২ টাকায় কিনলে তারা দিতে পারবে না। তবে যদি ৫০ টাকায় কেন, তাহলে তোমরা কিনতে পার। কিছু টাকা তারা দেলেন। এটা তো হয় না। এতে এদেরই ঠকানো হবে। অথচ আমরা দেখেছি যে কটন কর্পোরেশনের ক্ষেত্রে সেখানে দর বেঁধে দেওয়া সত্ত্বেও সেখানে এ্যালাও করা হয়, টাকাও দেওয়া হয় এবং দ্বিগুণ তিনগুণ দরে কেনা সেখানে এ্যালাও করা হয়। এই হচ্ছে ওদের নীতি। এখানে একটা দৃষ্টিভঙ্গীর কথা ভাবা দরকার। কারণ এর আগে মাননীয় সদস্য কমলবাবু বলেছিলেন, আমরা যদি তুলনা করে দেখি তাহলে দেখবো যে ইন্ডাষ্ট্রিয়ালের মেটিরিয়াল হিসাবে যতগুলো কৃষিপণ্য রয়েছে, তার তুলনামূলক দর সবচেয়ে নীচে আছে পাট এবং এর পরম্পরায় শুরু হয়েছে ব্রিটিশ আমল থেকে, তারা যেটা তাদের স্বার্থে দেখে দরটাকে নাবিয়ে রাখার যে একটা চক্রান্ত দীর্ঘদিন চালিয়েছিল, সেই চক্রান্ত আজও জুট ম্যাগনেটদের দ্বারা এখনও পর্য্যন্ত চলছে এবং সেটা এই কেন্দ্রীয় সরকারের সাহায্যেই চলছে। এটা একটা সাংঘাতিক জিনিস রয়েছে, সেটা ভুলে গেলে চলবে না। সেইজন্য একটা দারুণ সমস্যার প্রশ্ন এসে গেছে। জুট ইন্ডাষ্ট্রি সম্পর্কে পরে আরও মাননীয় সদস্য কমলবাবু বলবেন, সেখানেও দেখবেন ইন্ডাষ্ট্রির দিক থেকে নানা রকম ক্ষতি করা হয়েছে। মডার্ণাইজেশনের কতবার টাকা নিয়েছেন, কিন্তু মডর্নাইজেশন করা হচ্ছে না। ১৮৫৫ সালে প্রথম হেস্টিংস জুট মিল রিষড়ায় হয় এবং অধিকাংশ জুট মিল ১০০ বছর, ১১৫ বছর, ১২০ বছর, আগে তৈরী হয়েছে। সেইজন্য এইগুলিকে মডার্নাইজ করার জন্য কতবার তারা টাকা নিয়েছেন কিন্তু এইগুলোকে তারা মডার্নাইজ করেনি। অনেক সময় আমাদের বিদেশে মার্কেট পর্যন্ত নষ্ট হয়ে যাচ্ছে। তারা এক রকম সপেসিফিকেশন দেখান, আবার সাপ্লাই করেন অন্য জিনিস। সেই সমস্ত দিক থেকে নানা অসুবিধার সৃষ্টি হয়েছে। সেই জন্য সমস্ত দিক থেকে খুব সংগতভাবে এখানে দাবী করা হয়েছে যে আমাদের সকলের স্বার্থে, সমগ্র দেশের স্বার্থে— কারণ এটা ফরেন এক্সচেঞ্জ আর্ন করে, সেই জন্য তাদের স্বার্থে এই শিল্পটাকে যেমন জাতীয়করণ করা দরকার, ঠিক তেমনি পাটের যা উৎপাদন হবে, সেই সমগ্র উৎপাদন অল্প, নাম মাত্র একটা ওদের নির্ধারিত খুব কম দর, যে দরে কস্ট অব প্রোডাকশন উঠবে না, সেই দরে কিনতে হবে। ওরা বাধা করলে যা হলো ৪০ লক্ষ কি ৫০ লক্ষ বেল হলো, বললাম এক লক্ষ কি দু লক্ষ কিনবো, তাতে কোন মার্কেটকে ক্যাপচার করা যাবে না। সেই জন্য উচিৎ হচ্ছে যে মুহূর্তে থেকে যে সমস্ত দরিদ্র কৃষক যারা ধরে রাখতে পারে না, তারা বাজারে আনা মাত্রই হোল স্টকটা কেনার ব্যবস্থা থাকা চাই বিক্রয় কেন্দ্রের মাধ্যমে। বর্ত্তমানে যে কর্পোরেশন রয়েছে তাদের এটা করা উচিত। যদি না করে তাহলে আমাদের সেখানে পশ্চিমবঙ্গ সরকার থেকে সেই রকম একটা কর্পোরেশন করবার অধিকার দেওয়া হোক, রিজার্ভ ব্যাঙ্কের থেকে সেই পরিমাণ, যে পরিমাণ জুট কিনতে হবে তার জন্য প্রয়োজনীয় যত কোটি টাকা দরকার—যদি মালিকদের পাট কেনবার জন্য ৮০ কোটি টাকা দিতে পারেন তাহলে কেন চাষীকে বাঁচানোর জন্য আমাদের সংস্থাকে ১০০ কোটি টাকা দিয়ে যাতে চাষী বাঁচতে পারে তার কেন ব্যবস্থা করা যাবে না? সেই জন্য সেদিক থেকে ব্যবস্থা থাকা দরকার। এবং দরের ব্যাপারে রাজ্য সরকারের একটা বলবার অধিকার থাকা চাই যাতে কৃষকদের স্বার্থ রক্ষা হয়। কারণ গতবার আমি জানি দর বাড়ার দরুণ মজুরীও বেড়ে গিয়েছিল, কারণ বেশী টাকা পেলে মজুরীও বাড়বে। আমে দেখেছি তারা ২০ টাকা ২৫ টাকা মজুরী দিয়ে কাজ করিয়েছে। তারা অন্যান্যভাবে কাজ করেছে, যার ফলে কস্ট অব প্রোডাকশন বেড়েছে। এই সমস্ত দিকটা বিবেচনা করে এই প্রস্তাবগুলো রাখা হয়েছে। আমি মনে করি যে মাননীয় দেবপ্রসাদবাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন ৮০০ টাকা, এটা বলতে পারা যায় কিন্তু তাতে খুব বাস্তব সম্ভাবনা নেই। এখন অন্তত:পক্ষে যেটা করলে অনেকখানি হয়, শুধু একটা পয়েন্ট—৬০০ থেকে ৮০০ বললাম, আমি একটু বেশী বললাম, এটা একটু কম বললেও, এটা নয়, যেখানে ওঁরা বেঁধে দিয়েছেন ২২৩ এবং কমার্শিয়াল পার্চেজ হচ্ছে ২৫ টাকা বেশী, সেই জায়গায় ৮০০ টাকা, কতখানি বাস্তব হবে, সেটার জন্যই আমরা যেটা লিখেছি ৬০০, আমার মনে হয় সেটাই খুব বাস্তব।

সেই জায়গায় ১০০ করলে কতটা বাস্তব হবে সেটা দেখতে হবে। আমার মনে হয় আমরা যেটা রেখেছি সেটাই বাস্তব মনে করেই রেখেছি। এখানে কো-অপারেটিভের কথা বলা হয়েছে। এ সম্পর্কেও আমরা চেষ্টা করছি। প্রথম কথা হচ্ছে, কৃষকদের বাঁচানোর জন্য তাদের ফসল ওঠার সঙ্গে সঙ্গে কেনবার জন্য যে সংস্থাই

থাকুক না কেন, সেই সংস্থা কোটি কোটি টাকা দিয়ে কিনতে পারবে না, মজুত করতে পারবে না যদি রিজার্ভ ব্যাংক থেকে প্রয়োজনীয় টাকা আগাম না দেওয়া হয়। কাজেই সেটা ঠিক থাকা দরকার।

**শ্রী কমল সরকার ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ যে অলোচনা হল এবং এই সম্পর্কে যে বিষয়বস্তু, যে প্রস্তাব আছে সব দিক থেকে সেটাপরিষ্কার হয়েছে। আমি শুধু অতীতের একটা কথা এখানে বলতে চাই। অতীতে এই হাউসের আমরা যারা সদস্য ছিলাম, কংগ্রেস পক্ষের, কমিউনিষ্ট পার্টির এবং অন্যান্য বিরোধী দলের সমস্ত বামপন্থী দলের আমরা সকলে একমত হয়ে একটা প্রস্তাব পাশ করেছিলাম। সেই প্রস্তাব পাশ করার বলে বলিয়ান হয়ে আমরা দিল্লী গিয়েছিলাম। তখন প্রধানমন্ত্রী ছিলেন শ্রীমতী ইন্দিরা গান্ধী। আমরা তার সঙ্গে অনেক তর্কবিতর্ক করেছিলাম। প্রথম দিকে তার ধারণা ছিল যে পাট নিয়ে, জুট নিয়ে কিছু করা যাবেনা। চটকলের মালিকরা যে ভাবে সরকারকে ঠকাচ্ছে তার হাত থেকে ত্রাণ পাবার কোন পন্থা উনি দেখতে পাচ্ছেন না। এই টীমের অন্যতম সদস্য হিসাবে আমি ২/১টি তথ্য তার সামনে উপস্থিত করেছিলাম। আমি তাকে বলেছিলাম যে চটকলের মালিকরা সকাল, বিকাল, রাত্রিতে বলছে যে এই শিল্পটা একেবারে তুতে হয়ে যাবে, নীল চাষ হয়ে যাবে, এই মাটিতে আর কিছু করার যাবে না। তারা যখন একথা বলছে তখন পৃথিবীর অন্যান্য দেশগুলিতে যদি চটকল এবং পাটের উৎপাদন তুলনামূলকভাবে দেখা যায় তাহলে দেখা যাবে যে সেখানে ক্রমশঃ এটা বেড়ে যাচ্ছে। যে চীন দেশে আগে পাটের চাষ হতনা, যেখানে আগে চট ছিলনা, সেখানে উৎপাদন বা বহিঃবাণিজ্য ছিল না, সেই চীন দেশেও তারা এটা আরম্ভ করেছে এবং তারা প্রায় আমাদের সমতুল্য পর্যায়ে এসে গেছে। আমি তাকে এটাও দেখিয়েছিলাম যে বাংলাদেশ শুধু মাত্র পাট করতো, যাদের চটের সঙ্গে কোন সম্পর্ক ছিলনা, আজকে তারাও পাট এবং চট দুটোতেই আমাদের কমপিটিটর হয়েছে। সেইরকম ভাবে পৃথিবীর সমস্ত দেশে আমরা দেখছি যে এটা বেড়ে যাচ্ছে। আমি প্রধানমন্ত্রী কে বলেছিলাম, আপনি কি চাচ্ছেন? আজকে যেখানে পৃথিবীর সর্বত্র এর কমপিটিশান হচ্ছে সেখানে তার থেকে নিজেদের উন্মুক্ত করে রেখে, এই শিল্প থেকে যে বাণিজ্য করা যায় সেটা আমরা করবো না? ভারতবর্ষের অতীত ইতিহাস যদি দেখা যায় তাহলে দেখবো যে পাট এবং পাটজাত দ্রব্য থেকে আরম্ভ করে এই চটশিল্প আস্তে আস্তে গড়ে ওঠে। আগে চরকায় হত গান্ধী পদ্ধতি নিয়ে। পরবর্তীকালে আমরা এই চটকল তৈরী করেছিলাম। তখন শ্রীমতী গান্ধী বলেছিলেন যে তুমি যা বলছো তার মধ্যে ভাববার বিষয় আছে। আমি সমস্ত বিষয়টি খতিয়ে দেখবো। তখন অর্জুন সেনগুপ্ত নামে তার একজন সেক্রেটারী ছিলেন। তিনি আগাগোড়াই বলবার চেষ্টা করেছিলেন যে এটা রোধ কিছু করা যাবে না। তখন তিনি তাকে থামিয়ে দিয়ে বলেছিলেন যে, কিছু করা যাবে কিনা সেটা দেখতে হবে। ওরা যে সমস্ত তথ্য দিয়েছেন, এটা আমার অবশ্য জানা ছিলনা যে এই অবস্থায় আছে। আজকে পৃথিবীর ইতিহাসে দেখা যাচ্ছে যে চটশিল্প ক্রমশঃই বেড়ে যাচ্ছে। আজকে প্যাকেজের জন্য যে চট ব্যবহার করা হয় তার চেয়ে সস্তা আর কিছু নেই। এখানে সিনথেটিকের কথা বলা হয়েছে। এই সিনথেটিক সম্পর্কে আমেরিকা তাদের একটা কাগজে বিস্তারিত তথ্য প্রকাশ করেছে। আজকে সেখানে বলছে যে সিনথেটিকে খাদ্য দ্রব্য প্যাকেজ করলে সেটা বিষক্রিয়ার সামিল হয়, সেটা মানুষের খাবার উপযোগী থাকেনা।

[3-30—3-40 P.M.]

সেটা বিষের মত কাজ করে। তারা সেটা প্রমাণ করে দিয়েছে। চট যে শুধু সস্তা বলে ব্যবহার করে তা নয়, এর চেয়ে সব চেয়ে বেশী দীর্ঘস্থায়ী আর কোন বস্তু নেই। এইগুলি নিয়ে আলোচনার জন্য চটকল মালিকদের সঙ্গে ত্রিপক্ষীয় বৈঠক করা হয়েছে সম্প্রতি। সেখানে মালিক প্রতিনিধি এসেছিলেন, সরকারী প্রতিনিধি এসেছিলেন। সেখানে মেমোরান্ডাম ইত্যাদির মাধ্যমে আমরা আমাদের বক্তব্য রেখেছিলাম। ভারতবর্ষ এবং পশ্চিমবঙ্গকে যদি আজকে শিল্পের ক্ষেত্রে বাঁচিয়ে রাখতে হয়, উন্নতি করতে হয় তাহলে চট শিল্পকে শুধু বাঁচিয়ে রাখা নয়, এর শ্রীবৃদ্ধি করার দিকেও ভারত সরকার, পশ্চিমবঙ্গ সরকারকে নজর দিতে হবে এবং জাতীয় স্বার্থে, জাতীয় প্রয়োজনে আজকে চট শিল্প আপনাদের সামনে এসে দাঁড়িয়েছে। এই বিধানসভায় একটু আগে কমল গুহ মহাশয় বললেন অতীতে কৃষক প্রজা পার্টির নেতা ফজলুল হক সাহেব যাঁকে তৎকালীন প্রধানমন্ত্রী বলা হত, আজকাল যাকে মুখ্যমন্ত্রী বলা হয়, তিনি বারম্বার বলেছেন গাছে যদি লাউ থাকে, আর বাখরগঞ্জ, বরিশালের একটি অংশ, সেখানে যদি ধান থাকে তাহলে পাটের ব্যবসা করে আমরা এগিয়ে যেতে পারব। সেই পাটের ব্যবসা আরম্ভ করে মনোপলিস্টরা, একচেটিয়া পুঁজিপতিরা দারুনভাবে এর উপর আক্রমণ আরম্ভ করেছে। এদের আক্রমণের হাত থেকে চট শিল্পকে আমাদের বাঁচাতে হবে। কমল গুহ যে কথা বললেন সেই কথা কৃষক নেতা হিসাবে বিনয় চৌধুরীও বলেছেন। আমি বলছি সুব্রতবাবু ও অন্যান্যদের আজকে এটা অনুধাবন করা দরকার। এই বিষয়ে গবেষণা করে সুব্রতবাবু ও আমরা একমত হয়ে, আই. এন. টি. ইউ. সি, সি. আই. টি. ইউ.। একমত হয়ে পাট চাষী এবং চট শ্রমিকদের স্বার্থ রক্ষা করার জন্য লড়াই করেছি এবং আমরা আবার একটা এই রকম লড়াই ঘোষণা করেছি। কেন্দ্রীয় সরকার এতে করে কি মনোভাব নেয়, খবরের কাগজে দেখেছি। কিন্তু তারা যে মনোভাবই নিক, যেভাবেই ঘটনা ঘটুক, আমরা এমনভাবে পাট চাষী, চট শিল্প শ্রমিকদের সঙ্গে যুক্ত আছি—অতীতে আমরা একদিন ধর্মঘট করেছিলাম, বারম্বার লড়াই করেছি, আই. জে. এম. এর কাছে ধর্ণা দিয়েছি, এবারেও আমরা আবার একদিনের ধর্মঘট করতে যাচ্ছি। এই শিল্পকে বাঁচাতে না পারলে পশ্চিমবাংলার অর্থনীতিকে বাঁচাতে পারব না। তাই পশ্চিমবাংলায় অর্থনীতিকে রক্ষা করার প্রয়োজনে আমরা সকলকে ডাক দিচ্ছি যে, তারা এই হাউসে থাকুন বা না থাকুন ট্রেড ইউনিয়ন করুন বা না করুন, কৃষকের স্বার্থে কৃষক সভা করুন বা না করুন, আসুন আমরা সকলে মিলে একত্র হয়ে দাঁড়িয়ে পাট চাষী এবং চট শিল্প শ্রমিকদের স্বার্থে রক্ষা করার দিকে এগিয়ে যাই এবং কৃষকদের স্বার্থ রক্ষা করার জন্য ঐক্যবদ্ধ হই।

মি: **স্পীকারঃ**—৩-৩৫ মি: এই আলোচনা শেষ হবার কথা। কিন্তু দেখা যাচ্ছে আলোচনার জন্য আরো কিছু সময় দরকার। তাই সকলের অনুমতি নিয়ে আমি আরো ১৫ মিনিট সময় বাড়িয়ে দিচ্ছি। আশাকরি সকলেই অনুমতি দেবেন। হাউসের সময় আরো ১৫ মিনিট বাড়িয়ে দিলাম।

**শ্রী কমল সরকার ঃ**—আমরা এমন একটা জায়গায় আছি সেটা অত্যন্ত স্পর্শকাতর জায়গা। এছাড়া আমাদের পশ্চিমবাংলায় শিল্প বলতে কিছু নেই। আজকাল অবশ্য ইলেকট্রনিক্স শিল্পের অনুমতি দিচ্ছেন এবং ইলেকট্রনিক্স শিল্পে আমরা যেতে পারছি। হলদিয়ায় যে বাধা ছিল, সেই বাধা অপসারিত হচ্ছে। কিন্তু ট্র্যাডিসন্যাল শিল্প, যেগুলির উপর আমরা দাঁড়িয়ে আছি তাকে উপেক্ষা করলে চলবে না। হাজার বছর আগে আমাদের এখানে পাটবস্ত্র তৈরী হয়েছে। কাজেই এর পাশাপাশি ইলেকট্রনিক্স শিল্প গড়ে উঠলেও এই ট্র্যাডিসন্যাল শিল্পগুলিকে ছেড়ে দিতে পারি না। সেইজন্য আমি বলছি কংগ্রেসে, অন্যান্য বামপন্থী, অবামপন্থী এটা নাকি হয়েছে আজকাল শুনছি, এর মানে কি জানি না, সকলকে আহ্বান জানাচ্ছি আসুন সকলে মিলে একত্র হয়ে ভারত সরকারকে বোঝাই। এক কথায় বলে দিয়েছেন হবে না কিছু—এখানে তারা যা বলেছেন মালিকের কথাই প্রতিধ্বনিত করেছেন। আমি বলছি সকলে মিলে একসঙ্গে দাঁড়ালে আমরা এই শিল্পকে বাঁচাতে পারি এবং পাট চাষীদের বাঁচাতে পারি, চটকল শ্রমিকদের স্বার্থ রক্ষা করতে পারি। এই শিল্পের ভবিষ্যত অতি উজ্জ্বল।

একটা প্রচন্ড আন্দোলন সৃষ্টি করে যাতে কেন্দ্রীয় সরকারকে এবং পাটকল মালিকদের নুইয়ে দিতে পারি তার ব্যবস্থা না করা পর্যন্ত থামলে চলবে না। শুধু মিষ্টি মিষ্টি কথা বলে যে আমরা গঠনমূলক সাজেশন দিলাম এই কথা বলে তাদের কাছ থেকে কিছু পাওয়া যাবে না বলে মনে করি।

**শ্রী বিনয়কৃষ্ণ চৌধুরী ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কাঁচাপাটের দর যে কোথায় গিয়ে নেমেছে সেটা আমরা সকলেই জানি। এবং এখানে পাটশিল্পকে জাতীয়করণের যে প্রস্তাব মাননীয় সদস্য কমল সরকার এখানে এনেছেন এটা এমন একটা প্রস্তাব যা সকলে সম্মত হয়ে এক বাক্যে এক মত হয়ে প্রচেষ্টা করা উচিত। কারণ অবিভক্ত বাংলা থেকে আরম্ভ করে এখনও পর্যন্ত কুক্ষিত হয়েই আছে। এটা একটা মূল বিষয়। সমস্ত অর্থকরী ফসলের ভিতর সবচেয়ে প্রধান স্থান হচ্ছে পাটের এবং মূল শিল্পের মধ্যে এই পাটশিল্প একটা অন্যতম শিল্প একথা আমি বলতে পারি। পুরানো ইতিহাসের দিকে যদি চাওয়া যায় তাহলে দেখা যাবে এই পাটশিল্প ইংরাজ আমলে সেই ইংরাজ মালিকদেরই কুক্ষিত ছিল। এবং আমাদের দেশে যে পাট তৈরী হয়, গরুর দড়ি করতে এবং অন্যান্য গৃহকর্মের জন্য সেই উৎপন্ন পাটের ৫ ভাগও লাগে না। বাকী ৯৫ ভাগ পাট কিনবে ঐ জুট মিলের মালিকরা। সেইজন্য দরটা সম্পূর্ণ তাদেরই হাতের মুঠোর মধ্যে। যাঁরা পুরানো লোক তাঁরা জানেন ঐ র‍্যালি ব্রাদার্স ছিল এর সোল এজেন্ট। সেই ছিল প্রধান ঐ জুট মিল এ্যাসোসিয়েশনের। পরে জে সি আই হয়েছে। কিন্তু প্র্যাকটিক্যালি এই জে সি আই সেই র‍্যালি ব্র্যাদার্সের স্থান গ্রহণ করেছে। অর্থাৎ একটা সরকারী সংস্থা কেন্দ্রীয় সরকারের তারা মালিকদেরই স্বার্থ দেখেন। সকলের স্বার্থ কৃষকদের স্বার্থ না দেখে একেবারে ঐ জুট মিলের মালিকদেরই স্বার্থে এটা পরিচালিত হচ্ছে। এটাই হচ্ছে মূল কথা। সেই একচেটিয়া পুঁজিপতিদের স্বার্থে এটা পরিচালিত হচ্ছে। না শ্রমিক না কৃষক না বৃহত্তর জনসাধারণ যারা এর ভিতর জড়িত আছে তাদের স্বার্থে পরিচালিত হচ্ছে না। আপনারা ভাল করে লক্ষ্য দেখবেন ঐ জুট মিল এ্যাসোসিয়েশনের স্বার্থে সবসময় এটা পরিচালিত হচ্ছে। এতো কথার পর—কমলবাবু জানেন— উত্তরবঙ্গে কিছু পাট কেনা হয়েছে এবং এখনও পর্যন্ত দক্ষিণবঙ্গে তারা এখনও কেন আরম্ভ করে নি এবং যদি কিছু কেনা হয়ে থাকে তা খুবই কম কেনা হয়েছে। প্রশ্ন উঠেছে যে একটা পৃথক অর্থাৎ জে সি আর নয় রাজ্য সরকারের নিয়ন্ত্রণাধীন করপোরেশন কেন থাকবে না। আমরা চার বার এ নিয়ে ডেপুটেশন দিয়েছি। আর একথাও মাননীয় সদস্যদের জানা দরকার এটা করতে গেলে কেন্দ্রীয় সরকারের অনুমতির দরকার।

তা না হলে হবে না। দু নং, শুধু অনুমোদন দিয়ে ঠুঁটো জগন্নাথ করে রাখলে হবে না। এর জন্য যে কোটি কোটি টাকা রিজার্ভ ব্যাংক থেকে আগাম দেওয়া দরকার এবং সেটা ১৮ পার্সেন্ট সুদে নয়, এই রকম কাজ করতে গেলে জে. সি. আইকে যেভাবে দেন ঠিক সেইভাবে দেওয়া দরকার তাছাড়া হবে না। তিন নং হচ্ছে ওদের নির্ধারিত দরে কিনতে গেলে তো এদের কোন সাশ্রয় হবে না। সেই জন্য দরটা নির্ধারণ করার যদি কোন অধিকার না থাকে, সেটা যদি এগ্রিকালচারাল প্রাইস কমিশন, যেটা কেন্দ্রীয় সরকারের সংস্থা, তাদের রেকমেনডেশনে কেন্দ্রীয় সরকারই যদি দর বেঁধে দেন এবং সেই দরে যদি কিনতে হয়, আমরা জানি আমরা গতবার কেনবার চেষ্টা করেছিলাম আলুর ক্ষেত্রে, তারা বললেন অনেক কম দর ধরা হয়েছে, যেখানে আমরা ৭০/৭২ টাকায় কিনলে তারা দিতে পারবে না। তবে যদি ৫০ টাকায় কেন, তাহলে তোমরা কিনতে পার। কিছু টাকা তারা দেলেন। এটা তো হয় না। এতে এদরই ঠকানো হবে। অথচ আমরা দেখেছি যে কটন কর্পোরেশনের ক্ষেত্রে সেখানে দর বেঁধে দেওয়া সত্বেও সেখানে এ্যালাও করা হয়, টাকাও দেওয়া হয় এবং দ্বিগুণ তিনগুণ দরে কেনা সেখানে এ্যালাও করা হয়। এই হচ্ছে ওদের নীতি। এখানে একটা দৃষ্টিভঙ্গীর কথা ভাবা দরকার। কারণ এর আগে মাননীয় সদস্য কমলবাবু বলেছিলেন, আমরা যদি তুলনা করে দেখি তাহলে দেখবো যে ইন্ডাষ্ট্রিয়ালের মেটিরিয়্যাল হিসাবে যতগুলো কৃষিপণ্য রয়েছে, তার তুলনামূলক দর সবচেয়ে নীচে আছে পাট এবং এর পরম্পরায় শুরু হয়েছে ব্রিটিশ আমল থেকে, তারা যেটা তাদের স্বার্থে দেখে দরটাকে নাবিয়ে রাখার যে একটা চক্রান্ত দীর্ঘদিন চালিয়েছিল, সেই চক্রান্তে আজও জুট ম্যাগনেটদের দ্বারা এখনও পর্য্যন্ত চলছে এবং সেটা এই কেন্দ্রীয় সরকারের সাহায্যেই চলছে। এটা একটা সাংঘাতিক জিনিস রয়েছে, সেটা ভুলে গেলে চলবে না। সেইজন্য একটা দারুণ সমস্যার প্রশ্ন এসে গেছে। জুট ইন্ডাষ্ট্রি সম্পর্কে পরে আরও মাননীয় সদস্য কমলবাবু বলবেন, সেখানেও দেখবেন ইন্ডাষ্ট্রির দিক থেকে নানা রকম ক্ষতি করা হয়েছে। মডার্ণাইজেশনের কতবার টাকা নিয়েছেন, কিন্তু মডর্নাইজেশন করা হচ্ছে না। ১৮৫৫ সালে প্রথম হেস্টিংস জুট মিল রিষড়ায় হয় এবং অধিকাংশ জুট মিল ১০০ বছর, ১১৫ বছর, ১২০ বছর, আগে তৈরী হয়েছে। সেইজন্য এইগুলিকে মডার্নাইজ করার জন্য কতবার তারা টাকা নিয়েছেন কিন্তু এইগুলোকে তারা মডার্নাইজ করেনি। অনেক সময় আমাদের বিদেশে মার্কেট পর্যান্ত নষ্ট হয়ে যাচ্ছে। তারা এক রকম সপেসিফিকেশন দেখান, আবার সাপ্লাই করেন অন্য জিনিস। সেই সমস্ত দিক থেকে নানা অসুবিধার সৃষ্টি হয়েছে। সেই জন্য সমস্ত দিক থেকে খুব সংগতভাবে এখানে দাবী করা হয়েছে যে আমাদের সকলের স্বার্থে, সমগ্র দেশের স্বার্থে— কারণ এটা ফরেন এক্সচেঞ্জ আর্ন করে, সেই জন্য তাদের স্বার্থে এই শিল্পটাকে যেমন জাতীয়করণ করা দরকার, ঠিক তেমনি পাটের যা উৎপাদন হবে, সেই সমগ্র উৎপাদন অল্প, নাম মাত্র একটা ওদের নির্ধারিত খুব কম দর, যে দরে কস্ট অব প্রোডাকশন উঠবে না, সেই দরে কিনতে হবে। ওরা বাধ্য করলে যা হলো ৪০ লক্ষ কি ৫০ লক্ষ বেল হলো, বলল এক লক্ষ কি দু লক্ষ কিনবো, তাতে কোন মার্কেটকে ক্যাপচার করা যাবে না। সেই জন্য উচিৎ হচ্ছে যে মুহূর্তে থেকে যে সমস্ত দরিদ্র কৃষক যারা ধরে রাখতে পারে না, তারা বাজারে আনা মাত্রই হোল স্টকটা কেনার ব্যবস্থা থাকা চাই বিক্রয় কেন্দ্রের মাধ্যমে। বর্ত্তমানে যে কর্পোরেশন রয়েছে তাদের এটা করা উচিত। যদি না করে তাহলে আমাদের সেখানে পশ্চিমবঙ্গ সরকার থেকে সেই রকম একটা কর্পোরেশন করবার অধিকার দেওয়া হোক, রিজার্ভ ব্যাঙ্কের থেকে সেই পরিমাণ, যে পরিমাণ জুট কিনতে হবে তার জন্য প্রয়োজনীয় যত কোটি টাকা দরকার—যদি মালিকদের পাট কেনবার জন্য ৮০ কোটি টাকা দিতে পারেন তাহলে কেন চাষীকে বাঁচানোর জন্য আমাদের সংস্থাকে ১০০ কোটি টাকা দিয়ে যাতে চাষী বাঁচতে পারে তার কেন ব্যবস্থা করা যাবে না? সেই জন্য সেদিক থেকে ব্যবস্থা থাকা দরকার। এবং দরের ব্যাপারে রাজ্য সরকারের একটা বলবার অধিকার থাকা চাই যাতে কৃষকদের স্বার্থ রক্ষা হয়। কারণ গতবার আমি জানি দর বাড়ার দরুণ মজুরীও বেড়ে গিয়েছিল, কারণ বেশী টাকা পেলে মজুরীও বাড়বে। আমে দেখেছি তারা ২০ টাকা ২৫ টাকা মজুরী দিয়ে কাজ করিয়েছে। তারা অন্যান্যভাবে কাজ করেছে, যার ফলে কস্ট অব প্রোডাকশন বেড়েছে। এই সমস্ত দিকটা বিবেচনা করে এই প্রস্তাবগুলো রাখা হয়েছে। আমি মনে করি যে মাননীয় দেবপ্রসাদবাবু যে সংশোধনী প্রস্তাব এনেছেন ৮০০ টাকা, এটা বলতে পারা যায় কিন্তু তাতে খুব বাস্তব সম্ভাবনা নেই। এখন অন্তত:পক্ষে যেটা করলে অনেকখানি হয়, শুধু একটা পয়েন্ট—৬০০ থেকে ৮০০ বললাম, আমি একটু বেশী বললাম, এটা একটু কম বললেও, এটা নয়, যেখানে ওঁরা বেঁধে দিয়েছেন ২২৩ এবং কমার্শিয়াল পার্চেজ হচ্ছে ২৫ টাকা বেশী, সেই জায়গায় ৮০০ টাকা, কতখানি বাস্তব হবে, সেটার জন্যই আমরা যেটা লিখেছি ৬০০, আমার মনে হয় সেটাই খুব বাস্তব।

সেই জায়গায় ১০০ করলে কতটা বাস্তব হবে সেটা দেখতে হবে। আমার মনে হয় আমরা যেটা রেখেছি সেটাই বাস্তব মনে করেই রেখেছি। এখানে কো-অপারেটিভের কথা বলা হয়েছে। এ সম্পর্কেও আমরা চেষ্টা করছি। প্রথম কথা হচ্ছে, কৃষকদের বাঁচানোর জন্য তাদের ফসল ওঠার সঙ্গে সঙ্গে কেনবার জন্য যে সংস্থাই

Were them put and a Division with the following results:—

**NOSE**

Abdul Quiyom Molla, Shri
Abdus Sobhan, Gazi, Shri
Adak, Shri Gourhari
Adak, Shri Nitai Charan
Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Natabar
Bandyopadhyay, Shri Balai
Banerjee, Shri Amiya Bhusan
Basu, Shri Subhas
Bera, Shri Pulin
Bhowmik, Shri Kanai
Biswas, Shri Chittaranjan
Biswas, Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kumud Ranjan
Bora, Shri Badan
Chakrabarty, Shri Ajit
Chakraborty, Shri Deb Narayan
Chatterjee, Shrimati Nirupama
Chattopadhyay, Shri Sailendra Nath
Chattopadhyay, Shri Santasri
Chowdhury, Shri Benoy Krishna
Das, Shri Banamali
Das Shri Nimai Chandra
De, Shri Bhibuti Bhusan
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghatak, Shri Shanti Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Goppi, Shrimati Aparajita
Goswami, Shri Subhas
Guha, Shri Kamal Kanti
Gupta, Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Hazra, Shri Haran
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Manindra Nath
Kar, Shrimati Anju
Khan, Shri Sukhendu
Koley, Shri Barindra Nath
Kunar, Shri Himansu
Let. Shri Dhirendra
M. Ansar-Uddin, Shri
Maity, Shri Bankim Behari
Maity, Shri Gunadhar
Maity, Shri Hrishikesh
Majhi, Shri Dinabandhu
Majhi, Shri Sudhansu Sekhar
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Pannalal
Malaker, Shri Nani Gopal
Mandal, Shri Bhakti Bhusan
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Rabindra Nath
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mandi, Dr. Sambhunath
Mazumdar, Shri Dilip Kumar
Mir Abdus Sayeed, Shri
Mitra, Dr. Ashok
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sudhansu Sekhar
Mridha, Shri Chitta Ranjan
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bimalananda
Mukherjee, Shri Narayandas
Mukehrjee, Shri Niranjan
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Maheswar
Nanda, Shri Kiranmoy
Naskar, Shri Gangadhar
Neogy, Shri Brajo Gopal
Omar Ali, Dr
Panda, Shri Bhupal Chandra
Pathak, Shri Patit Paban
Pradhan, Shri Prasanta Kumar
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sattik Kumar
Roy, Shri Tarak Bandhu
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Kamal
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sen, Shri Deb Ranjan
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Singha, Shri Suresh
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Tirkey, Shri Manohar

**ABSTENTIONS—**

Abdul Mannan, Shri
Abdul Wahed, Shri
Abdur Rauf Answari, Shri
Abdus Sattar, Shri
Banerjee, Shri Ambika
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Asok
Goswami, Shri Arun Kumar
Gyan Singh Sohanpal, Shri
Khaitan, Shri Rajesh
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Misra, Shri Abanti
Misra, Shri Kashinath
Mukhopadhyay, Shri Subrata
Poddar, Shri Deokinandan
Sadhukhan, Shri Tarapada
Shaikh Imajuddin, Shri

**AYES —**

(i) Sarkar, Shri Deba Prasad

(ii) Purkait, Shri Prabodh

The Ayes being 2 and the Noes 100. Abst. 18, the motions were lost

The motion of Shri Kamal Sarkar যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভা ইতিপূর্বে ২৩এ এপ্রিল, ১৯৭৫, ২৩এ এপ্রিল, ১৯৭৬, ১৬ই ফেব্রুয়ারী, ১৯৭৯, ১৮ই সেপ্টেম্বর, ১৯৮১ তারিখে এই রাজ্যের শ্রমিক-কৃষকের সার্বিক স্বার্থে এবং অর্থনৈতিক ক্ষেত্রে পাট ও পাটশিল্পের গুরুত্বের কথা বিবেচনা করে চটশিল্প জাতীয়করণ এবং কাঁচাপাটের ও পাটজাত দ্রব্যের সমস্ত প্রকার ব্যবস্থা অধিগ্রহনের জন্য ভারত সরকারের কাছে সুপারিশ করেছিল;

যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভার উপরোক্ত সুপারিশগুলি এখনও পর্যন্ত কার্যকরী করা হয়নি;

যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভার উপরোক্ত সুপারিশগুলিতে বর্ণিত পাটজাত সামগ্রির সঙ্গে সংশ্লিষ্ট শ্রমিক-কৃষক সহ সমস্ত স্তরের মানুষের অবস্থার উদ্বেগজনক অবনতি ঘটেছে;

যেহেতু এই শিল্পের সঙ্গে যুক্ত মালিকরা এই শিল্পের সামগ্রিক উন্নতির জন্য পাটকলগুলির আধুনিকীকরণ সহ কোন উন্নয়নমূলক ব্যবস্থা গ্রহণে অনিচ্ছুক;

যেহেতু এই শিল্প মুষ্টিমেয় কয়েকটি শিল্পপতি কর্তৃক নিয়ন্ত্রিত এবং উক্ত শিল্পপতিরা শ্রমিক-কৃষক সহ সমগ্র রাজ্যের জনগণের স্বার্থের কথা চিন্তা না করে বহুসংখ্যক মিল লক-আউটকরে রাখবার ফলে প্রায় ৮০ হাজার শ্রমিক কর্মচ্যুত হয়েছে এবং পাটচাষীরা তাদের উৎপন্ন শস্যের ন্যায্য মূল্য না পাওয়ায় পাটচাষ সামগ্রিকভাবে বিপন্ন হচ্ছে;

যেহেতু বর্তমান বছরে কাঁচাপাটের দাম অস্বাভাবিকভাবে কমে গেছে, পাটচাষী তাদের পড়তা খরচাও উশুল করতে পারছে না ও তাদের জীবনে এক বিপর্যয়কর অবস্থার সৃষ্টি হয়েছে;

যেহেতু এই শোষণ ও বঞ্চনার ফলে সরকারী ব্যবস্থায় কাঁচাপাট ক্রয়-বিক্রয় করার এবং ইউনিয়ন সরকারের অধীনে মিলগুলির পরিচালনার দায়িত্ব নিয়ে পাটশিল্প জাতীয়করণ করার দাবি অপ্রতিরোধ্য হয়ে উঠেছে;

অতএব এই সভা বর্তমান পরিস্থিতির মূল্যায়ন করে রাজ্য সরকারের মাধ্যমে ইউনিয়ন সরকারকে অনুরোধ জানাচ্ছে যে—

(১) অবিলম্বে চটশিল্প ও তার সমস্ত প্রকার বর্হিবাণিজ্য সব পাট ব্যবসা ও চটজাত দ্রব্যের ব্যবসা জাতীয়করণ ও সরকারী নিয়ন্ত্রণে আনার ব্যবস্থা করা হোক;

(২) ভারতে উৎপাদিত সমস্ত প্রকার পাট ও মেস্তা ইউনিয়ন সরকার কর্তৃক ক্রয়-বিক্রয়এর ব্যবস্থা গ্রহণ করা হোক;

(৩) কাঁচাপাটের ন্যূনতম মূল্য কুইন্টাল প্রতি ৬০০ টাকা ধার্য এবং তজ্জন্য প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করা হোক। এবং

(৪) রাজ্য সরকারের সঙ্গে আলোচনা ক'রে পাট ক্রয়-বিক্রয়ের জন্য গুদাম তৈরী, পাট-চাষীদের পরিচয়পত্র দান, ক্রয় কেন্দ্র খোলা প্রভৃতির ব্যাপারে পঞ্চায়েতগুলিকে সামিল করার ব্যবস্থা হোক; এবং

(৫) রাজ্যের পাট ক্রয়ের জন্য রাজ্যের নিজস্ব জুট কর্পোরেশন গঠনের অনুমতি এবং তার জন্য প্রয়োজনীয় অর্থ মঞ্জুর করা হোক. was then put and agreed to.

All this stage the House was adjourned till 4-45 P.M

(After Adjournment)

[4-45 P.M.—4-55 P.M.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতিঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে পশ্চিমবঙ্গ তহশীলদার মোহরার কল্যাণ সমিতির ৪ থেকে ৫ হাজার কর্মচারী তাদের বিভিন্ন দাবী-দাওয়া নিয়ে এসপ্লানেড ইষ্টে জমায়েত হয়েছেন। তহশীলদাররা মাত্র ৫০ টাকা বেতনে খাটতো। কিন্তু তহশীলদাররা এবং পিয়নরা সরকারী কর্মচারীর অর্ন্তভুক্ত হওয়ায় এঁরা বাদ পড়ছেন। সেইজন্য এরা ১৯৭৭/৭৮ সালে এবং ১৯৮১/৮২ সালে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর কাছে আবেদন করেছিলেন। এর পর আবার তাঁরা ১৫-২-৮৫ তারিখে ভূমি ও ভূমি রাজস্ব দপ্তরের রাষ্ট্রমন্ত্রীর নিকট আবেদন জানিয়েছিলেন এবং ৯-৫-১৯৮৫ তারিখে ভূমি ও ভূমি রাজস্ব মন্ত্রীর নিকট তাঁদের স্মারকলিপি পেশ করেছেন। কিন্তু তা সত্ত্বেও কিছু হয়নি। সেইজন্য তাঁরা এখানে উপস্থিত হয়েছেন। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়। প্রায় ৫ হাজার কর্মচারীকে সরকারী নীতি অনুযায়ী, সরকারের আদর্শ অনুযায়ী তাঁদের কথা দিয়েছিলেন কিন্তু কিছু হয়নি। আমি তাঁদের স্মারকলিপি আপনার কাছে পেশ করছি যাতে বিহিত ব্যবস্থা গ্রহন করা হয়।

**শ্রী মতীশ রায়ঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষন করছি। আমাদের হাইকোর্টের অধীনে অফিসিয়াল রিসিভারের অফিসে যারা কাজ করেন সেই সমস্ত কর্মচারীরা—যাদের সঙ্গে রাজ্য সরকারের কিছুটা দায়িত্ব আছে—তারা গত ৩ মাস ধরে বেতন পাচ্ছেন না। এর মূল কারণ হচ্ছে, সেই অফিসের একজন কর্মচারী শোনা যাচ্ছে অফিসিয়াল রিসিভারের যে সমস্ত টাকা ব্যাঙ্কে জমা দেওয়া হতো—জালিয়াতী করে ৮ লক্ষ টাকা ব্যাঙ্ক থেকে জাল সই করে নিয়ে নিয়েছে। এর ফলে কর্মচারীরা বেতন পাচ্ছেন না। আমি আপনার মাধ্যমে মাননীয় বিচারমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি তিনি যেন অবিলম্বে উপযুক্ত ব্যবস্থা গ্রহন করেন।

**Mr. Speaker** : Now, Shri Jayanta Kumar Biswas will move his Motion under Rule 185.

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, I rise on a point of order. The proposed resolution which has been intended to be moved by Shri Jayanta Biswas is not in order. It is not in keeping with our Rules, and, for your kind consideration I invite your kind attention to Rules 181 to 184(A) of the Rules of Procedure and Conduct of Business of this House in which it has been provided that this House can discuss, can consider a resolution passed by Parliament. But there is no Rule in this book which provides that this House can discuss and consider such a resolution the subject matter of which is an amendment of the Constitution for which this House does not have any jurisdiction or competence. Sir, this House cannot amend the Constitution, cannot alter it, and, therefore, when the said Constitution does not provide for the amendment by this House, how could that subject matter be discussed in a resolution where it is intended that a request be made by this House to the Central Government or the Parliament to consider the amendment of the Constitution. This is number one.

Number two submission of mine before you, for your kind consideration, is that I draw your kind attention to Practice and Procedure of Parliament, 3rd Edition, by Shri Kaul and Shakdher at page 551. This book has been published in 1983, wherein it states about the conditions of admissibility in so far as resolution is concerned. I quote, Sir, "In order that a Resolution may be admissible it should make no reference to any matter where no ministerial responsibility is involved " Sir, as far as this resolution is concerned, there is no ministerial responsibility involved in so far as the honourable members or the Government of West Bengal is concerned. Therefore, my submission is that the Resolution is inadmissible.

Mr. Speaker, Sir, then I refer your kind attention to page 552 in the middle of that page, third paragraph, wherein it states, "A Resolution based on presumtions, or hypothetical in character, is inadmissible, as also one dealing with such matters as are primarily the concern of the States and seek to interfere with their autonomy. In the latter case, on any doubt, a reference is made to the Minister concerned who is asked to state the extent of Central responsibility involved in the subject matter of

the Resolution". Sir, this is one which is dealing with such matter as are primarily the concern of the State. Therefore, my submission before you is that the subject matter over which this resolution is intended to be moved is not a State subject and this House is not competent to discuss it. Furthermore, Sir, if you go into the subject matter of this resolution, you will find that it has been introduced by Shri Jayanta Biswas in the light of the latest Supreme Court decision. That decision is not available to any of us. It has also not been published in the All India Reports. It has not come in our hands too. Therefore, in the absence of that Suprem Court decision, we the members of this House are deprived of considering the parameters which have been banked upon by the Supreme Court decision to discuss the resulution properly. Therefore, Sir, this resolution is premature, and if at all you consider that it is admissible, then my submission is that discussion and consideration of this Resolution should be postponed until we have the copy of the Supreme Court Judgment.

Sir, I shall draw your attention to the fact that? When the question relating to the amendment of the Constitution was discussed in the Parliament on the 22nd August, 1985, the Union Minister of State, Shri K. P. Singh Deo, had already said that the recent Supreme Court Judgement would not create any insecurity. Therefore, how do we discuss this resolution in the light of that discussion in the Parliament?

[4-55—5-05 P.M.]

It is difficult. In the light of the discussion in the Parliament it is necessary to know what the Supreme Courts decision is. How can we go on without having the decision before us? This is my humble submission before you, Sir.

**Mr. Speaker:** Mr. Khaitan, we are discussing on a Motion and not on a Resolution. I think you have mixed it up. We are discussing a motion under rule 185. You have asked that whether this House is competent to discuss this motion? This House can discuss this motion and recommend to the State Government to write to the Centre to amend the Constitution, because this House does not have the power to amend the Constitution directly. We have also done this in the past. This House has the authority to recommend to the Centre through the State Government.

**Shri Rajesh Khaitan :** We have not recommended-anything. This House is not competent to discuss this matter. To-day there was a resolution on Raw Jute. Then I did not stand on a point of order. I do not know whether we are competent to do that.

**Mr. Speaker :** This is not relevant here. Even if it is a Resulution, according to you, there is no bar to discuss it. The question is that the State Government is being requested by this House to write to the Union Government to amend the Constitution. We are the legislators of this State, in the interest of the employees. in the interest of the people, have the power to recommend something to the Centre. Secondly, you have stated that we should wait till the decision of the Supreme Court comes to us. That is also not relevant here. To-day, we presume that at any time the government employees may get show cause notice under the article of the Constitution. Law is there, the articles are there. On the basis of that, recommendation can be made for the amendment of the Constitution. There are articles under which there are certain powers to dismiss the employees. On that basis this House can recommend the Centre to amend the Constitution--nothing more than that. What is the bar on this?

**Shri Rajesh Khaitan :** In that case the Chief Minister of the State can write to the Union Government to protect the interest of the working class.

**Mr. Speaker:** No, no, that is not aggrreable.

I now present the 66th Report of the Business Advisory Committee.

**FRIDAY, 6-9-85:—**

(i) Motion under rule 185 regarding condemnation of apartheid Policy of South African Government—Notice given by Shri Subrata Mukhopadhyay and Shri Ambika Banerjee—1 hour.

(ii) Motion under rule 185 regarding Jute Industry in West Bengal—Notice given by Shri Kamal Sarkar, Shri Bhakti Bhusan Mondal, Shri Debsaran Ghosh, Shri Kamakhya Ghosh and Shri Haripada Jana—1 & half hours.

(iii) Motion under rule 185 regarding annulment of Articles 310 and 311(2)(b) and (c) of the Constitution of India—Notice given by Shri Jayanta Kumar Biswas, Shri Dilip Mazumdar, Shri Rabindara Nath Mondal, Shri Anil Mukherjee, Shri Probodh Chandra Sinha, Shri Bankim Behari Matiy, Shri Bhupal Chandra Panda and Shri Uma Kanta Roy—One and half hours.

**MONDAY, 9-9-85:—**

(i)(a) Motion under rule 185 regarding situation in the Universities of West Bengal—Notice given by Shri Abdul Mannan.

(b) Motion under rule 185 regarding situation in the Calcutta University—Notice given by Shri Debaprasad Sarkar.

(c) Motion under rule 185 regarding protest against the proposal for declaring the Calcutta University as a Central Institution—Notice given by Shri Amiya Bhusan Banerjee—Two hours.

(ii) The West Bengal Open University Bill, 1985. (Introduction)—One hour.

There will be no Questions for Oral Answers and Mention Cases on Friday, the 6th September, 1985.

I now request the Minister in charge of Home (Parliamentary Affairs) Department to move the motion for the acceptance of the House.

**Shri Santi Ranjan Ghatak** : Sir, with your permission I beg to move that the 66th Report of the Business Advisory Committee as presented in the House be agreed to.

The motion was then put and agreed to.

**Mr. Speaker** : Now, I request Shri Jayanta Kumar Biswas to move his motion.

**Shri Jayanta Kumar Biswas** : Sir, I beg to move that—

যেহেতু ভারতীয় সংবিধানের ৩১০ ও ৩১১(২) (খ) ও (গ) ধারা সরকারী কর্মচারীদের চাকুরির নিরাপত্তা সম্পূর্ণভাবে বিঘ্নিত করছে এবং দেশের প্রায় এক কোটি সরকারী কর্মচারী এক সম্পূর্ণ নিরাপত্তাহীনতা ও আশংকাজনক পরিস্থিতির মধ্যে চাকুরী করতে বাধ্য হচ্ছেন;

যেহেতু সংবিধানের উপরিউক্ত ধারায়, উর্ধ্বতন কর্তৃপক্ষের মর্জি ও খুশির উপর সরকারী কর্মচারীদের চাকুরী নির্ভর করে;

যেহেতু সাম্রাজ্যবাদী বৃটিশের কলঙ্কজনক উত্তরাধিকার হিসাবে উপরিউক্ত মর্জির উপর নির্ভরশীল সরকারী কর্মচারীদের চাকুরী-শর্তাবলী নির্ধারিত হয়েছে;

যেহেতু উপরি-উক্ত ধারায় বিনা তদন্তে ও আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে সরকারী কর্মচারীদের বরখাস্ত করা, অপসারণ করা এবং/অথবা পদাবনতি ঘটাবার ক্ষমতা সরকারী কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে;

যেহেতু উপরি-উক্ত ধারাগুলির ফলে সরকারী কর্মচারীরা আত্মপক্ষ সমর্থনের মৌলিক অধিকার থেকে বঞ্চিত হচ্ছেন;

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে ইউনিয়ন সরকারের কাছে সংবিধানের ৩১০ এবং ৩১১ (২) (খ) ও (গ) ধারা বাতিল করার প্রস্তাব করছে।

মাননীয় স্পীকার মহোদয়, আজকে ভারতীয় সংবিধানের ৩১০(২), ৩১১(খ) এবং (গ) ধারা সংশোধনের জন্য যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তা আমি সমর্থন করছি। এই প্রস্তাবের মধ্যে বিরোধী পক্ষের সদস্য সুপ্রিম কোর্টের কোন রেফারেন্স নেই বলে বৈধতার প্রশ্ন তুলেছেন। সুপ্রিম কোর্টের সাম্প্রতিক যে রায় বেরিয়েছে তা খুবই প্রাসঙ্গিক ভাবেই এখানে এসে পড়ছে। সংবিধানের ৩১০, ৩১১(খ) এবং (গ) ধারা শুধু ভারতের ১ কোটি সরকারী কর্মচারীদের চাকুরীর নিরাপত্তা বিঘ্নিতকরছে না, ভারত সরকারের সংবিধানের যে গণতান্ত্রিক চরিত্র তার উপর আঘাত হানছে। স্বাভাবিকভাবেই ভারতীয় যুক্তরাষ্ট্রীয় গনতান্ত্রিক কাঠামো রক্ষা করার এবং অব্যাহত রাখার স্বার্থেও সংবিধানের এই ধারার সংশোধন হওয়া বিশেষভাবে প্রয়োজন। আমি মনে করি রাজ্য সরকারের মাধ্যমে এইজন্য কেন্দ্রীয় সরকারের কাছে প্রস্তাব পাঠানো দরকার। ভারতীয় সংবিধান বারবার করেই সংশোধন করা হয়েছে দেশের পরিবেশ ও পরিস্থিতির পরিবর্ত্তনের সঙ্গে সঙ্গে। প্রয়োজনে সংবিধান এর আগে অনেকবারই সংশোধন হয়েছে। সংবিধানের উল্লিখিত ধারা যেহেতু গণতন্ত্র বিরোধী এবং এর দ্বারা কেন্দ্রীয় ও রাজ্য সরকারী কর্মচারীদের চাকুরীর নিরাপত্তা পরিপূর্ণভাবে বিঘ্নিত হচ্ছে, সেইজন্য অবিলম্বে সংবিধান সংশোধন করা দরকার। মাননীয় স্পীকার মহোদয়, সংবিধানের মধ্যে ঐ ধারাগুলিতে কি বলা হয়েছে, সেই প্রসঙ্গে প্রথমে সকলের দৃষ্টি আকর্ষণ করছি—service under the Union and the states এরমধ্যে ৩১০ ধারায় যে কথা বলা হয়েছে—শুধু এইটুকু বলা যায় যে, এই ক্ষেত্রে রাজ্য সরকার এবং ইউনিয়ন সরকারের যে কর্মচারী আছেন, তাঁদের চাকুরী নির্ভর করছে-during the pleasure of the President. অর্থাৎ প্রেসিডেন্ট অভিরুচির উপর নির্ভর করবে তার চাকুরী এবং খুব স্বাভাবিক কারণেই কোন গনতান্ত্রিক মানুষ এই ধারাকে মেনে নিতে পারেন না। আমি বিস্তৃতভাবে না পড়েই বলছি, এই ধারার অস্তিত্বের ফলে অন্যায় আচরণের বিরুদ্ধে কোন ডিফেন্সের সুযোগ থাকবে না। এমনকি সুপ্রীম কোর্ট, হাইকোর্ট, কোথাও যাওয়াক সুযোগ থাকবে না। চাকুরী নির্ভর করবে শুধুমাত্র—during the pleasure of the President.

অর্থাৎ প্রেসিডেন্টের অভিরুচি নির্ভর করবে একজন কর্মচারীর চাকুরী। কাজেই, আশা করবো, মাননীয় সদস্য রাজেশ খৈতান বা অন্য কোন সদস্য গনতন্ত্র বিরোধি এই দিকটার দিকে নিশ্চয়ই দৃষ্টি দেবেন। সংবিধানের ৩১১ ধারাতে পরিস্কার বলে দেওয়া হয়েছে—

No person who is a member of a civil service of the Union or an All India service or a civil service of a State or holds a civil post under the Union or a State shall be dismissed or removed by an authority subordinate to that by which he was appointed.

এখানে পরিস্কার ভাবেই বলে দেওয়া হয়েছে যাঁরা এ্যাপয়েন্টমেন্ট দিচ্ছেন, তাঁদের উপরই নির্ভর করবে কোন ব্যক্তির চাকুরী। তাঁরা যে কোন সময়ে তা যে কোন কর্মচারীর উপরই প্রয়োগ করার অধিকারী। ৩১১(২)-প্রভিসো (বি) এ্যান্ড (সি) ধারাতে যা বলা হয়েছে তাতে এখন কোন এমপ্লয়ি কোন আবেদন-নিবেদন বা কোনভাবেই ডিফেন্ড করার সুযোগ থাকবে না। সেখানে বলা হয়েছে—Where an authority empowered to dismiss or remove a person or to reduce him in rank is satisfied that for some reason, to be recorded by that authority in writing, it is not reasonably practicable to hold such enquiry.

[5-05—5-15 P.M.]

আপনি জানেন ইনকোয়ারী করার কথা ছিল কিন্তু প[illegible] ৩১১(২)(বি) প্রভিসোতে বলে দেওয়া হয়েছে এনকোয়ারীর প্রয়োজন নেই। এ্যাপয়নটিং অথরিটি যদি স্যাটিস্‌ফায়েড হয় এবং যদি মনে করেন তার আর চাকুরীর প্রয়োজন নেই তাহলে সে ক্ষেত্রে করা যাবে। তার চাকুরী টারমিনেট 'সি' ত্রে পরিষ্কারভাবে বলে দিয়েছে যে, প্রেসিডেন্ড আর গভর্ণর যদি স্যাটিসফায়েডহয়ে মনে করেন তার আর চাকরীর প্রয়োজন নেই তাহলে তার চাকরী টার্মিনেটহতে পারে। সেখানে কোন আবেদন করার সুযোগ থাকবে না, কোন এনকোয়ারী করার সুযোগ থাকবে না। সংবিধানে এই যে ধারা সন্নিবেশিত করা হয়েছে তাতে মুক্ত বুদ্ধিসম্পন্ন মানুষের মনে প্রশ্ন জাগতে পারে এই ধারার ফলে কি কেন্দ্র বা কি রাজ্য সরকারী কর্মচারীদের গণতান্ত্রিক চেতনায় বাধা সৃষ্টি করছে। অতীতে এই ধারা সংবিধান প্রণয়নের সাথে সাথে যখন রচিত হয়েছিল তখন সুপ্রিম কোর্টের বিচারপতিরা রায় দিয়েছিলেন তখন যেমন সরকারী কর্মচারীরা অনেক ক্ষেত্রে আবেদন করেছিলেন তাতে অধিকাংশ ক্ষেত্রে তারা জয়যুক্ত হয়েছিলেন। সেখানে বিভিন্ন সময়ে সুপ্রিম কোর্টের বিচারপতিরা যে রায় দিয়েছিলেন সেটা গণতান্ত্রিক অধিকারের বিরুদ্ধে ছিল তবুও তারা পুনর্বহাল হয়েছিলেন। পরিশেষে যে রায় দিয়েছেন সেটা একটা আলোড়নের সৃষ্টি করেছে। সেখানে সুপ্রিম কোর্টের ৫ জন সদস্যকে নিয়ে একটা ডিভিশান বেঞ্চ হয় তাতে ২৩শে জুলাই মধ্যপ্রদেশের সরকারী কর্মচারী ইনকাম ট্যাক্স ইউনিয়নের সদস্য মি: কুরীকে৩১১(২) ধারায় বরখাস্ত করা হল। সেখানে তার সম্বন্ধে বিচারপতিদের মধ্যে ডিফারেন্স অফ ওপিনিয়ন হয়েছিল তবে অধিকাংশের রায় ছিল এবং সেই রায় মূলত এই কারণে যে এর ফলে অতীতে জয়যুক্ত যারা হয়েছিলেন প্রিভিয়াস কেস ল দেখিয়ে বা নজির দেখিয়ে ভবিষ্যতে এবং পরবর্তীকালে রাজ্য সরকারী বা কেন্দ্রীয় সরকারী কর্মচারীকে যদি বরখাস্ত করা হয় তাহলে এই নতুন দৃষ্টান্ত দ্বারা তাদের আর আবেদন করার কোন সুযোগ থাকবে না, একথা সংবিধানে সুস্পষ্টভাবে বলে দেওয়া হয়েছে। মাননীয় স্পীকার স্যার, আমি বলতে চাই যে কেন্দ্রীয় বা রাজ্য সরকারী কর্মচারীরা কাজ করেন কি করেন না সেটা বড় কথা নয়, কিন্তু নাগরিকের যে মৌলিক অধিকার আর্টিকেল ১৪তে, [illegible] রাইটস সন্নিবেশিত হয়েছে সেখানে পরিষ্কারভাবে বোঝা যাচ্ছে যে মৌলিক অধিকারকে কেড়ে নেওয়া হচ্ছে। আজকে ৩১০ এবং ৩১১(২) এর (খ) এবং (গ) ধারার সরকারী কর্মচারীদের অধিকার শুধু ক্ষুন্ন করছেন তা নয় এতে নাগরিকের মৌলিক অধিকারও ক্ষুন্ন করা হচ্ছে। এর ফলে সংবিধানের উপর একটা বিরাট আঘাত আনছে। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার এবং পশ্চিমবঙ্গের মানুষ স্বভাবতই নিজেদের গণতান্ত্রিক চেতনা এবং ঐতিহ্যের থেকে এই ধরণের সংবিধানের ধারার বিরুদ্ধে প্রতিবাদ না করে পারেনি। অতীততে এইরকম ঘটনা ঘটেছে, পুরনো নজির অনেক আছে, সেখানে বিভিন্ন সময়ে যথা ১৯৭১ সালে রাজ্য সরকারী কর্মচারীদের উপর খড়্গ নেমে এসেছিল, ১৯৭৬ সালেও অনুরূপ ঘটনা ঘটেছিল এবং ১৯৭৪ সালের রেলওয়ে ধর্মঘটে এইসব ঘটনা ঘটেছিল। ১৯৬০ সালে যখন কেন্দ্রীয় সরকারী কর্মচারীরা আন্দোলন করেছিলেন তখন আমরা দেখেছিলাম বিনা নোটিশে এবং বিনা কারণে ছাটাই করে দিয়েছিলেন। এর ফলে স্বভাবতই এই কথা স্পষ্ট করে বলে রাখা দরকার যে ভবিষ্যতে সে সব সংবিধানের সংশোধন করা হবে তখন এই ধারাগুলি সংশোধন করার প্রয়োজন আছে, এবং এই ফেডারেল ক্যারেকটারে একে আরো বিস্তৃত করার প্রয়োজন আছে। কারণ আমরা জানি এর পিছনে একটা গভীর উদ্দেশ্য কাজ করছে, কেন্দ্রীয় সরকার যে ভাবে লোক ছাটাইয়ের নীতিগ্রহণ করেছেন, অটোমেশান লাগিয়ে লোক ছাটায়ের পরিকল্পনা গ্রহণ করেছেন এটা অত্যন্ত বিপজ্জনক। ১৯৮৪ সালে কেন্দ্রীয় সরকার কোন নতুন লোক নিয়োগ করেনি। আজকে কম্পিউটার বসানোর উদ্দেশ্যে লোক ছাটাই নীতি গ্রহণ করেছেন। ভারতবর্ষে শাসক শ্রেণী কেন্দ্রীয় সরকার ধনতান্ত্রিক ব্যবস্থা, আরো বেশী করে পুঁজিবাদী ব্যবস্থা তৈরী করে তাদের বিগ বিজনেসম্যানদের পৃষ্ঠপোষক হয়ে কাজ করার চেষ্টা করছেন এবং সেই দৃষ্টিভঙ্গী থেকে রাজ্য সরকারী এবং কেন্দ্রীয় সরকারী [illegible] ছাটাইয়ের পরিকল্পনা গ্রহণ করেছেন। সেই উদ্দেশ্য নিয়ে ক্রমশ: এটা প্রয়োগ করার চেষ্টা করছেন সেটা অত্যন্ত বিপজ্জনক বলে আমার মনে হয়।

আমি আশা করবো গনতান্ত্রিকচেতনা সম্পন্ন মানুষ হিসেবে বিধানসভার সরকার ও বিরোধী পক্ষের সদস্যরা এই প্রস্তাব সমর্থন করবেন এবং কেন্দ্রীয় সরকারের কাছে এই প্রস্তাব প্রেরণ করবেন। কারন তাহলেই সমস্ত ভারতবর্ষ জুড়ে সরকারী কর্মচারীরা যে আন্দোলনের সামিল হয়েছে সেই আন্দোলন জোরদার হবে। কাশীবাবু যে সংশোধনী উত্থাপন করেছেন তাতে তিনি চতুরতার আশ্রয় নিয়েছেন। এই কথা বলে গনতান্ত্রিক দৃষ্টিভঙ্গী নিয়ে আলোচনা করার জন্য আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**Mr. [illegible] :** There are 9 amendments and they are in order.

**Shri Sumanta Kumar Hira :** আমার এ্যামেন্ডমেন্ট নং ১, ২ আমি মুভ করছি না।

**Mr. Speaker :** Now Shri Kashinath Misra may move his amendments.

**Shri Kashinath Misra :** Sir, I beg to move that—

In paragraph 1, line 2, for the words "সম্পূর্ণভাবে বিঘ্নিত করছে" the words "নিরাপত্তার প্রশ্ন উঠেছে" be substituted.

In paragraph 2, line 1, the words "মর্জিও" be omitted.

For paragraph 3, the following be substituted "যেহেতু সংবিধানের উপরি-উক্ত ধারাগুলি কর্তৃপক্ষের সম্পূর্ণ মর্জির উপর নির্ভর করে সরকারী কর্মচারীদের চাকুরীর শর্তাবলী নিধারিত করছে;

In paragraph 4, line 2, for the word "ঘটাবার" the words "ঘটাবার যে" be substituted.

In paragraph 4, line 3, after the words দেওয়া হয়েছে;" the words "তাহা অপপ্রয়োগ হবার সম্ভাবনা দেখা দিয়েছে;" be added.

In paragrpah 5, line 2, for the words বঞ্চিত হচ্ছেন" the words "বঞ্চিত হওয়ার আশঙ্কা করা হচ্ছে" be substituted.

In paragraph 6, line 2, for the words "বাতিল করার প্রস্তাব করছে" the words "যথাবিহিত সংশোধন করার ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছে" be substituted.

**শ্রী আবদুস সাত্তারঃ**—মাননীয় অধক্ষ্য মহাশয়, জয়ন্তবাবু, দিলীপ বাবু এবং অন্যান্য যে মোশান নিয়ে এসেছেন আমি সরাসরি তার বিরোধিতা করছি না। মোশানের স্পিরিটের সঙ্গে আমি মোটামুটি একমত পোষণ করি, তবে তিনি যে ব্যাখ্যা করেছেন সেটা ঠিক নয়। প্রশ্ন হচ্ছে আর্টিকেল ৩১০ এবং ৩১১(২) প্রভিসো (বি) এন্ড (সি) নিয়ে। ৩১০ আর্টিকেলে যেটা আছে দ্যাট ইজ সাবজেক্ট টু ৩১১। ৩১০-এ বিনাকারণ দর্শিয়ে যেটা বলা হয়েছে সেটা কিন্তু ভুল বলা হয়েছে। সেখানে বলা হয়েছে —

Except as expressly provided by this Constitution, every person who is a member of a defence service or of a civil service of the Union or of an all-India service or holds any post connected with defence or any civil post under the Union, holds office during the pleasure of the President, and every person who is a member of a civil service of a State or holds any civil post under a State holds office during the pleasure of the Governor of the State. Sir, if you go through the books of Dr. Durgadas Basu you will get it that Article 310 i.e. subject to 311(2). If you go through it then from that it will appear that 311(2)—'No such person as aforesaid shall be dismissed or removed or reduced in rank until he has been given a reasonable opportunity of showing cause against the action proposed to be taker in regard to him.

[5-15—5-25 P.M.]

সুতরাং এখানে না এনে কখনও পারবে না। আর্টিকেল ৩১০ ইজ সাবজেক্ট টু আর্টিকেল ৩১১(২)। আমি বক্তৃতায় তো বলেছি আপনি যে ভিউ এক্সপ্রেস করেছেন আমিও সেই ভিউ এক্সপ্রেস করেছি, আপনি বাতিল করতে বলেছেন, আমরা বলেছি সেই আর্টিকেল সংশোধন করা হোক। দেন প্রোভাইসো (২) অব আর্টিকেল ৩১১ স্যাল নট বি এ্যাপ্লায়েড হিয়ার। এরপরে আসুন Article 311(a) says—"Where a person is dismissed or removed or reduced in rank on the ground of conduct which has led to his conviction on a criminal charge". .... Article 311(b)—যখন কনস্টিটিউয়েন্ট এ্যাসেমব্লীতে এটা নিয়ে আসা হয় তখন ধরে নেওয়ার চেষ্টা হয়েছিল যেকোন চার্জ হলে তাকে ডিসমিস করবে ডইদাউট সোইং এনি রিজনস্। সেখানে বলছে না, সে সমস্ত অফেন্স ইনভলিভং মোর। টার্পিটিউডএন্ড কনডাক্ট তাতে যদি কনভিকসান হয় তাহলে চাকরী চলে যাবে। সুতরাং যেকোন কনভিকসান হলে চাকরি চলে যাবে না। এই ব্যাপারে অনেক রুলিং আছে। তারপর আসুন আর্টিকেল ৩১১(বি)-তে—আর্টিকেল ৩১১(বি) সেজ—Article 311(B) says—"Where an authority empowered to dismiss or remove a person or to reduce him in rank is satisfied that for some reasons, to be recorded by that authority in writing, it is not reasonably practicable to give to that person an opportunity of showing cause". Generally, the man who will dismiss an employee, he must record his reasons but the reasons may not be given to the employee. But if that is not given, if the reasons are not given, if the reason are not recorded, then the Court can interfere. There are so many Rulings. I can cite (i) AIR 1957, SC P-36(41), (ii) AIR, 1958 SC P 300 (304), and (iii) AIR 1965, SC, P 600(610), for your information. Then Article 311(c) says—"Where the President or Governor, as the case may be, is satisfied that in the interest of the security of the State, it is not expedient to give to that person such as opportunity."

দি প্রেসিডেন্ট বা গভর্ণর সেখানে পারে যদি দেখা যায় সিকিউরিটি অব দি স্টেট সেখানে ইনভলভড। আফটার দি চার্জেস আর গিভেন টু দি এমপ্লয়ী সেই চার্জগুলি বাইরে যাতে না যায় তারজন্য ফর সিকিউরিটি অব দি স্টেট প্রেসিডেন্ট অর গভর্ণর সেখানে পারে। এটা নিয়ে কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলীতে যে সমস্ত তর্ক উঠেছিল সেই তর্কে দেখা গেছে যে—"With regard to sub-clause(b), this has been bodily taken from section 240 of the Government of India Act. I think it will be agreed that the object of introducing of section 240 of Government of India Act was to give protection to the services. Even the British people who were very keen on giving protection to the civil services, thought it necessary to introduce the provisio like sub-clause(b). We have pleasure in introducing a new thing which had not existed before. With regard to sub-clause(c), It has been felt that there may be certain cases where mere disclosure of a charge might effect the security of the State. Therefore, it is provided that under sub-clause (c), the President may say that in certain cases notice shall not be served. I think that is a very solitary provision and notwithstanding the obvious criticism that may be made it opens a wide door to the President to abrogate the provision contained in sub-clause 2. I am inclined to think that in the better interests of the State it ought to be retained."

ডঃ আম্বেদকর কেন এই কথাগুলি বলেছেন সেটা একবার চিন্তা করুন। তবে যে ভয় জয়ন্ত বিশ্বাস মহাশয় করেছেন সেখানেও দেখা গেছে যদি এই ধরনের কোন ঘটনা ঘটে, কাউকে ডিসচার্জ করে তাহলে ডি. বাসুর বইর ৭৫৯ পাতায় দেখবেন দেয়ার আর সো মেনি কেসেস্ যেখানে তারা কোর্টে গেছে এবং রেমিডি পেয়েছে। যে জিনিসটা নিয়ে এত আলোচনা হচ্ছে তার কারণ হচ্ছে সুপ্রিম কোর্টের একটা ডিসিসন। কিন্তু সেটা তো আগস্ট মাস পর্যন্ত এ আই আর—এ রিপোর্টেড হয়নি। আশ্চর্যের বিষয় সেই ডিউতেজয়ন্তবাবু এই মোসন এনেছেন। মনে হয় সুপ্রিম কোর্টের ডিসিসন দেখে উনি একটু নার্ভাস হয়ে পড়েছেন। আমরা কংগ্রেস বেনচ্ থেকেও এটা চাই। এই ধারাটা এ্যাপ্লিকেবেল হবে ওনলি ইন দি কেস অব গভর্ণমেন্ট এমপ্লয়ীজ। পাবলিক আনডারটেকিং—এ যারা কাজ করে তাদের ক্ষেত্রে এটা এ্যাপ্লিকেবেল নয়। গভর্ণমেন্ট এমপ্লয়ী বলতে স্টেট এমপ্লয়ী এবং ইউনিয়ন এমপ্লয়ী সকলকেই বোঝায়। যদি কোন ক্ষেত্রে সিকিউরিটি অব দি স্টেট এই প্রশ্ন আসে সেখানে ঘটনাটা ডিসকোলাজ করা খারাপ হবে সেইজন্যই ডঃ আম্বেদকর বলেছেন এটা থাকা দরকার। এটা ১৯৫০ সালের আগেও ছিল এখনও আছে। উনি ফাণ্ডামেন্টালী যেটা বলেছেন তাতে আমার বক্তব্য হচ্ছে ৩১১(২)-তে পরিস্কার বলা হয়েছে প্রথমে তাকে শোকজ করবে এবং তারপর তার বক্তব্য শুনে ডিসচার্জের প্রশ্ন আসবে। কাজেই ৩১০ ধারা সাবজেক্ট টু ৩১১ ধারা। ৩১১(২)এক সেকেন্ড প্রোভাইসো সম্বন্ধে জয়ন্তবাবু যা বলেছেন তাতে আপনারা দেখুন লেখা আছে—"রিজনস্ টু বি রেকর্ডেড"। ইফ উইদাউট রেকর্ডিং রিজনস্ কিছু করে দ্যাট ইজ ইললিগ্যাল। দি কোর্ট হ্যাজ পাওয়ার টু সি হোয়েদার কেসেস গিভেন বাই দি অথরিটি কনসান্ড আর রিয়াল, দি রিজনস্ ফর হুইস্ দি ম্যান মে বি ডিসচার্জড অর নট। কোর্টের সেই অথরিটি আছে। তবুও আমি বলছি ফর দি সিকিউরিটি অব দি এমপ্লয়ী স্যুটেবেল এ্যামেন্ডমেন্ট করে যাতে তাদের স্বার্থ রক্ষা হয় সেটা দেখা উচিত। তবে সিমিলারলী এটাও বলছি সিকিউরিটি অব দি স্টেট এই প্রশ্ন যদি থাকে তাহলে ডিসক্লোজার মে হার্ম। জয়ন্তবাবু যেখানে একেবারে বাতিল করবার কথা বলেছেন

আমি সেখানে স্যুটেবলী এ্যামেন্ড করবার কথা বলছি। উনি যে ভিউ এক্সপ্রেস করেছেন তার সঙ্গে আমার ডিফারেন্স কম। উনি বাতিল করতে বলেছেন আমি সেখানে বলছি স্যুটেবলী এ্যামেন্ড করা হোক। কাজেই আমি আশাকরি কাশীবাবু যে সমস্ত এ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেটা গ্রহণ করবেন এবং এক সঙ্গে মিলে এই রেজলিউসন পাশ করবেন।

[5-25—5-35 P.M.]

**শ্রী শান্তি রঞ্জন ঘটকঃ**—মাননীয় স্পীকার স্যার, মাননীয় সদস্য জয়ন্তবাবু এবং আরও কয়েকজন সদস্য এই যে মোসনটা এনেছেন আমি মোসনকে আন্তরিকভাবে সমর্থন করছি। বিরোধী দলের নেতা সাত্তার সাহেব একজন অভিজ্ঞ আইনজীবী, তিনি এটা সমর্থন করতে গিয়ে যে সমস্ত আইনের প্রশ্ন তুললেন, তার থেকে আমি যেটা বুঝেছি যে তিনি এই মোসনকে সমর্থন করেন না—। এবং আমাদের দুর্ভাগ্য হচ্ছে যে এই ধরনের এই সব ব্যবস্থা যখন নেওয়া হয়েছে যেমন এল. এ. এস. এ, ই. এস. এম. এ তাতে সব সময়ের তারা এই ধরণের ব্যাখ্যা দিয়েই তাকে সমর্থন করেন। বলা হয়ে থাকে যে সমস্ত জায়গায় এবং সব সময় এটাকে প্রয়োগ করা হবে না। কোন খারাপ কাজ বা ন্যাশনাল সিকিউরিটি ইত্যাদির ব্যাপারে এটা প্রয়োগ করা হবে না। কিন্তু কার্যক্ষেত্রে দেখা গিয়েছে এই সব সংবিধানের বিধানগুলি এবং অন্যান্য এই ধরনের বিধানগুলি সেই শ্রমিক কর্মচারীদের বিরুদ্ধে নির্বিচারে প্রয়োগ করা হচ্ছে। এটাই হচ্ছে আমাদের সকলের অভিজ্ঞতা। সংবিধানের এই দুটি ধারা সেই ভাবেই প্রয়োগ করা হবে। বিশেষ করে আজকে সুপ্রিম কোর্ট যে জাজমেন্ট দিয়েছে, তার মেজরিটি জাজমেন্ট-এ যা বলছে সেটা হচ্ছে যার বিরুদ্ধে এটা প্রয়োগ করা হবে তিনি তার বিরুদ্ধে কিছু বলা পর্যন্ত অধিকার থাকবে না। একজন সরকারী কর্মচারী বা একজন সাধারণ মানুষের যে অধিকার সেই অধিকার থেকে তাকে বঞ্চিত করা হচ্ছে। এই রকম একটা জঘন্য ব্যবস্থা যা করা হয়েছে তার প্রতিবাদ করা দরকার, এবং তার বিরোধিতা করা দরকার। আবার বলা হচ্ছে যার বিরুদ্ধে এটা প্রয়োগ করা হবে তিনি যদি মনে করেন তাহলে এ্যাপিল করতে পারেন। সুব্রতবাবু কি বলবেন জানি না। এই সুপ্রিম কোর্টের যে জাজমেন্ট আমি তার বিরোধিতা করি। আমার সৌভাগ্য হয়েছিল কেন্দ্রীয় কয়েকজন মন্ত্রীর সঙ্গে আলোচনা করার যাঁদের ব্যাকগ্রাউন্ড আছে ট্রেড ইউনিয়ন আন্দোলন করার। তাঁরা বলেছেন যে এর ফলে সরকারী কর্মচারীদের কিছু বলবার কোন অধিকার থাকবে না। যাকে খুশী বরখাস্ত করা যাবে। সাত্তার সাহেবই বললেন যে সেন্ট্রাল গভর্ণমেন্টে সরাসরি কর্মচারী তাদের উপর রাজ্য সরকারী কর্মচারীদের উপর এটা প্রয়োগ করা হবে—অথচ পাবলিক আনডারটেকিং-এ যারা কাজ করেন তাদের উপর প্রয়োগ করা হবে না। আমার অভিজ্ঞতায় আমি দেখেছি কেন্দ্রীয় এবং রাজ্য সরকারের কর্মচারীদের উপর প্রয়োগ হয়েছে, একমাত্র পশ্চিমবঙ্গ ও ত্রিপুরা এই দুটি রাজ্য ছাড়া। অন্যান্য রাজ্যে যেখানেই প্রয়োজন হয়েছে সেখানেই এটা প্রয়োগ করা হয়েছে। সেদিক থেকে এটা বিলোপ করা উচিত। তুলে দেওয়া দরকার, তা না হলে এই আইনের ব্যাখ্যা হবে এবং একে টেনে নিয়ে কি ভাবে এটাবে কাজে লাগানো যায় সেই ব্যবস্থা হচ্ছে। সাত্তার সাহেব একটা কথা বলেছেন ন্যাশন্যাল সিকিউরিটি ইত্যাদির ব্যাপারে। এ'ও সেই একই ব্যাপার। নাসা এবং এসমা যখন আইন হয় তখনও বলে এটা সিকিউরিটির ব্যাপার ইত্যাদি। ন্যাশনাল সিকিউরিটি, ক রাপশন ইত্যাদি ফাইট করার জন্য যথেষ্ট আইন আছে, আইনের কোন অভাব নেই। তার বিরুদ্ধি যে ব্যবস্থাগুলো আছে, সেই ব্যবস্থাগুলো সেখানে নেওয়া যায়। সুতরাং আমি অন্য তর্কের মধ্যে যাচ্ছি না। বিরোধী পক্ষের সদস্যরা যে এ্যামেন্ডমেন্টগুলো তাঁরা দিয়েছেন, সেইগুলো অন্যায় ভাবে করা, আমি তাঁদের কাছে আবেদন করবো যে তারাও জয়ন্তবাবু ইত্যাদি যাঁরা এই প্রস্তাবটা এনেছেন সেই প্রস্তাবটাকে তাঁরা সর্বান্তঃকরণে সমর্থন করবেন।

**Shri Rajesh Khaitan:** Mr. Speaker, Sir, in the motion brought about by Shri Jayanta Biswas, he has referred to the security and welfare of one crore of people in the name of protecting the interests of the working class. Today, these one crore of people are laughing at Shri Jayanta Biswas and at the R.S.P. which is a partner of this Left Front Government. Why are they all laughing, Sir? They are laughing because this Left Front Government cannot give job, cannot give employment to so many yougths and people of this State. This government of the left front parties, this Left Front Government cannot pay to the civil servants, and public servants their due dearness allowance. In Kharagpur, Sir, three employees were illegally discharged by private company and the Labour Department of this Government did not do anything and the government also did not say anything in this House. But, Sir, they are bringing in this resolution as if they are the protector and only protector of the working class. These one crore of people about whom they are talking are all laughing today because they know that this Government, The Left Front Parties, are not their protectors, they cannot safeguard the interests of the working class and they have proved it. Sir, yesterday, the Hon'ble Chief Minister said, 'this is the prescription of a doctor'. Today everybody says that if this government, as a patient, wants to die itself then what can the doctor do? This is the situation today in this State and this motion has been brought by another partner of this Left Front Government, another Left Front Party, viz. the R.S.P. without knowing what is the meaning of security—without any meaning and without any purpose. Nevertheless, we, our leader Shri Abdus Sattar, our Chief Whip, Shri Subrata Mukherjee in the beginning of this Assembly, when they were first elected, said and assured the Hon'ble Chief Minister that they, I mean the Congress Party, would act in a constructive manner. Sir, what the Opposition wants to say today? Today we have said that we are not opposing in a total way the motion moved by ShriJayanta Biswas. We have given very constructive amendments which have been brought by my friend Shri Kashinath Misra. Even then the Government does not agree. What do we mention in our amendments? We have said that we are talking about the security of the working class—that they also know. But, Sir, they—Left Front Parties—want the Constitution to be written off. They want Articles 310 and 311 to be abolished, to be annuled. They do not know the meaning of Articles 310 and 311. These are in the interests of the working class. In a case where a public sector company was involved and an employee was dismissed, the Supreme Court had held it and gave protection to the employees I will cite that case.

[5-35—5-45 P.M.]

No principle of natural justice has been adhered to even if he is a civil or a public servant within the meaning of Articles 310 and 311. The Supreme Court wants to give protection to the working class persons also by applying the provisions of the Constitution under Articles 310 and 311. That case has been reported in AIR, 1985 at page 1046 in the case of Mr. K. C. joshi, Vs. Union of India. Here the Oil and National Gas Commission had taken a severe action against one of the employees. I am

quoting here from page 1048 of the AIR, 1985. "Even if the employees of the Corporation, which is an instrumentality of the State, cannot be said to be the members of a civil-service of the Union or an All-india Service or hold any civil post under the Union, for the purpose of Articles 310 and 311 and therefore, not entitled to the protection of Article 311, they would non-the-less be entitled to protection of the fundamental rights enshrined in Articles 14 and 16 of the Constitution. In other words, they would be entitled to the protection of equality in the matter of employment in public service and they cannot be dealt with in an arbitrary manner."

So, this is what the highest court of our land has said for protecting the interest of the working class people. Even if a public sector employee is not covered by Articles 310 and 311, the principle of natural justice is to be applied. Therefore, my submission before this House, Mr. Speaker, Sir, is that the Members need not unnecessarily be apprehensive of the latest Supreme Court decision which is not before us. A situation has not arisen that the security of the services of the workers is at stake. In this connection, I would like to state here what the Minister of State for Personnel and Administrative Reforms Department, Shri K P. Singh Deo had said on the 22nd August in the Parliament. I am quoting here a paragraph from a newspaper. "Mr. K. P. Singh Deo said the judgment only clarified the parameters of the Constitutional protection granted to government services under the Article regarding dismissal, removal or demotion and did not in any way alter or abridge a Constitutional guarantee available to the employees regarding their tenure of employment."While explaining the scope of the exceptions to Article 311(2) enumerated in the second provision to that Article the Minister said "The Supreme Court had also spelt out clearly the guiding principles to be followed by the competent authority".

Therefore, I think, there is no apprehension. Sir, the Congress Party is the only Party which is concerned about the interests of the working class. Sir, before I sit, I must add here one thing particularly, I wish to refer here to Article 51(A) of the Constitution where the fundamental duties of citizens have been mentioned, Sir, what are the fundamental duties of the citizens? It is true that we have forgotten our fundamental duties. Whenever we rise to talk on any forum, we only speak of our fundamental rights. But, Sir, the right should be coupled with duty. Every citizen should know his duty, otherwise the State Government, the Central Government, the Nation cannot progress. Therefore just referring of rights only would not be sufficient. The time has come when we should talk about the fundamental duties of every citizen as well, even if he is not a worker.

To-day I ask myself, if a civil servant or a public servant does something, which is tantamount to divulge the secret which goes against the interests of West Bengal or our country as a whole, even in that event should the Constitution make a provision to protect him? I do not think so. I think the security of a country is more important than the security of the service of a worker. First, he must fulfil his duties, discharge his duties and simultaneously demand his fundamental rights and that right is there that no arbitrary action can be taken. The civil servant and public servants are totally protected. I have just now cited here one Supreme Court judgement. Therefore, there is no apprehension on the basis of which Shri Jayanta Biswas is asking for deletion of Articles 310 and 311.

Sir, in conclusion, I would request Shri Jayanta Biswas to kindly consider our amendments brought by Shri Kashinath Misra. Thank you Sir.

**শ্রী অনিল মুখার্জীঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, কংগ্রেসের দুজন সদস্যের বক্তব্য দু রকম। রাজেশ খৈতান সাহেবের বক্তব্য শুনে মনে হল টাটা, বিড়লা বোধ হয় পশ্চিমবাংলা বিধানসভার ভিতরে তাদের বক্তব্য কংগ্রেসের হয়ে রাখছেন। উনি সুপ্রিম কোর্টের ডিসিসানের কথা বললেন। উনি বললেন সুপ্রিম কোর্টের লেটেস্ট ডিসিসান হচ্ছে টু প্রোটেক্ট দি ইন্টারেস্ট অব দি ওয়ার্কিং ক্লাস। এই প্রসঙ্গে আমার ম্যাগনা কার্টার কথা মনে পড়ছে। ট্রিটি অব ভাসাই, ভাসাই চুক্তিতে সই করে ম্যাগনা কার্টা বলেছিলেন পিপলের কাছে আমি নতি স্বীকার করলাম। এই পিপল মানে কারা? পিপল ব্যারনস, ফিউডাল লর্ডস। সেই হিসাবেই ওঁনার কনসেপসানে টাটা, বিড়লার কনসেপসানই মুখ দিয়ে বেরিয়ে এল। আর সাত্তার সাহেব আইনের মধ্যে কতকগুলি ডি. বাসুর কচ-কচানি বলে গেলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওরা কি এই সংবিধান ফলো করে, উল্টে পাল্টে দেখেছেন? উনি সংবিধানে নিয়ে এলেন কন্সটিটিউসনাল ডকুমেন্ট, ডিবেটস অব দি কন্সটিটিউএন্ট এ্যাসেম্বলী ইত্যাদি। এই ডিবেট কদিন ধরে চলেছিল সেটা আমরা লক্ষ্য করে দেখেছি। এই কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলী ডিবেটস থেকে আমরা কি দেখছি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সংবিধান কোন্ কোন্ দেশের সংবিধান অনুকরণ করে রচিত হয়েছে? এই হল আমেরিকা, ইংল্যান্ড এবং কানাডা ইত্যাদি যে সমস্ত ধনতান্ত্রিক দেশ আছে এবং সাম্রাজ্যবাদী দেশ আছে তাদের পার্লামেন্টারি ডেমোক্রাসীকে অনুকরণ করে করা। স্যার, সেখানে ৩১০ ও ৩১১ ধারার আগে ৩০৯ ধারা সংবিধানে যেটা সংযোজিত হয়েছে তাতে রিক্রুটমেন্ট রুলসের কথা বলা হয়েছে এবং সেটা সম্পূর্ণরূপে একজিকিউটিভদের হাতে ভেস্ট করা হয়েছে। সেই আইন কোথা থেকে ওরা বের করেছেন দেখুন।

[5-45 P.M. - 5-55 P.M.]

'Condition of services of civil servants are contained in orders in council and regulations made thereunder and in circulars issued by the Treasury which is the Department responsible for the general control of the civil service' ইউ. এস. এ.তে কি হয়? সেখানে হয়—'The power to regulate the conduct in office of all federal employees and in general, the regulation of the administration of the federal civil service belongs to Congress under Article I, section 8—by the Civil Service Act, 1883 the Congress has vested the rule making power in the President acting with the aid of the Civil Service Commission.'

সুতরাং আমরা দেখতে পাচ্ছি আমেরিকায় প্রেসিডেন্টের উপর, একজিকিউটিভ হেডের উপর, ইংল্যান্ডে ক্রাউনের উপর, একজিকিউটিভ হেডের উপর এই ধরনের সার্ভিস কনট্রোলিং অথরিটি, রুল মেকিং পাওয়ার সমস্ত ভেস্ট করা হয়েছে। ঠিক একইভাবে ভারতবর্ষের প্রেসিডেন্টের উপর, গভর্ণরের উপর, একজিকিউটিভ

হেডের উপর এই রিক্রুমেন্ট রুলস, কনডিশানস অব সার্ভিস সমস্ত ভেস্ট করেছে। সাত্তার সাহেব সে দিক দিয়ে গেলেন না, তিনি ডি. বোসের ৩১০/৩১১ ধারা শুধু পড়ে গেলেন এবং সুপ্রিম কোর্টের ডিসিসানের ফুটনোট ধরে ধরে কতকগুলি জিনিষ কোট করে গেলেন। তিনি একবারও বললেন না যে সাম্রাজ্যবাদী বৃটিশ শক্তির কাছ থেকে এটা নেওয়া হয়েছে। উনি একবারও বললেন না যে ১৯১৫ সালের ইন্ডিয়া এ্যাক্টে যে প্রভিসান ছিল, ১৯১৯ সালের ইন্ডিয়া এ্যাক্টে যে প্রভিসান ছিল এবং ১৯৩৫ সালের ইন্ডিয়া এ্যাক্টে যে প্রভিসান ছিল ভারতবর্ষ স্বাধীন হবার পরও সেই প্রভিসানগুলি ৩০৯/৩১০/৩১১ ধারার সঙ্গে রয়েছে, স্যার, বৃটিশ সাম্রাজ্যবাদী শক্তি নিজেদের স্বার্থ সিদ্ধির জন্য যা করেছিলেন একটা স্বদেশী সরকারও সেটা রেখে দিয়েছেন। ফানডামেন্টাল রাইট আজকে ৩০৯ ধারা রেসট্রিক্সান করছে। রিক্রুটমেন্ট রুলস সাবজেক্ট টু দি রেসট্রিকসান, সরকারী কর্মচারী রাজনীতি করতে পারবেন না, ইলেকসানে কনটেস্ট করার অধিকার তাদের নেই। স্যার, এরকম বহু রেসট্রিক্সান ইমপোজ করা হয়েছে আনডার আর্টিকেল ৩০৯/৩১০/৩১১ ধারা উনি পড়ে গেলেন। কি ভাবে ডিসমিস করবে—এখানে কি কনডিসান হবে? সেখানে বলছে স্কোপ অব আর্টিকেল ৩০৯—সেখানে ডিসমিসাল, রিমুভালের ক্ষেত্রে কোথায় হবে? There who hold any civil office under the Union or States in condition that such an employee shall not be dismissed or removed by any authority subordinate to them by which he was appointed. তাহলে যিনি সাবডিনেট, সেই সাবডিনেট অফিসারের উপরের যদি হয় তাহলে ডিসমিস করতে পারবে। রিডাকসান অব র‍্যাঙ্ক যদি না হয়, হায়ার র‍্যাঙ্কের লোক ডিসমিস করতে পারবে। সেটা সাত্তার সাহেব সাপোর্ট করে গেলেন।

রিডাকসন ইন ব্যাঙ্কের লোক যদি না হয় তাহলেও টেকনিক্যাল গ্রাউন্ডের উপরে ৩১১ ধারাটা আছে। টেকনিক্যাল গ্রাউন্ডের স্কোপ নিয়ে একজন এমপ্লয়ী বেঁচে থাকতে পারে এবং যখন হাই কোর্টে, সুপ্রিম কোর্টে মামলা করা হয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, তখন টেকনিক্যাল গ্রাউন্ডের উপরে সে প্রোটেক্সন পায়। কিন্তু এ ক্ষেত্রে এই সব গরীব মানুষগুলির কোনো গ্রাউন্ডের ভিত্তিতেই কোনো প্রোটেকসনের বন্দোবস্ত নেই, এটা রাজেশ খৈতান একবারও বললেন না। সুতরাং আমি বলছি অবিলম্বে এটা বাতিল করে নতুন ধারা সংযোজিত করা হোক, ফান্ডামেন্টাল রাইটস-এ রাইট টু ওয়ার্ক তাদের দেওয়া হোক এবং তাদের সিকিউরিটি অফ্ সার্ভিসকে রক্ষা করা হোক।

**শ্রী প্রবোধ চন্দ্র পুরকাইতঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই সভায় মাননীয় জয়ন্ত বিশ্বাস এবং অন্যান্য মাননীয় সদস্যরা ১৮৫ ধারায় যে মোসান উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি কয়েকটি কথা বলতে চাই।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর আমাদের যে সংবিধান রচিত হয়েছে সে সংবিধানের মূল ধারা গুলি যদি আমরা একটু লক্ষ্য করে দেখি তাহলে দেখব যে, যতই আমরা যুক্ত-রাষ্ট্রীয় কাঠামোর কথা বলি না কেন, মূলত ভারতবর্ষের শাসন ব্যবস্থা ইউনিট ফর্মে চলছে। আমাদের সংবিধানের ৩১০ এবং ৩১১(২) (খ) ও (গ) ধারা বলে সরকার রাজ্য এবং কেন্দ্রীয়। সরকারী কর্মচারীদের যে কোনো সময়ে চাকরী থেকে অপসারণ করে দিতে পারেন বা পদাবনতি ঘটাতে পারেন। আমাদের সংবিধান সরকারকে এ রকম একটা অধিকার দিয়েছে। আমরা দেখছি সংবিধানের এ রকম বিভিন্ন অধিকারের ভিত্তিতে দীর্ঘ দিন ধারে কেন্দ্রীয় সরকার একের পর এক মানুষের গনতান্ত্রিক অধিকার হরণ করছেন। আমরা গণতন্ত্রের কথা বলি, গণতান্ত্রিক অধিকারের কথা বলি, আমরা বলি ভারতবর্ষ বিশ্বের বৃহত্তম গণতান্ত্রিক রাষ্ট্র। কিন্তু বাস্তবে আমরা দেখছি এটা শুধু প্রচার মাত্র। স্বাধীন ভারতের বিগত ৩৭ বছরের ইতিহাস যদি আমরা দেখি, তাহলে দেখব যে, কেন্দ্রীয় সরকার একটার পর একটা এমন সব আইন রচনা করেছেন যে আইন গুলির দ্বারা গনতন্ত্রকে হত্যা করা হয়েছে। গনতান্ত্রিক অধিকার সম্প্রসারিত হওয়া তো দূরের কথা, কেন্দ্রীয় সরকার গনতান্ত্রিক অধিকার ক্রমশঃ সংকুচিত করবার অধিকার অর্জন করেছেন। আমরা জানি বিশেষত কেন্দ্রীয় সরকার এ্যাসমা, নাসা, উপদ্রুত অঞ্চল (বিশেষ আদালত) আইন, সন্ত্রাসবাদ নিরোধক আইন রচনা করে প্রশাসনের হাতে প্রভূত ক্ষমতা নিয়েছেন। এই আইনগুলি রচনা করবার সময় আমরা শাসক কেন্দ্রীয় সরকারকে বলতে শুনি যে এই আইনগুলি কেবলমাত্র যারা গণতন্ত্রের বিরুদ্ধে কাজ করবে তাদের বিরুদ্ধেই প্রয়োগ করা হবে। কিন্তু কার্যত আমরা দেখেছি মানুষের গনতান্ত্রিক অধিকার—সংবিধানে যে মৌলিক অধিকারের কথা বলা হয়েছে—সে অধিকারের বিরুদ্ধেই এই আইনগুলিকে প্রয়োগ করা হয়েছে। সে রকম সংবিধানের ৩১০ এবং ৩১১(২)(খ) ও (গ) ধারা বলে সর্বস্তরের সরকারী কর্মচারীদের যে কোন সময়ে অপসারন বা পদাবনতি ঘটতে পারে। এই ধারাগুলির দ্বারা সরকারী কর্মচারীদের গণতান্ত্রিক অধিকার বা মৌলিক অধিকারের উপর চরম আঘাত-হানা হচ্ছে। সম্প্রতি এ বিষয়ে সুপ্রিম কোর্টের একটি রায় সরকারের হাতকে আরো সুদৃঢ় করেছে—এই আইনকে প্রয়োগ করার ক্ষেত্রে। আমাদের দেশের সুপ্রিম কোর্টের রায়কে উদাহরণ হিসাবে দেখিয়ে এই আইনকে প্রয়োগ করার ক্ষেত্রেও সরকার একটা অবাধ সুযোগ পেয়ে যাচ্ছে। বর্তমানে সুপ্রিম কোর্টের ঐ রায়ের ভিত্তিতে সরকারের হাতে সরকারী কর্মচারীদের চাকরীর আর কোনো নিরাপত্তা নেই, এই আশঙ্কা দেখা দিয়েছে।

বিগত ৩৭ বছরের ইতিহাসে আমরা দেখছি সরকার মানুষের গনতান্ত্রিক অধিকারহরণ করবার জন্য বার বার পদক্ষেপ নিয়েছেন এবং গনতান্ত্রিক অধিকারকে ধ্বংস করবারও পদক্ষেপ নিয়েছেন। একটা ফ্যাসিস্ট সরকারের রূপ আমাদের দেশের সরকারের মধ্যে আত্মপ্রকাশ করেছে। গনতান্ত্রিক অধিকার এবং গনতান্ত্রিক আন্দোলনের উপর বার বার সরকার আঘাত হেনেছেন। এই সরকারের মূল চরিত্রটা কি? তা হচ্ছে উৎপাদন ব্যবস্থায় পুঁজিবাদী চরিত্র। আর রাষ্ট্রীয় চরিত্র হচ্ছে, ফ্যাসিবাদী নীতি এবং পদক্ষেপ। ফ্যাসিবাদী পদক্ষেপকেই সহায়তা করছে সংবিধানের ৩১০ এবং ৩১১(২) (খ) ও (গ) ধারা। সুতরাং যদি গনতান্ত্রিক অধিকার অর্জন করতে হয়, প্রতিষ্ঠিত করতে হয় এবং তাকে সম্প্রসারিত করতে হয়, তাহলে এই অগনতান্ত্রিক ধারার বিলোপ সাধন হওয়া উচিত।

সম্প্রতি যে ন্যাশনাল ক্যাম্পেন কমিটি হয়েছে তার অর্ন্তভুক্ত যে সমস্ত ট্রেড-ইউনিয়ন আছে সেই সমস্ত ট্রেড-ইউনিয়নের মধ্য দিয়ে এবং সমস্ত গণতন্ত্রপ্রিয় মানুষ যারা আজকে দেশে গণতন্ত্র প্রতিষ্ঠা করতে চান এইরকম সর্বস্তরের মানুষকে নিয়ে-শুধু এখানেই প্রস্তাব গ্রহন করলেই চলবে না—এর বিরুদ্ধে গনতান্ত্রিক আন্দোলনকে সুদৃঢ়ভাবে গড়ে তুলে শাসকগোষ্ঠীকে সংবিধানের ধারা বাতিল করার জন্য চাপ দিতে হবে। এই কথা বলে এই রেজোলিউসানকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[5-55—6-05 P.M.]**

**শ্রী কামাক্ষ্যা চরণ ঘোষঃ**—মাননীয় স্পীকার স্যার, আজকে বিধানসভায় সরকারী কর্মচারীদের চাকরীর নিরাপত্তা ক্ষুন্ন করে এইরকম যে সংবিধানের ৩১০ এবং ৩১১(২)(খ) ও (গ) ধারা এই সম্পর্ক যে প্রস্তাব বা মোসান আমাদের মাননীয় বিধায়ক শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস এবং আরোও অন্যান্য সদস্যরা রেখেছেন আমি তাকে সম্পূর্ণভাবে সমর্থন করি। এখানে কথা হচ্ছে, আমাদের মাননীয় সদস্য শ্রী রাজেশ খৈতান মহাশয়, তিনি প্রথমেই পশ্চিমবঙ্গের বিধানসভার অধিকারকে চ্যালেঞ্জ করলেন। তিনি বললেন, এইরকম ধারার উপর বিধানসভার আলোচনা হতে পারে না। আমি তাঁর সঙ্গে দ্বি-মত পোষণ করি এবং বিরোধিতা করি। এই কারণে যে, আজকে

সারা ভারতের কোটি কোটি সরকারী কর্মচারীর চাকরীর নিরাপত্তা বিপন্ন এই ধারাবলে এবং সম্প্রতি সুপ্রিম কোর্টের বিচারকদের রায়ের ফলে। এক্ষেত্রে পশ্চিমবঙ্গ বিধানসভা চুপ করে থাকতে পারে না, আমাদের বলিষ্ঠ মতামত এই ধারার বিরুদ্ধে নিশ্চয়ই প্রকাশ করবো এবং তা করার দরকার আছে। মাননীয় মন্ত্রী শ্রী শান্তিরঞ্জন ঘটক বলেছেন সরকার সব সময়ে ভাল ভাল কথা বলে আইন পাশ করিয়ে নেন কিন্তু প্রয়োগ করে জনগণের স্বার্থের বিরুদ্ধে, সংগ্রামী জনগনের বিরুদ্ধে, সংগ্রামী কর্মীর বিরুদ্ধে। আমরা জানি, আজ পর্যন্ত এই ধারা বলে ৮৬ জন সরকারী কর্মচারী তাঁদের চাকরী হারিয়েছেন এবং আরোও আমরা জানি আমাদের পশ্চিমবঙ্গে অনেক সরকারী কর্মচারী যাদের কোন দোষ নেই, যাদের কোন অপরাধ নেই, যেহেতু তাঁরা আন্দোলন করেন ঐ অজয় মুখার্জী প্রমুখ ১৩ জন কর্মচারীর চাকরী চলে গিয়েছিল। কাজেই মাথার উপর swords of democles are handing over their heads এই হচ্ছে অবস্থা। কাজেই আমরা এটা সমর্থন করতে পারি না এবং এই জিনিষ চলতে পারে না। গর্ভনমেন্টের যে সমস্ত এমপ্লয়াই আছেন তার মধ্যে এক একজন হচ্ছেন, He is an employee at the pleasure of the President. তাঁর খুশী মত চাকরী থাকতে পারে আবার নাও থাকতে পারে। কিন্তু প্রেসিডেন্ট তো নেই, ইমিডিয়েট সুপিরিয়র যে অফিসার আছে তার ইচ্ছা হলে কারোও চাকরী নাকচ করে দিতে পারে একটা রিপোর্ট দিয়ে। এই নিরাপত্তাহীন অবস্থায় কোন কর্মচারী সুস্থবোধ করতে পারে না। সেইজন্য আমাদের ভারতবর্ষের সমস্ত কর্মচারী এই ধারার বিরুদ্ধে। আজকে যাদের বিরুদ্ধে এই আইন প্রয়োগ হচ্ছে তারাই বুঝতে পারে, বিরোধী দলের লোকেরা এই জিনিষ বুঝতে পারবেন না, কারণ তাঁদের আমলে সবচেয়ে বেশী কর্মচারী ছাঁটাই হয়েছে। সুতরাং এই ধারার বিরুদ্ধে সোচ্চার হতে হবে। আজ পর্যন্ত একটাও ব্ল্যাক মার্কেটিয়ারের বিরুদ্ধে, চোরাচালানীর বিরুদ্ধে, স্মাগলারদের বিরুদ্ধে এবং আমাদের দেশে ষড়যন্ত্রকারীদের বিরুদ্ধে কোন আইন প্রয়োগ হয়নি। ৩১১(সি)তে ডঃ আম্বেদকর বলেছেন, একসট্রিম সিচুয়েসান অফ দি কানট্রি হলে, কিম্বা দেশ আক্রান্ত হলে বা কোন বিদেশী গোয়েন্দার ক্ষেত্রে এই আইন প্রয়োগ করা হবে। কিন্তু ইতিমধ্যে আমরা কি দেখতে পাচ্ছি? আমরা দেখতে পাচ্ছি যারা আন্দোলন করে, যারা মুভমেন্ট করে সে রেল মুভমেন্ট বলুন, ইঞ্জিনিয়ারিং কারখানার মুভমেন্ট বলুন বা সরকারী কর্মচারীদের মুভমেন্ট বলুন তাদের বিরুদ্ধে এই সমস্ত আইন প্রয়োগ হয়েছে।

অতএব, এখানে শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস এবং আরো কয়েকজন বিধায়ক যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করছি এবং বিরোধী পক্ষকে অনুরোধ করছি, তাঁরা যেন দেশের সরকারী কর্মচারীদের স্বার্থে তাঁদের আনিত সংশোধনীগুলি প্রত্যাহার করে নেন। এই কয়টি কথা বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডলঃ**—মিঃ স্পীকার স্যার, সম্প্রতি দেশের সর্বোচ্চ আদালত সংবিধানের ৩১০, ৩১১(২)(খ) ও (গ) ধারা নিয়ে যে রায় দিয়েছেন, সেই সম্পর্কে আমার অভিমত হোল—entirely undermocratic and infrimgment on the fundamental rights of the employees and workmen of this country. আমি এই প্রসঙ্গে বলতে চাই— ভারতবর্ষের সংবিধানে বিশেষ কয়েকটি কথা বলা আছে যে, সমাজতান্ত্রিক, গণতান্ত্রিক ভারত গড়ে তুলতে ভারতের সংবিধানে সংকল্প ঘোষণা করা হচ্ছে। সমস্ত নাগরিক যাতে সাংবিধানিক এবং অর্থনৈতিক ন্যায়বিচার পায়, সবাই যাতে প্রতিষ্ঠা এবং সম্পদ নিশ্চিতভাবে লাভ করেন তারজন্য নিষ্ঠার সঙ্গে সংকল্প করে এই সংবিধান রচনা করা হয়েছে। তবে সমাজতন্ত্রের কথা আমাদের সংবিধানে প্রথমে ছিল না। পরে, ১৯৭৫ সালে কথাটি সংযোজিত করা হয়েছে। স্পীকার স্যার, আপনি জানেন যে, ১৭৮৯ খৃষ্টাব্দে পৃথিবীর ইতিহাসে অত্যন্ত উল্লেখযোগ্য একটি বছর—কারণ, সেটা ফরাসী বিপ্লবের বছর। সেই ১৭৮৯ থেকে ১৮৮১ খৃষ্টাব্দপর্যন্ত সামন্ততন্ত্রের বিরুদ্ধে, পুঁজিবাদের বিরুদ্ধে প্রগতিশীল মানুষের লড়াই চলে এবং Bourgeoise played a revolutionary part। সেই সময় সামন্ততন্ত্রের বিরুদ্ধে লড়াই করে শ্রমজীবী মানুষ তাঁদের অধিকার অর্জন করেছিলেন। সেই থেকে বিগত ৩০০ বছর ধরে তাঁরা দিনের পর দিন সেই অধিকারকে এগিয়ে নিয়ে চলেছেন। এমন কি, ১৪টি দেশে পুঁজিবাদ ভেঙ্গে আজ সমাজতন্ত্র কায়েম হয়েছে। আর আমাদের দেশের কেন্দ্রীয় সরকার আজকে তাঁদের নিজেদের কর্মচারীদের ক্ষেত্রে সেই অধিকার কার্টস করছেন। আমি একটি কথা বলবো যে, আমাদের দেশের শ্রেষ্ঠসম্পদ হচ্ছে মানুষ। কিন্তু আজকে কেন্দ্রীয় সরকার যেভাবে আইন-কানুন আনছেন, যেভাবে সংবিধানে ব্যাখ্যা করছেন, তাতে তাঁদের ক্রিয়েটিভ আর্ট আজকে আন্ডার থ্রেড। শুধু ১ কোটি শ্রমিক-কর্মচারীদেরই নয়, দেশের সমস্ত মানুষকেই আজ তারা থ্রেট করছেন। ইতিমধ্যেই কেন্দ্রীয় সরকার সেই রায়ের সুযোগ প্রয়োগ করা শুরু করে দিয়েছে। এর ফলে আজকে মালিক-গোষ্ঠীও সমস্ত শ্রমিক-কর্মচারীদের উপর একটা খড়্গ নামিয়ে নিয়ে আসবে। অন্যদিকে, সমস্ত গ্রামাঞ্চলে ৩০০ বছর ধরে কৃষকসমাজ যে অধিকার ভোগ করে চলেছেন; আজকে ক্ষেতমজুররা যে অধিকার অর্জন করেছেন—সেই অধিকার আজকে ওঁরা কেড়ে নেবেন! ফলে সমস্ত শ্রমিক ও কৃষকসমাজ এর দ্বারা আক্রান্ত হবেন। সুতরাং, এই ধরণের একটা আইনের আমি তীব্র বিরোধিতা করছি। আজকে সমস্ত দেশের মানুষের গুরুত্ব না দিয়ে দমন-পীড়নমূলক একটা আইন করে তাঁদের অধিকারকে খর্ব করা হচ্ছে। মানুষের ক্রিয়েটিভ আর্জের বিষয়ে একটি কথা বলার আছে—Their love for the country, their love for the work that can be imbued in them by honest, dignified and respectable actions, not by the forthcoming dracorian rules and laws like this.

এই ধরণের ঘটনার মধ্যে দিয়ে মানুষের ক্রিয়েটিভ আর্জকে কখনই কার্যকরী করা যায় না। এই প্রসঙ্গে একটিকথা বলি—আপনি ট্রেড ইউনিয়ন করে বলে জানেন যে, ভারতবর্ষ আই. এন. ও র সদস্য। এই আই. এল. ও বলেছেন যে, সমস্ত শ্রেণীর মানুষের বিভিন্নরকম নিরাপত্তামূলক ব্যবস্থা গ্রহণ করা হোক।

[6.05 - 6-15 P.M.]

আজকে আপনাদের সমস্ত স্টেট থেকে সাধারণ মানুষের অধিকারগুলি কেড়ে নিচ্ছেন না? আজকে কেন সুব্রতবাবু ১২ তারিখের শিল্প ধর্মঘট থেকে সরে যাচ্ছেন? আপনি বলুনতো কেন সরে যাচ্ছেন? আপনি যেতে বাধ্য। আমাদের দেশের এনটায়ার ইকনমি ডাইরেকসান টু ওয়ার্ডস লিবারালাইজেসান। এই liberalisation for whom-for the rich, for the monopolies, for the multi-nationals-not for the poor. সেইজন্য শ্রেণীস্বার্থ রক্ষা করার জন্য আপনারা কেন্দ্রে বসে আছেন। কোন জায়গায় একটা সমতা পর্যন্ত নেই। আজকে সমগ্র দেশের শ্রমিক শ্রেণীর প্রতি আপনার যদি দরদ থাকে তাহলেও আপনার ক্ষমতাই নেই সেখানে থেকে বেরিয়ে এসে তাদের পক্ষে দাঁড়াবেন। সেইজন্য আই. এন. টি. ইউ. সি ১২ তারিখের শিল্প ধর্মঘট থেকে যদি সরে আসে তাহলে আশ্চর্য হওয়ার কিছু নেই। এর মধ্যে দিয়ে আপনার শ্রেণীস্বার্থের প্রতি দাসত্ব সেটা প্রমান করে দিচ্ছে। এটা অত্যন্ত লজ্জাকর ব্যাপার। আজকে আমরা ২ হাজার বছরে প্রবেশ করছি, আমাদের লড়াইয়ের ফলে যেখানে ক্রীতদাস প্রথা বিলোপ হয়েচে সেখানে নূতন করে ক্রীতদাস প্রথা চালু করার জন্য চেষ্টা করা হচ্ছে এই ব্যবস্থার মধ্যে দিয়ে। সেইজন্য আমরা সমস্ত রকমভাবে এর বিরোধিতা করছি, তীব্র প্রতিবাদ করছি। আমার সর্বশেষ বক্তব্য হল আজকে ওদের কর্মের মধ্যে দিয়ে, বক্তব্যের মধ্যে দিয়ে, কাজের মধ্যে দিয়ে এটাই প্রমানিত হয়েছে যে, ইংরাজদের যে আইন ছিল সেটাকে সম্পূর্ণভাবে আমাদের সংবিধানের মধ্যে দিয়ে ইন টোটো ফলো করা হচ্ছে। উপরতলার মানুষকে খুশি করতে পারলে ভাল, তা না হলে আপনাকে সরে যেতে হবে। এইভাবে মানুষ দাসত্ব স্বীকার করে নিয়ে ভাল কাজ করতে পারে না। আমাদের বামফ্রন্ট সরকার সীমাবদ্ধ ক্ষমতার মধ্যে দিয়ে সরকারী কর্মচারীদের

রাইট দিয়েছে ট্রেড ইউনিয়ান করার, পুলিশকে রাইট দিয়েছে এ্যাসোসিয়েশন করার, ওয়েলফেয়ার মেজার্স দেওয়া হয়েছে। আমরা মানুষের অধিকার ফিরিয়ে দিতে চাই। সেখানে and you have been curtailing the rights of your own employees.

এই ধরনের স্বৈরতান্ত্রিক প্রবনতা দেশের মানুষকে মুক্ত করতে পারে না। মাননীয় স্পীকার স্যার, ওনারা আবার ইউনিটির কথা বলেন। বিগত লোকসভার নির্বাচনে ওরা ইউনিটির কথা বলেছেন। ইউনিটি কিসের জন্য? কাদের জন্য ইউনিটি? কি করে ইউনাইটেড হবে? আপনারা বলেছেন সাম্রাজ্যবাদের ষড়যন্ত্র আছে, চক্রান্ত আছে। পাকিস্তান আক্রমণ করতে পারে। মানুষের মধ্যে যদি একতা না থাকে, তাদের যদি ঐক্যবদ্ধ না করতে পারেন তাহলে দেশ রক্ষা করবে কারা? সাধারণ মানুষের ঐক্য, শ্রমিকদের ঐক্য, ট্রেড ইউনিয়নদের ঐক্য, কৃষক সমাজের ঐক্য এদের ঐক্যকে পর্যুদস্ত করে, দেশের মানুষের অধিকার কেড়ে নিয়ে তাদের মাথার উপর পা দিয়ে দেশের ঐক্য প্রতিষ্ঠিত হয় না, বিদেশী শক্তিকে রোখা যায় না। বাইরের শক্তিকে রুখতে গেলে তাদের ডেমক্রিকেটিক রাইটকে যত স্ট্রেংদেনড করবেন ততই আপনার দেশ সুরক্ষিত হবে। এ ছাড়া কোন পথ নেই দেশকে রক্ষা করার। সেইজন্য আজকে ওনারা যে প্রশ্ন তুলেছেন সেটাকে আমি প্রত্যক্ষভাবে ঘৃণা করি। আজকে যে প্রস্তাব আনা হয়েছে তাকে পূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জীঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৩১১ (খ) ধারাকে কেন্দ্র করে জয়ন্তবাবু যে প্রস্তাব এখানে এনেছেন তার জন্য তাঁকে প্রথমেই ধন্যবাদ জানাই। ধন্যবাদ জানাচ্ছি এই কারণে যে সাধারণভাবে তার সঙ্গে মতানৈক্য হবার কারণ নেই। কিন্তু যে ভঙ্গিমায় এই প্রস্তাব তিনি নিয়ে এসেছেন আমি মনে করি তার প্রতিবাদ করা উচিত। খুশি হতাম যদি আন্তরিকভাবে সরকারী কর্মচারীদের সবরকম নিরাপত্তা এবং স্বাধীনতা দিতে পারতেন, তাহলে আপত্তির কোন কারণ থাকবে বলে আমি মনে করি না। স্যার, আপনি অবাক হয়ে যাবেন এইটুকু ভাব দেখে যে জয়ন্তবাবু যে প্রস্তাব এনেছেন সেটা কি আসলে রুলিং পার্টি সমর্থন করছেন? যদি করতেন তাহলে ৩১১(খ) ধারার মতো গুরুত্বপূর্ণ আলোচনায় একজন সিকি ভাগ মন্ত্রী বসে থাকতেন না। অন্ততপক্ষে জ্যোতি বাবু ওখানে বসে না থেকে এখানে বসে থাকতেন। সুতরাং ৩১১(খ) ধারার মতো গুরুত্বপূর্ণ সংশোধনীর দাবি ওনাদের কাছে কত তুচ্ছ সেটা প্রমান হয়ে যায় ওই ট্রেজারী বেঞ্চের দিকে তাকিয়ে। একটা লজ্জাবোধ সকলেরই থাকে। আমি আইনের প্রশ্নে যেতে চাচ্ছি না, এই ব্যাপার নিয়ে আবদুস সাত্তার সাহেব বলেছেন এবং রাজেশ খৈতান বলেছেন।

যাঁরা ৩১১ নং ধারা পরিবর্তন করতে হবে, এই ধারা সম্পূর্ণভাবে এ্যাবোলিশ করতে হবে বলছেন, তাঁরা বিগত ৭/৮ বছরের কোন হিসাব আজ পর্যন্ত নিয়েছেন কি? বিগত ঐ বছরগুলিতে পশ্চিমবঙ্গে যতগুলি সরকার এসেছেন, তাঁরাই এই ধারাকে রাজনৈতিক স্বার্থে, শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণের জন্য বারে বারে সরকারী কর্মচারীদের বিরুদ্ধে ইমপ্লিমেন্ট করেছেন। এই ধারার রূপায়ণে বিগত ঐ বছরগুলিতে যে ভাবে ব্যবহার করা হয়েছে, তা সারা দেশের মধ্যে রেকর্ড সৃষ্টি করেছে। ভারতবর্ষের অন্যান্য রাজ্যের সঙ্গে শুধু একটু তুলনামূলক বিচার করলেই প্রকৃত অবস্থা সহজেই বুঝতে পারবেন। একথা আমি দায়িত্ব নিয়েই বলছি। আমি চ্যালেঞ্জ জানিয়ে আহ্বান করছি, এখানে একজন মন্ত্রী দাঁড়িয়ে একবার বলুন, সারা ভারতবর্ষের বুকে বিগত ৮ বছরে ৩১১ নং ধারা পশ্চিমবঙ্গে বেশী ইমপ্লিমেন্ট হয়েছে, না, কম হয়েছে? পশ্চিমবঙ্গে যদি এর ব্যবহার কম হয়ে থাকে, তাহলে আমার আপত্তি থাকবে না এই প্রস্তাবের প্রতি আমার সমর্থন করার। আপনি অবাক হয়ে যাবেন স্যার, যদি কেউ একথা দাঁড়িয়ে বলতে পারেন, তাহলে আমি রাজী আছি এই প্রস্তাবের প্রতি সমর্থন জানাতে। আজকের এই প্রস্তাব এখানে আনার কোন অর্থ, কোন নৈতিক অধিকার এঁদের থাকবে না—আপনি রেকর্ড করে রাখুন, স্যার-যদি না বলেন যে এই ধারা কখনও কোন সরকারী কর্মচারীর বিরুদ্ধে প্রয়োগ করবেন না, কেননা, এঁরাই এই ধারা প্রথম প্রয়োগ করেছিলেন এখানে। যদি তাঁরা এই ধারা কখনও প্রয়োগ করেন, তাহলে তাঁদের বর্বর বলা ছাড়া, এই সরকারকে হিপক্রিট বলা ছাড়া আর কি বলা যাবে? সরকারী কর্মচারীদের বিরুদ্ধে এই ধারা কখনও প্রয়োগ করবেন না বলে এই প্রস্তাবে এঁরা বলেছেন। আমরা খুব গভীরভাবে সেদিকে লক্ষ্য রাখবার চেষ্টা করবো। জয়ন্তবাবু এই প্রস্তাবে এখানে এনেছেন, আশা করবো, এই প্রস্তাবের উপযুক্ত সম্মান রাখবার জন্য আমার আবেদনে সাড়া দিয়ে তিনিও আমাদের মত লক্ষ্য রাখবেন। কিসের অসুবিধা—চাকুরীর নিরাপত্তা? সবাই তা চায়। ২৪শে জুলাই, যেদিন ২৩৭ পাতার রায় বেরিয়েছিল, ঠিক সেদিনও পার্লামেন্টের ভেতরে দাঁড়িয়ে আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে এ সম্পর্কে বহু সদস্য উদ্বেগ প্রকাশ করেছিলেন। এই ভাষায় কংগ্রেস দলের সদস্যরা পার্লামেন্টে দাঁড়িয়ে বলেছিলেন যে,—যাঁরা সংবিধান রচনা করেন—'প্রয়োজনে আমাদের এ সম্পর্কে ভাবতে হবে, পরিবর্তন করতে হবে এবং পরিবর্তন করা কোন পাপ নয়।' যদি কর্মচারীদের এবং দেশের মানুষের স্বার্থে দরকার হয়ে পড়ে, তাহলে নিশ্চয়ই পরিবর্তন করতে হবে। আমরা যাঁরা ট্রেড ইউনিয়ন করি, তাঁরা কোনদিন বলতে পারি না যে, সব সরকারী কর্মচারী উদার। সব কিছু একটা লাইসেন্সের মত চলতে পারে না, প্রশাসনের স্বার্থে কোন কোন জায়গায় রেষ্ট্রিকসানস রাখতেই হয় এবং এখানেও তা রাখবেন। ২৩৭ পাতার রিপোর্টটা আপনি যদি পড়েন তাহলে পরিস্কার বুঝতে পারবেন—আমি সবটা এখানে আনিনি, আংশিক নিয়ে এসেছি—যে, এখানে ৩১১ নং ধারার একটা ব্যাখ্যা দেওয়া হয়েছে মাত্র। এই ২৩৭ পাতার মধ্যে ম্যাক্সিমামই হচ্ছে এক্সপ্ল্যানেসনস। এখানে বলা হয়েছে যে কর্মচারীদের স্বার্থ ওয়েল প্রোটেকটেড বাই আর্টিকেল আমরা যদি অবজেকটিভ পার্টটা ভালো করে দেখি, তাহলে দেখবো যে কর্মচারীদের স্বার্থ ওয়েল প্রোটেকটেড। এখানে ক্যাটাগোরি ভাগ করে একথা বলা হয়েছে। সুতরাং এগুলো নিয়ে হৈচৈ করার কোন কারণ আছে বলে তো আমি মনে করি না। নিরাপত্তা নিয়ে যে কথা আমরা বলছি-তা সত্যই যদি ওঠে, যদি দেখি যে কর্মচারীরা বঞ্চনার স্বীকার হচ্ছেন সেজন্য সংবিধানের ৩১১ নং ধারার অবলুপ্তির প্রয়োজন আছে, তাহলে আমরা সবাই মিলে আলোচনা করে তা করতে পারি। মাননীয় মুখ্যমন্ত্রী এখানে এক সময়ে যখন (আধা) মন্ত্রী ছিলেন, সেই সময়ে তাঁকে জানালা ভেঙে পালাতে হয়েছিল বলে সংবাদপত্রে দেখেছিলাম।

শ্রীবীরেন্দ্র নারায়ণ রায়: কোশ্চেন। বাপের ব্যাটার মত তিনি সমস্ত ঘটনা ফেস করেছিলেন।)

আমি শুনেছিলাম তিমি তখন পালিয়ে গিয়েছিলেন। সেই রিভল্টের বিরুদ্ধে কোন এ্যাকশন গ্রহণ করা কি উচিত নয়? আপনিই বলুন—উচিত, কি, উচিত নয়? মহারাষ্ট্রের পুলিশের বিরুদ্ধে দেশের বৃহত্তম স্বার্থে, প্রোটেকশানের স্বার্থে শাস্তি দেওয়া কি উচিত নয়? আসামে এক শ্রেণীর আমলাতন্ত্র যে ভাবে দেশের ঐক্য বিনষ্ট করছিল—আসাম থেকে চীন সীমান্ত বরাবর রাস্তা তৈরী করে দিয়ে সরাসরি যে ভাবে দেশের ঐক্য নষ্ট করবার চেষ্টা করছিল—সেক্ষেত্র তাদের উপর কোন রেষ্ট্রিকশান থাকবে না? একটা লাগামহীন অবস্থা চলতে থাকবে, পাঞ্জাবে যেমন চলছিল? মধ্যপ্রদেশ নিয়ে এখন যাঁরা বলছেন, তাঁরা তো আকালী দলের মত কথা বলছেন।

[6-15—6-25]

আকালি দলের মদতপুষ্টির জন্য যে আপনারা দায়ী তাতে কোন সন্দেহ নেই, এবং মুখ্যমন্ত্রীর অনুপস্থিতিই সে তা আরো ভালো করে বুঝিয়ে দিচ্ছে। রুলিং পার্টির লোক জয়ন্তবাবু য়ে প্রস্তাব এনেছে আমি তার সঙ্গে সম্পূর্ন একমত, আমি মনে করি যে এই পরিবর্তন নিরাপত্তার রক্ষার ব্যাপারে ১০০ বার প্রয়োজন এবং সংবিধানেরও

একসঙ্গে পরিবর্তন চাই । সমগ্র ৩১১ ধারার বিরুদ্ধে লাগামহীনভাবে লড়াই করবো তাতে কোন আপত্তি নেই, কিন্তু নির্দিষ্ট কয়েকটি বিষয়ের উপর পরিবর্তন চাই, এটা কি করে হয়, এই জিনিযটা একটু রিয়েলাইজ করার চেষ্টা করুন। আপনারা রু লিং পার্টির লোকেরা সবচেয়ে বেশি এর প্রয়োগ করেছেন এবং আজকে মুখ্যমন্ত্রীর অনুপস্থিতিই তার প্রমাণ। সেখানে ৩টি পয়েন্টের উপর বিশেষ করে রেসট্রিকশান করা হয়েছে, সেই ৩টি পয়েন্ট আমি পড়ে দিচ্ছি। অমি নিজে ট্রেড ইউনিয়ন করি এবং কেন্দ্রীয় সরকারের যে প্রয়োজনীয় সংবাদপত্র দি ইণ্ডিয়ান ওয়ার্কস্ প্রকাশিত হয় তাতে পরিস্কারভাবে বলা হয়েছে লাস্ট লাইনে যে In a democracy the right to be heard is essential. আমরা এই কথাগুলি বিশ্বাস করি, এগুলি গোপন করিনা, ব্ল্যাক এ্যান্ড হোয়াইটে আমরা ছাপিয়ে দিয়েছি, এ্যাট দি সেম টাইম আমি মনে করি ৩১১(২)য়ের যে ক্লজ আছে where a person is disnissed or removed in rank on the ground of conduct which has led to his conviction on a criminal charge যারা জড়িত তাদের সম্বন্ধে কোন প্রশ্ন উঠতে পারে না বলে আমি মনে করি এবং এটা যদি হয় তাহলে আমি বলি ইজ ইট এ ডেমোক্রেসি ?এখানে লাইসেন্স দেওয়া তাদের যেতে পারে না। এই উচ্চপদস্থ সরকারী কর্মচারীদের যদি লাইসেন্স দেওয়া হয়, ফ্রিডাম দেওয়া হয় এবং প্রোটেকশানের যদি সিদ্ধান্ত নেওয়া হয় তাহলে আমি মনে করব এটা হটকারিতা ছাড়া আর কিছু নয়। তাতে দেশের স্বার্থ রক্ষিত হবে না where the authority empowered to dismiss or remove a person or to reduce him in rank is satified that for some reason, to be recorded by that authority in writing, it is not reasonably practicable to hold such inquiry. Where the president or the governor, as the case may be, is satisfied that in the interest of the security of the state it is not expedient to hold such inquiry. এই ৩টি পয়েন্ট ছাড়া যে কোন লোক এখানে প্রোটেকটেড হতে পারেন, ট্রেড ইউনিয়ন যারা করেন তারা তো এর প্রতিবাদ করলেন না,। সেখানে এই ধারাটিকে এ্যামেণ্ডমেন্ট অফ ডিসপিউট এ্যাক্টের মধ্যে অন্তর্ভুক্ত করা হয়েছে এবং এই এ্যামেণ্ডমেন্ট অফ এ্যাক্টের বিরুদ্ধে কোর্টে যাবার পর্যন্ত ব্যবস্থা রয়েছে। সেখানে সেম টাইপ অফ ক্লজ রয়েছে তার বিরুদ্ধে ট্রেড ইউনিয়ন তো মনে করছেন না যে প্রতিবাদ করা দরকার বা এই এ্যামেণ্ডমেন্টটিকে বর্জন করার দরকার। সেখানে বিভিন্ন পত্র—পত্রিকায় বলেছে যে even under the amended industrial disputes act the services of an employee for grave misconduct, can be terminated without any inquiry.আপনি যদি বিস্তারিতভাবে জানতে চান তো বলে দেবো। এই ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের যখন এ্যামেন্ডমেন্ট করার জন্য সিলেক্ট কমিটি বসে তখন সেই সিলেক্ট কমিটিতে শ্রদ্ধেয় জ্যোতির্ময় বসু মহাশয় ছিলেন, তাঁর উপস্থিতিতেই এই ইন্ডাষ্ট্রিয়াল ডিসপিউট এ্যাক্টের ক্লজের নতুন এ্যামেন্ডমেন্ট করা হয়। কই তার কন্ঠ দিয়ে তো তখন কোন প্রতিবাদ হয় নি। সুতরাং এটা প্রশাসনের জন্য রাজনৈতিক দিক থেকে আসবে না দেশের স্বার্থ রক্ষা করার জন্য হবে সেটা ই আজকে বড় কথা হয়ে দাঁড়িয়েছে। আমি গুরুত্ব দিয়ে বলতে পারি এই দুটি পয়েন্ট এখানে সবচেয়ে বেশী প্রয়োগ করা হয়েছে। আমি আশা করবো জয়ন্তবাবু পরবর্তীকালে এই ব্যাপারে প্রোটেকশান দেবেন আর যাতে না হয়। আপনারা ৩১১ ধারাকে সবচেয়ে বেশী প্রয়োগ করেছেন।

আমি তো বলতে পারি ৩১১ ধারা এ্যাপলাই করে মিলন চৌধুরী জেনারেল সেক্রেটারির এস.ই.বির তাকে সাসপেণ্ড করা হয়েছে। আমি তো বলি সবচেয়ে বেশী রেকর্ড করেছেন আপনারা এই ৩১১ ধারাকে ব্যবহার করে,আজকে সেই জিনিষের প্রয়োজনীয় পরিবর্তন জয়ন্তবাবু চাইছেন ?এর যেমন প্রয়োজনীয় পরিবর্তন চাই তেমনি দায়িত নিয়ে বলতে পারি যে একে পুরোপুরি বর্জন করবেন এমন কেউ প্রবীন বাম্পণ নেই।

**শ্রী দিলীপ মজুমদার ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে সেটা অত্যন্ত গুরুতর বিসয়। আমাদের দেশে যারা সরকারী কর্মচারী আছে বা কল-কারখানায় শ্রমিক কর্মচারী আছে তাদের পক্ষে দেশ স্বাধীন হবার আগে বৃটিশ সরকার এদেশে যেরকমভাবে ট্রিট করতেন কংগ্রেস সরকার সেই একই রকমভাবে ট্রিটমেনট করছেন স্বাধীন দেশের স্বাধীন নাগরিক হিসেবে নয়। বৃটিশ ভারত শাসন আইন তৈরী করেছিল ১৯১৯ সালে এবং ১৯৩৫ সালের আগে এই জিনিস ছিল যে ক্রাউন যখন খুশী হবে কাউকে নিয়োগ করবেন, যখন খুশী তাড়িয়ে দেবেন। আমাদের সংবিধানের ৩১০,৩১১ ধারায় ক্রাউনে পরিবর্তে প্রেসিডেন্ট এবং গভর্ণর হয়েছে। অর্থাৎ বৃটিশ যে ভারত শাসন আইন করেছিল সেই আইনই থেকে গেছে। সুপ্রীম কোর্টের রায়ের কথা বলে বলা হয়েছে যে যারা কাজ করবে না, যারা দুর্নীতিগ্রস্ত তাদের বসিয়ে বসিয়ে কেন রাখা হবে- এদের ছাটাই করা হবে। যে দেশে আইনের শাসন আছে সে দেশে কি এই রকম কি কোন সিদ্ধান্ত হতে পারে? একদল লোককে মনে করা হল সুপ্রীম কোর্টের জজ বা তদন্ত কমিটির অফিসার নয়- তার অফিসারের দ্বারা যে উনি দুর্নীতি করেছেন বা দক্ষ কর্মচারী নন, বা সৎ নন তাহলে তাঁর মর্জির উপর নির্ভর করে তিনি তাঁকে ছাটাই করবেন। এই যে বিধান রয়েছে ৩১০ বা ৩১১ ধারায় সেটা কোন দেশে চলতে পারে না। একজন মার্ডারার যেমন ইন্দিরা গান্ধীকে খুন করেছে তার বিচার হচ্ছে **** বিরুদ্ধে দুর্নীতি, চুরির অভিযোগ ছিল তার বিচার হচ্ছে **** কোটি কোটি টাকা চুরি করেছেন তার বিচার হচ্ছে কংগ্রেসী মন্ত্রী সুনীতি চট্টরাজের বিরুদ্ধে দুর্নীতি অভিযোগ ছিল সে বিষয়ে....

**শ্রী সুব্রত মুখার্জি ঃ-**

এই ভাবে নাম করে বলা যায় কি ? আমি বলছি *** বিরুদ্ধে বিচার হয়েছে।

**মিঃ স্পীকার ঃ-** আপনি নাম না করে বলতে পারেন কোন এক রাজ্যের মুখ্যমন্ত্রী কিন্তু যিনি এই হাউসের মেম্বার নন তাঁর নাম করতে পরেন না। হাউ দে ডিফেন্ড দেমসেলভস?

**শ্রী দিলীপ মজুমদার ঃ-** অনেক রাজ্যের মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ হয়েছে বিচার হয়েছে। এখানেও কংগ্রেস শাসনে তাই হয়েছে। কিন্তু সরাসরি ছাটাই করাটা গণতন্ত্র নয়। পশ্চিম বাংলায় ১৯৬০ সালে ব্যাপকভাবে ছাটাই করা হয়েছে, তাদের বিরুদ্ধে ৩১১ ধারা প্রয়োগ করা হয়েছিল। কেননা তারা লড়াই করেছিল বেতন বৃদ্ধির জন্য, ডি.এ-র জন্য। ১৯৭১ সালেও ১৬-১৭ জনকে ছাটাই করা হয় এবং তারা সবাই কোয়াডিনেশান কমিটির লোক। তাদের কাউকে দেশের শত্রু বলা যাবে না, দুর্নীতিগ্রস্ত বলা যাবে না এবং পরবর্তীকালে তাঁরা পার্লামেন্টের সদস্য হন এবং আছেন। ১৯৭৫ সালে এমারজেনসিতে কেন্দ্র ও রাজ্যে অনেককে ছাটাই করা হয়েছে। এদের প্রত্যেকে কর্মচারীদের নেতা। আন্দোলনকে দমন করার জন্য কেন্দ্র ও রাজ্য সরকার এই কাজ করেন। শুধু যে এদের ক্ষেত্রেই হয়েছে তা নয় বিভিন্ন পাবলিক আন্ডারটেকিংগুলির ক্ষেত্রেও ব্যাপক ছাটাই হয়েছে। যেমন দুর্গাপুর স্টীলের কথা বলতে পারি, সেখানে ৩০০ শ্রমিককে ছাটাই করা হয়েছে কোন কারণ না দেখিয়ে এবং শ্রমিক কর্মচারীদের কোন অধিকার আজ পর্যন্ত কংগ্রেস সরকার কখনও মেনে নেননি। আমরা দেখেতে পাচ্ছি কোন ইউনিয়ন রেকগ্নাইজড হবে সেটা ঠিক হবে শ্রমিকদের এবং কর্মচারীদের গোপন ভোটের মাধ্যমে,এটার জন্য ১৯৬৯ সালে আমরা একটা বিল পাশ করেছিলাম, কেন্দ্রীয় সরকারের কাছে সেটা পড়ে থাকার পর ফেরত দিয়েছেন।

NOTE : * Expunged as ordered by the Chair.

কারণ, তাঁরা শ্রমিক কর্মচারীদের বিশ্বাস করেন না। তাঁরা মনে করেন এইসব কর্মচারী তাদের বিরুদ্ধে আন্দোলন করছে যাদের কেন্দ্রীয় সরকার হাজার হাজার কোটি টাকার মালিক করে দিয়েছেন, এইসব শ্রমিক কর্মচারী সেইসব পুঁজিপতি জমিদার-জোতদারদের বিরুদ্ধে আন্দোলন করছে যাদের স্বার্থ কেন্দ্রীয় সরকার রক্ষা করছেন। সেইজন্য সেই আন্দোলনকে দমন করার জন্য কেন্দ্রীয় সরকার বার বার এই আইনকে প্রয়োগ করেছেন রিলেটলি রেলের যে কিছু শ্রমিক কর্মচারী আন্দোলন করেছিলেন তাদের কেন্দ্রীয় সরকার ৩১১ ধারায় ছাঁটাই করেছেন। ৩১১ ধারায় প্রধানমন্ত্রীর সচিবালয়ের কিছু লোককে গ্রেপ্তার করা হয়েছে তারা গুরুত্বপূর্ণ ডিফেন্সের ইনফর্মেশান বিদেশে পাঠিয়ে দিচ্ছিল বলে, অন্যান্য দেশের কাছে বিক্রি করে দিচ্ছিল বলে। তাদের বিরুদ্ধে একটা মামলা চলছে। সরাসরি তাদের ডিসমিস করে দেওয়া, জেল দেওয়া এটা চলে না, তাদের বিচার করতে হবে। আমরা বলতে পারি অনেক সৎ কর্মচারী আছেন যাঁরা চান অফিসারদের দুর্নীতিকে প্রতিরোধ করতে। কিন্তু আজকে যদি অফিসারদের এই রকম ক্ষমতা দেওয়া হয় যে তাঁরা যখন তখন খুশীমত সরকারী কর্মচারীদের ছাঁটাই করতে পারবেন তাহলে সেইসব সৎ কর্মচারীরা অফিসারদের বিরুদ্ধে দুর্নীতির কথা বলতে সাহস করবে না। অনেক অফিসার আছে যারা সরকারী কর্মচারীদের দিয়ে বাগানের ঘাস কাটায়, বাজার করতে পাঠায়, স্ত্রী সিনেমায় যায় তার সাথে,স্কট করবার জন্য পাঠায়, ছেলে-মেয়েদের স্কুলে নিয়ে যাবার জন্য পাঠায়। এর বিরুদ্ধে এই সমস্ত কর্মচারীরা প্রতিবাদ করলে তাদের ছাঁটাই করা হবে। এই ছাঁটাই এর বিরুদ্ধে তারা হাইকোর্টে বা সুপ্রিম কোর্টে যেতে পারবে,তারজন্য কোন আইন নেই। কেউ যদি দুর্নীতি করে নিশ্চয়ই আমরা তাকে সাপোর্ট করব না, কিন্তু তাকে ছাঁটাই করার আগে তার বিচার করতে হবে,তদন্ত করতে হবে, তাকে আত্মপক্ষ সমর্থন করার সুযোগ দিতে হবে। কেন্দ্র এবং রাজ্য মিলিয়ে ১ কোটির উপর সরকারী কর্মচারী আছে, এরা কি তৃতীয় শ্রেণীর নাগরিক সরকারী কর্মচারী সরকারী নীতি প্রণয়ন করবেন, সেই নীতিকে বাস্তবে রূপায়িত করবেন। যদি সরকারী নীতিকে বাস্তবে রূপায়িত করতে হয় তাহলে সরকারী কর্মচারীদের বিশ্বাস করতে হবে, প্রথম শ্রেণীর নাগরিক হিসাবে। তাদের অধিকার দিতে হবে এবং তাদের যে মৌলিক অধিকার আত্মপক্ষ সমর্থনের সেই সুযোগ দিয়ে যদি দরকার হয় ছাঁটাই করতে হবে, কিন্তু ছাঁটাই করার পূর্বে তাকে আত্মপক্ষ সমর্থনের সুযোগ দিতে হবে। আমরা এই যে রেজলিউসান পাঠাব এটা সংসদ বিবেচনা করে ৩১০,৩১১ ধারা বাতিল করে দিয়ে সরকারী কর্মচারীদের প্রথম শ্রেণীর নাগরিক মর্যাদা দেবেন,কারণ,কোটি কোটি শ্রমিক কর্মচারী আমাদের দেশের স্বার্থে পুঁজিপতি শোষক শ্রেণীর বিরুদ্ধে লড়াই করছেন।

**মিঃ স্পীকার ঃ-** এই আইটেমের টাইম শেষ হয়ে যাচ্ছে ৬-৩০ মিঃ সময়ে, এটা শেষ করতে আরো ১৫ মিঃ সময়ের দরকার, সেজন্য ১৫মিঃ সময় বাড়িয়ে দেওয়া হল, আশা করি এটা সকলেই সমর্থন করবেন।

**শ্রী পতিত পাবন পাঠক ঃ-** স্যার, কংগ্রেস দলের মুখ্য সচেতক যিনি আছেন তিনি তাঁর বক্তৃতায় কিছু কথা বলেছেন যেগুলির প্রতিবাদ হওয়া দরকার। প্রথমে তিনি বললেন জ্যোতিবাবু না কি জানালা দিয়ে পালিয়ে গিয়েছিলেন। সত্য কথা তিনি কোনদিন বলেননি, এটা নির্জলা অসত্য কথা; তার ইতিহাসটা তিনি পড়ে নেবেন। তিনি অনেক *** কথা বলেন। তিনি বললেন গত ৭ বছরে বামফন্ট সরকার নাকি ৩১১ ধারায় রেকর্ড সংখ্যক ছাঁটাই করেছেন। এটা আমার জ্ঞানের জন্য বলছি যে উনি দয়া করে এই ছাঁটাইয়ের লিস্টটা আমাদের দেবেন, আমরা উপকৃত হব, বামফন্ট উপকৃত হবে, আমরা বুঝে নেব আমরা কোথায় আছি।

একথা জানিয়ে রাখছি। আপনারা একটা কারণও দেখাতে পারবেন না যতই চেঁচামেচি করুন।

**মিঃ স্পীকার ঃ-** ওঁনার বক্তৃতা থেকে আজে বাজে কথাটা বাদ যাবে।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা ঃ-** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংবিধানের ৩১০ এবং ৩১১(২)এর খ,গ ধারা বাতিলের দাবী করে এখানে যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে সেই প্রস্তাবের সমর্থনে আমি দু-একটা কথা বলতে চাই। বিরোধী দলের নেতা সাত্তার সাহেব এবং মুখ্য সচেতক সুব্রত মুখার্জী যে কথাগুলি বলেছেন তাতে আমার মনে হয়ে এই প্রস্তাবটা ভেবে দেখার ব্যাপারে তাদের কিছুটা বিভ্রান্তি ঘটেছে। সাত্তার সাহেব বলেছেন আমি এর স্পিরিটটা সমর্থন করি কিন্তু যে ফর্মে আনা হয়েছে তার সংগে আমি একমত নই। সুব্রতবাবু বলেছেন জয়ন্তবাবু যে প্রস্তাব এনেছেন তাকে আমি অভিনন্দন জানাচ্ছি শ্রমিক, কর্মচারীর স্বার্থে। তবে একথা বলে তিনি আবার উল্টো কথাও বলেছেন। আমাদের জানা দরকার আসল ব্যাপারটা কি এবং বামফ্রন্ট সরকার কি করতে চায়। আমরা একটা গনতান্ত্রিক দেশে বাস করি। আমাদের দেশে যে সংবিধান আছে তাতে নাগরিকদের মৌলিক অধিকারের কথা বলা হয়েছে এবং আইনের প্রসেস্ ছাড়া কোন নাগরিককে তার ন্যায্য অধিকার থেকে বনচিত করা হবেনা একথাও বলা হয়েছে। কিন্তু সংবিধানের ৩১০ এবং ৩১১(২)-এর খ এবং গ-তে আবার ভিন্ন কথা বলা হয়েছে। সেখানে বলা হয়েছে কর্তৃপক্ষ ইচ্ছা করলে বা তিনি যদি স্যাটিসফাইড হন তাহলে যে কোন কর্মচারীকে ছাঁটাই করতে পারবেন। সংবিধানে এই কথাগুলি সন্নিবেশিত হয়েছে ঠিকই,কিন্তু এই কথাগুলি পরিবর্তনযোগ্য নয় এরকম ঘটনা কিন্তু নয়। আমাদের দেশে সংবিধান চালু হবার পর আজ পর্যন্ত ৪৭-৪৮বার সংবিধান সংশোধন করা হয়েছে। অর্থাৎ যখন যেভাবে ত্রুটি ধরা পড়েছে সেইভাবে সংবিধান সংশোধিত হয়েছে। সংবিধানের ১৪, ২১,২২ ধারা যেখানে ফান্ডামেন্টাল রাইটস্ এবং রাইট টু প্রোপার্টি,রাইট টু লিবার্টি এই অধিকারগুলি নাগরিকদের দেওয়া হয়েছে সেখানে এই ধারা দুটি ওগুলির পরিপন্থী। কাজেই এগুলির পরিবর্তন করা দরকার। ওঁরা বোধহয় ভেবেছেন আমরা সংবিধানের ৩১১ ধারা পুরোপুরি বাতিল করতে বলেছি। ঘটনা কিন্তু তা নয়। ৩১১ ধারায় সেকেন্ড প্রোভাইসো-তে এ এবং বি বলে যে ধারা রয়েছে-অর্থাৎ যেখানে বলা হয়েছে কারণ না দর্শিয়ে অথবা রাষ্ট্রের স্বার্থে একজন কর্মচারীকে বরখাস্ত করা হতে পারে এবং তার আইনগত সুবিধা পাবার অধিকার নেই শুধুমাত্র এটাকে বাতিল করবার কথা বলা হয়েছে। সাত্তার সাহেব বললেন কনস্টিটিউ এন্ড এ্যাসেম্বলীতে যখন কন্সটিটিউন্স ড্রাফিটিং হচ্ছিল তখন এই ধারাটা ২৮২(গ)-তে ছিল। এরপর সাত্তার সাহেব একথাও বললেন-ডঃ আম্বেদকর একথা বলেছেন একমাত্র মর্যাল টার্পিচুডের কোন ঘটনা যদি ঘটে তাহলে তাকে কারণ না দেখিয়ে বরখাস্ত করা যাবে। আমি সাত্তার সাহেবকে বলছি, যে কেস্- এর উপর ভিত্তি করে সুপ্রিম কোর্ট এই রায় দিয়েছেন সেই ঘটনা যদি পড়েন তাহলে দেখবেন সেখানে কোন মর্যাল টার্পিচুডের প্রশ্ন ইনভলভড হয়নি। সেখানে ক্রিমিনাল কোর্টে কনভিকসনের প্রশ্ন আছে।

কনভিকসন- টা কি, না গুড কন্ডাক্টের। একটা অফিসে দুজন কর্মচারীর মধ্যে প্রথমে বচসা হয় এবং তারপর একজন কর্মচারী হাতাহাতিতে ইনজিওর্ড হন। ঘটনাটা আদালতে যায় এবং আদালত সেই কর্মচারীকে ১ বছরের জন্য গুড কনডাক্টের একটা বন্ড দিতে বাধ্য করে এবং সেটার উপর ভিত্তি করে তাকে চাকুরী থেকে বরখাস্ত করা হয়েছিল কোন রকম কারণ না দেখিয়ে এখানে রাষ্ট্রের কোন প্রশ্ন জড়িত ছিলনা এবং ডিফলকেসন বা কোন রকম কারচুপির প্রশ্ন ছিলনা। সংবিধানে এই

NOTE : Expunged as ordered by the Chair.

অধিকার থাকার জন্য যে সমস্ত কর্তৃপক্ষ এই অধিকার প্রয়োগ করবার অধিকারী তাঁরা কিন্তু উপযুক্ত পরিবেশ বিচার না করে তুচ্ছ তাচ্ছিল্য ঘটনার ক্ষেত্রে এই ধারা প্রয়োগ করে নাগরিক অধিকার হরণ করার চেষ্টা করা হয়েছে। আমাদের দেশে নিশ্চয়ই মানুষকে আইনের সুযোগ দিতে হবে। সুব্রতবাবু পুলিশ বিদ্রোহের কথা বললেন। সম্প্রতি আমাদের দেশে আর্মি বিদ্রোহ হয়ে গেছে। আমি জিজ্ঞেস করছি- এই যে পুলিশ বিদ্রোহ হয়েছে,আর্মি বিদ্রোহ হয়েছে সেখানে কি সরাসরি ছাটাই করা হয়েছে, না তাদের সামারি ট্রায়ালের ব্যবস্থা করা হয়েছে ?

কেন, যদি সেই রকম প্রয়োজন মনে করা যায় যে সংক্ষিপ্ত একটা বিচারের ব্যাবস্থা করে সেই কর্মচারীকে আত্মপক্ষ সমর্থনের সুযোগ দিয়ে কেন তাকে বরখাস্ত করা হবে না। সুতরাং এই যে ধারা, সংবিধানের এই ধারা নাগরিক অধিকারের- মূল নাগরিকদের যে অধিকার, গনতান্ত্রিক অধিকার, সেই অধিকারের পরিপন্থী। সুতরাং এটা বাতিল হওয়ার দরকার রয়েছে। অতএব সেই কারণের জন্য আমি আজকে এই যে প্রস্তাব উত্থাপিত হয়েছে, সেই প্রস্তাবকে সম্পূর্ণ রূপে সমর্থন করে,যাতে কেন্দ্রীয় সরকার এই ধারা অনুযায়ী সংবিধান সংশোধন করার কথা চিন্তা করেন, সেই কথাটা আমি বলছি। আর একটা কথা বলতে চাই, যে কথা মাননীয় মুখ্য সচেতক বলেছেন,আমার চিন্তাধারায় কখনও আসছে না যে বামফ্রন্ট সরকার ক্ষমতায় প্রতিষ্ঠিত হবার পরে সংবিধানের ৩১১(২) (ক) এবং (গ) ধারা কোনও কর্মচারীর ক্ষেত্রে প্রয়োগ করেছেন। এখন কি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনাকে বলতে পারি যে কেন্দ্রীয় সরকার যখন এসমা এবং নাসা আইন পাশ করেছেন এবং পশ্চিমবংগ সরকারকে যখন সেই আইন প্রয়োগ করার কথা বলেছেন,পশ্চিমবংগের বমফ্রন্ট সরকার তারা ঘোষণা করেছেন যে কোন নাগরিককে তার আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে বিনা বিচারে আমরা তাকে কখনও আটক করবো না এবং পশ্চিমবংগে সেই ঘটনা কখনও ঘটেনি। বিনাবিচারে কখনও কোন নাগরিক আটক করা হয়নি। সুতারাং এই সমস্ত কথা পশ্চিমবংগের ক্ষেত্রে, বামফ্রন্ট সরকারের ক্ষেত্রে আসেনা। তাই আমি আপনার মাধ্যমে বিরোধী দলের সদস্যদের কাছে অনুরোধ করবো যে ৩১১ ধারাটা থাকুক কিন্তু ৩১১ ধারার দু নং ক্লজের সেকেন্ড প্রাইভাইসোর (ক) এবং (গ) যেখানে নাগরিককে তার মৌলিক অধিকার থেকে বঞ্চিত করা হচ্ছে, আত্মপক্ষ সমর্থনের অধিকার থেকে বঞ্চিত করে, ন্যাচরাল জাস্টিস থেকে তাকে বঞ্চিত করে, তাকে চাকরী থেকে বরখাস্ত করা হচ্ছে, সেটুকু শুধু বাতিল করা হোক। এই কথা বলে—তারা তাদের এ্যামেন্ডমেন্ট প্রত্যাহার করে নিন এবং এই প্রস্তাবকে শ্রমিক কর্মচারীদের স্বার্থে সমর্থন করুন এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকারঃ**—জয়ন্ত বাবু যে সংশোধনীগুলো এসেছে, কোনটা সমর্থন করছেন, কোনটা বিরোধীতা করছেন বলে দেবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাসঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধী পক্ষের সদস্যরা যে বক্তব্য রেখেছেন, আমাদের তরফ থেকে মাননীয় সদস্যরা তার জবাব দিয়েছেন, স্বভাবতঃই সেই প্রসঙ্গে আমি যাচ্ছি না। এখানে একটা সংশোধনী সরকার পক্ষ থেকে এসেছিল, শ্রী সুমন্ত হীরার নামে, তিনি সেটা মুভ করেন নি। স্বভাবতঃই সেটা বিবেচনার প্রশ্ন উঠছে না। আর কাশীবাবু যে সংশোধনীগুলো এনেছেন, তার মধ্যে আমি প্রথমে বলছিলাম যে একটা অত্যন্ত সুকৌশল দৃষ্টিভঙ্গি আছে এবং মূল ব্যাপারটাকে ফ্রাস্ট্রেটেড করে দেবার একটা ব্যাপার আছে। সেই কারণে তাঁর কোন সংশোধনী আমি গ্রহন করতে পারছি না। আর একটা কথা বলছি শেষ করার আগে, যেকথাটা উনি একটু বক্রোক্তি করেছেন বিরোধী পক্ষের মুখ্য সচেতক সুব্রত মুখার্জী মহাশয়, এবং তার প্রতিবাদও হয়েছে, আমাদের চীফ হুইপ করেছেন, পরিষদীয় মন্ত্রী করেছেন। তাঁর স্মৃতি তাঁকে বারবার বহু ঘটনায় তাঁর বক্তব্য বিধানসভায় উপস্থাপনার সময় দেখি যে, সুব্রতবাবুর স্মৃতি তাঁর সঙ্গে বিশ্বাসঘাতকতা করে থাকে এবং আমরা অনেকেই তখন সদস্য ছিলাম না, সংবাদপত্রের পাঠক ছিলাম, ১৯৬৭ সালে যখন পুলিশী তান্ডব এই বিধানসভায় ঘটেছিল, তখন এখানে আমাদের প্রিয় মুখ্যমন্ত্রী অত্যন্ত দৃঢ়তার সঙ্গে তাদের সামনে দাঁড়িয়েছিলেন, এই সমস্ত ঘটনা এইগুলো ইতিহাস, এইরকম বিপর্যয়ের মুখে দাঁড়িয়ে অন্য সবাই পালিয়েছিলেন, কংগ্রেস সদস্যারাও সভা কক্ষ ত্যাগ করেছিলেন, এই হচ্ছে রিপোর্ট, সকলেই চলে গিয়েছিলেন, কিন্তু এটা ঘটনা নয়। আর দ্বিতীয় কথা হচ্ছে, সুব্রতবাবু যে কথাটা বলেছেন, আমাকে বারবার বলেছেন ভবিষ্যতে রাজ্য সরকার এই ধারা যাতে প্রয়োগ না করেন সেই জন্য বারবার বলেছেন। সেই ক্ষেত্রে আর. এস. পি. এবং বামফ্রন্টের অন্যান্য শরীক দল, ফরওয়ার্ড ব্লক, এদের দেখতেহবে, সি.পি.এম নাকি এই সব করবে টরবে। এইরকম ঘটনা এখনও ঘটেনি এবং মাননীয় পরিষদীয় মন্ত্রী বলেছেন একটা দৃষ্টান্ত রাখতে, দৃষ্টান্ত ওঁরা রাখতে পারবেন না, তবে এই কথা আমাদের তরফ থেকে আমাদের পার্টির তরফ থেকে আমরা খুব জোরের সঙ্গে বলছি যে এই ধারার প্রয়োগ যখন যেখানে হোক না কেন, আমাদের প্রতিবাদের কণ্ঠ সব সময় উচ্চ কণ্ঠ হবে, প্রতিবাদে আমরা সোচ্চার হবো সেই বিষয়ে কোন সন্দেহ নেই। তাই আমি পরিশেষে যে প্রস্তাবে উত্থাপিত করেছি, তাকে সমর্থনের আবেদন জানিয়ে, আমি আমার বক্তব্য শেষ করছি।

The motions of Shri Kashinath Misra to move that—

In paragraph 1, line 2, for the words "সম্পূর্ণভাবে বিঘ্নিত করছে" the words "নিরাপত্তার প্রশ্ন উঠেছে" be substituted.

In paragraph 2, line 1, the words "মর্জি ও" be omitted.

For paragrph 3, the following be substituted—

"যেহেতু সংবিধানের উপরিউক্ত ধারাগুলি কর্তৃপক্ষের সম্পূর্ণ মর্জির উপর নির্ভয় করে সবকারী কর্মচারীদের চাকুরীর শর্তাবলী নিধারিত করছে;"

In paragraph 4, line 2, for the word "ঘটাবার" the words ঘটাবার যে" be substituted.

In paragrpah 4, line 3, after the words দেওয়া হয়েছে;" the words "তাহা অপপ্রয়োগ হবার সম্ভাবনা দেখা দিয়েছে;" be added.

In paragrpah 5, line 2, for the words "বঞ্চিত হচ্ছেন" the words "বঞ্চিত হওয়ার আশঙ্কা করা হচ্ছে" be substituted.

In paragraph 6, line 2, for the words "বাতিল করার প্রস্তাব করছে" the words "যথাবিহিত সংশোধন করার ব্যবস্থা নেওয়ার জন্য অনুরোধ করছে" be substituted, were then put and a Division taken with the following result:—

**NOES**

**Abdus Sohabn, Gazi, Shri**
**Atahar Rahaman, Shri**
**Bagdi, Shri Natabar**
**Banerjee, Shri Amiya Bhusan**
**Biswas, Shri Chittaranjan**
**Biswas, Shri Jayanta Kumar**
**Bora, Shri Badan**
**Chakrabarty, Shri Ajit**
**Chattopadhyay, Shri Santasri**
**Das, Shri Banamali**
**De, Shri Bhibuti Bhusan**
**De, Shri Sunil**
**Dey, Shri Lakshmi Kanta**
**Ghosh, Shri Kamakhya Charan**
**Ghosh, Shri Satyendranath**
**Goswami, Shri Subhas**
**Haldar, Shri Krishnadhan**
**Hazra, Shri Sundar**
**Hira, Shri Sumanta Kumar**
**Jana, Shri Manindra Nath**
**Khan, Shri Sukhendu**
**Koley, Shri Barindra Nath**
**Majhi, Shri Dinabandhu**
**Majhi, Shri Sudhangshu Sekhar**
**Majhi, Shri Surendra Nath**
**Maji, Shri Pannalal**
**Maji, Shri Swadeshranjan**
**Mandal, Shri Rabindra Nath**
**Mazumdar, Shri Dilip Kumar**
**Mir Abdus Sayeed, Shri**
**Molla, Shri Anadi**
**Mondal, Shri Raj Kumar**
**Mukherjee Shri Anil**
**Murmu, Shri Maheswar**
**Panda, Shri Bhupal Chandra**
**Pathak, Shri Patit Paban**
**Purkait, Shri Prabodh**
**Ray, Shri Birendra Narayan**
**Ray, Shri Subhas Chandra**
**Roy, Shri Hemanta Kumar**
**Roy, Shri Umakanta**
**Roy Barman, Shri Khitibhusan**
**Saha, Shri Kripa Sindhu**
**Saren, Shri Ananta**
**Sarkar, Shri Sailen**
**Sarkar, Shri Debiprasad**
**Sen Shri Sachin**
**Sinha, Shri Prabodh Chandra**
**Sk. Siraj Ali, Shri**

**AYES**

**Abdus Settar, Shri**
**Bhunia, Dr. Manas**
**Gyan Singh Sohanpal, Shri**
**Khaitan, Shri Rajesh**
**Mahata, Shri Subhas Chandra**
**Mahato, Shri Santiram**
**Misra, Shri Kashinath**
**Mukhopadhyay, Shri Subrata**
**Trivedi, Shri Bankim**

**ABST.**

**Sarkar, Shri Deba Prasad**
**Purkait, Shri Prabodh**

The Ayes being 9 and the Noes 47, Abst! 2 the motion was lost.
The motion of Shri Jayanta Kumar Biswas that—

"যেহেতু ভারতীয় সংবিধানের ৩১০ ও ৩১১ (২) (খ) ও (গ) ধারা সরকারী কর্মচারীদের চাকুরীর নিরাপত্তা সম্পূর্ণভাবে বিঘ্নিত করছে এবং দেশের প্রায় এক কোটি সরকারী কর্মচারী এক সম্পূর্ণ নিরাপত্তাহীনতা ও আশংকাজনক পরিস্থিতির মধ্যে চাকুরী করতে বাধ্য হচ্ছেন;

যেহেতু সংবিধানের উপরি-উক্ত ধারায় উর্ধ্বতন কর্তৃপক্ষের মর্জি ও খুশির উপর সরকারী কর্মচারীদের চাকুরী নির্ভর করে;

যেহেতু সাম্রাজ্যবাদী বৃটিশের কলঙ্কজনক উত্তরাধিকার হিসাবে উপরি-উক্ত মর্জির উপর নির্ভরশীল সরকারী কর্মচারীদের চাকুরির শর্তাবলী নির্ধারিত হয়েছে;

যেহেতু উপরি-উক্ত ধারায় বিনা তদন্তে ও আত্মপক্ষ সমর্থনের সুযোগ না দিয়ে সরকারী কর্মচারীদের বরখাস্ত করা, অপসারণ করা এবং/অথবা পদাবনতি ঘটাবার ক্ষমতা সরকারী কর্তৃপক্ষকে দেওয়া হয়েছে;

যেহেতু উপরি-উক্ত ধারাগুলির ফলে সরকারী কর্মচারীরা আত্মপক্ষ সমর্থনের মৌলিক অধিকার থেকে বঞ্চিত হচ্ছেন;

সেইহেতু এই সভা রাজ্য সরকারের মাধ্যমে'ইউনিয়ন সরকারের কাছে সংবিধানের ৩১০ এবং ৩১১(২) (খ) ও (গ) ধারা বাতিল প্রস্তাব করছে"। was then put and a Division taken with following result:—

**AYES**

**Abdus Sobhan Gazi, Shri**
**Anisur Rahman Biswas, Shri**
**Bagdi, Shri Natabar**
**Banerjee, Shri Amiya Bhusan**
**Biswas, Shri Chittaranjan**
**Biswas, Shri Jayanta Kumar**
**Bora, Shri Badan**
**Chakrabarty, Shri Ajit**
**Chattopadhyay, Shri Santasri**
**Das, Shri Banamali**
**De, Shri Bhibuti Bhusan**
**De, Shri Sunil**
**Dey, Shri Lakshmi Kanta**
**Ghosh, Shri Kamakhya Charan**
**Ghosh, Shri Satyendranath**
**Goswami, Shri Subhas**
**Haldar, Shri Krishnadhan**
**Hazra, Shri Sundar**
**Hira, Shri Sumanta Kumar**
**Jana, Shri Manindra Nath**
**Khan, Shri Sukhendu**
**Koley, Shri Barindra Nath**
**Majhi, Shri Dinabandhu**
**Majhi, Shri Sudhangshu Sekhar**
**Majhi, Shri Surendra Nath**
**Maji, Shri Pannalal**
**Maji, Shri Swadeshranjan**
**Mandal, Shri Rabindra Nath**
**Mazumdar, Shri Dilip Kumar**
**Mir Abdus Sayeed, Shri**
**Molla, Shri Anadi**
**Mondal, Shri Raj Kumar**
**Mukherjee, Shri Anil**
**Murmu, Shri Maheswar**
**Panda, Shri Bhupal Chandra**
**Pathak, Shri Patit Paban**
**Purkait, Shri Prabodh**
**Ray, Shri Birendra Narayan**
**Ray, Shri Subhas Chandra**
**Roy, Shri Hemanta Kumar**
**Roy Barman, Shri Khitibhusan**
**Saha, Shri Kripa Sindhu**
**Saren, Shri Ananta**
**Sarkar, Shri Debaprasad**
**Sarkar, Shri Sailen**
**Sen, Shri Sachin**
**Sinha, Shri Prabodh Chandra**
**Sk. Siraj Ali, Shri**

**ABSENTATIONS**

**Abdus Sattar, Shri**
**Bhunia, Dr. Manas**
**Gyan Singh Sohanpal, Shri**
**Khaitan, Shri Rajesh**
**Mahata, Shri Subhas Chandra**
**Mahato, Shri Shantiram**
**Misra, Shri Kashinath**
**Trivedi, Shri Bankim**

The Ayes being 48 and the Noes Nil. Abst.-8 the motion was adopted.

## Adjournment

The House was then adjourned at 6.45 P.M. till 1 P.M. on Monday, the 9th September, 1985, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative Chamber of the Assembly House Calcutta, on Monday, the 9th September, 1985 at 1p.m.

**Present**

Mr. Speaker (SHRI HASHIM ABDUL HALIM) in the Chair, 12 Ministers, 12 Ministers of State and 156 Members.

## Starred Questions
(to which oral answers were given)

### কৃষ্ণনগরে বে-আইনী চোলাই মদ বিক্রয় ঃ

*৬৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪৩।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** আবগারি বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সরকার কি অবগত আছেন যে, নদীয়া জেলার কৃষ্ণনগর শহরের বিভিন্ন এলাকায় এবং পার্শ্ববর্তী গ্রামাঞ্চলের গঞ্জগুলিতে আবগারী কর্মী ও অফিসারের এবং পুলিশের একাংশের নিষ্ক্রিয়তার জন্য প্রায় প্রকাশ্যে বে-আইনীভাবে চোলাই মদ/মাদক দ্রব্যাদি বিক্রয় হচ্ছে এবং এ ব্যাপারে জনসাধারণের নিকট হতে কোন অভিযোগ এসেছে কিনা; এবং

(খ) অবগত থাকলে, এই অবস্থার প্রতিকারের জন্য সরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ-** (ক) নদীয়া জেলার কৃষ্ণনগর শহরের বিভিন্ন এলাকায় এবং পার্শ্ববর্তী গ্রামাঞ্চলের গঞ্জগুলিতে আবগারী কর্মী ও অফিসারের এবং পুলিশের একাংশের নিষ্ক্রিয়তার জন্যই যে প্রায় প্রকাশ্যে বে-আইনীভাবে চোলাই মদ/মাদক দ্রব্যাদি বিক্রয় হচ্ছে এই ঘটনা আদৌ সত্য নয়, তবে ঐ এলাকায় চোলাই মদ ও অন্যান্য মাদক দ্রব্য বে-আইনীভাবে বিক্রয়ের ব্যাপারে কিছু কিছু অভিযোগ জনসাধারণের নিকট হ'তে এসেছে।

(খ) উক্ত এলাকায় চোলাই মদ ও অন্যান্য মাদক দ্রব্য বে-আইনীভাবে বিক্রী বন্ধ করবার জন্য জেলার আবগারী প্রশাসন এবং পুলিশ বিভিন্ন ব্যবস্থা নিয়েছেন। বিভাগীয় নিরোধক অভিযান জোরদার করা হয়েছে। সংগৃহীত সংবাদ ও জনসাধারণের অভিযোগের ভিত্তিতে বে-আইনী চোলাই মদ ও অন্যান্য মাদক দ্রব্য বিক্রীর প্রধান ঘাঁটিগুলিতে নিয়মিতভাবে হানা দেওয়া হচ্ছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ-** মাননীয় মন্ত্রিমহাশয় বললেন, মাদক দ্রব্যের কারবার ওঁর বিভাগের কর্মচারীদের সহযোগিতায় হচ্ছে না। আপনি কি জানেন, কয়েক মাস আগে কয়েক শত মানুষ কয়েকদিন মিছিল করে জেলা শাসকের কাছে গিয়েছিল এবং তারা যে জেলা শাসকের কাছে স্মারকলিপি দিয়েছিল তাতে কি অভিযোগ ছিল, এটা কি আপনি জানেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ-** মিছিল হয়েছিল, জেলাশাসক মহাশয় ডেপুটেসনিষ্টদের সঙ্গে সাক্ষাত করেছেন, এটা আমার জানা আছে এবং এই চোলাই সম্পর্কেই তারা অভিযোগগুলি করেছেন এবং এর ফলে কৃষ্ণনগরের নাগরিক জীবন খানিকটা বিপর্যস্ত হয়েছে, এটা জানিয়েছিলেন। তারপর ডি. এম. এস. পি. র সঙ্গে আমার সাক্ষাত হয়। সেই সময় এই বিষয়ে তাদের সঙ্গে আমার আলোচনা হয়েছে এবং আমাদের আবগারী বিভাগের কর্মচারী ছাড়াও সাধারণ পুলিশদেরও এই ব্যাপারে তাদের দায়িত্ব কর্তব্য পালন করতে বলা হয়েছে।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ-** আপনি কি অবগত আছেন, স্টেশন রোড, বেলডাঙ্গার মোড়ে যে পানের দোকান ছিল সেটাকে উঠিয়ে দিয়ে সেখানে চোলাই মদের কারবার করা হচ্ছে এবং মোটরসাইকেলে করে কোন একজন নেতা তাদের প্রাপ্য নিয়ে আসছেন এবং বেলডাঙ্গার মোড়ে প্রতিদিনই মদের লেনদেন হচ্ছে?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ-** বেলডাঙ্গায় এই ধরণের চোলাই মদ বিক্রী হয়। কিন্তু যার সম্পর্কে উল্লেখ করলেন সে সরকারী কর্মচারী কিনা বললেন না। যদি এই রকম নির্দিষ্ট অভিযোগ থাকে জানাবেন। তার সম্পর্কে অনুসন্ধান করা হবে, ব্যবস্থা নেওয়া হবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ-** স্যার, চোলাই মদ বেওয়ারিসভাবে চারিদিকে বিক্রী হচ্ছে, এটা আপনি নিশ্চয় অস্বীকার করতে পারবেন না। কিন্তু উনি যে ভাবে বলছেন তাতে মনে হচ্ছে এই চোলাই মদের কারবার পশ্চিমবাংলা থেকে উঠে গেছে। আমার প্রশ্ন হচ্ছে এই, গত এক বছরে কতগুলি চোলাই মদের কারবার রিপোর্টেড হয়েছে, পুলিশ কতগুলি কেস করেছে এবং তার ভিতরে কতগুলি কনভিকটেড হয়েছে, এটা আপনি বলতে পারবেন?

**শ্রী বিমলানন্দ মুখার্জি ঃ-** নোটিশ চাই, তবে নদীয়া জেলার গত বছরের তুলনায় এবছরের একটি তুলনা মূলক হিসাব আমি আপনাদের দিয়ে দিতে পারি। বর্তমান বছরের প্রথম ৪ মাসে অর্থাৎ এপ্রিল '৮৫ থেকে জুলাই '৮৫ পর্যন্ত সময়ে গত বছরের অনুরূপ সময়ের তুলনায় সংশ্লিষ্ট অঞ্চলে বিভাগীয় নিরোধক অভিযানের সক্রিয়তা ও ধারাবাহিকতা উল্লেখযোগ্যভাবে বৃদ্ধি করা গিয়েছে। বে আইনী চোলাই মদের পরিমাণ এবং ধৃত আসামীদের সংখ্যার নিম্নলিখিত একটি পরিসংখ্যান উক্ত বক্তব্যের সত্যতা প্রমাণ করবে।

| | এপ্রিল '৮৪ থেকে জুলাই '৮৪ | এপ্রিল '৮৫ থেকে জুলাই '৮৫ |
|---|---|---|
| (ক) বে-আইনী চোলাই মদের পরিমাণ। | ১০৬৯.৪ লিটার | ১৮০৭.৩ লিটার |
| (খ) গ্রেপ্তার করা আসামীর সংখ্যা | ৪১ জন | ১২২ জন |
| (গ) কেসের সংখ্যা | ৭৭ | ১৭৬ |

এটা হচ্ছে নদীয়ার হিসাব।

**শ্রী অম্বিকা ব্যানার্জী :-** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, কনভিকটেড কতজন হয়েছে?

**মিঃ স্পীকার :-** রায়ের ব্যাপারটা তো জুডিসিয়াল ডিপার্টমেন্টের ব্যাপার, সেটা জানতে হ'লে জুডিসিয়াল ডিপার্টমেন্টকে প্রশ্ন করুন যে, এক্সাইজের ব্যাপারে কতজনের সাজা হয়েছে, How he can answer this?

**ডাঃ জয়নাল আবেদিন :-** প্রশ্নটা নদীয়া জেলা সম্পর্কে হলেও সমস্যাটা সারা পশ্চিমবঙ্গের। মাননীয় মন্ত্রিমহাশয় কি জানাবেন, আপনার এ্যাডমিনিসট্রেটিভ এ্যাপারেটাস কি আছে Just to regulate and supervise and control this illicit business in the periphery of West Benal.

**শ্রী বিমলানন্দ মুখার্জী :-** প্রশ্নটা নির্দিষ্টভাবে ছিল নদীয়া জেলার কৃষ্ণনগর সম্পর্কে, আপনি এখন জেনারেল ওয়েতে বলছেন, আমাদের এখানে বিশেষ যে ব্যবস্থাটা আছে—কিছু আইনের পরিবর্তন করা হয়েছে এই বিধানসভা থেকে, সেটা আপনারা জানেন যাতে করে তাড়াতাড়ি করে পানিশমেন্ট দেওয়া যায়, সহজ হয়। এখন আমাদের বিভাগের সমস্ত অফিসারস, উপর থেকে নীচে পর্যন্ত তাদের কিছু অসুবিধা আছে আপনারা জানেন। আবগারী বিভাগের যে কর্মচারী, পুলিশরা আছেন তাদের হাতে লাঠিও থাকে না। সমস্যা কতগুলি জায়গায় আছে আপনারা জানেন। যারা চোলাই করে তারা অস্ত্র নিয়ে চলাফেরা করে সেইজন্য আমরা অস্ত্র সমেত পুলিশের সাহায্য পাই। এ ছাড়া আমাদের দপ্তর থেকে একটি বিশেষ ব্যবস্থা করা হয়েছে—বিশেষ সশস্ত্র পুলিশ বাহিনী করা হচ্ছে, ৯টি জেলাতে তাদের ট্রেনিং শেষ হয়েছে, কাজ শুরু হচ্ছে। তবে সমস্যাটা বিরাট, এটাকে ট্যাকেল করতে গেলে আরো অনেক ব্যবস্থার দরকার আছে।

## গ্রামীণ ব্যাঙ্কগুলির শাখা বৃদ্ধি করার পরিকল্পনা :

*৬৬। (অনুমোদিত প্রশ্ন নং *১৪১।) **শ্রীকাশীনাথ মিশ্র :** অর্থ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ন্যাশনাল ব্যাঙ্ক অব এগ্রিকালচারাল অ্যান্ড রুরাল ডেভেলপমেন্ট (নাবার্ড)-এর মাধ্যমে পশ্চিমবাংলার গ্রামীন ব্যাঙ্কগুলির শাখা বৃদ্ধি করার কোন পরিকল্পনা আছে কিনা;

(খ) মল্লভূমি গ্রামীন ব্যাঙ্কের শাখা বাঁকুড়া ২নং ব্লকের মানকানালী, সোন্দরা, পুরন্দরপুর অঞ্চলে আজ পর্যন্ত কোন শাখা খোলা হয় নাই;

(গ) ইহার কারণ কি; এবং

(ঘ) গ্রামীণ ব্যাঙ্কগুলিতে রাজ্য সরকারের লগ্নির পরিমাণ কত ?

**ডঃ অশোক মিত্র:-**(ক) রিজার্ভ ব্যাংক অফ ইণ্ডিয়া নাবার্ডের পরামর্শক্রমে গ্রামীন ব্যাংকগুলির শাখা খোলার অনুমতি দিয়ে থাকেন ; পশ্চিমবাংলার ক্ষেত্রেও এই নীতি প্রযোজ্য ব'লে ঘোষণা করা হয়েছে।

(খ) ও (গ) ১৯৮২-৮৫ সালের ব্যাংক শাখা সম্প্রসারণ সংক্রান্ত নীতি অনুযায়ী প্রতি ১৭০০০ জনসংখ্যার জন্য একটি শাখা খোলার কথা। এই ভিত্তিতে বাঁকুড়া জেলা কর্তৃপক্ষ উল্লিখিত তিনটি অঞ্চলের মধ্যে মানকানালীতে একটি শাখা খোলার জন্য সুপারিশ করেছিলেন। তদনুযায়ী রাজ্য সরকার রিজার্ভ ব্যাঙ্ক অব ইণ্ডিয়ার কাছে প্রয়োজনীয় লাইসেন্স দেবার প্রস্তাব দেন। জানা গেছে, রিজার্ভ ব্যাংক মানকানালীতে একটি শাখা খোলার জন্য ইউনাইটেড ইণ্ডাস্ট্রিয়াল ব্যাংককে লাইসেন্স দিয়েছিলেন। দীর্ঘদিন লাইসেন্স ধরে রেখে অবশেষে উক্ত ব্যাংক মানকানালীকে শাখা খোলার পক্ষে অনুপযুক্ত বলে বিবেচনা করেন এবং শাখা খুলতে অসম্ভব হন। ফলে মানকানালীতে শাখা খোলার জন্য ইউনাইটেড ইণ্ডাস্ট্রিয়াল ব্যাংককে দেওয়া লাইসেন্সটি বাতিল হয়ে যায়। অন্য কোন ব্যাংককে মানকানালীতে শাখা খোলার লাইসেন্স এখনো দেওয়া হয়নি।

(ঘ) এ রাজ্যের ন'টি গ্রামীন ব্যাংকে রাজ্য সরকারের মোট লগ্নীর পরিমাণ ৩৩ লক্ষ ৭৫ হাজার টাকা।

[1-10 – 1-20 P.M]

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :-** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি 'ক' প্রশ্নের উত্তরে যা বললেন তার পরিপ্রেক্ষিতেআমি আপনার কাছে জানতে চাইছি যে, পশ্চিমবাংলায় গ্রামীণ ব্যাংক খোলার জন্য কতগুলি গ্রোথ সেন্টারকে চিহ্নিত করা হয়েছে?

**ডঃ অশোক মিত্র :-** আমাদের পক্ষ থেকে কেন্দ্রীয় সরকার, রিজার্ভ ব্যাংক এবং ন্যাবার্ডের কাছে অনুরোধ জানান হয়েছিল যে, পশ্চিমবাংলার প্রতিটি জেলায় অন্তত একটা করে গ্রামীণ ব্যাংক খোলার জন্য এবং ১৯৮২ সাল থেকে ১৯৮৫ সালের মধ্যে প্রতিটি জেলায় কম করে ৩০'টি শাখা খোলবার জন্য অনুরোধ করেছিলাম। কিন্তু সে ব্যাপারে রিজার্ভ ব্যাংকের কাছ থেকে আমরা এখন পর্যন্ত কোনো সাড়া পাইনি।

**ডাঃ মানস ভূঁঞ্যা ঃ-** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় জানাবেন কি, মেদিনীপুর জেলায় 'মেদিনীপুর গ্রামীণ ব্যাংক' খোলার ব্যাপারটা এখন পর্যন্ত কি অবস্থায় আছে?

**ডঃ অশোক মিত্র ঃ-** আমাদের পক্ষ থেকে অনুরোধ করা হয়েছিল, কিন্তু ওঁদের কাছ থেকে এখন পর্যন্ত সাড়া পাওয়া যায়নি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার ঃ-** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, রাজ্য গ্রামীণ ব্যাংকগুলির মাধ্যমে বিভিন্ন স্কীমে যে টাকা লোন হিসাবে দেওয়া হয়েছে, বর্তমান বছরে সে লোন রিকভারি আশানুরূপ কিনা এবং যদি তা না হয় তাহলে তার কারণ কি?

**ডঃ অশোক মিত্র ঃ-** বর্তমান বছরের হিসাব অমি বলতে পারব না, কিন্তু গত বছর পর্যন্ত, আমার যত দূর মনে আছে শতকরা ৪২ ভাগই ফেরত দেওয়া হয়েছে এবং এটা সর্বভারতীয় হিসাবের আদৌ অনুতসাহব্যঞ্জক নয়।

*৬৭-হেলড্ ওভার

## দুগ্ধ উন্নয়ন বিভাগের ভরতুকি

*৬৮। (অনুমোদিত প্রশ্ন নং *৫৬৫।) **শ্রীঅশোক ঘোষ ঃ** দুগ্ধ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) ইহা কি সত্য যে, গত আর্থিক বছরে (এপ্রিল ১৯৮৪ থেকে মার্চ ১৯৮৫) রাজ্য সরকারকে দুগ্ধ উন্নয়ন বিভাগে ভরতুকি দিতে হয়েছে ;

(খ) সত্য হলে, কত টাকা দিতে হয়েছে ; এবং

(গ) সরকার বর্তমানে দুধের দাম বাড়ানোর কথা চিন্তা করছেন কি ?

**শ্রী অমৃতেন্দু মুখার্জীঃ-** (ক) হ্যাঁ, ইহা সত্য।

(খ) উক্ত আর্থিক বছরে রাজ্য সরকারকে মোট ১৪,০২,৫৮,০০০ (চৌদ্দ কোটি দুই লক্ষ আটান্ন হাজার) টাকা ভরতুকি দিতে হয়েছে।

(গ) এই প্রসঙ্গে কতকগুলি কারণ উল্লেখ করা দরকার মনে করি।

(*) টাটকা তরল দুধ সংগ্রহের ক্ষেত্রে দুধ উৎপাদকদের বেশী দাম দিতে হচ্ছে,

(*) দুধ প্রশেসিং এবং গ্রাহকদের কাছে সরবরাহের জন্য জ্বালানি এবং পরিবহণ খরচ বৃদ্ধি হয়েছে,

(*) পলিইথিলিন ফিল্মের দাম বৃদ্ধি হয়েছে,

(*) দুধ উৎপাদন এবং উৎপাদন ও সরবরাহর প্রয়োজনে বিভিন্ন জিনিষ পত্রের দামও বৃদ্ধি পেয়েছে,

(*) কর্ম্মচারীদের বেতন এবং নিয়ম অনুযায়ী ভাতার হার বৃদ্ধি হয়েছে,

এই সব কারণে দুধের উৎপাদন খরচ বৃদ্ধি হয়েছে। কিছুদিন আগে সরকারের সরবরাহকৃত দুধের দাম বৃদ্ধি হলেও উল্লিখিত কারণগুলির ফলে সরকারী দুধের বাবদ ভরতুকির পরিমাণ বিপুলভাবে বেড়ে গিয়েছে। এই ভরতুকীর পরিমাণ একটা যুক্তিযুক্ত স্তরে রাখার জন্য কিছুদিন পূর্ব্বে দুধ সংগ্রহ ও সরকারী দুধের বিক্রয় মূল্য নির্দ্ধারণের সময় সরকারের প্রস্তাব ছিল মাঝে মাঝে দুধ সংগ্রহ ও বিক্রয় মূল্য সম্পর্কে পর্যালোচনার জন্য রিভিউ কমিটি করে এই কমিটির সুপারিশ নেওয়া প্রয়োজন। সেদিকে লক্ষ্য রেখে সরকার একটি রিভিউ কমিটি গঠন করার কথা ভাবছেন। এই রিভিউ কমিটির সুপারিশ পাওয়ার পরেই সরকার দুধের বিক্রয় দাম সম্পর্কে পরবর্ত্তী সিদ্ধান্ত নেবেন।

**শ্রী অশোক ঘোষ ঃ-** মাননীয় মন্ত্রী মহাশয় উত্তরে বললেন কিছুদিন আগে দুধের দাম বাড়ানো হয়েছে। তাসত্ত্বেও বছরে সরকারকে ১৪ কোটি ২ লক্ষ ৫৮ হাজার টাকা ভরতুকি দিতে হয়েছে। আমি জানতে চাইছি, আগে যে দুধের দাম বাড়ানো হয়েছিল সেটা কোন পদ্ধতিতে হয়েছিল? আপনি বলেছেন রিভিউ কমিটির হাতে তুলে দেবেন। কিন্তু আগে যেটা বাড়ানো হল সেটা কাদের পরামর্শ অনুযায়ী বাড়ানো হল?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ-** রিভিউ কমিটির পরামর্শ অনুযায়ী বাড়ানো হয়েছিল এবং বাড়ানোর পর আপনাদের অনুরোধে আমরা কিছু দুধের দাম কমাতে বাধ্য হয়েছি। এক লিটার টোণ্ড দুধের দাম ২ টাকা ৯০ পয়সা ধার্য্য করা হয়েছিল। এই বিধানসভায় মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদবাবু বসে আছেন - আপনি ছিলেন কিনা বলতে পারবো না - অনেকেই দাবী করেছিলেন দুধের দাম কমানো দরকার। আপনাদের অনুরোধ মেনে নিয়ে রাজ্যসরকার দুধের দাম কিছু কমিয়েছিলেন। এই দাম কমানোর ফলে টোণ্ড মিল্কের দাম ২ টাকা ৭০ পয়সা করা হয়েছিল।

**শ্রী অশোক ঘোষ ঃ-** রিভিউ কমিটি যেটা আগে করেছিলেন এবং এখন যেটা করার কথা চিন্তা করছেন - এই রিভিউ কমিটি কাদের নিয়ে করা হবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী ঃ-** সরকারী কর্মচারীদের নিয়ে করা হবে। এর একটা নীতি আছে। যারা দুধের উৎপাদনের সঙ্গে জড়িত তার মধ্যে পশুপালন দপ্তরের ডিরেক্টর থাকেন, দুধ সরবরাহ এবং সংগ্রহের সঙ্গে যারা জড়িত অর্থাৎ ডেয়ারী ডেভেলপমেন্ট-এর অফিসার তার মধ্যে থাকেন এবং দরের ব্যাপারটা ঠিক করবার জন্য যারা পরামর্শ দেন অর্থাৎ অর্থদপ্তরের কর্মচারীরা তারমধ্যে থাকেন এবং একজন বিভাগীয় সেক্রেটারী কনভেনার হোন। এই কমিটি সুপারিশ করবেন, সুপারিশ করার পর সেই সুপারিশের ভিত্তিতে সরকার সিদ্ধান্ত গ্রহণ করেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ-** আমি যেটা জানতে চাইছি সেটা হচ্ছে, এই দুধের দাম রাজ্যের উৎপাদকদের যা দিচ্ছেন আর রাজ্যের বাইরে থেকে যে দুধ সংগ্রহ করা হচ্ছে তারমধ্যে দামের পার্থক্য আছে। রাজ্যের বাইরে অর্থাৎ অন্য রাজ্য থেকে যা সংগ্রহ করা হচ্ছে তার দাম বেশী। সেইজন্য আমি জানতে চাইছি, রাজ্যের ভিতর থেকে উৎপাদকদের কাছ থেকে সংগ্রহের প্রচেষ্টা বাড়িয়ে দাম বৃদ্ধি করে প্রয়োজনীয় দুধ সরবরাহের ব্যাপারে দৃষ্টি দেবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :-** আপনি আন্দাজে বলে গেলেন। বাইরে থেকে যে দুধ সংগ্রহ করছি তার দাম কত তা কি আপনি জানেন? ২ নম্বর হচ্ছে, সমবায় মারফত যে দুধ আমরা সংগ্রহ করছি তার দাম কত তা কি জানেন? আমি বলে দিচ্ছি যেহেতু আপনি প্রশ্ন করেছেন। আমরা সমবায় সমিতি থেকে যে দুধ সংগ্রহ করছি তার প্রতি লিটারে ৪.৫ ভাগ স্নেহ জাতীয় পদার্থ আর ৮.৫ ভাগ হচ্ছে ছানা জাতীয় পদার্থ - এরজন্য আমরা দাম দিয়ে থাকি ৩ টাকা ১৮ পয়সা, কো-অপারেটিভের ক্ষেত্রে আরোও ২০ পয়সা ইনসেনটিভ দিই, এরফলে লিটার প্রতি দাম দাঁড়াচ্ছে ৩ টাকা ১৮ পয়সা। এই ৩ টাকা ১৮ পয়সা উৎপাদকদের হাতে পৌঁছে দেবার চেষ্টা করি।

আমরা জানি, প্রকৃত উৎপাদনকারীরা কমপক্ষে সোয়া তিন টাকা করে দুধের দাম পান। দুধের কো-অপারেটিভগুলিও কিছু পান। বাইরে থেকে যে দুধ সংগ্রহ করা হয়, সেটা আমরা অন্ধ্র এবং মহারাষ্ট্র থেকে কিনি। যেহেতু পশ্চিমবঙ্গে বেশীরভাগ দুধ ছানার কাজে ব্যবহৃত হয়,সেহেতু, শ্রীপ্রফুল্লচন্দ্র সেন মহাশয় তাঁর সময়ে এই ছানার ব্যাপারে কন্ট্রোল করে দিয়েছিলেন। কিন্তু আমরা এটা উপযুক্ত মনে করিনি বলে দুধ কম পাই। এই কারণেই অন্ধ্র ও মহারাষ্ট্র থেকে আমাদের দুধ কিনতে হয়। যে দরে আমরা এই দুধ কিনি, গড়াহারি মতে এখানকার উৎপাদকরা প্রায় সেই দরই পান।

[1-20 — 1-30 P.M.]

**ডাঃ সুশোভন ব্যানার্জী :-** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, ১৪ কোটি টাকা ভরতুকি দিচ্ছেন বলে যা বললেন, এক্ষেত্রে সরকারের দেওয়া মানেই হোল সারা পশ্চিমবঙ্গের মানুষ এই ১৪ কোটি টাকা বহন করছেন। সুতরাং এই ভরতুকি দেওয়া দুধ আপনি কলকাতা এবং বড় বড় শহর ছাড়া সমস্ত জেলার মানুষের কাছে পৌঁছে দিতে পারছেন কিনা? যদি না পেরে থাকেন, তাহলে কবে নাগাদ পশ্চিমবাংলার মানুষের কাছে কিছু কিছু সুবিধা পৌঁছে দিতে পারবেন বলে মনে করছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :-** মাননীয় সদস্য ডাঃ ব্যানার্জী যে প্রশ্ন করেছেন, সেই সম্পর্কে বলছি যে, আমরা যে দুধ সরবরাহ করছি তাতে কলকাতার লোক সুযোগ বেশী পাচ্ছেন এবং মফঃস্বলের লোক কম সুযোগ পাচ্ছেন - এদিক থেকে বিষয়টা আমরা বিবেচনা করছি না। এটা একটা জনকল্যাণমূলক প্রকল্প। সুতরাং এক্ষেত্রে কলকাতা এবং মফঃস্বলকে সমান বলেই মনে করি। বৃহত্তর কলকাতার দুগ্ধ প্রকল্পে এই বছরের ভরতুকির পরিমাণ হচ্ছে ১২ কোটি ৬৪ লক্ষ ২৭ হাজার টাকা। দুর্গাপুরের দুগ্ধ সরবরাহ প্রকল্পে ভরতুকির পরিমাণ হচ্ছে ১ কোটি ১৯ লক্ষ ৫৫ হাজার টাকা এবং বর্ধমানের ডেয়ারী প্রকল্পে ভরতুকির পরিমাণ হচ্ছে ১৮ লক্ষ ৭৬ হাজার টাকা। এই সবটা নিয়েই ভরতুকির মোট পরিমাণ দাঁড়িয়েছে ১৪ কোটি ২ লক্ষ ৫৮ হাজার টাকা। আজকে বৃহত্তর কলকাতায় খাঁটি গরুর দুধ কেনেন - এই রকম কার্ড হোল্ডারের সংখ্যা হচ্ছে ২,২০৫ এবং তাঁরা কেনেন প্রতিদিন ১২,৮৩০ লিটার দুধ। টোণ্ড মিল্ক কেনেন - এই রকম কার্ড হোল্ডারের সংখ্যা হচ্ছে ১,৭৫,২৭৩ এবং তাঁরা কেনেন মোট ১,২৮,৫৫৪ লিটার প্রতিদিন। তাছাড়া ডবল টোণ্ড মিল্ক গরীব লোকেদের জন্য বিক্রী করা হয়। এই ডবল টোণ্ড মিল্ক কার্ড হোল্ডারের সংখ্যা বর্তমানে ২৬,৪০৮ জন এবং প্রতিদিন তাঁরা কেনেন ২১,৫৪২ লিটার দুধ। এই হিসেবটা বৃহত্তর কলকাতার। এর বাইরে দুর্গাপুর এবং বর্ধমানেও আমরা দুধ সরবরাহ করে থাকি।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :-** মিঃ স্পীকার স্যার, যে উত্তরটা উনি চাইলেন সেটা কিন্তু মন্ত্রী মহাশয় দিলেন না।

**মিঃ স্পীকার :-** মিঃ ত্রিবেদী, আপনি রিসেন্ট লোকসভার প্রসিডিংস দেখেছেন? সেখানে স্পীকার বলছেন, "আই ক্যান্ টেল হিম টু রিপ্লাই, বাট হোয়াট টু রিপ্লাই - আই ক্যান নট টেল হিম্।"

**শ্রী লক্ষীকান্ত দে :-** এই ভরতুকি কমাবার উদ্দেশ্যে দুগ্ধ সরবরাহ বাড়াবার কোন নতুন পরিকল্পনা আছে কিনা জানাবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :-** গত বছর যে বাজেট পেশ করা হয়েছিল তাতে পরিকল্পনার কথা বলা হয়েছিল। দুর্গাপুরে একটা ডেয়ারী আছে, সেটা উন্নয়ন করবার চেষ্টা করছি যাতে আরো বেশী করে দুধ সরবরাহ করতে পারি। বর্দ্ধমানে একটা ডেয়ারী হয়েছে সেটার উন্নয়নের চেষ্টা করা হচ্ছে, সেখানে যে দুধ সরবরাহ করা হচ্ছে সেটা বাড়াবার চেষ্টা করা হচ্ছে। কৃষ্ণনগরে একটা ডেয়ারী হচ্ছে, সেটা সক্রিয় করতে সামান্য কাজ বাকি। সেখানে যাতে বেশী দুধ দিতে পারি তার ব্যবস্থা করছি। অপারেসান ফ্লাড প্রকল্পে বহরমপুরে একটা ডেয়ারী হচ্ছে। ডেয়ারী সম্পন্ন হলে বেশী দুধ যাতে দিতে পারি তার চেষ্টা করা হচ্ছে। সেই দিক থেকে মাননীয় সদস্যের প্রশ্নের উত্তরে বলতে চাই অন্য জায়গায় যাতে বেশী দেওয়া যায় তার চেষ্টা করা হচ্ছে।

**শ্রী দেবপ্রসাদ সরকার :-** মাননীয় মন্ত্রী মহাশয় দুধের দাম বাড়াবার ব্যাপারে রিভিউ কমিটির কথা বলেছেন এবং সেই সঙ্গে ১৪ কোটি টাকা ভরতুকির কথা বলেছেন। ইতিপূর্বে যখন দুধের দাম সরকার বাড়িয়েছিল বাস্তবে রাজ্যের কনজিউমারদের সেটা ক্রয় ক্ষমতার বাইরে চলে গিয়েছিল। তখন গোটা রাজ্য ব্যাপি প্রতিবাদ হয়েছিল। আবার রিভিউ কমিটি বসেছে। এই ব্যাপারে আপনি নজর রাখবেন কিনা যাতে অপচয় বন্ধ করে, অন্যান্য দিকে খরচ কমিয়ে দুধের দাম যাতে না বাড়ে? এই দিকের নজর দেবেন এই ব্যাপারে কোন প্রতিশ্রুতি হাউসকে দেবেন কি?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :-** আমি যে কথা বলেছি যে এই ব্যাপারে বিশেষ কিছু আমি বলতে পারবো না। সেই কমিটির সুপারিশ পাওয়ার পর সরকার সিদ্ধান্ত নেবেন এ ছাড়া আর কিছু বলতে পারবো না।

## বেসরকারী বিদ্যালয়ের শিক্ষক ও অ-শিক্ষক কর্মীদের অবসরকালীন সুযোগ-সুবিধা :

*৬৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৭৮।) **শ্রীদেবপ্রসাদ সরকার :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক)ইহা কি সত্য যে, ১৫ই মে, ১৯৮৫ তারিখে সরকার বেসরকারী বিদ্যালয়ের শিক্ষক ও শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগসুবিধা সংক্রান্ত এক আদেশ প্রকাশ করেছেন ; এবং

(খ)সত্য হলে, এই আদেশ প্রকাশ করার পূর্বে এই সংক্রান্ত স্কীম স্কুলে স্কুলে পাঠিয়ে মতামত চেয়ে পাঠানো হয়েছিল কি?

**শ্রী কান্তি বিশ্বাসঃ-**(ক) হ্যাঁ।

(খ) না, কারণ এসব ক্ষেত্রে মতামত কখনও নেওয়া হয় না।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** আমার প্রশ্নটা আমি যেভাবে দিয়েছি সেইভাবে হয়নি। এই আদেশ প্রকাশ করার " পূর্বে " বলিনি, "পরে" বলেছিলাম। যাই হোক আমার জিজ্ঞাস্য হল, সরকার এই যে শিক্ষক এবং শিক্ষাকর্মীদের অবসনকালীন সুযোগসুবিধা সংক্রান্ত যে স্কীম তৈরী করেছে সেই স্কীমের উপর, আদেশের উপর শিক্ষক ও শিক্ষাকর্মীদের মতামত চেয়ে পাঠিয়েছেন? এই যে স্কীম তৈরী হয়েছে এই স্কীমের উপর শিক্ষক এবং শিক্ষাকর্মীরা যে অপসান দেবেন সেই ব্যাপারে কোন কপি তাদের কাছে পৌঁছে দেওয়া হয়েছে কি? যদি কপি পৌঁছে দেওয়া না হয়ে থাকে তাহলে কবে নাগাদ পৌঁছে দেওয়া হবে এবং অপসান জমা দেবার শেষ দিন কত তারিখ সেটা জানাবেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রথম কথা হচ্ছে সমস্ত বিদ্যালয়ে শিক্ষক ও শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগসুবিধা সংক্রান্ত আদেশ পৌঁছানো হয়নি। শিক্ষক এবং শিক্ষাকর্মীদের জন্য যখন কোন নূতন সিদ্ধান্ত হয়েছে অতীতে তখন সমস্ত বিদ্যালয়ে সরকারেরর পক্ষ থেকে আদেশ দিয়ে তথ্য সরবরাহ করা হয়নি। আমরা এই আদেশনামা নিম্নতম সরকারী অফিসগুলোতে পৌঁছে দিয়েছি, সেখান থেকে তারা এটা সংগ্রহ করতে পারে। রাজ্যস্তরে যতগুলি শিক্ষা সংক্রান্ত সংগঠন আছে তাদের ওয়াকিবহাল করা হয়েছে। জেলা স্তরে যে সমস্ত অফিস আছে সেখানে এই আদেশের কপি পাঠানো হয়েছে। সেখান থেকে তারা যত কপি চাইবেন সেটা দেওয়া হবে। আর সময় সম্পর্কে বলতে চাই, কলিকাতার উচ্চ আদালত এই ব্যাপারে একটি তারিখ নির্ধারণ করে দিয়েছিল। অপসান নেওয়ার ব্যাপারে আমরা সময়টা আরো বাড়িয়ে দেব।

**শ্রী দেবপ্রসাদ সরকার :** শিক্ষক ও শিক্ষাকর্মীদের অবসরকালীন সুযোগসুবিধা সংক্রান্ত বিষয়ে স্কীম বা পরিকল্পনা তৈরী করে আদেশ দিলেন। একটা সুস্পষ্ট আইন তৈরী করে আদেশ না দিয়ে স্কীমের স্তরে রেখে আদেশ দিলেন কেন দয়া করে মন্ত্রী মহাশয় জানাবেন কি?

[ 1-30 – 1-40 ]

**শ্রী কান্তি বিশ্বাস :** সরকারী আদেশ যদি প্রকাশিত হ'ত, তাতে আমাদের আরও বেশী সময় লাগত। ১।৪।১৯৮১ তারিখের পরে যাঁরা অবসর নিয়েছেন, তাঁদের অসুবিধার কথা বিবেচনা করে অবসরকালীন এই সুযোগ-সুবিধা দ্রুত তাঁদের কাছে পৌঁছে দেবার জন্য আমরা এটিকে একটি প্রকল্প হিসাবে ঘোষণা করেছিলাম। আইনের দিক দিয়ে এই প্রকল্পের মাধ্যমে করার ক্ষেত্রে কোন অসুবিধা নেই। সময় কমানোর জন্য আমরা এই ব্যবস্থা নিয়েছি।

**শ্রী সুরেশ চন্দ্র সিংহ :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই পেনসন দেওয়ার ক্ষেত্রে ৯০ দিনের যে সময় সীমা আগে ছিল, তা বাড়ানো হয়েছে কিনা?

**শ্রী কান্তি বিশ্বাস :** না, বাড়েনি। ডিসেম্বর মাসের কোন এক তারিখে দেওয়া হবে।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** কোন কোন বিদ্যালয়ে এস. আই. অফ স্কুলস থেকে এই অপশান ফর্ম বর্তমানে না হলেও ব্যাক ডেট দিয়ে ফিল-আপ করে ১২।৮ তারিখ থেকে বাধ্যতামূলকভাবে দেওয়া শুরু হয়ে গিয়েছে - এ খবর কি আপনার জানা আছে?

**শ্রী কান্তি বিশ্বাস :** এ রকম কোন খবর আমার কাছে নেই। এ রকম কোন ঘটনা ঘটার কোন কারণও তো দেখি না, বিশেষ করে যেখানে ডিসেম্বরের কোন এক তারিখ থেকে দেওয়া হবে, সেক্ষেত্রে আমাদের অফিসারদের ব্যাক ডেড্ দিয়ে নেওয়ার স্বার্থকতা কোথায়?

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি আপনি অবসরকালীন যে সুযোগ-সুবিধা দিচ্ছেন সেগুলো মাধ্যমিক শিক্ষকদের পক্ষ থেকে সকলেই সমর্থন করেন যে, বিষয়টি নিয়ে কোন্ কোন্ শিক্ষক সংগঠন এর বিরুদ্ধে প্রতিবাদ করেছেন এবং মামলা করেছেন? সেই সংগঠনগুলির মধ্যে মাননীয় দেবপ্রসাদ বাবুর সংগঠনও কি আছে?

**মিঃ স্পীকার :** এর উত্তর উনি কি করে দেবেন? এটা কি এইভাবে হতে পারে?

**শ্রী ননী কর :** উনি সরকার অনুমোদিত সংগঠনগুলির কথা বলেছেন। যাঁরা প্রতিবাদ জানিয়ে হাইকোর্টে মামলা করেছেন, তাঁদের মধ্যে এমন কোন সংগঠন আছে কিনা আমি সেটাই জানতে চাইছি?

**মিঃ স্পিকার :** কোন ব্যক্তি, যিনি সংগঠনের সঙ্গে যুক্ত থাকতে পারেন, হাইকোর্টে মামলা করতে পারেন। কোন সংগঠন সাধারণভাবে যুক্ত থাকে না। যাক, কান্তিবাবু, আপনার যদি কিছু জানা থাকে তাহলে বলুন।

**শ্রী কান্তি বিশ্বাস :** কয়েকটি সংগঠন সরকারের এই স্কীমের বিরুদ্ধে মামলা করেছেন। কয়েকটি যৌথ মোর্চার মাধ্যমে তাঁরা মামলা করেছেন। এগুলির মধ্যে একটি এইচ. এম. এ. এবং অপরটি হল এস. টি. এ. - এরমধ্যে দেবপ্রসাদ বাবুর সংগঠনও আছে। তাঁরাই প্রথমে মোকর্দ্দমা করেন এবং হেড মাস্টার্স্ এ্যাসোসিয়েশন পরে করেন।

*৭০-হেল্ড ওভার

## প্রথাবর্হির্ভূত শিক্ষাপ্রতিষ্ঠানে শিক্ষার্থীর সংখ্যা

*৭১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩১।) **শ্রীহিমাংশু কুঙর :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ১৯৮৫ সালের ৩১শে জুলাই পর্যন্ত সময়ে পশ্চিমবঙ্গে কত সংখ্যক শিক্ষার্থীকে প্রথাবর্হির্ভূত শিক্ষাপ্রতিষ্ঠানের আওতায় নিয়ে আসা সম্ভব হয়েছে ;

(খ) উৎসাহিত শিক্ষার্থীদের প্রতিষ্ঠানিক শিক্ষাক্ষেত্রে শিক্ষাগ্রহণের কোন সুযোগ আছে কি ; এবং

(গ) যদি থাকে তা হলে কত সংখ্যক ছাত্র-ছাত্রীকে এ পর্যন্ত প্রতিষ্ঠানিক শিক্ষাকেন্দ্রে শিক্ষাগ্রহণের সুযোগ দেওয়া সম্ভব হয়েছে ?

**শ্রীমতী ছায়া বেরা** :- ক) উক্ত সময়ে প্রায় ৪,৫৬,০০০ (চার লক্ষ ছাপান্ন হাজার) শিক্ষার্থীকে প্রথাবহির্ভূত শিক্ষা প্রতিষ্ঠানের আওতায় নিয়ে আসা সম্ভব হয়েছে।

খ) হ্যাঁ, আছে।

গ) প্রায় শতকরা এগার জন ছাত্রছাত্রীকে প্রতিষ্ঠানিক শিক্ষা গ্রহণের সুযোগ দেওয়া সম্ভব হয়েছে।

(No Supplementary)

(শ্রী শম্ভু চরণ ঘোষ দাঁড়িয়ে উঠলেন উত্তর দেওয়ার জন্যে)

*৭২-হেল্ড ওভার

**মিঃ স্পীকার** : এটা তো কান্তিবাবুর উত্তরের সঙ্গে যুক্ত

**শ্রী কান্তি বিশ্বাস** : এই প্রশ্ন আমার দপ্তরের সঙ্গে সংযুক্ত কিন্তু প্রথমে এটা উচ্চশিক্ষামন্ত্রীর কাছে গিয়েছিলো এবং সেখান থেকে ফাইল আমার কাছে আসে, তখন আমি দেখলাম এটা আমাকে উত্তর দিতে হবে। আমি ঠিক প্রস্তুত হয়ে আসতে পারি নি, আপনি এটা হেল্ড ওভার করে দিন, পরে আমি উত্তর দেবো।

**মিঃ স্পীকার** : এই প্রশ্নটি হেল্ড ওভার হবে।

## রেলের আদায়কৃত যাত্রীভাড়া ও মাশুল থেকে রাজ্য সরকারের আয়

*৭৩। (অনুমোদিত প্রশ্ন নং *৩৬৮।) **শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য** : অর্থ বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক)রেলদপ্তর পশ্চিমবাংলার মোট যে পরিমাণ যাত্রীভাড়া ও মাশুল সংগ্রহ করেন সেই অর্থের কোন অংশ রাজ্য সরকার পান কিনা ; এবং

(খ)না পেয়ে থাকলে, তার কারণ কি এবং রাজ্য সরকার উক্ত টাকার অংশ আদায় করার জন্য কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণ করেছেন কিনা ?

**ডঃ অশোক মিত্র** : (ক) না, তবে রেলের যাত্রী ভাড়ার উপর ধার্য্য করের পরিবর্তে কেন্দ্রীয় অনুদানের একটি অংশ রাজ্যসরকার পেয়ে থাকেন।

(খ) অষ্টম অর্থকমিশনের সুপারিশ ১৯৮৪-৮৫ সালে ভারত সরকার কার্যকরী না করায়, এই বাবদ প্রাপ্য প্রায় ৬ কোটি টাকা, ঐ বছর পাওয়া যায় নি।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য** : মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, এই যে ৬ কোটি টাকা পাওয়ার কথা সেটা অন্য রাজ্যের কালেকশানের তুলনায় বেশী না কম সেটা জানাবেন কি?

**ডঃ অশোক মিত্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয় যদি এটা বিস্তারিতভাবে বলার জন্য অনুমোদন করেন তাহলে বলি যে ১৯৫৭ সালে রেল প্যাসেনজার ফেয়ার ট্যাক্স গ্রহণ করা হয়। আমাদের সংবিধান অনুযায়ী এইরকম ট্যাক্স রেলমন্ত্রী ভাড়ার উপরে এবং মাশুলের উপরে নির্ধারণ করার ক্ষমতা একমাত্র কেন্দ্রীয় সরকারের এবং সংবিধানের ২৬৯ ধারা অনুযায়ী ওই ট্যাক্স রাজ্যগুলির মধ্যে বন্টন করে দেওয়ার নিয়ম কিন্তু ১৯৬১-৬২ সালে এই আইন রদ করা হয়। তারফলে ওই রাজ্যগুলি ওই দেয় থেকে বঞ্চিত হয়। কিন্তু তখন সিদ্ধান্ত নেওয়া হয় ক্ষতিপূরণ বাবদ রাজ্যগুলি তখন সাড়ে ১২ কোটি টাকা দেওয়া হবে। তখন হিসাব করে দেখা যায় যে গোটা দেশের রেলভাড়া থেকে প্রায় ১২০ কোটি । ১২৫ কোটি টাকা আদায় হয় অথচ সেই পরিমাণে রাজ্যগুলিকে মাত্র সাড়ে ১২ কোটি টাকা দেওয়া হয়। ১৯৮৩-৮৪ সালে এর মাত্র ২৩ কোটি ৭২ লক্ষ এসে দাঁড়িয়ে গেল। অথচ রেলভাড়া এবং মাশুল ভাড়া এর দ্বিগুন বেড়েছে কিন্তু গত ২০-২২ বছরে এর ক্ষতিপূরণ বাবদ একটুও টাকা বাড়েনি। পরবর্তীকালে অষ্টম অর্থ মঞ্জুরি কমিশনের সুপারিশ অনুযায়ী সিদ্ধান্ত হয় যে রেলভাড়া এবং মাশুল ভাড়া বাবদ ক্ষতিপূরণ হিসাবে ৭.৯৫ ভাগ কেন্দ্রীয় সরকারকে দিতে হবে এবং সেইভাবে আমরা ৭.৯৫ ভাগ পেয়ে থাকি।

**ডাঃ জয়নাল আবেদিন** : মাননীয় মন্ত্রিমহাশয় জানাবে কি, অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী গত বছরে ৬ কোটি টাকা আমরা পাই নি, আমার প্রশ্ন হচ্ছে এই যে টাকা দেওয়া হয়নি সেটা কি অন্য রাজ্যগুলিকেও দেওয়া হয় নি, গোটা ভারতবর্ষের সমস্ত রাজ্যগুলিতে কার্য্যকরী হয়েছে এই টারমিনাল এ্যান্ড আদার ট্যাক্সেস এর আর্টিকেল ২৬৯ (সি)।

**ডঃ অশোক মিত্র** : প্রতি বছর ৭.৯৫ ভাগ পাওয়ার কথা অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী, কিন্তু গত বছর আমরা পাই নি, যতটুকু জেনেছি তাতে আমরাই শুধু পাই নি তাই নয় গোটা ভারতবর্ষের সমস্ত রাজ্য এই দাবী থেকে বঞ্চিত হয়েছে।

*৭৪-হেল্ড ওভার

*৭৫-হেল্ড ওভার

## বহরমপুরে অবস্থিত ফিডার ডেয়ারী

*৭৬। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৫।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস** : পশুপালন ও পশুচিকিৎসা (দুগ্ধ উন্নয়ন) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, বহরমপুরে অবস্থিত "ফিডার ডেয়ারী" কবে নাগাত চালু হতে পারে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি** : এখনও কয়েকটি কাজ বাকী আছে। সেইগুলি সম্পন্ন হলে ডেয়ারীটি চালু করা যাবে।

[1.40 P.M. to 1.50 P.M.]

**শ্রী জয়ন্ত বিশ্বাস** : বহরমপুরে ফিডার ডেয়ারী সর্ব্বোচ্চ কত লিটার দুধ সরবরাহ করতে পারবে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** এটা ফিডার ব্যালানসিং ডেয়ারী। তার মানে হচ্ছে নিয়ে আসবে, কিছু ব্যালান্স রাখবে এবং অন্য জায়গায় পাঠাবে যেমন বিদ্যুতের ব্যবস্থা আছে। ৬০ হাজার লিটার দুধ এখানে প্রোসেসিং হয়। সেখানে এখনও কিছু কাজ বাকী আছে। য়্যাফুলেন্ট ট্রিটমেন্টের জন্য যে পরিবেশ দূষনের কাজ করা দরকার সেটা এখনও হয়নি। যখন কাজ শেষ হবে তখন করতে পারবো।

**শ্রী জয়ন্ত বিশ্বাস :** সেখানে পরিচালনা সংক্রান্ত বিষয়ে একটা সিস্টেম করলেন, কিন্তু আপনার ফেডারেশানকে পরিচালনা ভার দিতে চাইছেন। আমার প্রশ্ন হচ্ছে ন্যাশনাল ডেয়ার বোর্ড-এর শর্তাবলী অনুসারে লোকাল ইনফ্রস্ট্রাকচারের হাতে হবে, কিন্তু সেটাকে ন্যস্ত করে আপনার ইচ্ছাধীন কেন করতে যাচ্ছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** ইচ্ছাধীন নয়। এখানে দুগ্ধ সমবায় ফেডারেশান আছে যেটা আই. ডি. সি. কর্তৃক অনুমোদিত। সেখানে যেসব ইউনিয়ন আছে তাতে সব ইউনিয়নের প্রতিনিধি আছে। সেখানে ঠিক হয়েছে ফেডারেশান পরিচালনা করবে। এটা ব্যক্তিগত ব্যাপার নয়। আপনি যা বলছেন কটো যুক্তিহীন কথা।

## ১৯৮৫-৮৬ সালে জুনিয়র হাই ও হাই স্কুলকে মঞ্জুরি দেবার পরিকল্পনা

*৭৭। (অনুমোদিত প্রশ্ন নং *২২৩।) **শ্রীসুধাংশুশেখর মাঝি :** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক)১৯৮৫-৮৬ আর্থিক বৎসরে পশ্চিমবঙ্গে মোট কতগুলি জুনিয়ার হাই ও হাই স্কুলকে মঞ্জুরি দিবার পরিকল্পনা আছে : এবং

(খ)তন্মধ্যে কোন্ কোন্ জেলায় কতগুলি স্কুলকে মঞ্জুরি দেওয়া হইবে?

**শ্রীকান্তি বিশ্বাসঃ**-ক) ২৫০টি জুনিয়ার হাইস্কুল, জুনিয়ার হাই মাদ্রাসা এবং ১৫০টি হাইস্কুল হাইমাদ্রাসাকে মঞ্জুরী দিবার পরিকল্পনা আছে।

খ) এখনও স্থিরীকৃত হয়নি।

**শ্রী সুধাংশুশেখর মাঝি :** যেসব স্কুলগুলি অনুমোদন করতে চাইছেন সেগুলি কিসের ভিত্তিতে করবেন?

**শ্রী কান্তি বিশ্বাস :** এজন্য প্রতি জেলায় একটি করে কমিটি আছে। তারা জেলার অবস্থা সমীক্ষা করে পাঠান এবং সেগুলি পরীক্ষা করার জন্য রাজ্য স্তরে একটা কমিটি আছে। তারা সব বিচার বিবেচনা করে রাজ্য সরকারের কাছে পাঠান এবং সরকার তাঁর সাধ্যমত অনুমোদন দেবার ব্যবস্থা করেন।

**শ্রী অমর ভট্টাচার্য্য :** কোলকাতায় কি এই রকম ধরণের কোন কমিটি আছে?

**শ্রী কান্তি বিশ্বাস :** থাকার কথা এবং আছে।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য :** ইনস্পেকশান কমিটি রিপোর্ট পাঠাবার পর সেন্ট্রাল কমিটি যেগুলি স্যাংশান করবেন সেগুলিকে অনুমোদন দেবেন। কিন্তু যেগুলি সেন্ট্রাল কমিটি অনুমোদন করেন নি সেগুলিকে আপনারা অনুমোদন দিয়েছেন কি?

**শ্রী কান্তি বিশ্বাস :** সেন্ট্রাল কমিটি যে তালিকা পাঠায় স্বাভাবিকভাবে একটু বড় হয় এদিকে আমাদের অবস্থা অনুযায়ী আমাদের দিতে হবে। সেজন্য যতগুলো তাঁরা সুপারিশ করেন ততগুলি আমরা দিতে পারি না। জেলা পরিষদ বা পঞ্চায়েত তাঁদের এলাকার অবস্থা বিবেচনা করে কোন স্কুল করার জন্য আবেদন জানালে সরকার তা বিবেচনা করে সংস্থাপন করার জন্য ২।১টি অনুমোদন দেন।

**শ্রী প্রবোধ পুরোকায়েত :** জেলাস্তরে যে কমিটি আছে কাদের নিয়ে করা হয়েছে এবং আপনার কাছে এমন কোন অভিযোগ আছে কি হাই স্কুলের জন্য দরখাস্ত করা তদন্ত করা হচ্ছে না?

**শ্রী কান্তি বিশ্বাস :** প্রতি জেলায় যিনি জেলা বিদ্যালয় পরিদর্শক থাকেন তিনি মধ্যশিক্ষা পর্ষদের মনোনীত থাকেন এবং সরকারের মনোনীত একজন থাকেন। আমাদের এখানে শিক্ষার যে নব বাতাবরণ সৃষ্টি হয়েছে তাতে বিভিন্ন জায়গায় স্কুল করার জন্য আবেদন আসছে। কিন্তু শিক্ষা ব্যবস্থা যুগ্ম তালিকায় থাকা সত্বেও কেন্দ্র আর্থিক দায়িত্ব তেমন গ্রহণ করছেন না বলে আমরা কিছু করতে পারছি না।

## প্রথাবর্হিভূত শিক্ষাকেন্দ্রের ছাত্র-ছাত্রীদের পুস্তক বিতরণ

*৭৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪৭৪।) **শ্রীনীরোদ রায়চৌধুরী :** শিক্ষা (সামাজিক, অ-প্রথাগত ও গ্রন্থাগার) বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক)রাজ্যের প্রথাবর্হিভূত শিক্ষাকেন্দ্রের ছাত্র-ছাত্রীদের জন্য পুস্তক বিতরণের কোন পরিকল্পনা আছে কি ; এবং

(খ)থাকিলে, কি ধরনের পুস্তক সরবরাহ করা হবে?

**শ্রীমতী ছায়া বেরা :**

ক) হ্যাঁ, আছে।

খ) পশ্চিমবঙ্গ সরকার কর্তৃক প্রকাশিত "লেখা পড়া" প্রাইমার ভাষা ইতিহাস, ভূগোল, পরিবেশ পরিচিতি ও স্বাস্থ্য বিষয়ক বাংলা পুস্তক।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** নূতন পাঠ্যক্রম চালু হবার আগে এই সব প্রথা বহির্ভূত ছাত্র-ছাত্রীদের কি ধরনের বই পড়ান হোত?

**শ্রী ছায়া বেরা :** আমাদের স্টেট লেভেল কমিটি থেকে কয়েকটা বই অনুমোদন করে পাঠান হয়েছিল এবং সেগুলি পড়ান হয়ে থাকে—যেমন "যাবত বাঁচি, তাবত শিখি", 'পড়তে এস", " পড়বে এসো","হিসাব", "অঙ্ক শেখা", আমাদের দেশ", "এই পৃথিবী", "কি করে স্বাস্থ্য থাকবে"।

**শ্রী নীরোদ রায় চৌধুরী :** মাননীয় মন্ত্রী মহোদয়া বলবেন কি এই প্রথা বহির্ভূত বিদ্যায়তনগুলির বর্তমান ছাত্র-ছাত্রীর সংখ্যা কত?

**শ্রীমতী ছায়া বেরা :** নির্দিষ্ট করে সংখ্যা না বলা গেলেও একটা হিসাব ধরে নেওয়া যায় যে ১৮ হাজার ২৬০টি কেন্দ্র আছে, প্রত্যেক কেন্দ্রে ২৫ জন করে শিক্ষার্থী আছে, তার হিসাব যত হয় সেই সংখ্যক ছাত্র-ছাত্রী আছে।

**শ্রী প্রবোধ পুরকাইত :** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি আপনি যে বিধি বহির্ভূত বিদ্যালয়ের সংখ্যা বললেন এরমধ্যে অনেক জায়গা আছে যেখানে কাগজে-কলমে বিদ্যালয় আছে বা শিক্ষক আছেন যাঁদের অল্প টাকা দেওয়ার ব্যবস্থা আছে, বা তাঁরা বেতন পাচ্ছেন না, কিন্তু সেখানে পড়াশুনার কোন ব্যবস্থা নেই, এর প্রতিকার করে, এগুলি যাতে ঠিকমত চলে সেইদিকে নজর দেবেন কি?

**শ্রীমতী ছায়া বেরা :** নজর এই বিষয়ে দেওয়া হবে।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয়া মন্ত্রী মহোদয়াকে ধন্যবাদ যেটা ঘোষণা করেছেন তারজন্য। কিন্তু একটা বিষয় হচ্ছে ডি. আই. অব স্কুলসের কাছে একটা নির্দেশ গেছে যে বিধি বহির্ভূত স্কুলের সাথে যুক্ত যেসব টিচার ইনচার্জ তাঁদের প্রত্যেককে ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারে এসে বইগুলি সংগ্রহ করে নিয়ে যেতে হবে। এটা অনেক টাকার ব্যাপার, কারণ দূর দূরান্ত থেকে কলকাতায় বা ডিস্ট্রিক্ট হেড কোয়ার্টারে অসংখ্য লোককে আসতে হবে। সেজন্য ব্লক লেভেলে, পঞ্চায়েত লেভেলে, বা সাব ইন্সপেক্টর অফ স্কুলস লেভেলে যাতে বইগুলি সরবরাহ করা যায় সেজন্য প্রয়োজনীয় নির্দেশ দেবেন কি?

**শ্রীমতী ছায়া বেরা :** সমস্যাটা শুনলাম, নিশ্চয়ই ব্যবস্থা নেব।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয়া মন্ত্রী মহোদয়া জানাবেন কি প্রথা বহির্ভূত শিক্ষা কেন্দ্র প্রত্যেক জেলাতে যেগুলি আছে তারমধ্যে অস্তিত্ববিহীন যেগুলি কাগজে-কলমে আছে সেগুলি সম্বন্ধে কোন অভিযোগ এসেছে কিনা এবং এসে থাকলে প্রত্যেকটিতে আপনি গেছেন কিনা?

**শ্রীমতী ছায়া বেরা :** এই অভিযোগ আপনার কাছে শুনলাম, আপনি নির্দিষ্ট করে অভিযোগ দিয়ে দেবেন, আমি নিশ্চয়ই দেখব।

*৭৯-হেল্ড ওভার

## হরিণঘাটা দুগ্ধ সরবরাহ প্রকল্পের উন্নতি

*৮০। (অনুমোদিত প্রশ্ন নং *২৯৮।) **শ্রীসুমন্তকুমার হীরা :** দুগ্ধ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) হরিণঘাটা দুগ্ধ সরবরাহ প্রকল্পের উন্নতির জন্য রাজ্য সরকার গত ছয় মাসে কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি ; এবং

(খ) ক'রে থাকলে, কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রীঅমৃতেন্দু মুখার্জী:-** (ক) হরিণঘাটা দুগ্ধ সরবরাহ প্রকল্পটি বর্তমানে বৃহত্তর কলিকাতা দুগ্ধ সরবরাহ প্রকল্প নামে পরিচিত, রাজ্য সরকার ইতিমধ্যেই এই প্রকল্পের বিভিন্ন কেন্দ্রে কতকগুলি কার্য্যকর ব্যবস্থা গ্রহণ করেছেন।

(খ) এই প্রকল্পের অধীনে বেলগাছিয়ার কেন্দ্রীয় দুগ্ধগার এবং হরিণঘাটা দুগ্ধ শালার যন্ত্রপাতি প্রয়োজন অনুযায়ী পরিবর্তন ও পুনর্নবীকরণের কাজ হাতে নেওয়া হয়েছে। এই প্রকল্পের অধীন দুগ্ধ শীতলীকরণ কেন্দ্রগুলিতেও অনুরূপ ব্যবস্থা গ্রহণ করা হয়েছে।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** দুগ্ধ প্রকল্পে আধুনিকীকরণের যেকথা বললেন সেই আধুনিকীকরণের ক্ষেত্রে আপনি কি কি পদক্ষেপ নিয়েছেন এবং কি কে ধরণের মেশিন বসিয়েছেন?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** হরিণঘাটা দুগ্ধশালার জন্য অতি সম্প্রতি একটা নতুন এল টি/ইউডেক বটলিং প্ল্যান্ট সংগ্রহ করা হয়েছে। এটা ইউনাইটেড ডেয়ারী ইঞ্জিনিয়ারিং কোম্পানীর কাছ থেকে আমরা সংগ্রহ করেছি। এই বটলিং প্ল্যান্টে প্রতি ঘণ্টায় ৮ হাজার বোতলে দুধ পোরা যাবে। এছাড়া হরিণঘাটা ডেয়ারিতে স্টীম লাইনের পুনর্বিন্যাস করা হচ্ছে এবং ওয়েল ফায়ার্ড বয়লার স্থাপন করার কাজেও হাত দেওয়া হয়েছে।

বেলগাছিয়া কেন্দ্রীয় দুগ্ধাগারেও দুটি হাই স্পীড বটলিং প্ল্যান্ট, হোমোজিনাইজার মিল্ক পেস্ট্রাইজেসন প্ল্যান্ট ইত্যাদি স্থাপন বা প্রয়োজন পুনর্নবিকরণের কাজ শুরু হয়েছে। এই দুগ্ধ প্রকল্পগুলির অধীনে ফুলিয়া ও বেথুয়াডহরী দুগ্ধ শীলতীকরণ কেন্দ্রগুলিতেও আইস ব্যাঙ্ক কয়েল ইত্যাদি যন্ত্রপাতির পুনর্বিন্যাসের জন্য প্রয়োজনীয় আদেশ দেওয়া হয়েছে। এই সমস্ত কাজ পর্যায়ক্রমে শেষ হবে এবং সমস্ত কাজে মোট ৫৬ লক্ষ ৬৬ হাজার টাকা ব্যয় করা হবে। বাজেটে তার মঞ্জুরী আছে।

[1-50—2-00 P.M.]

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই বললেন আধুনিকীকরণের কয়েকটি দিনের কথা বললেন, দুগ্ধ পৌঁছে দেবার যে ট্রাকের জন্য কিছু আধুনিকীকরণ করেছেন কি বৃহত্তর কলকাতায় দুধ পৌঁছে দেবার জন্য?

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** দুধ তৈরী করার পর বিভিন্ন জায়গায় পৌঁছে দেবার জন্য আমাদের ৯১টি ট্রাক আছে তার ২৩টি আছে হরিণঘাটায় এবং ৬৮টি আছে বেলগাছিয়ায়। পুরানো ১৫টি ট্রাক খারাপ হয়ে আছে, সেগুলি আমরা বাতিল করেছি এবং আরও ১৫টি ট্রাক তৈরী করার জন্য আমরা অর্থ দপ্তরের মঞ্জুরী পেয়েছি। এবং টাটা চেচিস আমরা অর্ডার দিয়েছি। এখান বেলগাছিয়া কেন্দ্রের প্রতিনিধি, সেখানে দুগ্ধ যাতে ঠিকমত সরবরাহ করা যায় তার ব্যবস্থা করছি।

**Shri Rajesh Khaitan :** Will the Hon'ble Minister in charge be pleased to explain as to why the price of milk has risen while all the steps have been taken by the Government?

**Shri Amritendu Mukherjee :** I have already given my reply on this subject. You were not present at that time. I spoke on this issue for about 10 minutes.

**শ্রী নিরঞ্জন মুখার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এইসব আধুনিকীকরণ করার ফলে দুধ কেটে যাওয়া কমেছে, কি বেড়েছে?

**শ্রী অমৃতেন্দু মুখার্জি :** আধুনিকীকরণ করার ফলে দুধ সরবরাহ বাড়বে, বর্তমানে যেসব মেসিন আছে অর্থাৎ আধুনিকীকরণ করা হয়েছে তাতে বেলগাছিয়া ও হরিণঘাটা মিলে ৩ লক্ষ ৫০ হাজার লিটার দুধ সরবরাহ করা যাবে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে মর্ডানাইজেসনের কথা বললেন, তার মধ্যে এক জায়গায় আপনি বললেন অয়েল ফায়ার্ড ফারনেস বসানো হয়েছে। কিন্তু আমরা জানি এই অয়েল ফায়ার্ড ফারনেস একটা ব্যাক ডেটেড ব্যাপার। তাহলে কি মনে করবো যে কোল ফায়ার্ড ফারনেস থেকে অয়েল ফায়ার্ড ফারনেস করেছেন? আর এক জায়গায় চিলিং যন্ত্রের উন্নতি সাধনের কথা বলেছেন। তা যদি করতে হয় তার মধ্যে কিছু আধুনিক তাহলে সেই মোতাবেক আধুনিক কম্প্রেসারেব আধুনিকীকরণ দরকার হয় যেটা চিলিংয়ের পক্ষে অত্যন্ত প্রয়োজন, তার কথা আপনি উল্লেখ করেন নি।

**শ্রী অমৃতেন্দু মুখার্জী :** আপনি যা প্রশ্ন করেছেন, তার জবাব আমি দিয়েছি। ক্রমাগত আধুনিকীকরণ হচ্ছে। আমাদের পুরাণ যে সমস্ত বয়লারগুলো রয়েছে, কোল ফায়ার্ড বয়লার রয়েছে, অয়েল ফায়ার্ড বয়লারও রয়েছে, এখন ইলেকট্রিক ফায়ার্ড বয়লার করা যাবে কি না, পরে বিবেচনা করে দেখবো। এখন আমরা সেটাতে হাত দিইনি।

## Started Questions (to which answers were laid on the table)

### মুক্ত বিশ্ববিদ্যালয়

*৮২। (অনুমোদিত প্রশ্ন নং *২৫৪।) **শ্রীলক্ষ্মণ শেঠ :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) রাজ্য সরকার মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকার কিংবা বিশ্ববিদ্যালয় মঞ্জুরি কমিশনের কাছে কোন পরিকল্পনা পেশ করেছেন কিনা; এবং

(খ) ক'রে থাকলে উক্ত পরিকল্পনার প্রধান প্রধান বৈশিষ্ট্যগুলি কি ?

Minister-in-charge for Education (Higher) Deptt :

(ক) পরিকল্পনা পেশ করা হয়নি, তবে মুক্ত বিশ্ববিদ্যালয় সম্পর্কে অবগত করা হয়েছে।

(খ) প্রশ্ন ওঠে না।

### দুর্গাপুর ডেয়ারীকে মাদার ডেয়ারীতে রূপান্তরিত করার পরিকল্পনা

*৮৩। (অনুমোদিত প্রশ্ন নং *৪০১।) **শ্রীদিলীপ মজুমদার :** দুগ্ধ উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) দুর্গাপুর ডেয়ারীকে মাদার ডেয়ারীতে রূপান্তরিত করিবার কোন পরিকল্পনা রাজ্য সরকারের আছে কিনা;

(খ) থাকিলে, কবে নাগাদ উক্ত পরিকল্পনার কাজ শুরু হইবে; এবং

(গ) ঐজন্য কেন্দ্রীয় সরকারের প্রতিষ্ঠান হইতে কি সাহায্য পাওয়া যাইবে?

Minister-in-charge for Animal Hushaniry and Veterinary Services Deptt :

(ক) না, এরকম কোন পরিকল্পনা রাজ্য সরকারের নাই।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### কলিকাতা বিশ্ববিদ্যালয় কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে রূপান্তরিত

*৮৫। (অনুমোদিত প্রশ্ন নং *৪২২।) **শ্রীসরল দেব :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, কলকাতা বিশ্ববিদ্যালকে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে রূপান্তরিত করার কোন প্রস্তাব কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে দিয়েছেন কিনা?

Minister-Incharge for Education (Higher) Deptt :

না।

### মুর্শিদাবাদ আদর্শ মহাবিদ্যালয়ে কর্মচারী নিয়োগ

*৮৭। (অনুমোদিত প্রশ্ন নং *৫০৬।) **শ্রীআতাহার রহমান :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রি মহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলায় মুর্শিদাবাদ আদর্শ মহাবিদ্যালয়ে মোট কতজন ৪র্থ শ্রেণীভুক্ত কর্মচারী নিয়োগ করা হইয়াছে; এবং

(খ) তাঁহাদের সকলকে নিয়মিত বেতন দেওয়া হয় কিনা?

Minister-Incharge for Education (Higher) Deptt :

ক) মোট ৭ জন।

খ) ৭ জনের মধ্যে ৬ জনের বেতনের জন্য নিয়মিত অনুদান দেওয়া হয়।

## আদালত অবমাননার দায়ে অভিযুক্ত ডিরেক্টর অব স্কুল এডুকেশন

*৮৮। (অনুমোদিত প্রশ্ন নং *৮১০।) **শ্রীসত্যপদ ভট্টাচার্য :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক)ইহা কি সত্য যে, সাম্প্রতিককালে ডিরেক্টর অব স্কুল এডুকেশন আদালত অবমাননার দায়ে অভিযুক্ত হইয়াছেন;

(খ)সত্য হইলে, এর জন্য কোন দণ্ড হইয়াছে কিনা; এবং

(গ)কোন ঘটনার পরিপ্রেক্ষিতে এই মামলার উদ্ভব হইল?

Minister-in-charge for Education (Secondary) Deptt :

(ক) ও (খ) সত্য বটে বিদ্যালয় শিক্ষা অধিকর্তা আদালত অবমাননার দায়ে অভিযুক্ত হয়েছিলেন কিন্তু এর বিরুদ্ধে কোলকাতার উচ্চ আদালতের ডিভিসন বেঞ্চে আপীল করা হয় এবং আপীল গৃহীত হয় ও একই সাথে মহামান্য ডিভিশন বেঞ্চ স্থগিতাদেশ দেন। বিষয়টি এখন আদালতে বিচারাধীন আছে।

(খ) নদীয়া জেলার হলদীপাড়া নেতাজী সুভাষচন্দ্র বি. পি বিদ্যানিকেতন এবং রূপসহ অজয় বিদ্যালয়ের অনুমোদিত চারজন চতুর্থ শ্রেণীর কর্মচারীর ১.৪.৮১ হইতে প্রবর্তিত সংশোধিত বেতনহার মঞ্জুর না করার পরিপ্রেক্ষিতে।

## ভদ্রেশ্বর-বৈদ্যবাটী এলাকায় কলেজ নির্মাণ

*৮৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫২৪।) **শ্রীশৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায় :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক)ভদ্রেশ্বর-বৈদ্যবাটী এলাকায় কলেজ নির্মাণের কোন পরিকল্পনা আছে কি; এবং

(খ)উপরের 'ক' প্রশ্নের উত্তর 'না' হইলে, বর্তমানে যে ১৯টি কলেজ নির্মাণের প্রস্তাব আছে তাহার মধ্যে হুগলী জেলায় কি একটিও নির্মাণের প্রস্তাব আছে?

Minister-in-charge for Education (Higher) Deptt :

ক) না।

খ) হুগলী জেলার বলাগড়ে একটি কলেজ খোলা হবে।

## বিভিন্ন ভাষায় ছাপান মাধ্যমিক ও উচ্চ মাধ্যমিকের প্রশ্নপত্র

*৯০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৪৬।) **শ্রীমনোহর তিরকী :** শিক্ষা (মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক)মাধ্যমিক এবং উচ্চ মাধ্যমিক স্তরে কোন্ কোন্ ভাষায় প্রশ্নপত্র ছাপার ব্যবস্থা আছে এবং;

(খ)হিন্দী ও উর্দু ভাষায় উক্ত প্রশ্নপত্র ছাপার জন্য সরকার কি কি ব্যবস্থা নিচ্ছেন?

Minister-in-charge for Education (Secondary) Deptt :

ক) মাধ্যমিক স্তরে : - ইংরাজী, বাংলা ও নেপালী ভাষায় এবং উচ্চ মাধ্যমিক স্তরে ইংরাজী ও বাংলা ভাষায়।

খ) বিষয়টি পশ্চিমবঙ্গ মাধ্যমিক পর্ষদ এবং পশ্চিমবঙ্গ উচ্চ মাধ্যমিক কাউন্সিলের সাথে আলোচনা পর্যায়ে আছে।

## ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে নতুন ডিগ্রী কলেজ অনুমোদন

*৯১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৬।) **শ্রীপ্রশান্তকুমার প্রধান :** শিক্ষা (উচ্চতর) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি —

(ক)১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে কতগুলি নূতন ডিগ্রী কলেজকে অনুমোদন দেওয়া হয়েছে;

(খ)তন্মধ্যে কোন কোন্ জেলায় কতগুলি করে; এবং

(গ)এর জন্য সরকারের আর্থিক ব্যয়ভার কতটা বহন করতে হবে?

Minister-in-charge for Education (Higher) Deptt :

ক) আপাতঃ ছয়টি নূতন ডিগ্রী কলেজ স্থাপনের সিদ্ধান্ত হয়েছে।

খ) বাঁকুড়া ...... ২

২৪-পরগণা ...... ১

মালদহ ...... ১

কুচবিহার ...... ১

হুগলী ...... ১

গ) প্রতিটি কলেজের জন্য এই বছরে ১ লক্ষ ৮ হাজার টাকা হিসাবে মোট ৬.৪৮ লক্ষ টাকা।

**Adjourment Motion :**

[ 2-00—2-10 P.m. ]

**Mr. Speaker** : Today I have received one notice of adjournment Motion from Dr. Manas Bhunia on the subject of danger of Calcutta for its gradual subsidence. The subject matter of the motion does not call for the adjournment of the business of the House. The Member may call the attention of the Minister concerned through Calling Attention, Mention Cases and Questions. I, therefore, withhold my consent to the motion. The Member may, however, read out the text of the motion as amended.

**Dr. Manas Bhunia :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হলো কলকাতা মহানগরী ধীরে ধীরে বসে যাচ্ছে। প্রেসিডেন্সী কলেজের ভূতত্ত্ব বিভাগের অধ্যাপকদের বৈজ্ঞানিক সমীক্ষায় ধরা পড়েছে যে, কলকাতা মহানগরীর ভূ-গর্ভস্থ জলের স্তর ক্রমশঃ নিচের দিকে নেমে যাওয়ায় যে কোন মুহূর্তে ধ্বস নেমে বিপর্যয় হতে পারে। ক্রমাগত বেশি পরিমাণে ভূগর্ভস্থ জল বিভিন্ন উপায়ে উত্তলনের জন্যে ইতিমধ্যেই কলিকাতা এক ফুট নীচে নেমে গেছে।

Calling Attention to Matters of Urgent Public Importance.

**Mr. Speaker** : I have received three notices of Calling Attention, namely :-

1.Severe irregularities in education and administration of Jhargram Raj College (Govt.) by- Dr. Manas Bhunia

2.Measures against gradual sinking of Calcutta, by - ... Shri Rajesh Khaitan

3.Police firing at Baranagar in connection with lock out in a jute mill, by - ... Shri Dipak Sengupta.

I have selected the notice of Shri Rajesh Khaitan on the subject of Measures against gradual sinking of Calcutta.

The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak** : On the 18th.

**Statement under Rule 346**

**Mr. Speaker** : I now call upon Dr. Ashok Mitra to make a statement under Rule 346 regarding non-submission of the reports of the State Public Service Commission before the House.

**Dr. Ashok Mitra** :

Sir,

As desired by you, I rise to make a statement regarding non-submission before the House of the reports of the State Public Service Commission.

Under article 323 (2) of the Constitution of India, the State Public Service Commisson is to submit annual reports as to the activities of the Commission during the year in question. On receipt of such report the Government is to place the report together with a memorandum explaining, as respects the cases, if any, where the advice of the Commission was not accepted the reasons for such non-acceptance, before the Legislature of the State.

The Commission could not always send the reports just after the close of the respective years. This apart, the report cannot be placed before the Legislature without a complete memorandum showing the cases where the recommendations of the Commissions were not accepted and the reasons for such non-acceptance.

The report for the year 1974-75 is ready for placing the same before the Assembly in this Sessions.

As regards reports for the year 1975-76 to 1980-81, we have not yet received the comments of the different departments on the observations made in the report regarding non-acceptance of the recommendations of the Public Service Commission.

Steps are being taken to obtain the comments of the concerned departments in respect of the reports for these years, and the reports, along with the comments, will be placed before the House as early as possible.

Reports for the years subsequent to 1980-81 are yet to be received from the Commission.

## Mention Case

**ডাঃ মানস ভূঁঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে বর্তমান সরকারের দৃষ্টি আকর্ষণ করছি যার পরিপ্রেক্ষিতে আমার এলাকায় সবংয়ে এক নতুন ধরনের অত্যাচার শুরু হয়েছে। শুনেছি নাকি আগামী ২৮শে সেপ্টেম্বর মেদিনীপুর জেলায় এ.বি.টি.এ. এর একটা সম্মেলন হবে সবংয়ে। সেখানে নাকি মন্ত্রী কান্তি বিশ্বাস, মন্ত্রী মহোদয়া ছায়া বেরা এবং মাননীয় পণ্ডিত অশোক মিত্র অর্থমন্ত্রী মহাশয় যাবেন। এই ঘটনার পরিপ্রেক্ষিতে সমস্ত থানায় প্রতিটি গ্রামে জোর জুলুম করে চাঁদা আদায় করা হচ্ছে। শিক্ষকদের কাছে থেকে চাঁদা আদায়তো চলছেই এবং একই সঙ্গে গ্রামের প্রতি বাড়ীতে বাড়ীতে ঢুকে এ.বি.টি.এ. এর সম্মেলনের নাম করে চাঁদা আদায়ের জুলুম চলছে এবং যে এই চাঁদা দিতে চাইছে না, তার উপরে মজুরী বয়কট, অত্যাচার এবং বিভিন্নরকম নিপীড়ন চলছে। এটা শুধু সবং থানাতেই নয়, মেদিনীপুর জেলার সম্মেলন উপলক্ষে সমগ্র মেদিনীপুর জেলার বিভিন্ন অঞ্চলে, বিভিন্ন গ্রামে, বিভিন্ন ব্লকে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সমস্ত শিক্ষকদের নামধারী কিছুলোক এই সমস্ত মন্ত্রীদের সুভাগমনের জন্য এবং সেখানে নাকি একটা শিক্ষার বিপ্লব ঘটবে এ.বি.টি.এ. সম্মেলনের মাধ্যমে এবং সেই উদ্দেশ্যে মানুষের উপরে জুলুম করে, অত্যাচার করে চাঁদা আদার করা হচ্ছে আপনি জানেন আজকে চাষের কাজের সময় চাষীর বাড়ীতে বাড়ীতে গিয়ে সেখানে চাঁদা আদায় করা হচ্ছে, তাদের উপরে জুলুম করা হচ্ছে। এই ব্যাপারে প্রশাসনকে জানানো হয়েছিল। প্রশাসনকে জানানোর পর উত্তরে তারা বলেছেন যে, মন্ত্রীরা আসছেন কি করবো। মন্ত্রীরা আসছেন তাদের আদর আপ্যায়নের জন্য এবং এ.বি.টি.এ. এ'র সম্মেলন হবে সে জন্য জোর করে চাঁদা আদায় চলছে। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে শিক্ষামন্ত্রী, অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মনোহর টিরকি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে কাগজে পড়েছি যে, উত্তরবঙ্গে ট্রাক ধর্মঘট চলছে। এই ট্রাক ধর্মঘটের ফলে সেখানে চা শিল্পে একটা সংকট দেখা দিয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, চা আমাদের উত্তরবঙ্গের একটা বৃহত্তর শিল্প। এখানে ট্রাক ধর্মঘটের ফলে কোন ট্রাক চলছে না। তার ফলে শিলিগুড়ি থেকে ফ্যাক্টরীতে এবং অকসান সেন্টার থেকে কলকাতায় চা আসতে পারছে না এবং চায়ের উপরে একটা প্রভাব পড়ছে। কাজেই আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো যে ট্রাকের মালিকের কি অসুবিধা আছে, কি দাবী-দাওয়া আছে সেগুলি নিয়ে আলোচনা করে যাতে ধর্মঘট মিটে যায় এবং পূজোর আগে চা বাগানে যাতে বোনাস দেওয়া হয় সেই ব্যবস্থা করুন। কারণ চা যদি বিক্রয় না হয়, যদি যাতায়াত না করা যায় তাহলে আইন-শৃঙ্খলার বিঘ্নিত হতে পারে। সে জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে এই ধর্মঘটের নিস্পত্তি যাতে হয়, চা বাগানের অবস্থা যাতে ভালো হয় সেদিকে নজর দেবার জন্য অনুরোধ করছি।

**শ্রী ধীরেন্দ্রনাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে, পশ্চিম দিনাজপুর জেলার ২টি গুরুত্বপূর্ণ নদীর উপরে ২টি গুরুত্বপূর্ণ ব্রীজের কাজ সম্পর্কে। টাংগন নদীর উপরে পুশমনডিতে মহিপাল দিঘীতে একটা ব্রিজ নির্মাণের কাজ আজ থেকে ৩ বছর আগে শুরু হয়েছে। অথচ সরকারী প্রশাসনের অবহেলার জন্য এবং সি.পি.এম-এর তরফে যে কনট্রাক্টরকে এই কাজে নিয়োজিত করা হয়েছে তার অবহেলার জন্য এবং দুর্নীতির জন্য আজ পর্যন্ত সেই ব্রীজ তৈরী হয়নি। সেই ব্রীজের জন্য নামকাওয়াস্তে কতকগুলি কাজ করা হয়েছে। অথচ সেই ব্রীজের একটা অংশে পূর্ব দিকে বিশাল এলাকা রয়েছে সেই বিশাল এলাকা নদী যখন প্লাবিত হয় তখন ভারতবর্ষের সঙ্গে সেটা বিচ্ছিন্ন হয়ে যায়।

[ 2-10 —2-20 P.M.]

সেই এলাকা বাংলাদেশ সীমান্তবর্তী এলাকা এবং গ্রামের হাজার হাজার মানুষ দীর্ঘ ৩/৪ মাস ধরে ভারতবর্ষের সঙ্গে যোগাযোগ করতে পারে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় কাজের অবহেলায় এই জিনিস নষ্ট হতে শুরু করেছে। রায়গঞ্জ থানায় শ্রীমতী নদীর উপর আর একটি ব্রীজ শুরু হয়েছে। সি.পি.এম.-এর জেলা পরিষদের সভাধিপতি এই কাজটি শুরু করেছেন। লোক দেখানো ব্রীজের কাজ শুরু করার জন্য মেশিন নিয়ে এসে কয়েকটি খুঁটি শুধু পোঁতা হয়েছে, আর কোন কাজ সেখানে হচ্ছে না। তাই আপনার মাধ্যমে এই দুটি ব্রীজের কাজ তাড়াতাড়ি করার জন্য বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদীপক সেনগুপ্ত :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরশুদিন কাগজে দেখেছি এবং কলকাতায় এসে খবর পেলাম শুক্রবারদিন এসপ্ল্যানেড ইষ্টে একটি জমায়েত হয়েছিল। আমি কাগজে দেখলাম ৪ঠা অক্টোবর, পশ্চিমবাংলার কিছু মুসলিম সাম্প্রদায়িক সংগঠন আসাম চুক্তি এবং শরিয়তি সংক্রান্ত ব্যাপারে হয়ত কিছু বক্তব্য আছে, তা নিয়ে সারা পশ্চিমবাংলায় হরতালের ডাক দিয়েছেন। সত্যি যদি এই ধর্মঘটের ডাক দেওয়া হয় তাহলে পশ্চিমবাংলায় একটা সাম্প্রদায়িক পরিবেশ সৃষ্টি হবে এবং সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট হবার সম্ভাবনা রয়েছে। বর্তমানে বিধানসভা চালু রয়েছে এবং বিধানসভাই হচ্ছে জনসাধারণের মতামত প্রকাশের একটা আদর্শ ফোরাম। প্রশাসনের শুধু সতর্ক হওয়া নয়, এখান থেকেও এই ধর্মঘট সম্পর্কে একটা সর্ববাদী সম্মত সিদ্ধান্ত পশ্চিমবাংলার মানুষকে জানানো দরকার আছে বলে আমি মনে করি। এটা অত্যন্ত গুরুত্বপূণ বলে আমি মনে করি। কেন না, ইতিপূর্বে উর্দু ভাষাকে কেন্দ্র করে যে আন্দোলন কলকাতায় চালাবার চেষ্টা হয়েছিল, সেই সুযোগ কোন কোন রাজনৈতিক দলের নেতারাও গ্রহণ করবার চেষ্টা করেছিলেন। আগামি ৪ঠা অক্টোবরের উদ্দেশ্যে যে প্রস্তাব নেওয়া হয়েছে, যে সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং খবরের কাগজে যা প্রকাশিত হয়েছে সেটার সুযোগ নিয়ে যারা পশ্চিমবাংলায় অশান্তি সৃষ্টি করতে চায় তারা যে সক্রিয় হয়ে উঠবে না, এই কথা কেউ বলতে পারবে না। তাই আমি আপনার মাধ্যমে এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনারও দৃষ্টি আকর্ষণ করছি যে, এই বিধানসভা ধর্মঘট সম্পর্কে থেকে একটা সুচিন্তিত সিদ্ধান্ত নিয়ে পশ্চিমবাংলার মানুষকে জানানো হোক এবং ৪ঠা অক্টোবর যাতে কোন সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট না হয় তার জন্য আমাদের সচেতন হওয়ার প্রয়োজনীয়তা আছে বলে আমরা মনে করি।

**শ্রী ফণিভূষণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ইরিগেসন মন্ত্রী এবং স্বায়ত্বশাসন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মালদহ জেলায় পুরাতন মালদহ মিউনিসিপ্যালিটি আছে এবং সেই মিউনিসিপ্যালিটি থেকে একটি রাস্তা মহিষবাথানি পর্যন্ত গেছে। এই ৪/৫ মাইল রাস্তাটি মহানন্দা নদীর ধার দিয়ে গেছে। মিউনিসিপ্যালিটি পেরিয়ে মহানন্দা নদীর উপর একটা ব্রীজ আছে। সেই ব্রীজটি গতবারের বন্যায় খুব খারাপ হয়ে গিয়েছিল। এবারের বন্যায় সেটি আরো খারাপ হয়ে গেছে। আর একটু জোরে স্রোতের ধাক্কা লাগলে একেবারে ভেঙ্গে পড়ে যাবে। ব্রীজটি ভেঙ্গে গেলে ঐ অঞ্চলের মানুষ যাতায়াত করতে পারবে না। তাছাড়া ঐ রাস্তা দিয়ে যে সমস্ত ট্রাফিক চলে বিশেষ করে ১০/১২টি যে বাস চলে সেগুলি সব বন্ধ হয়ে যাবে। ঐ জায়গা থেকে মাইল দুয়েক দূরে সাহানগর অঞ্চল পড়ে। ঐ সাহানগর অঞ্চল মহানন্দার ইরোসানে প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে।

আমার মনে হয় কয়েক বছর ধরেই এটা কাটছে, এবারে এমন একটা অবস্থায় এসেছে যে একটা 'ইউ'-এর মতন ফর্ম করেছে। সেখানকার ৪/৫টি গ্রামের ৭/৮ হাজার মানুষ একেবারে ধুয়ে, মুছে চলে যাবে এরকম একটা অবস্থার মধ্যে এসে পৌছেছে। মাননীয় মন্ত্রিমহাশয়দের কাছে আমার অনুরোধ, অবিলম্বে তদন্ত করে এ বিষয়ে যথোপযুক্ত ব্যবস্থা নিন।

**শ্রী দ্বিজেন্দ্রনাথ রায় :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার আমার এলাকার কুমারগঞ্জ থানায় পুলিশ একটি খুনের ঘটনাকে কেন্দ্র করে একজন আসামীকে গত ১০ই আগষ্ট ধরেছিল। যাকে ধরা হয় সে হাতকড়া অবস্থায় পুলিশের কাছ থেকে ছুটে পালিয়ে যায়, আজও তার সন্ধান পাওয়া যায়নি। স্যার, এই খুনের ঘটনার কিনারার ব্যাপারে পুলিশকে সক্রিয় ভূমিকায় দেখা যাচ্ছে না। আসামী পুলিশের কাছ থেকে পালিয়ে যাবার পর সেখানকার মানুষরা হতাশ হয়ে গিয়েছিল এবং বলেছেন এই যদি প্রশাসন হয় তাহলে আমাদের কোন কিছু সুযোগ-সুবিধা থাকবে না। স্যার, এই এলাকাটি একটি সীমান্ত এলাকা। মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার অনুরোধ, অবিলম্বে এ সমস্ত পুলিশ, যাদের হাত থেকে আসামী ছুটে পালিয়ে গিয়েছে এবং এখনও তার সন্ধান পাওয়া যায়নি তাদের ব্যাপারে কঠোর মনোভাব দেখান।

**ডাঃ সুশোভন ব্যানার্জি :**- মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রিসভার দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলায় প্রায় ২ লক্ষ ক্ষেতমজুর আজ অর্ধাহার, অনাহারে দিন কাটাচ্ছেন। তাদের হাতে কাজ নেই, তারা মজুরি পাচ্ছে না ফলে এখন তারা শাক, গুগলি খেয়ে দিন কাটাচ্ছে। স্যার, সেপ্টেম্বর, অক্টোবর মাসেই যদি এই অবস্থা হয় তাহলে আমাদের জেলাতে বেশ কিছু মানুষ না খেতে পেয়ে মারা যাবে। তাছাড়া অপুষ্টিজনিত রোগের সংখ্যাও বৃদ্ধি পাবে। স্যার, যেহেতু ৮০ হাজার চটকল শ্রমিক তারা সংগঠিত তাই তাদের নিয়ে অনেক কাণ্ড করা হচ্ছে আর যেহেতু এই ক্ষেতমজুররা সেইভাবে সংগঠিত নয় তাই তাদের নিয়ে সেইভাবে চিন্তা করা হচ্ছে না। মাননীয় মন্ত্রীদের কাছে আমার তাই অনুরোধ, অবিলম্বে পঞ্চায়েতের মাধ্যমে তাদের খাদ্যের ব্যবস্থা করুন এবং বীরভূম ও পশ্চিমবাংলার লক্ষ লক্ষ ক্ষেতমজুরকে বাঁচান।

**শ্রী সতীশ রায় :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি আপনার মাধ্যমে এই সভারও মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ৫ ও ৬ই সেপ্টেম্বর বরাহনগর জুট মিলের মালিক সেই কারখানার ওয়ার্কারদের প্রাপ্য বেতন না দেবার ফলে সেখানকার শ্রমিকরা স্বাভাবিকভাবে বিক্ষুব্ধ হয় এবং সেই বিক্ষোভকে কেন্দ্র করে মালিকের ষড়যন্ত্রে কিছু ভাড়াটিয়া লোক সেই কারখানার ভেতর হামলা শুরু করে। এর ফলে স্যার, সেখানে একটা দুঃখজনক ঘটনা ঘটেছে—জুট মিলের কয়েকজন অফিসার আহত হয়েছিল, কয়েকজন শ্রমিক গুলিতে আহত হয়েছেন। স্যার, বরাহনগরের জুট মিলের মালিক শ্রমিকদের প্রাপ্য ৯৩ লক্ষ টাকা—যেটা প্রভিডেন্ড ফাণ্ডের টাকা তা মেরে দিয়েছে, গ্র্যাচুইটির ১৫ লক্ষ টাকা মেরে দিয়েছে এবং ই.এস.আই-এর ৯ লক্ষ টাকা বাকি রেখেছে।

এ ধরণের বিভিন্ন শ্রমিক বিরোধী কাজের সাথে মালিক যুক্ত আছে। আমি মনে করি পুজোর সময়ে শ্রমিকদের বোনাস দিতে হবে বলে এই ধরণের ঘটনা ঘটিয়ে মালিক বে-আইনীভাবে লক আউট ঘোষণা করেছে। এই অবস্থায় আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ করছি, তিনি এ বিষয়ে অবিলম্বে প্রশাসনিক স্তরে পূর্ণাঙ্গ তদন্তের জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

[2.20 - 2.30 P.M.]

**শ্রী অমরেন্দ্রনাথ ভট্টাচার্য্য :** - মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়'টি হ'ল—রাজ্য সরকারী কর্মচারীদের এবং রাজ্য সরকারের অনুমোদিত অথবা অনুদানপ্রাপ্ত বিভিন্ন সংস্থার কর্মচারীদের বকেয়া ভাতা সম্পর্কে। সংবাদে প্রকাশ অষ্টম অর্থ কমিশনের সুপারিশ অনুযায়ী বকেয়া ভাতা দেবার জন্য ১২৩ কোটি টাকা কেন্দ্র থেকে রাজ্য সরকারের হাতে এসে পৌচেছে। এখন পর্যন্ত আমরা সর্বোচ্চ সংখ্যা যা শুনেছি তাতে ২২ কোটি টাকা করে যদি এক একটি বকেয়া কিস্তির পরিমাণ হয় তাহলে এ' টাকা দিয়ে অন্তত পাঁচটি বকেয়া কিস্তি দেওয়ার পরেও ১৫ কোটি টাকার মত রাজ্য সরকারের হাতে থেকে যায়। এখন আমার অর্থমন্ত্রী মহাশয়ের কাছে প্রশ্ন হচ্ছে এ' টাকা পাওয়া গিয়েছে কিনা, যদি পাওয়া গিয়ে থাকে, তাহলে তা কোথায় গেল এবং এ সম্পর্কে সরকার নীরব কেন? ইতিপূর্বে আমরা ৩০০ কোটি টাকা কেন্দ্র থেকে দেওয়া হয়নি বলে অনেক কিছু শুনেছি, কিন্তু এই যে ১২৩ কোটি টাকা দেওয়া হয়েছে, এ ব্যাপারে সরকার নীরব কেন? তাই আমি এই বিষয়টির প্রতি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী লক্ষীকান্ত দে :** - মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। হার্ডিঞ্জ হষ্টেলের পাশে বিদ্যাসাগর হষ্টেল'টি মা বাবা হারা হয়ে পড়ে আছে। এর না আছে মা, না আছে বাবা। বিশ্ববিদ্যালয় বলে, এটা তাদের নয়, বিদ্যাসাগর কলেজ বলে, এটা তাদের নয়। এই অবস্থার মধ্যে দীর্ঘ দিন ধরে এটি পড়ে আছে। ১৯৭২ সালে কংগ্রেস রাজত্বের সময়ে সেখানে কিছু ছাত্র—ছাত্রপরিষদের লোকেরা—সুপারিনটেন্ডকে মেরে বের করে দিয়েছিল। তারপর থেকে কেউ আর হস্টেলটির দায়িত্ব নিতে চাইছেন না। আজকে কলকাতা শহরে বাইরে থেকে এসে ছাত্রদের যেখানে থাকার খুবই অসুবিধা হচ্ছে সেখানে এরকম একটা হস্টেল বন্ধ হয়ে পড়েআছে। তাই আমি বিষয়'টির প্রতি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এত বড় একটা বাড়ি পড়ে আছে, এই বাড়িটায় তিনি ছাত্রদের থাকবার ব্যবস্থা করুন। হয় বিশ্ববিদ্যালয় না হয় বিদ্যাসাগর কলেজ, যে কেউ এটার দায়িত্ব গ্রহণ করুক। এই ব্যবস্থা যাতে হয় তার জন্যই আমি এই বিষয়টির প্রতি শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জি :** - মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটি অতি গুরুতর বিষয়ের প্রতি ফিনান্স মিনিস্টারের দৃষ্টি আকর্ষণ করছি। গত তিন মাস ধরে শুধু কলকাতা তথা ভারতবর্ষের নয় সারা এশিয়ার বৃহত্তম টার্ফ ক্লাবটি বন্ধ হয়ে পড়ে আছে। তিন মাস আগে সহিসদের সঙ্গে একটা গোলমালকে কেন্দ্র করে ক্লাবটি বন্ধ করে রাখা হয়েছে। এটা শুধু মাত্র একটা বড় গাম্বলিং ক্লাবই নয়, এটা একটা স্পোর্টস ক্লাবও বটে। এখানে সারা ভারতবর্ষের লোক স্পোর্টসে জয়েন করবার জন্য আসে। শুধু তাই নয়, এটা বন্ধ হয়ে যাওয়ার জন্য প্রয় ১১০০ কর্মী আজকে বেকার হয়ে পড়েছে। এই ঘটনাটি ফিনান্স মিনিস্টার জানেন কিনা জানি না। তবে আমার মনে হয় এটা বন্ধ থাকার জন্য রাজ্য সরকার প্রচুর পরিমাণ রেভিনিউ লস্ করছেন। বর্তমানে কয়েকজন স্টুয়ার্ডের দ্বারা ক্লাবটি পরিচালিত হচ্ছে, যাদের মধ্যে পশ্চিমবঙ্গের অনেক ওপরতলার লোকেরা আছে। এক সময়ে যে ক্লাবটির ফেয়ারনেসের জন্য নাম ছিল, সেখানে বর্তমানে কতগুলি এমন মানুষ স্টুয়ার্ড হয়ে সমস্ত কিছু চালাচ্ছেন যাদের সম্বন্ধে আমাদের ধারণা ভাল নয়, বিশেষ করে চীফ্ স্টুয়ার্ড সম্বন্ধে আমাদের ধারণা মোটেই ভাল নয়। স্টুয়ার্ডদের মধ্যে পশ্চিমবঙ্গ সরকারের রিপ্রেজেনটেসন আছে। সেখানে যিনি পশ্চিমবঙ্গ সরকারের প্রতিনিধিত্ব করছেন তাঁর সঙ্গে কি মাননীয় অর্থমন্ত্রীর এ বিষয়ে কোন কথা হয়েছে? কেন, কি কারণে ক্লাবটি বন্ধ হয়ে আছে? এমন কি সেখানে বর্তমানে কোন সহিস না থাকার ফলে প্রায় কয়েক শত ঘোড়া অনাহারে শেষ হয়ে যাচ্ছে। এর মধ্যে এমন অনেক ঘোড়া আছে যা ভারতবর্ষের প্রাইড়। সেগুলি মারা যেতে বসেছে এবং সরকার লক্ষ লক্ষ টাকার রেভিনিউ লস্ করছেন। তাই আমি মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি, তিনি অবিলম্বে এ বিষয়ে উপযুক্ত কর্তৃপক্ষের সঙ্গে যোগাযোগ করুন এবং যারা দেশের কোটি কোটি টাকার সম্পত্তি এইভাবে নষ্ট করছে তাদের উপযুক্ত শাস্তি যাতে হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করুন। কারো অসাবধানতার জন্য এবং ব্যক্তিগত ইন্টারেস্টের জন্য ক্লাবটি বন্ধ হয়ে আছে কিনা, তাও তিনি খোঁজ করে দেখুন। পরিশেষে মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে এ বিষয়ে ফিনান্স মিনিস্টারের কাছে একটা এনকোয়ারী দাবী করছি।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমদিনাজপুর জেলায় ডাকাতি অসম্ভবভাবে বেড়ে উঠেছে। গত ৯-৮-৮৫ তারিখে পশ্চিমদিনাজপুর জেলায় তপন থানার রামপাড়া চাঁচড়া অঞ্চলে একইদিনে ১০টি বাড়িতে ডাকাতি হয়েছে। এছাড়া পরবর্তীকালে হিলি থানার বীনশিড়া অঞ্চলে তিত্তরে ১৯--৮-১৯৮৫ তারিখে একইদিনে ২টি বাড়িতে ডাকাতি হয়েছে। এর পাশের গ্রামে ৮টি বাড়িতে ডাকাতি হয়েছে। এরফলে জেলার বিভিন্ন জায়গায় মানুষ মরেছে। যে বাড়িতে ডাকাতি হয়েছে একইদিনে ২জন মানুষ মারা গেছে, পুলিশ থাকা সত্ত্বেও পরেরদিন সেই একই বাড়িতে ডাকাতি হয়েছে। এই জেলার বিভিন্ন জায়গা থেকে গরু-বাছুর ব্যাপকভাবে নিয়ে যাচ্ছে। এমতবস্থায় লোকেদের মধ্যে প্রচণ্ড ভীতি দেখা দিয়েছে। সুতরাং স্বাভাবিকভাবে বিভিন্ন জায়গায় স্থায়ীভাবে কিছু পুলিশ ক্যাম্প অত্যন্ত দরকার। এছাড়া বর্ডার এরিয়াতে ব্যাপকভাবে ডাকাতি হচ্ছে। কাজেই ডাকাতি বন্ধ করবার জন্য পুলিশ এবং বি.এস.এফ বাহিনী যাতে পাহারা দেন তারজন্য আমি স্বরাষ্ট্রমন্ত্রীর নিকট অনুরোধ করছি।

**শ্রী আবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটিগুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমিসংস্কার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মন্ত্রী মহাশয় এখানে বসে আছেন। পুরুলিয়া জেলায় বলরামপুর থানার ঘাটবেড়া গ্রামে কংগ্রেস আমলে প্রায় ১০০ জনের বেশী তপসিলী এবং আদিবাসী সম্প্রদায়ভুক্ত ভূমিহীন লোককে যে ভেসটেড ল্যাণ্ড ছিল সেটা পাট্টা দেওয়া হয়েছিল। কিন্তু ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসবার পর থেকে যে জোতদারের উদ্বৃত্ত জমি নিয়ে নেওয়া হয়েছিল সেই জোতদার রাতারাতি বামফ্রন্টের নেতা বনে গেলেন। তারপর সেই সমস্ত ভূমিহীন পাট্টাদার প্রাপ্ত তপসিলী সম্প্রদায়ভুক্ত মানুষকে ঐ সমস্ত জমি থেকে উচ্ছেদ করে। এই ব্যাপারে স্থানীয় প্রশাসন এবং রাজ্যসরকারের দৃষ্টি আকর্ষণ করা সত্বেও আজ পর্যন্ত সেই সমস্ত ভূমিহীন তপসিলী সম্প্রদায়ভুক্ত মানুষকে পাট্টা দেওয়া জমি ফিরিয়ে দেওয়া হয়নি। এ ব্যাপারে বিহার সিং, মানু মাঝি এবং মিহির সিং স্থানীয় জে. এল. আর. ও এবং এ. ডি. এমের সঙ্গে দেখা করে ঐ সমস্ত লোককে পাট্টা দেবার জন্য ব্যবস্থা করতে বলেন। কিন্তু স্থানীয় প্রশাসন তাদের তাড়িয়ে দেয়। কারণ স্থানীয় প্রশাসন ঐ জোতদারের পক্ষে। এমনকি এই ব্যাপারটি নিয়ে বামফ্রন্টের নেতৃবৃন্দের কাছেও দাবী করেন কিন্তু যেহেতু ঐ জোতদার বামফ্রন্টের সমর্থক এবং স্থানীয় নেতা সেইজন্য স্থানীয় নেতৃবৃন্দ তাদের কথা শোনেননিয়। আমি ভূমি সংস্কার মন্ত্রীর কাছে অনুরোধ করবো, তিনি যেন ঐ সমস্ত ভূমিহীন পাটারদের কথা বিবেচনা করে অবিলম্বে যাতে তাদের জমি ফিরিয়ে দেন তারজন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। দামোদর ভ্যালি করপোরেশনের প্রশাসন কর্তৃপক্ষ ৭।৮ বছর ধরে সেখানে স্বৈরাতান্ত্রিক ব্যবস্থা চালাচ্ছেন। পূর্বতন জেনারেল ম্যানেজার যিনি ছিলেন তাঁর সময় থেকে সেখানে অঘটন ঘটছে। [illegible] আন্দোলন সেখানে ভাঙা হয়েছে। বহু কর্মী সেই সময়ে সাসপেণ্ড হয়েছিলেন। বর্তমানে যিনি জেনারেল ম্যানেজার হয়েছেন তাঁর আচার-ব্যবহার সমস্ত কর্মচারীকে ক্ষুব্ধ করে তুলেছে। বিশেষ করে বাঙালী অফিসার এবং ইঞ্জিনিয়ারদের উপর আক্রমণ প্রতিনিয়ত হচ্ছে। এরফলে ডি. ভি. সির স্টাফ এ্যাসোসিয়েসান এবং অন্যান্য কর্মচারীদের সংস্থা বিহার এবং পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করেছেন। কিন্তু তা সত্বেও ঘটনা ঘটে চলেছে। আমরা ডি.ভি.সির বিভিন্ন জায়গা থেকে যে সমস্ত সংবাদ পেয়েছি তা উদ্বেগজনক, বিশেষ করে বর্তমান জেনারেল ম্যানেজার মিঃ ঘাইয়ের অশালীন কথাবার্তা ও ব্যবহার এবং আক্রমনাত্মক মনোভাব কর্মচারীদের বিক্ষুব্ধ করে তুলেছে। বিষয়টি খুবই গুরুত্বপূর্ণ। প্রশাসন এইভাবে শ্রমিকদের অধিকার হরণ করবে এটা সমস্তরকম গণতান্ত্রিক রীতি-নীতিবিরোধী। সেই কারণে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীকে এ-বিষয়ে দিল্লীর সঙ্গে যোগাযোগ স্থাপন করতে অনুরোধ জানাচ্ছি।

[2-30 —2-40 P.M.]

**শ্রী বঙ্কিম ত্রিবেদী :** মিঃ স্পীকার স্যার, আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি সভার এবং আপনার সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল — এই সরকারের স্বাস্থ্যবিভাগ বলে একটি বিভাগ থাকবার কথা, কিন্তু দেখতে পাচ্ছি, সমস্ত পশ্চিমবঙ্গে সেই ব্যবস্থা অচল হয়ে পড়েছে। আমার জেলা মুর্শিদাবাদ তার ব্যতিক্রম নয়। জেলায় ২৩টি পদে ডাক্তার নেই, উপরন্তু ১০ জনকে বদলীর হুকুম দেওয়া হয়েছে। আমি কান্দি হাসপাতালের কথা বলছি, দীর্ঘদিন ধরে সেখানে একটা অরাজক অবস্থা চলছে। আজকে সেখানে সর্বকিছুর সীমা ছাড়িয়ে গেছে। সেখানে হাসপাতালের কোন প্রাচীর নেই, ফলে কুকুর এবং শুকর অবাধে সেখানে চলাফেরা করছে। হিসাব করে দেখা গেছে, সেখানে বেড প্রতি দুইজন রোগী এবং একটি শুকর। সেখানে এস.ডি.এমও নেই, একস্-রে মেশিন খারাপ হয়ে পড়েআছে, একস্-রে প্লেট নেই। এ ব্যাপারে আমি নিজে এস.ডি.এম. ও ইনচার্জ, সি.এম.ও.এইচ এবং মাননীয় মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ইণ্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েশনও চিঠি দিয়েছেন। কিন্তু

বলতে বাধ্য হচ্ছি, সরকার এবং মন্ত্রীদ্বয়ের দৃষ্টি বোধহয় নেই, কর্ণও বোধহয় কোন কাজ করছেনা। সেই কারণে দৃষ্টি এবং কর্ণ আকর্ষণ করে অনুরোধ করছি, যেন অবিলম্বে এই সমস্ত ব্যাপারের প্রতিকার করা হয়। এ-ব্যাপারে ইণ্ডিয়ান মেডিক্যাল এ্যাসোসিয়েশন যে চিঠি দিয়েছেন তার একটি কপি আপনার কাছে দিচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌর এবং পরিবহণ মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কৃষ্ণনগর হচ্ছে নদীয়া জেলার সদর শহর। সেখানে যে বাস স্ট্যাণ্ড আছে, সেখান থেকে প্রতিদিন ১০০ বাস জেলার মধ্যে এবং বাইরে যাতায়াত করে। প্রতিদিন নারী ও শিশুসহ ৮।১০ হাজার মানুষ ঐ বাস স্ট্যাণ্ডটি ব্যবহার করেন, কিন্তু যে দুর্দশা তাদের ভোগ করতে হয় তা কেবলমাত্র নরকের সঙ্গেই তুলনীয়। ঐ বাস টার্মিনাস নির্মাণের জন্য ১৯৮২ সালে ২৭.১৮ লক্ষ টাকা স্যাংশন হয়, কিন্তু পৌরসভার অযোগ্যতা এবং প্রশাসনিক দীর্ঘসূত্রতার ফলে আজও এই বাস স্ট্যাণ্ড টার্মিনাসটি হচ্ছে না। তাই আপনার মাধ্যমে পৌর এবং পরিবহণ মন্ত্রীদ্বয়কে অনুরোধ করছি, ঐ টাকা দিয়ে যাতে অবিলম্বে বাস স্ট্যাণ্ড টার্মিনাসটি তৈরী হয় সেইমত ব্যবস্থা যেন তাঁরা গ্রহণ করেন।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বিগত আর্থিক বছরে পশ্চিমবাংলার বহু মাধ্যমিক স্কুলকে ১১ ও ১২ ক্লাশ খুলতে দেওয়ার অনুমোদন দেওয়া হয়েছে এবং সেই সময় বলা হয় যে, যেসব স্কুল এই ক্লাশগুলি খুলবে, তাঁরা সেই আর্থিক বছরে এরজন্য কোন অতিরিক্ত শিক্ষক চাইতে পারবেন না। অর্থাৎ ১৯৮৫ সালের মার্চ পর্যন্ত কোন শিক্ষক এক্ষেত্রে চাওয়া যাবে না। কিন্তু বর্তমান আর্থিক বছরের ৬ মাস পেরিয়ে যাবার পরেও দেখতে পাচ্ছি, বহু স্কুলকে নুতন শিক্ষক নিয়োগের ব্যাপারে কোন অনুমোদন দেওয়া হচ্ছে না। কোন দৃষ্টিভঙ্গি থেকে এটা করা হচ্ছে, আমি বুঝতে পারছি না। এ-পর্যন্ত যেসব স্কুলে উন্নত মানের পড়াশুনা হোত, তারমধ্যে যেখানে যেখানে ১১ ও ১২ ক্লাশ খোলা হয়েছে সেখানে টিচারের অভাবে পড়াশুনার ক্ষতি হচ্ছে। স্বভাবতঃই মনে হচ্ছে উন্নত মানের পড়াশুনা না হয় তারজন্যই এই চক্রান্ত। পুরুলিয়ার চিত্তরঞ্জন স্কুল, যেখানে মাধ্যমিক ক্লাসের জন্য ১০ জন টিচার পাওনা আছে, সেখানে ১১ ও ১২ ক্লাশ খোলার জন্য শিক্ষার মান নিচে নেমে যাচ্ছে।

এখনও পর্যন্ত তাদের যা পাওনা সেই শিক্ষক দেওয়া হয় নি। অথচ আমরা দেখতে পাচ্ছি যে অনেক জায়গায় যেখানে ওনাদের তাবেদারি করছে সেখানে এই শিক্ষাবর্ষে, এই আর্থিক বর্ষে শিক্ষক চলে গেছে। এইভাবে ডিসপ্যারিটি কেন হচ্ছে, এই ব্যাপারে সরকারের দৃষ্টিভঙ্গি কি এটা পরিস্কার করে শিক্ষামন্ত্রীর কাছে জানতে চাই।

**শ্রী মলিন ঘোষ :** মাননীয় স্পীকার স্যার আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। প্রায় ৩০ হাজার আদিবাসী অধ্যুষিত এলাকায় একটি রাস্তার ভগবতীপুর কলাছড়া রোড — কি অবস্থা হয়েছে সেটা দেখে আসবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি। এই অবস্থার মধ্যে যাতে এই রাস্তাটির সংস্কার করা হয় তার জন্য অনুরোধ জানাচ্ছি। পি. ডব্লু. ডিপার্টমেন্টকে মন্ত্রী চালাচ্ছে না মন্ত্রীকে ডিপার্টমেন্ট চালাচ্ছে, অর্থাৎ কুকুর ল্যাজ নাড়াচ্ছে, নাকি ল্যাজ কুকুরকে নাড়াচ্ছেসেটা বুঝতে পারছি না। এই রাস্তার অর্ডার টেণ্ডার হয়েছে, কিন্তু সেই কন্ট্রাক্টরের এত বড় সাহস যে রাস্তার ধারে মাল ফেলে রেখেছে, রাস্তা সংস্কার করছে না। এই রাস্তায় যোগাযোগ রক্ষার জন্য একটা মাত্র মিনিবাস চলে, কিন্তু রাস্তা খারাপ হওয়ার জন্য সেটাকে চালানো যাচ্ছে না। সেই জন্য এই রাস্তা সংস্কারের জন্য আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্রনাথ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা জানেন বিধানসভায় আমি বারে বারে প্রশ্ন তুলেছি ফুলেশ্বর কটন মিল, যেটার নাম নিউ গুজরাট কটন মিল, সেটাকে ১৪ মাস ধরে মালিক বে-আইনীভাবে লকআউট করে রেখেছে। এর ফলে প্রায় ১৪শো কর্মচারী অনাহারে অর্ধাহারে না খেয়ে দিন যাপন করছে। কিছুদিন আগে মদন দাস নামে এক শ্রমিক না খেয়ে মারা গেছে। এই ব্যক্তির বাড়ি হচ্ছে বানিতলা, স্পিনিং ডিপার্টমেন্টে কাজ করত। মাননীয় অধ্যক্ষ মহাশয়, লেবার কমিসনার-এর সঙ্গে তিনবার আলোচনা হয়েছে, সেই ব্যাপারে মালিক কিছু গ্রাহ্য করেন নি। শ্রমমন্ত্রীর কাছে ফাইল রেফার করা হয়েছে, কিন্তু আজ পর্যন্ত কোন ত্রিপাক্ষিক বৈঠক হ'ল না। আমরা যে সমস্ত মেনসান করি, সেই মেনসানের উপর গুরুত্ব দেওয়া হয় কিনা জানিনা এবং সেটা দপ্তরে পৌঁছায় কিনা সন্দেহ আছে। এই মিলের ১৪শো কর্মচারী অনাহারে অর্ধাহারে দিনযাপন করছে, এটা একটা গুরুত্বপূর্ণ ব্যাপার। অবাঙ্গালী শ্রমিকরা গাছের পাতা খেয়ে, কোয়াটারের জল খেয়ে কোনরকমে দিন কাটাচ্ছে। ত্রিপাক্ষিক বৈঠক করে ফুলেশ্বর কটন মিল যাতে খোলা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমার এলাকার একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি পূর্তমন্ত্রী, গৃহনির্মাণ মন্ত্রী এবং অর্থমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ফারাক্কা ফিডার ক্যানেল তৈরী হওয়ার পর সেই ফিডার ক্যানেলটি আমাদের দু-খণ্ডে বিভক্ত করে দিয়েছে। আমার এলাকায় কৃত্তিম জলের ফলে হারুয়া, বহুতালি এবং বংশবিটি এবং বাকি অঞ্চলে প্রায় ৬০-৭০ হাজার লোক ক্ষতিগ্রস্ত হয়। এখানে বহুতালি থেকে কানুপুর পর্যন্ত রাস্তাটি ১৯৭১-৭২ সালে সরকারের অনুমোদন লাভ করেছে। এই রাস্তাটি ২ কিলোমিটার মাত্র হয়েছে, বাকি রাস্তা আজ পর্যন্ত হয়নি। প্রায় ৭০ হাজার লোক জংগিপুর এবং বহরমপুরের সঙ্গে যোগাযোগ করতে পারছে না। কৃষি সম্পদ বিক্রি করার সুযোগ-সুবিধা পাচ্ছে না, হাসপাতালে যোগাযোগ করতে পারছে না, ব্যবসা-বাণিজ্য কেন্দ্রে যাবার সুযোগ-সুবিধা পাচ্ছে না, স্কুল কলেজের ছাত্র-ছাত্রিদের যাতায়াত করার সুযোগ-সুবিধা নেই। সামান্য কয়েকটি নৌকা আছে, সেই দিয়ে যাতায়াত করছে। আবার প্রতি বছর এখানে নৌকা ডুবি হয়ে মানুষ মারা যাচ্ছে।

[2-40 —2-50 P.M.]

আমি কানুপুর বহুতালি রাস্তাটি নির্মাণের জন্য এই বিধানসভার ফ্লোরে বারবার করে সরকারের দৃষ্টি আকর্ষণ করে আসছি। কিন্তু সরকার এখনও নিশ্চুপ হয়ে বসে আছেন। ওখানকার জনসাধারণ এবারে সিদ্ধান্ত গ্রহণ করেছেন যে, অবিলম্বে ওখানে রাস্তাটি নির্মাণ করা না হলে তাঁরা ৩৪ নং জাতীয় সড়ক অবরোধ করবেন। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট ন্যায়সঙ্গত গণতান্ত্রিক আন্দোলনের সহায়ক, একথা আমরা সকলেই জানি। তবে আমি পুনরায় সরকারের দৃষ্টি আকর্ষণ করে জানাই যে, অবিলম্বে ওখানে রাস্তাটি নির্মাণ না হলে স্থানীয় জনসাধারণ জাতীয় সড়ক অবরোধ করে চূড়ান্ত ব্যবস্থা গ্রহণ করবেন। আমি স্থানীয় প্রতিনিধি হিসাবে জনগণের আবেদনপত্র তাঁরা আমার কাছে দিয়েছেন, তা এখানে দিচ্ছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আমি সরাসরি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই। তার কারণ, এই সরকার দৃষ্টি আকর্ষণের প্রস্তাবটি তুলে দিয়েছেন, কোন বিষয়ের প্রতি দৃষ্টি দেবার আগ্রহ এঁদের নেই। আশা করি, আপনি এটি লক্ষ করে থাকবেন। কোন সমালোচনার জন্য আমি এখানে

কিছু বলছি না। একটা সরকার যে কতখানি নির্মম হতে পারেন, তার একটি উদাহরণ আমি আপনার সামনে রাখছি। কাননদেবী, যাঁকে আমরা সকলেই জানি, বাংলা তথা ভারতবর্ষের ফিল্ম ইণ্ডাস্ট্রিতে যিনি 'দেবী' রূপে প্রতিষ্ঠিত, যাঁর এই শিল্পে একজন শিল্পী হিসাবে অনবদ্য ভূমিকা আছে, তিনি আজকে সরকারের আচরণে পর্যুদস্ত হতে চলেছেন। এই সরকার তাঁকে এমনভাবে পর্যুদস্ত করছেন যে, আজ তাঁর পথে বসা ছাড়া কোন গত্যন্তর নেই। কাননদেবীর মত একজন মহীয়সী শিল্পীর দ্বিতীয় আর কোন পথ নেই। এই সরকারের কাছ থেকে আমরা যখন প্রায়ই শুনি যে ফিল্ম ইণ্ডাস্ট্রির জন্য এটা করছি, ওটা করেছি, তখন কাননদেবীর মত একজন স্বনামধন্যা শিল্পীকে দেখছি মুমূর্ষ অবস্থায় রাস্তায় নামিয়ে দিয়েছেন। ১৯৭০ সালে তদানিন্তন রাজ্য সরকার নকসালদের হাত থেকে বাঁচবার জন্য একটি বাড়ী তাঁর কাছ থেকে নিয়েছিলেন পুলিশদের থাকবার জন্য এবং সেজন্য তাঁর সঙ্গে একটি এগ্রিমেন্টও হয়েছিল। রেট পার স্কোয়ার ফিট ফোর এ্যানাস্ ভিত্তিতে তাঁর কাছ থেকে সরকার বাড়িটি নিয়েছিলেন। তারপর থেকে হোম মিনিস্টার, পি. ডবলিউ.ডি মিনিস্টার সকলের কাছে বাড়িটি ফেরত পাওয়ার জন্য তিনি হন্যে হয়ে ঘুরেছেন। বাড়িটি নেওয়ার ব্যাপারে তাঁর সঙ্গে সরকারের ৫ বছরের একটি এগ্রিমেন্ট হয়েছিল। পরে তাঁর সঙ্গে আর একটি এগ্রিমেন্টও হয়েছিল ৫ বছরের এক্সটেনশানের জন্য - অর্থাৎ মোট ১০ বছরের জন্য বাড়িটি নেওয়া হল বলে কণ্ডিশন হয়েছিল। আজ ১৪ বছর পার হয়ে গেছে। তিনি তাঁর বাড়িটি ফেরত পাওয়ার জন্য সরকারের কাছে বহু আবেদন নিবেদনও জানিয়েছেন। তিনি আরও জানিয়েছেন যে, তাঁর দ্বিতীয় কোন আয় নেই, বাড়িটি ফেরৎ না পেলে পরিবারের সবাইকে নিয়ে রাস্তায় দাঁড়িয়ে অনাহারে মরতে হবে। আইনসম্মতভাবে সরকার বাড়িটি ফেরৎ দিতেযেখানে বাধ্য, সেখানে এইরকম একজন মানুষের জন্য এখানে দাঁড়িয়ে মেনশান করতে হচ্ছে - এটি খুবই দুর্ভাগ্যের। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে আবেদন জানাই - যদি তাঁদের বিন্দুমাত্র লজ্জা থাকে, তাহলে অবিলম্বে কাননদেবীর হাতে তাঁর বাড়িটি দেওয়ার ব্যবস্থা যেন করেন। যিনি পশ্চিমবাংলা তথা ভারতবর্ষের সংস্কৃতির বিকাশের একজন অংশীদার, তাঁকে বাঁচাবার ব্যবস্থা যেন সরকার অবিলম্বে করেন।

**শ্রী সুরেশ চন্দ্র সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হল যে, আমার বিধানসভা কেন্দ্রে ডালখোলা হচ্ছে একটি বিখ্যাত বাণিজ্যাঞ্চল। এই স্থানের উপর দিয়ে ৩৪ নং জাতীয়সড়ক সোজা আসাম পর্যন্ত চলে গিয়েছে। এরই পাশ দিয়ে গিয়েছে এন.এইচ - ৩১ নম্বর রাস্তা। এই জায়গার লেভেল ক্রসিং আছে, সেই গেটটি বন্ধ থাকার জন্য হাজার হাজার বাস, ট্রাক দাঁড়িয়ে থেকে জ্যাম সৃষ্টি করে। এন.এইচ. ৩৪ নম্বর দিয়ে উত্তর বাংলা থেকে সরাসরি আসাম পর্যন্ত যাওয়া যায়। এরই পাশ দিয়ে গিয়েছে ৩১ নং জাতীয় সড়ক। এখানে লেভেল ক্রসিং থাকায় এবং গেট দীর্ঘক্ষণ বন্ধ থাকার জন্য ডালখোলা বাজারটির খুবই ক্ষতি হচ্ছে। ঐ সময় হাজার হাজার বাস, লরী, ট্যাক্সি রাস্তায় আটকা পড়ে জ্যাম সৃষ্টি করে চলে। অবিলম্বে যদি ওখানে ফ্লাই ওভার তৈরী না করা হয়, তাহলে ঐ জায়গাতে রেল ক্রশিংয়ের জন্য বহু গাড়ীকে ঘণ্টার পর ঘণ্টা আটক পড়ে থেকে ঐ বাজারটির প্রভূত ক্ষতিসাধন করবে। এই দিক থেকে একটা পরিকল্পনা আছে যে ডালখোলার পূর্বদিকে একটা ডাইভারসান করে অন্ততঃ এন.এইচ. ৩১-এর সঙ্গে যোগাযোগ করার ব্যবস্থা করুন। আমি এই বিষয়ে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে সেখানে একটা ফ্লাই ওভার করে অথবা সেটা যদি করা সম্ভব না হয় তাহলে ডালখোলা হাসপাতালের কাছ থেকে যে এন.এইচ. ৩১ গেছে তারসঙ্গে কানেকটিং লিংক করার জন্য ডাইভারসান করে দিন যাতে যানবাহন চলাচলের সুবিধা হয়। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয়। পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী শৈলেন্দ্র নাথ চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রীর এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলায় চাঁপদানি নর্থ ব্রুক জুট মিল টি আজ প্রায় দীর্ঘ ৩ বছর ৮ মাস যাবৎ বন্ধ হয়ে পড়ে আছে। এই কারখানার ৪ হাজার শ্রমিক কাজ করে, তারা আজ অনাহারে দুর্বিসহ জ্বালায় জ্বলছে, তারমধ্যে কিছু লোকের মৃত্যু ঘটেছে। বহু প্রচেষ্টা করা সত্বেও কারখানা খোলা যাচ্ছে না। বহুবার জানিয়েছি কিন্তু তা সত্বেও কিছু হয়নি, মাননীয় শ্রমমন্ত্রী এখানে মিটিং ডেকেছিলেন এবং সেই মিটিংয়ে জানতে পারলেন যে এই কারখানার মালিক বিভিন্ন সংস্থার কাছ থেকে এবং লোকের কাছ থেকে প্রায় ১০ কোটি টাকা ঋণ করেছে, এই ঋণ পরিশোধ করার তার উপায় নেই। আমি মাননীয় মুখ্য মন্ত্রীর কাছে জানতে চাই যে এই কারখানাটি অবিলম্বে খোলার ব্যবস্থা করুন এবং এটা যাতে কেন্দ্রীয় সরকারের মাধমে আণ্ডার টেকিং হিসাবে যেরকম ৫-৬টি চটকল চলছে সেইরকম এটিরও ব্যবস্থা করুন এবং ৪ হাজার শ্রমিককে এই মৃত্যুর হাত থেকে বাঁচান। তারজন্য আপনার মাধামে তাঁদের দৃষ্টি আকর্ষণ করার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি উদ্বেগজনক পরিস্থিতির কথা উত্থাপন করছি। ছাদনার বাহিতরা গ্রামে অতি সম্প্রতি স্মলপক্স রোগের প্রাদুর্ভাব দেখা দিয়েছে। যতটুকু খবর পাওয়া গেছে তাতে এ পর্যন্ত একজন মহিলা এই রোগ আক্রান্ত হয়েছেন। এইরোগ তার গায়ে অতি বিভৎস আকারে দেখা দিয়েছে। আশেপাশের লোক যারা তাকে দেখতে যাচ্ছেন অনেকেই তাকে দেখে চমকে যাচ্ছেন। এই রোগ যাতে গ্রামের দূর দূর এলাকায় আর ছড়িয়ে না পড়তে পারে তারজন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ণণ করছি। তিনি যাতে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করেন যাতে এই রোগ আবার নতুন করে ছড়িয়ে না পড়তে পারে।

**শ্রী নীরোদ রায়চৌধুরী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ন্যাশনাল হাইওয়ে জাতীয় সড়ক যশোর রোড বনগাঁ পর্যন্ত বিস্তৃত। এই যশোর রোড দীর্ঘদিন ধরে অবহেলিত, যাতায়াত করা যায় না। রোজই প্রায় এ্যাকসিডেন্ট হচ্ছে। বিশেষ করে আমার নির্বাচন কেন্দ্র হাবড়া শহরের উপরে যে অঞ্চল ৩নং গেট থেকে জয়গাছি এলাকা পর্যন্ত। এখানের ধারে ধারে রাস্তার চিহ্নমাত্র নেই। সেখানে যে ন্যাশনাল হাইওয়ের যশোর রোড ছিল বলে মনে হয় না। এখানে বৃষ্টির ফলে খুব এ্যাকসিডেন্ট হচ্ছে, বিরাট বিরাট গর্ত তাতে জল জমে আছে এবং মানুষ পড়ে গিয়ে এ্যাকসিডেন্ট হচ্ছে। গত একমাসে প্রায় ৩৮টি দুর্ঘটনা হয়েছে। বাসে ভ্যানে, রিক্সায় এবং সাইকেলে প্রায় সব সময়ে এ্যাকসিডেন্ট হচ্ছে। অনেকবার আবেদন নিবেদন করেও এই রাস্তা সংস্কারের বা রিপেয়ারিং-এর কোন ব্যবস্থা নেওয়া হয় নি। যাতে এই রাস্তা মেরামতি হয়, মানুষ চলাফেরা করতে পারে এবং যানবাহন চলতে পারে সেইজন্য আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2-50— 3-00 P.M.]

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, through you, I want to draw your kind attention to a very sad accident which took place on Friday night, the 6th September, 1985. The house being the premises no. 4, Mullick Street, had collapsed. As a result, 18/19 famsilies are on the road. Time and again, we have mentioned this in the House about the unauthorised construction. We have also mentioned regarding the deplorable condition of other houses in the Burrabazar area, Central

Calcutta and north Calcutta areas but we do not know what is the policy of the Government. For instance, we have mentioned about the unauthorised construction near the areas just one furlong from Writer's Buildings but no action has been taken as yet. The families of that building are taking shelter elsewhere. This is true that the police and the Deputy Commissioner of the Buildings department of the Calcutta Corporation had taken prompt action after the house collapsed. It is also true that the Burrabazar Civil Defence Association took action in time but this is not the answer to the problem. The Minister-in-Charge for Municipal Affairs is present in the House. I also draw his kind attention to the fact. Is it the scheme of the government that action will be taken after any house is collapsed? Three months' back, another house had collapsed in the constituency of Shri Dewoki Nandan Poddar where two persons had died. But here for God's grace, none died. Only the families suffered. So, I request the Govenment that something should be done to take the people into confidence.

(Zero Hour)

**Shri Dhrubeswar Chattopadhyay :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া থেকে বাগমুণ্ডি ভায়া বলরামপুর, পুরুলিয়া থেকে বাগমুণ্ডি ভায়া ঝালদা এবং পুরুলিয়া থেকে আরসার এই ৩টি রাস্তার অবস্থা অত্যন্তই শোচনীয়। রাস্তার কোথাও কোথাও এমন সব গর্ত হয়ে রয়েছে যার ফলে বাস চলাচল করতে পারে না। গত ৭ তারিখ থেকে বাস মালিকরা বাস বন্ধ করার সিদ্ধান্ত নিয়েছিল, কিন্তু ডি.সি-র অনুরোধে শেষ পর্যন্ত ওই সিদ্ধান্ত স্থগিত রেখেছে। গত ২০.৮.৮৫ তারিখে পুরুলিয়া থেকে বাগমুণ্ডি যাবার পথে বলরামপুর এবং বাগমুণ্ডির মাঝখানে একটা বিরাট ধস নামার ফলে বাস বন্ধ হয় যায়। বাস-এর লোকেরা যাত্রীদের একটা বিপদসংকুল স্থানে নামিয়ে দেয় এবং তারপর তারা প্রায় রাত ১২/১টা নাগাদ বাড়ী পৌঁছায়। তারপর, গত ৫ তারিখে ঝালদা থেকে বাগমুণ্ডি যাবার পথে একটা ব্রীজ এমনভাবে ভেঙ্গে গেল যার ফলে বাস আটকে গেল। আমি পূর্তমন্ত্রীর কাছে আবেদন করছি এই রাস্তাগুলির মেরামতির কাজ অবিলম্বে শুরু করুন।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে অনিয়মিত বিদ্যুত সরবরাহ, বিদ্যুতের ঘাটতি এবং অনাবশ্যক লোডশেডিং-এর ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করছি। অনাবশ্যক কথাটা বলার কারণ হচ্ছে, আমরা কাগজে দেখছি আমাদের বিদ্যুত উৎপাদন বাড়ছে এবং প্রতিনিয়তই বাড়ছে। কিন্তু বাস্তবে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলে দেখা যাচ্ছে বিদ্যুত সরবরাহ অনিয়মিত হচ্ছে, বিদ্যুতের ঘাটতি হচ্ছে এবং লোডশেডিং হচ্ছে। এই ব্যাপারে বিভিন্ন লোক বিভিন্ন কথা বলছেন। কেউ বলছেন বিদ্যুৎ উৎপাদন হলেই তো হবে না, বিদ্যুত গ্রহণ এবং বিদ্যুত বণ্টন যদি ঠিকভাবে না হয় তাহলে এই লোডশেডিং চলবে। আমি আমার নির্বাচিত এলাকার কথা বলি। এখানে যারা বিদ্যুত চায় এরকম ৬৮১ জন দুবছর আগে টাকা জমা দিয়েছে কিন্তু এখনও বিদ্যুত পায় নি। প্রায় ৭০০ স্যালো টিউবওয়েলের মালিক বিদ্যুতের কানেকসন চাইছে কিন্তু তাদের দরখাস্ত পর্যন্ত গ্রহণ করা হচ্ছে না। স্যার, আমাদের পাঁচকুড়ায় বিদ্যুতের অভাব আছে তা নয়, বিদ্যুত গ্রহণ এবং বিদ্যুত বণ্টন ঠিকভাবে হচ্ছে না বলেই এই অবস্থা। সেজন্য কথা হয়েছিলো মেচেগ্রামে একটা পাওয়ার সাব-স্টেশন করা হবে এবং সেখানে বিদ্যুত গ্রহণ করা হবে এবং সেখান থেকে বিদ্যুত বণ্টন করা হবে। কিন্তু সেটা করা হয়নি। সেজন্য বিদ্যুৎমন্ত্রীর কাছে আবেদন করছি উৎপাদিত বিদ্যুত যাতে সরবরাহ করা হয় তার ব্যবস্থা করুন এবং ব্যবস্থা করে মেচেগ্রামে একটা পাওয়ার সাব-স্টেশন স্থাপন করে বিদ্যুত গ্রহণ এবং সরবরাহের ব্যবস্থা করুন।

**শ্রী প্রবোধ পুরকাইত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এসপ্ল্যানেড থেকে জামতলা পর্যন্ত যে ২২৮ নং রুট আছে এই রুটে অল্প কয়েক মাস বাস চলাচল শুরু হয়েছে। মাঝে রাস্তা মেরামত না হওয়ার জন্য বাস বন্ধ হয়ে গিয়েছিল, কিন্তু সম্প্রতি চলছে। কিন্তু হঠাৎ বাসের কর্মী নিয়োগকে কেন্দ্র করে মালিক এবং কিছু স্থানীয় যুবকদের মধ্যে বিরোধ বাধাতে কয়েকদিন হল এই রুটের মাঝে বাসে ছিনতাই হয় এবং ছিনতাইকে উপলক্ষ করে মালিকরা জামতলা থেকে বাস বন্ধ করে দিয়েছে, তারা জয়নগর থেকে এসপ্ল্যানেড পর্যন্ত বাস চালু রেখেছে। এই অবস্থার হাজার হাজার মানুষেক ভয়ংকর দুর্গতি চলছে। কারণ জামতলা থেকে বিরাট এলাকার মানুষ জয়নগর, কলকাতায় আসছে। জয়নগরে ব্লক অফিস, জে.এল.আর.ও. অফিস, রেজিস্ট্রি অফিস আছে, মানুষকে ১৪/১৫ টাকা খরচ করে ভ্যানে করে জয়নগরে আসতে হচ্ছে। ছিনতাইয়ের ঘটনা বাস মালিকদের নিজেদের ক্রিয়েটেড। এই অবস্থায় পরিবহণ মন্ত্রীর হস্তক্ষেপ দাবি করছি যাতে জামতলা থেকে এসপ্ল্যানেড পর্যন্ত ২২৮ নং বাস চালু হয় এবং যাত্রী সাধারণ তার সুযোগ-সুবিধা নিতে পারে।

**শ্রীমতী মহারাণী কোঙার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল ৮ই সেপ্টেম্বর বর্ধমান থেকে হাওড়া মেন লাইন যে লাস্ট লোকাল ট্রেন ছিল হঠাৎ দেখা গেল সেই ট্রেন বন্ধ হয়ে গেছে, যাত্রীদের কাছে কোন প্রচার করা হয়নি যে লাস্ট ট্রেন বাতিল হয়ে গেছে। তারপর ৩/৪ শো পাবলিক স্টেশনে গিয়ে সেখানে যে অফিসার থাকে তাঁর কাছে প্রশ্ন করল যে ট্রেন নেই কেন, তখন তিনি বললেন ট্রেন বাতিল হয়ে গেছে। তখন পাবলিক থেকে বলা হল লোক স্টেশন দিয়ে বাজারে গেছে, ঘোরাঘুরি করছে, কেউ কোন কথা শুনেনি যে ট্রেন বাতিল হয়ে গেছে। তখন সেই অফিসার বললেন যে আপনারা কনট্রোলারের সঙ্গে কথা বলুন। কনট্রোলার বললেন যে কাগজে বিবৃতি দেওয়া হয়ে গেছে। তখন পাবলিক থেকে বলা হল বর্ধমান থেকে হাওড়ার যে লাস্ট ট্রেন ভায়া মেন, না, কর্ড কোনটা বাতিল হয়ে গেল সে সম্বন্ধে কোন কথা বলেননি, কিন্তু পাবলিককে না জানিয়ে আপনারা ট্রেনটি বন্ধ করে দিলেন। এখন পাবলিক এই রাত্রিবেলায় যাবে কোথায়? অনেক অনুরোধ করা সত্বেও লাস্ট ট্রেন চালান হল না। তিনি বললেন ট্রেনে লোকসান যাচ্ছে, সেজন্য লাস্ট ট্রেন বন্ধ করে দেওয়া হয়েছে। সকাল থেকে লোকে ট্রেনে কিভাবে ঝুলতে ঝুলতে যাচ্ছে, কত এ্যাকসিডেন্ট হচ্ছে, অথচ লোকসানের কথা বলে লাস্ট ট্রেন বাতিল করে দেওয়া হল। সেজন্য আপনার মাধ্যমে রেলমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি রেল কর্তৃপক্ষ যাই করুক মানুষের কাছে প্রচার করে যেন জিনিসটা করা হয়।

**মিঃ স্পীকার ঃ** মেনসান আওয়ারে শ্রী আবদুল রোউফ আনসারি এবং শান্তি মোহন রায়ের যে দুটি মেনসান ছিল সে দুটি [illegible]। ঠিক ছিল না বলে বাতিল হয়ে গেছে। এখন জিরো আওয়ার আরম্ভ হয়ে গেছে, শ্রী সত্য রঞ্জন বাপুলি বলুন।

[3-00 —3-10 P.M.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি ঃ** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত বৃহস্পতিবার আমরা বিদ্যুত নিয়ে আলোচনা করেছি। আমাদের বিদ্যুতমন্ত্রী কতগুলি ভুল তথ্য দিয়ে এই হাউসকে যে বিভ্রান্ত করেছেন সেটাই আমি আপনার মাধ্যমে বলতে চাই। তিনি তথ্য দিয়ে বললেন বিদ্যুতের উন্নতি হয়েছে এবং বিদ্যুতের পরিমাণ অনেক বেড়েছে। আমি

মনে করি এটা সম্পূর্ণ অসত্য কথা। আমি আপনার মাধ্যমে তাঁর এই বিবৃতির প্রতিবাদ করছি কারণ আমার কাছে যে ডিটেল্ড লিস্ট আছে তার মাধ্যমে দেখা যাবে মন্ত্রিমহাশয়ের তথ্য ভুল। স্যার, আপনি বোধহয় একথা কোনদিন শোনেননি যে, লালবাজারের কন্ট্রোল রুমে বিদ্যুতের অভাবে বিকল হয়ে গিয়েছিল। স্বাধীনতার পর একথা কেউ শোনেনি যে, বিদ্যুতের অভাবে লালবাজারের কন্ট্রোল রুম বন্ধ। বিদ্যুতমন্ত্রী আমাদের কাছে বললেন বিদ্যুতের উৎপাদন এতোই বেড়েছে লোক নিতে পারছেনা। সেদিন আমি বেহালায় বালানন্দ ব্রহ্মচারীর হাসপাতালে গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখলাম শুধু হাসপাতালেই অন্ধকার তা নয়, সমস্ত বেহালা অঞ্চল এবং আমতলা পর্যন্ত অন্ধকারে আচ্ছন্ন হয়ে রয়েছে এবং শেষ পর্যন্ত এই অবস্থা চলেছে। অথচ বিদ্যুতমন্ত্রী বলছেন অবস্থা খুব ভাল। এইজন্যই আমি বলেছি বিদ্যুতমন্ত্রী বিদ্যুত সম্বন্ধে অসত্য কথা বলেছেন। আসল কথা হচ্ছে দিনের পর দিন বিদ্যুতের অবস্থা খারাপ হচ্চে। কিন্তু তিনি আসল কথা না বলে মানুষকে বলছেন আমরা অনেক বেশী বিদ্যুত উৎপাদন করছি, কিন্তু কনজিউমারের সংখ্যা বেড়েছে বলে ঘাটতি হচ্ছে। তাহলে লালবাজারে বিচ্যুত ঘাটতি হল কেন? আমি অনুরোধ করছি বিদ্যুতের এই চরম দুরবস্থার জন্য মুখ্যমন্ত্রী এক্ষেত্রে হস্তক্ষেপ করুন, নাহলে পশ্চিমবাংলা বাঁচবেনা। আমি মনে করি বর্তমান বিদ্যুতমন্ত্রীকে দিয়ে এই বিভাগ চলবে না।

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের সল্ট লেক যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত একটি মহান পদযাত্রা শুরু হবে আগামী ১৪ই সেপ্টেম্বর এবং এটি শেষ হবে ১৯শে সেপ্টেম্বর। এই মহান পদযাত্রার উদ্দেশ্য হল পশ্চিমবাংলার যুব সম্প্রদায়ের দাবী সকলের জন্য কাজ এবং সকলের জন্য শিক্ষা। এই দাবীকে জনগণের মধ্যে নিয়ে যাবার জন্যই এই কর্মসূচী নেওয়া হয়েছে। স্যার, আপনি জানেন আমাদের এই বেকার সমস্যা যেখানে গেছে তাতে মানুষ এবং যুব সম্প্রদায় অন্য কোন সমস্যার কথা আর বলছেনা। আজকে একটা সমস্যাই শুধু সোচ্চার, আমরা সক্ষম এবং সবল কাজেই আমাদের কাজ দিতে হবে। এখন প্রশ্ন দাঁড়িয়েছে এই কাজ কে দেবে? কাজ দেবার দায়িত্ব মুস্টিমেয় কয়েকটি শিল্পপতির এবং মুস্টিমেয় কয়েকটি উদ্যোগের, না কাজ দেবার দায়িত্ব গোটা সমাজের? আরও প্রশ্ন, সকলের জন্য কাজ এই সামাজিক দায়িত্ব কে পালন করবে? এই সামাজিক দায়িত্ব কে বহন করবে? আজকে যুব সম্প্রদায় জানতে চায় এইসব প্রশ্নের উত্তর কে দেবে? পশ্চিমবাংলার যুবসম্প্রদায় তাদের দাবী তুলে ধরার জন্য যে কর্মসূচী নিয়েছে তাতে দেখা যাচ্ছে আগামী ১৪ই সেপ্টেম্বর সল্ট লেক যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে একটি মহান পদযাত্রা শুরু হবে এবং সেটি শেষ হবে ১৯শে সেপ্টেম্বর হলদিয়ায় গিয়ে। এই সংস্থান নির্বাচনের মধ্যে একটা তাৎপর্য আছে। সেই তাৎপর্য হচ্ছে সল্ট লেকে যুব ভারতী ক্রীড়া সংস্থানে যুবকরা তাদের শরীর গঠন করবে, তারা সুস্থ সবল দেহ অর্জন করবে এবং কাজ পাবার যেটা নিদর্শন সেটা সৃষ্টি হবে হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্সে। এবং এতে পশ্চিমবঙ্গের অসংখ্য যুবক স্কুল কলেজের ছাত্র-ছাত্রী অংশ গ্রহণ করবে। দু হাজার ব্যক্তি আগাগোড়া অংশগ্রহণ করবে এবং কয়েক লক্ষ যুবক সল্ট লেক থেকে হাওড়া ময়দান পর্যন্ত নিবিড় জনস্রোতের সৃষ্টি করবে এবং সেখানে একটা ব্যারিকেডের সৃষ্টি হবে।

**শ্রী অনিল মুখার্জি :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া শহরের বর্তমান চেয়ারম্যান হচ্ছে কংগ্রেস সমর্থন পুষ্ট। তার নীতির ফলে বাঁকুড়া শহরে দারুণ জলাভাব দেখা দিয়েছে। জল সরবরাহ বাঁকুড়া শহরে ঠিক মত হচ্ছে না। আবার উল্টো দিকে কংগ্রেসের আই এন টি ইউ সি বাঁকুড়া শহরে এই জলাভাবের সময় বন্ধ ডেকেছিল। একদিকে কংগ্রেসের সমর্থকদের জন্য ওখানে জল পাওয়া যাচ্ছে না তাদের নীতির ফলে আবার অন্য দিকে বন্ধ ডাকা হয়েছে আরও গুটিকয়েক অজুহাতকে কেন্দ্র করে। আর আমি মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি আইনানুগ ব্যবস্থা থাকলে তিনি এই সব কার্যাবলী তদন্ত করুন। এবং কি কারণে কারা কোথায় এই ধরণের রাজনীতি করছে এবং তার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করবার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার একটি গুরুত্বপূর্ণ ঘটনার প্রতি সভার দৃষ্টি আকর্ষণ করছি। আজকে সকালে সংবাদপত্র পড়ে সাধারণ মানুষ বিশেষ করে শহরের মানুষ খুবই আতঙ্কিত হয়েছে। কলকাতা শহর ক্রমশ বসে যাচ্ছে। ১৯৫৪-১৯৫৫ সাল থেকে ক্রমশ কলকাতার মাটির স্তর নাকি নেমে যাচ্ছে। আমি আপনার মাধ্যমে পৌর মন্ত্রীকে হাওড়ার কয়েকটি ঘটনার প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়া শহরের শরৎ চ্যাটার্জী রোড, ক্যারি রোড, নরসিংহ দত্ত রোড, নেতাজী সুভাষ রোড ৪।৫ ফুট নেমে যাচ্ছে। এর কারণ আমরা যখন বিভিন্ন দপ্তরে, পৌর দপ্তরের জেলা শাসকের কাছে দরবার করি কারণ কি জানান - হঠাৎ নেমে যাচ্ছে কেন - তার কোন উদ্যোগ আমরা দেখতে পাই নি এবং কোন হদিস দিতে পারে নি। তাই আমি পৌর মন্ত্রীকে অনুরোধ করছি তিনি অবিলম্বে খোঁজ খবর নিয়ে আমাদের জানান কেন হঠাৎ তিন চার ফুট নেমে যাচ্ছে এবং এই ব্যাপারে আপনারা কি ব্যবস্থা নিচ্ছেন আজকে হাওড়ার মানুষ সেটা জানতে চায়।

[ 3-10 - 3-20 P.M. ]

**শ্রী অমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। আজকে পৃথিবীর বিভিন্ন দেশে তরুণ সমাজ মাদক দ্রব্যের প্রতি বিশেষভাবে আকৃষ্ট হওয়াতে একটা সর্বনাশা অবস্থার সৃষ্টি হয়েছে, যা নিয়ে সরকার, সমাজ বিজ্ঞানী চিকিৎসকরা শংকিত। অথচ এমনই একটি গুরুত্বপূর্ণ বিষয় সম্পর্কে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার উদাসীন। এঁরা প্রায়ই বলেন, এঁদের ক্ষমতা সীমিত। আমাদের আন্তরিকতা আছে কিন্তু ক্ষমতা সীমিত। আজকে কলকাতা শহরের বিভিন্ন জায়গায় যত্রতত্র যখন বিয়ার বার ওপেন করার লাইসেন্স মঞ্জুর করা হচ্ছে, কলকাতার আশেপাশে তরুণ তরুণী, কিশোর কিশোরী, ছাত্র-ছাত্রীরা এক সর্বনাশার পথে এগিয়ে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগীয় মন্ত্রীর কাছে প্রার্থনা জানাচ্ছি যে এই ভাবে যত্রতত্র যে সমস্ত বিয়ার বার ওপেন করার লাইসেন্স দেওয়া হয়েছে, যদি সম্ভব হয় তা প্রত্যাহার করে নেওয়া হোক। যদি তা সম্ভব না হয় তাহলে এই বিয়ার বারের প্রসার যাতে আর না ঘটে তার ব্যবস্থা করা হোক।

**শ্রী অমলেন্দ্র রায়:**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি দুটো প্রেস কনফারেন্সের প্রতি আপনার এবং এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। দুটোই গতকালের। প্রথম কনফারেন্সটা হচ্ছে কংগ্রেস আই এর সাধারণ সম্পাদক *** কলকাতায় প্রেস কনফারেন্স করে বলেছেন যে আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতি বসু নাকি আসাম চুক্তি সম্পর্কে বিভ্রান্তির সৃষ্টি করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কিছুদিন আগে আসামের মুখ্যমন্ত্রী *** এখানে এসেছিলেন এবং আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করে গেছেন। কেন্দ্রীয় আইন মন্ত্রী *** মহাশয় এসে মুখ্যমন্ত্রীর সঙ্গে আলোচনা করেছেন, যৌথ বিবৃতি অবশ্য বেরোয়নি, কিন্তু তাঁরা কেউই এই কথা বলেন নি যে আমাদের মুখ্যমন্ত্রী আসাম চুক্তি সম্পর্কে বিভ্রান্তি ছড়াচ্ছেন। গতকাল যখন সাধারণ সম্পাদক *** মহাশয় এই ভাবে প্রেস কনফারেন্সে বক্তব্য রাখলেন তখন তাঁর পাশে আইন মন্ত্রী *** মহাশয় বসেছিলেন। তিনি অবশ্য বলেছিলেন যে আমি নাম করতে চাই না, কিন্তু তিনি *** বক্তব্য সমর্থন করেছেন। এটাই বুঝিয়ে ছিলেন। কিন্তু আমরা জানিনা

মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে *** কি করে এই অভিযোগ আনলেন। মুখ্যমন্ত্রী শুধু এইটুকু বলেছেন যে তিনি একটা ব্যাখা চেয়েছেন, একটা চুক্তি হচ্ছে, সেই চুক্তির একটা ব্যাখ্যা চেয়েছেন এবং দেশে আইন কানুন আছে সিটিজেনশিপ সম্পর্কে। সংবিধানের আর্টিকেল ৫ থেকে ১১ পর্যন্ত এতগুলো আর্টিকেল আছে, ১৯৫৫ সালে যে সিটিজেনশিপ এ্যাক্ট হয়েছে, সেখানে কি ভাবে সিটিজেনশিপ এ্যাকয়্যার করতে হবে, কি করে কাউকে সিটিজেনশিপ থেকে ডিপ্রাইভ করতে হবে, কি করে সিটিজেনশিপ টার্মিনেট করবে, সমস্ত কিছু বিধি বিধান ১৯৫৫ সালের নাগকরিত্ব আইনে আছে, এবং তার সঙ্গে সঙ্গে ঐতিহাসিক চুক্তিগুলির সঙ্গে সামঞ্জস্য বজায় রেখে আসাম চুক্তির ব্যাখ্যা কি ভাবে করা হয়, কি ভাবে করা হবে, সেটা মুখামন্ত্রী জানতে চেয়েছেন এবং একটা আশঙ্কার কথা তুলে ধরা হয়েছে, যে ভাবে চুক্তি করা হয়েছে তার ফলে মানুষের মনে অনিশ্চিত অবস্থার সৃষ্টি হবে, মানুষের মনে আতঙ্ক দেখা দেবার সম্ভাবনা আছে। যদি সেই ভাবে সমস্ত জিনিসটাকে সারা দেশের মানুষ সকলে মিলে এটাকে তুলে ধরা না হয়। কাজেই *** এই অভিয়োগ সম্পূর্ণ অসত্য এই বিষয়ে কোন সন্দেহ নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে প্রেস কনফারেন্সের কথা বলতে চাই। প্রেস কনফারেন্স কালকে হয়েছে এবং সেই প্রেস কনফারেন্সে এ্যাড্রেস করেছেন আর কেউ নয়, আসামের মুখ্যমন্ত্রী *** স্বয়ং। তিনি কি বলেছেন? বিভ্রান্তিকর কথা *** বলছেন। আমি জিজ্ঞাসা করছি যে আসামের মুখ্যমন্ত্রী *** মহাশয় গতকাল প্রেস কনফারেন্সে কি বলেছেন? তিনি বলেছেন, ১৯৭১ সালের পরে যারা আসামে এসেছে তাদের সকলকে— তাদের যে ব্যাখ্যা আসাম চুক্তি সম্পর্কে জোর করে আসাম থেকে পশ্চিমবঙ্গে, বিহারে পাঠিয়ে দেওয়া হবে। এটা যদি সত্য হয় তাহলে এটাতো একটা ভয়ঙ্কর কথা। এর চেয়ে এ্যাবসর্ড, এর চেয়ে ফ্যানটাস্টিক ইন্টারপ্রিটেশন আর কিছু হতে পারেনা। কাজেই আজকে এটা দেখা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করবো যে আসামের মুখ্যমন্ত্রী *** মহাশয় প্রেস কনফারেন্সে আসাম চুক্তি সম্পর্কে যে ব্যাখা করেছেন, সেই সম্পর্কে তিনি দিল্লীর কাছে জানতে চান যে এই ব্যাখ্যা সঠিক ব্যাখ্যা কি না? যদি তাই হয় তাহলে এই ব্যাখ্যা সম্পর্কে যে আশংকা আমরা করছি সেই আশংকা সত্যে পরিণত হবে। তারা স্বাধীন দেশের স্বাধীন নাগরিকত্বের আইনের তোয়াক্কা না রেখে, নিয়ম-কানুনের তোয়াক্কা না করে, একটা ঐতিহাসিম চুক্তির পথ না রেখে গায়ের জোরে ওখানে কাউকে বাঙ্গালী, কাউকে হিন্দু, কাউকে মুসলমান বলে তাড়িয়ে দেবেন—এটাই কি ব্যাখ্যা? এই ভাবে কি আসাম সমস্যার সমাধান হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে জন্য আমরা চাই যে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অবিলম্বে এই ব্যাপারটা দেখুন এবং এই যে ব্যাখ্যা করা হয়েছে এই ব্যাখ্যা এবসর্ড এবং এটা ফ্যানটাষ্টিক ব্যাখ্যা। এই ব্যাখ্যা আসাম এ্যাকর্ডয়েব সরকারী ব্যাখ্যা কিনা সেটা জানা দরকার। নতুবা এই ভাবে যদি ব্যাখ্যা ছড়ান হয়, এই ভাবে যদি মুখ্যমন্ত্রীর তরফ থেকে, কোন কোন মন্ত্রীর তরফ থেকে করা হয় তাহলে একটা আশংকা দেখা দেবে, শান্তিপূর্ণ ভাবে এই কাজ কখনও সমাধান করা যাবেনা। মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি বলেছেন যে আমরা পাঠিয়ে দেব জ্যোতিবাবু মতামতের প্রয়োজন নেই, বিহারের মুখ্যমন্ত্রীর মতামতের প্রয়োজন নেই। এটা একটা ভয়ঙ্কর কথা, এই ভাবে সমাধা হয়না। If is a national question. It is national issues. কাজেই এই যে ঐতিহাসিক চুক্তি, অন্যান্য যে সমস্ত আইন-কানুন আছে তার সঙ্গে সংগতি রেখে আজকে একটা ব্যবস্থা করতে হবে, এ ছাড়া অন্য কোন ভাবে এই ব্যাখ্যা হতে পারে না

মিঃ স্পীকারঃ—Dr. Zainal Abedin, what is your point of order ?

**ডঃ জয়নাল আবেদিন :** - মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটা বৈধতার প্রশ্ন উত্থাপন করছি। আমাদের রুলস অব প্রসিডিওর এর কোন ধারায় আপনি মাননীয় সদস্য অমলেন্দ্র বাবুকে একটা অপ্রসঙ্গিক বিষয়ে যে বিষয়ে বলা যায়না, সেটা বলবার অধিকার দিয়েছেন, এটা আমার প্রথম প্রশ্ন। ..... গোলমাল .........

রুলসের ৩৫১ ধারা অনুযায়ী যদি দিয়ে থাকেন তাহলে আমি সেই ৩৫১ ধারা আপনার কাছে উল্লেখ করছি। সেখানে বলছে

A member who wishes to bring to the notice of the House any matter which is not a point of order shall give notice to the Secretary in writing starting briefly the point which he wishes to raise in the House together with reasons for wishing to raise it, and he shall be permitted to raise it only after the Speaker has given his consent and at such time and date as the Speaker may fix.

**Mr. Speaker :** Dr. Abedin has raised a point of order that under what provision, what rules or procedure Shri Amalendra Roy raised this question. I have already mentioned about the 'Zero Hour'. There is no provision under the rules for 'Zero Hour', and I wanted to abolish it. But on the request of the opposition it has been maintained by convention. Shri Roy has raised it in 'Zero Hour'. Only one thing he has mentioned, i.e., certain names. He can mention the office, but not the names. As such the names of Shri Hiteswar Saikia, Shri Priya Ranjan Das Munsi, Shri Ashok Sen, will expunged. Now Shri amalendra Roy will finish his submission.

**শ্রী অমলেন্দ্র রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কোন উত্তেজনা এখানে সৃষ্টি করতে চাইছি না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বক্তব্য হচ্ছে এই, কোন তরফ থেকেই আসাম চুক্তি সম্পর্কে বিভ্রান্তি সৃষ্টি করা উচিত নয়। কারণ, এখনো পর্যন্ত আসাম চুক্তির সঠিক ব্যাখ্যা কি, আইনগত দিক থেকে বিচার বিবেচনা করে তারপর প্রতিটি শর্তের আইনগত ব্যাখ্যা কি - আমাদের যতটুকু জানা আছে এখনো পর্যন্ত ঐ ইউনিয়ন সরকারের আইনমন্ত্রী সেই ব্যাখ্যা দেশের মানুষের সামনে হাজির করতে পারেন নি। এখনো পর্যন্ত আসাম চুক্তির বহু শর্তের ব্যাখ্যা দরকার এবং আমি আগেই বলেছি, সেই ব্যাখ্যা মন-গড়া ব্যাখ্যা হলে চলবে না, সেই ব্যাখ্যা এ্যাবসার্ড হলে চলবে না, সেই ব্যাখ্যা ফ্যানটাস্টিক ব্যাখ্যা হলে চলবে না। সেই ব্যাখ্যা মিলিয়ে দিতে হবে। ১৯৫০ সালে আমরা যে কনস্টিটিউটসন, সংবিধান গ্রহণ করেছি সেই সংবিধানের সংজ্ঞায় তাকে মিলিয়ে দেশের সামনে রাখতে হবে এবং ১৯৫৫ সালে আমরা যে নাগরিকত্বের আইন গ্রহণ করেছি তার সঙ্গে সংগতি রেখে, এই ব্যাখ্যা দেশের সামনে হাজির করতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই, আজকে এই আসাম চুক্তির ব্যাপারে সকল মন্ত্রী, দায়িত্বশীল নেতারা সকলেই ফরেনার কথাটি ব্যবহার করছেই, এ্যালিয়েন কথাটি ব্যবহার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কনস্টিটিউসনটি খুলে দেখুন - শুধু কনস্টিটিউসন নয়, তার সঙ্গে সংশ্লিষ্ট কতকগুলি স্ট্যাটুট খুলে দেখুন সো ফার এ্যাজ দি কমনওয়েলথ কানট্রিজ আর কনসার্নড় - কোন কমনওয়েলথ কানট্রি আর একটি কমনওয়েলথ কানটির সিটিজেন ফরেনার বলে ট্রিটেড হবে পারেন না এ্যাকডিং টু দি প্রভিসন অব দি কনস্টিটিউসন - আজকে এই সব প্রশ্ন এর মধে জড়িত আছে।

**Dr. Zainal Abedin :** Sir, I invite your attention to rule 328 of the Rules of procedure and conduct of Business in the West Bengal Legislative Assembly. A member while speaking or the floor of the House shall have to observe certain norms. You

Note : Expunged as ordered by the chair.

are here to see whether he is competent to use certain aspects on certain matters reflecting upon certain personalities who are not here. যে গুরুতর বিষয়ের উনি অবতারণা করেছেন, যে রিফ্লেকশান উনি করেছেন upon the Central Government. Mr. Amalendra Roy is not competent to bring the matter under the garb of zero hour. Let him come with a specific motion. He cannot use the privilege of zero hour to ventilate the grievances for political gain. এবং যে নাম তিনি উচ্চারণ করেছেন.......

**শ্রী অমলেন্দ্র রায় :** কোথায় লেখা আছে?

**ডাঃ জয়নাল আবেদিন :** ৩২৮-এ লেখা আছে। Again Sir, where is the permission? Where is the force and where is the scope to speak on the matter as he has taken the use of this floor? আপনার কাছে আমার নিবেদন, জিরো আওয়ার You have not managed to forget it. আপনার কাছে আমি গিয়েছিলাম এবং বললাম জিরো আওয়ারে আমাকে বলতে দেবেন। Zero hour has been introduced at the instance of the opposition. কিন্তু স্যার, আজকে জিরো আওয়ারে যে প্রসঙ্গ উত্থাপন করা যায় না, Except on a substantive motion what has happened in parliament, what has happened in other legislatures and what submission of other Ministers of other States and of central Minister, cannot be the subject matter of discussion of this House under any gain. এই আইন আপনি মানতে বাধ্য। কাজেই অমলবাবু যে বক্তব্য রেখেছেন তা হোলসেল এক্সপাঞ্জ করতে বাধ্য, তা না হলে আপনি আইনের অপব্যবহার করছেন বলে আমরা মর্মাহত হ'ব, আজকে অমলবাবু শুধু নয়, এ দলের সবাই রাজনৈতিক ফয়দা লোটবার চেষ্টা করছেন।

গোলমাল

These holders are using to exploit the situation for their political gain. এরা কোন অলটারনেটিভ সাজেশান দিতে পারেন নি। They are afraid. তাছাড়া সেকেণ্ড পয়েন্ট হচ্ছে, কোথাও একথাও বলা নেই, আসাম চুক্তিতে ডিপোর্টেসানের কোন প্রভিসান নেই। তা সত্বেও He has used the floor of this House on this issue, Again he has misused. He has created a confusion in the minds of the people. He has tried to create confusion in the minds of the people and the press. Hence I submit you. কাজেই স্যার, আমি বলব, মাননীয় সদস্য শ্রী অমল রায় যে বক্তব্য রেখেছেন তা হোলসেল এক্সপোজ করা হোক।

**মিঃ স্পীকার :** I will give my ruling. Please take your seat.

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, আমি বিষয়বস্তুর উপর বিশদ বিবরণ দিতে চাই না। স্যার, আপনি স্পীকার, আপনি যদি আপনার নিজের রুলিং ভঙ্গ করেন তাহলে আমাকে একটা কথা বলতে হবে যে, এটা একটা ম্যাড এ্যাসেম্বলীতে পরিণত হয়েছে। আমি মাত্র ৪/৫ দিন আগের একটি ঘটনার কথা আপনার কাছে উল্লেখ করছি, আপনি নিজেই রুলিং দিয়েছেন যে যদি কোন কলিং এ্যাটেনশান মোশান এ্যাকসেপটেড হয় বাই দি মিনিস্টার তাহলে সেই বিষয়ের উপর আইদার জিরো আওয়ার অথবা অন্য কোনভাবে দৃষ্টি আকর্ষণ পর্যন্ত করতে পারা যাবে না। ইট ইজ ইয়োর রুলিং। আজকে জিরো আওয়ারে যে কথার উল্লেখ করা হয়েছে—আপনি জানেন, ১৩ তারিখে আসামের ব্যাপারে একটা রেজিলিউসান আসছে।

**মিঃ স্পীকার :** আমার কাছে আসে নি। মিঃ মুখার্জী nothing has been decided. Nothing has been filed before me, I cannot anticipate that something will be coming before me.

[3.30 - 3.40 P.M.]

**শ্রী সুব্রত মুখার্জী :** হাউসের প্রত্যেকেই জানেন যে, মোশান ইজ কামিং। বিজনেস এ্যাডভাইসারি কমিটিতে যে কয়েকটি রেজিলিউসান এসেছে আমরা জানি, তারমধ্যে একটা হচ্ছে আসামের উপর রেজিলিউসান। You cannot give any guarantee whether it has been accepted.

স্যার, নম্বর টু পয়েন্ট ইজ্ দিস, যদি কোনো ব্যক্তি আসামের মুখ্যমন্ত্রীকে কিছু বলে থাকেন তাহলে He is the person to give the answer. ঐ মুখ্যমন্ত্রী একজন এখানে থার্ড পারসন, সুতরাং একজন থার্ড পারসনকে আর একজন থার্ড পারসন কি বলেছেন, না বলেছেন তা নিয়ে যেভাবে একটা পরিকল্পনামাফিক নাটক করতে দিলেন, ঐ ইস্যুতে বক্তব্য রাখতে দিলেন তাতে আমরা মনে করি It is the worst step on the part of the speaker.

স্পীকার স্যার, আপনি যদি এই ধরণের কনস্পিরেসি করেন তাহলে We are sorry. It is a mad Assembly. Then where to go? It is a mad Assembly.

আমরা বিষয়বস্তু নিয়ে আলোচনা করতে চাই, আসাম ইস্যুতে রেজিলিউসন আসুক, আমরা তাকে ফেস করতে চাই। যে বক্তব্য সেখানে থাকবে সে বক্তব্যের পরিপ্রেক্ষিতে আমরা আমাদের বক্তব্য রাখব। কিন্তু মাঝখানে শুধু মানুষকে বিভ্রান্ত করবার জন্য এই সংকীর্ণমনা মানুষগুলিকে আপনি যেভাবে মদত দিলেন ইতিহাসে তার নজির নেই। এই সভাকে আপনি যেভাবে ধূলুণ্ঠিত করলেন তা সত্যিই ঐতিহাসিক। এই অবস্থায় আমরা দাবী করছি এ্যাসেম্বলির প্রসিডিংস থেকে এগুলি সব বাদ দেওয়া হোক। All the proceedings should be expunged from the Chair.

**শ্রী সুমন্ত কুমার হীরা :** - অন এ পয়েন্ট অফ্ অর্ডার, স্যার, আবেদিন সাহেব এবং সুব্রতবাবু যা বললেন তা আমরা শুনলাম। কিন্তু গত দু'দিন ধরে আসামের মুখ্যমন্ত্রী এবং কংগ্রেসের একজন নেতা যে বিবৃতি দিয়েছেন সে বিবৃতির ফলে পশ্চিমবাংলার স্বার্থ ক্ষুন্ন হচ্ছে। তাঁর বিবৃতি পশ্চিমবাংলার ইমিডিয়েট ইন্টারেস্ট হ্যাম্পার করছে। হাজার হাজার লক্ষ লক্ষ মানুষ আসাম থেকে বিতাড়িত হয়ে পশ্চিমবাংলায় ছুটে আসবে। এর ফলে পশ্চিমবাংলা স্বার্থ বিঘ্নিত হবে। আমরা নিশ্চয়ই এ অবস্থায় চুপ করে বসে থাকতে পারি না। যে দল কেন্দ্রীয় সরকার চালাচ্ছে, সেই দলের একজন নেতা, একজন মন্ত্রী যদি এ'রকম বিবৃতি দেন তাহলে তা আমাদের রি-য়্যাক্ট করবেই, পশ্চিমবাংলার মানুষের স্বার্থেই রি-য়্যাকসন হবে, আমরা কখনই চুপ করে বসে থাকতে পারি না।

**শ্রী অনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অন এ পয়েন্ট অফ্ অর্ডার, স্যার মাননীয় সদস্য শ্রী অমলেন্দ্র রায় যে প্রসঙ্গটি উত্থাপন করেছেন, সেটি পশ্চিমবাংলার স্বার্থে খুবই জরুরী প্রসঙ্গ। যে ঘটনা ঘটাতে চলেছে তাতে পশ্চিমবাংলার অর্থনীতি বিপর্যস্ত হবে, পশ্চিমবাংলার মানুষ ক্ষতিগ্রস্ত হবে। যে নীতি নির্দ্ধারিত হতে চলেছে তাতে পশ্চিমবাংলার স্বার্থ ক্ষুন্ন হবে। অতএব মাননীয় সদস্য অমলেন্দ্র রায় যে প্রস্তাব এনেছেন তা খুবই সঙ্গত। ওখানে যা বলা হচ্ছে তা শুধু বে-আইনীই নয়, তা বিচ্ছিন্নতাবাদী এবং জাতীয়তাবাদ বিরোধী। আজকে পশ্চিমবাংলার অর্থনীতিকে বিপর্যস্ত করার জন্য পরিকল্পিতভাবে এ'সব কথা বলা হচ্ছে, নীতি গ্রহণ করা হচ্ছে।

**Mr. Speaker :** On the point raised by Dr. Zainal Abedin that the submissions made by Shri Amalendra Roy are not in consonance with the Rules of Procedure and Conduct of Business of the Assembly, as also the point taken by Shri Subrata Mukherjee, I have at the earlier occasion said that what has been raised in the Calling Attention, Mention Hour, cannot be raised in the zero hour. Now, the question here is that zero hour by itself is not provided anywhere in the Rules. A lot of debates took place in the zero hour before the last Budget Session. I had wanted to abolish the zero hour which is not prevalent in any State Legislature or in the Parliament. But at the request of the Opposition, and at a meeting of all parties, where the Chief Minister was also present, it was requested that the zero hour should be continued. I take it as a convention but not as the rights of the members - it should not be. It should not be done. It was further agreed that by 12.00 O'clock the permission should be sought from me along with the subject that a Member wants to make mention in the zero hour and to take leave of that. I have made it a convention for taking a list of the members. Those members who don't come but make a telephone call or send a note, then also I make a list. I have received today the names of six members who sought permission to make mention in the zero hour. I have allowed these six members to make mention in the zero hour. Dr. Zainal Abedin came in the House for the first time in this Session after 1.00 p.m. and wanted to make a mention in the zero hour. But I did not allow him because the convention is that notice should be given by 12.00 noon - according to the convention that has been established. As such, I have no case for that because the question here is that the mention in the zero hour is based on convention. There is no written law for zero hour. What can be said and what cannot be said - we find that. Under rule, we find it. It is by itself a convention. Zero hour by itself is a convention. It is not by any established rules. It is only by itself a convention. Everything under the sun is mentioned in the zero hour.

[3.40 - 4.15 P.M.] (including Adjournment)

It is expected that the members should maintain as far as possible the rules and procedure as laid down by me. Now the procedure is that the names of the persons who are not members of this House should not be mentioned. I have discontinued it and to-day also I have expunged the names mentioned by the member. But How can I say that the member cannot raise the question. I cannot say that. As such, I disallow both the questions raised by Shri Subrata Mukherjee and Dr. Zainal Abedin and the rest is in order.

The House stands adjourned for recess till 4.15 P.M.

(At this stage the House was adjourned till 4.15 P.M.)

**Shri Md. Nezamuddin :** মিঃ স্পীকার স্যার, অন এ পয়েন্ট অফ্ ইনফরমেশন—কাগজে একটা খবর দেখলাম যে আমাদের কেন্দ্রীয় সরকার একটি অর্ডিনান্স জারী করেছেন। তাতে তাঁরা বলেছেন যে, যদি কোন ইনডিপেনডেন্ট ক্যান্ডিডেট প্রার্থী হবার পরে মারা যান তাহলে সংশ্লিষ্ট কেন্দ্রের নির্বাচন বাতিল হবে না।

**Mr. Speaker :** This is not point of information. I will not allow this. এসব নিয়ে পয়েন্ট অফ্ ইনফরমেশন হয় না। এটা আইনের ব্যাপার। আপনি বসুন।

## Motions Under Rule 185

**Mr. Speaker :** Today there are three Motions more or less on the same subject. I will take all the Motions together. Now I call upon Shri Abdul Mannan to move his Motion.

**Shri Abdul Mannan :** Mr. Speaker Sir, I beg to move the following Motion :

যেহেতু এই রাজ্যের উচ্চ শিক্ষার ক্ষেত্রে ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলির সাধারণ প্রশাসনিক এবং শিক্ষাবিষয়ক কাজকর্মের ক্ষেত্রে রাজ্যের ক্ষমতাসীন রাজনৈতিক দলগুলির সাম্প্রতিক ক্রমাগত বাধাদানের ফলে বিশ্ববিদ্যালগুলির দৈনন্দিন প্রশাসনিক ও শিক্ষাবিষয়ক কাজকর্ম বাধাপ্রাপ্ত হচ্ছে;

যেহেতু বিশ্ববিদ্যালয়গুলির উপাচার্যগণ ক্ষমতাসীন রাজনৈতিক দলের প্রতি আনুগত্য প্রকাশ ক'রে অগণতান্ত্রিক পদ্ধতিতে বিশ্ববিদ্যালয়ের প্রশাসন পরিচালনায় অসম্মত হওয়ায় বিশ্ববিদ্যালয়গুলিতে অচল অবস্থা সৃষ্টি হচ্ছে;

যেহেতু এই রাজ্যের ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলিতে এক শ্রেণীর কর্মচারীদের অগণতান্ত্রিক ও আইন-বহির্ভূত আন্দোলনের ফলে বিশ্ববিদ্যালয়গুলির ভাবমূর্তি বিঘ্নিত হচ্ছে;

যেহেতু বিশ্ববিদ্যালয়গুলিতে ছাত্র-ছাত্রীদের বিভিন্ন পরীক্ষা গ্রহণ, ফলাফল প্রকাশ এবং উচ্চ শিক্ষার জন্য গবেষনামূলক কাজকর্ম বাধাপ্রাপ্ত হচ্ছে;

সেহেতু এই সভা রাজ্য সরকারকে অনুরোধ করছে যে, অবিলম্বে ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলির আচার্যের সঙ্গে আলোচনার মাধ্যমে বিশ্ববিদ্যালয়গুলির অচলাবস্থা দূর করার ব্যবস্থা গ্রহণ করা হোক।

[4.15 - 4.25 P.M.]

**শ্রী আবদুল মান্নান :** মিঃ স্পীকার স্যার, মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের সঙ্গে ব্যাথাহত চিত্তে এই প্রস্তাবটিআনতে হয়েছে। অর্থকৌলিন্যে হয়ত বাঙ্গালী শ্রেষ্ঠত্ব অর্জন করতে পারেনি, কিন্তু সাহিত্য, দর্শন, জ্ঞান-বিজ্ঞানে এবং অন্যান্য বিভাগে বাঙ্গালী শুধু ভারতেই নয়, বিশ্বের সর্বত্র একদা স্বীকৃতিলাভ করেছিলেন। কিন্তু আজকের অবস্থা এমন এক জায়গায় গিয়ে দাঁড়িয়েছে যে, আজকে বাংলার বাইরের লোকেরা অনেক এগিয়ে গেছেন। আজকে এখানকার শিক্ষক, গবেষকরা হতাশগ্রস্ত। যদি অনুকূল পরিবেশ আজকে এখানে থাকতো, তাহলে এখানকার শিক্ষক, গবেষকরা খ্যাতি অর্জন করতে সক্ষম হতেন। ১৯৭৮ সালের পর থেকে পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলিতে যে ক্রমবর্ধমান অরাজকতা এবং দুর্নীতির কড়াল ছায়া গ্রাস করেছে তা অস্বীকার করবার উপায় নেই। রাজ্যের সব কয়টি বিশ্ববিদ্যালয়েই আজকে একই অবস্থা। রাজ্যের বিশ্ববিদ্যালয়গুলি আজকে শাসক দলের আড্ডাখানায় রূপান্তরিত হয়ে গেছে। পড়াশুনা এবং তার চর্চা আজকে বিশ্ববিদ্যালয়গুলির ছাত্রদের কাছে একটা গৌণ ব্যাপার হয়ে দাঁড়িয়েছে। শাসকযন্ত্রের চেয়ারম্যান এবং মন্ত্রীরা রাইটার্স বিল্ডিংস-এ বসে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য কে নির্দেশ দেন কিভাবে বিশ্ববিদ্যালয় চালাতে হবে। আজকে কর্মচারীদের এক অংশ সেই দলের নির্দেশে রোজ বিক্ষোভ, মিছিল করছে। রোজ ডেমোনেসট্রেসান নিয়ে উপাচার্য্যকে ঘেরাও করছে। এইভাবে তারা বিশ্ববিদ্যালয়কে কলুষিত করছে। আজকে প্রতিটি বিশ্ববিদ্যালয়ের এমন অবস্থা যে সেখানে উপাচার্য্য নিরাপত্তা বোধ করছে না। কলিকাতা বিশ্ববিদ্যালয় এমন একটা বিশ্ববিদ্যালয় যেখানে উপাচার্য্য ছিলেন স্যার আশুতোষ মুখোপাধ্যায়, স্যার যদুনাথ সরকার, ডাঃ শ্যামাপ্রসাদ মুখার্জী, ডাঃ হাসান সুরাবর্দ্দী, আজিজুল হক এবং বিধানচন্দ্র রায় এদের মতো মানুষ। সেই উপাচার্য্যের ঘরের সামনে, সেনেট হলে পুলিশের ফাঁড়ি বসে গেছে, সেখানে একটা থানা হয়ে গেছে। প্রত্যেক বিশ্ববিদ্যালয়ের দিকে যদি আমরা তাকাই তাহলে দেখবো সব বিশ্ববিদ্যালয়ে এই অবস্থার সৃষ্টি হয়েছে। এই কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বন্দে মাতরম মন্ত্রের স্রষ্টা ঋষি বংকিম চট্টোপাধ্যায় এবং জয় হিন্দ মন্ত্রের স্রষ্টা নেতাজী একদিন ছাত্র ছিলেন। সেই বিশ্ববিদ্যালয়ের অবস্থা এমন দাঁড়িয়েছে যে তার জন্য লজ্জায় আমাদের মাথা হেঁটকরতে হয়। এমন অবস্থা কেন হ'ল? আমরা যদি এইদিকে তাকাই তাহলে দেখবো বিশ্ববিদ্যালয়গুলিতে পড়াশোনার কোন পরিবেশ নেই। প্রতিদিন সেখানে ঘেরাও হচ্ছে, বিক্ষোভ হচ্ছে এবং হৈচৈ হচ্ছে। সেখানে শাসক দলের রাজনৈতিক আস্ফালন ছাড়া আর কিছুই হয় না। আজকে বিশ্ববিদ্যালয়গুলির প্রধান কর্তব্য হল জাতি গঠন করা, সেখানে ভাল পরিবেশ সৃষ্টি করে ছাত্রদের চরিত্র গঠন করে প্রকৃত পথে নিয়ে যাওয়া। কিন্তু সেখানে আমরা দেখতে পাচ্ছি একটা রাজনৈতিক আখড়ায় রূপান্তরিত করা হয়েছে। সেখানে ছাত্রদের ভবিষ্যত কি সেটা তারা বুঝতে পারছে না। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে এমন অবস্থা হ'ল কেন সেই ব্যাপারে আমরা যদি দেখি তাহলে দেখবো যে ৫ জন কর্মচারীকে ছাটাই করা নিয়ে এই অচলাবস্থা। এই ৫ জন কর্মচারী কারা? এই ৫-জন কর্মচারীর মধ্যে একজন হচ্ছেন *** তাকে একটা ড্রাইভার হিসাবে এ্যাপয়েন্টমেন্ট করা হয়েছিল। কলিকাতা বিশ্ববিদ্যায়ে যখন তিনি উপাচার্য্য হিসাবে ছিলেন তখন সেই ড্রাইভারকে নিয়োগ করা হ'ল না, তিনি যাবার আগে সেই কর্মচারীকে এ্যাপয়েন্টমেন্ট দিয়ে গেলেন। সেই কর্মচারী একটা ড্রাইভিং লাইসেন্সের সার্টিফিকেট সাবমিট করেছিল। স্যার, আপনি অবাক হয়ে যাবেন এই রকম ঘটনা ইতিহাসে আর ঘটেনি। সেই ড্রাইভিং লাইসেন্সের নাম্বার হ'ল পি.এল.এফ ৩৬৮৫। বর্ত্তমান উপাচার্য্য যখন মটর ভেইকেলস ডিপার্টমেন্টকে চিঠি লিখে জানতে চাইলেন পি.এল.এফ ৩৬৮৫ এই লাইসেন্সটির মালিক কি? সেই চিঠির ভিত্তিতে ওই ডিপার্টমেন্ট একটা চিঠি দিয়েছিল। *** উনি ডিরেক্টর, পাবলিক ভেইকেলস ডিপার্টমেন্ট, ক্যালকাটা বললেন....

**মিঃ স্পীকার :** No names please, you can mention the office. নামগুলি এক্সপাঞ্জ করা হবে।

**শ্রী আবদুল মান্নান :** উনি বললেন এই লাইসেন্স হচ্ছে লছমি প্রসাদ সাউ-এর, ঠিকানা ৩২৩, আপার চিতপুর রোড, ক্যালকাটা। স্যার, উনি এইরকম একজনকে, যার ড্রাইভিং লাইসেন্স নেই এইরকম একজনকে চাকুরী দিয়ে চলে গেলেন। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য তাঁর ক্ষমতা বলে এই অন্যায়ের তদন্ত করলেন। এর জন্য তিনি একটা ৩-ম্যান কমিটি করলেন। সেই কমিটির রিপোর্ট সিনডিকেট মিটিং-এ প্লেস করা হয়। সেই সিনডিকেট মিটিং সেই রিপোর্ট ডিসএ্যপ্রুভ করতে পারতেন। কিন্তু সেই রিপোর্ট ডিসএ্যপ্রুভ করলেন না আবার এ্যাপ্রুভ করলেন না, একটা গোলমাল সৃষ্টি করে মিটিং চালাতে দেওয়া হ'ল না। ফলে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের সমস্ত কাজ বন্ধ হয়ে গেছে।

[4.25 - 4.35 P.M.]

সেখানে প্রো-ভাইস-চ্যান্সেলার (এ্যাকাডেমিক)-এর অ্যাপয়েন্টমেন্ট দেওয়া যাচ্ছে না। উপাচার্য নাম দিয়েছেন একজনের এবং মন্ত্রী মহাশয় নাম দিয়েছেন আর একজনের। এই অ্যাপয়েন্টমেন্টটা না দেওয়ার ফলে বিশ্ববিদ্যালয়ের সমস্ত কাজকর্ম বন্ধ হয়ে গিয়েছে। এই অবস্থা চলছে বিশ্ববিদ্যালয়ের ভেতরে। আবার এও দেখা যাচ্ছে যে, একই বছরে একই ব্যক্তি দুজায়গা থেকে মাইনে নিয়েছেন। তিনি কলকাতা বিশ্ববিদ্যালয়েব সুপারিনটেনডেন্ট - মেনটেন্যান্স এণ্ড সিকিউরিটি পোস্টের জন্য একটা দরখাস্ত করেছিলেন এবং সেখানে ঐ পোস্টে চাকরি পেয়েছিলেন। তিনি ঐ পোস্টে ১লা জানুয়ারীতে জয়েন করেছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ে। কিন্তু ঐ একই সময়ে তিনি ক্যালকাটা ইলেকট্রিক সাপ্লাই কর্পোরেশনেও কাজ করছেন। সেখানে তিনি ১লা জানুয়ারী থেকে ৩১শে জানুয়ারী পর্যন্ত মাইনেও নিয়েছেন। এই অবস্থা জানতে পেরে উপাচার্য চিঠি লিখে জেনেছেন যে তিনি সি.এস.সি. থেকে রিলিজ পেয়েছেন ১লা ফেব্রুয়ারী থেকে। একজন লোক একটা সংস্থার ১লা জানুয়ারী থেকে ৩১শে জানুয়ারী পর্যন্ত সেখানকার কর্মচারী হিসাবে কাজ করে যেখানে মাইনে নিয়েছেন, সেই একই ব্যক্তি আবার কলকাতা বিশ্ববিদ্যালয়ে ১লা জানুয়ারী থেকে চাকুরী করলেন এবং মাইনেও নিলেন। এই ঘটনা থেকেই বোঝা যায় যে, কোন রাজ্যের বুকে আমরা বাস করছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ে অন্য একজন আসাম ট্রাভেল এজেন্সী থেকে একখানা সার্টিফিকেট সংগ্রহ করে - যে নামে আসলে কোন সংস্থা নেই - চাকুরী পেয়েছেন। ঐ ব্যক্তি যে চিঠি দিয়েছিলেন, সেখানে টেলিফোন নাম্বার পর্যন্ত উল্লেখ করেছিলেন ঐ সংস্থার নাম দিয়ে। সেই টেলিফোন নাম্বারে ফোন করে দেখা গিয়েছে যে, ঐ নামে কোন সংস্থা সেখানে নেই। তাঁর সেই সার্টিফিকেট এ্যাটেস্টেড করেছিলেন আমাদের একজন মন্ত্রীমহাশয়ের একজন কনফিডেন্সিয়াল এ্যাসিস্ট্যান্ট। ঐ এ্যাসিস্ট্যান্ট খুব গুরুত্বপূর্ণ পদে রয়েছেন, তিনি ঐ সার্টিফিকেট এ্যাটেস্টেড করেছিলেন এবং কলকাতা বিশ্ববিদ্যালয়ের মত একটা জায়গায় সেই ব্যক্তি চাকুরী করতে গেলেন। এই অবস্থাতেও সেই চাকুরী পাওয়া ভদ্রলোকের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া যাবে না বলে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন। একটা শিক্ষাক্ষেত্রে এইরকম অবস্থা চলতে থাকলে কাজ করা অসম্ভব, উপাচার্য একথা যদি বলে থাকেন তাহলে তিনি দোষের কি করলেন? তাহলে তো সেই ব্যক্তিকে রিওয়ার্ড দিতে হয়। এই রকম অবস্থায় আপনারা সেখানে বলছেন যে, উপাচার্য যদি এই রকম আচরণ করতে থাকেন তাহলে বিশ্ববিদ্যালয়ের

Note : Expunged as ordered by the chair.

কাজকর্ম ব্যাহত হবে। আর আমরা দেখলাম যে, আপনারা উপাচার্য যাতে কাজকর্ম চালাতে না পারেন, তার ব্যবস্থা করলেন। এইরকম অবস্থা আজ চলছে পশ্চিমবঙ্গের বিভিন্ন বিশ্ববিদ্যালয়গুলিতে। শুধামাত্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের মত একটা বিশ্ববিদালয়েই এই অবস্থা চলছে না - এ অবস্থা আজ সর্বত্র। উপাচার্য আর একটা কাজ করেছেন - সেটি হচ্ছে, ঐ পাঁচজনের মধ্যে আর একজন কর্মচারীও আছেন যাঁর বয়স ৩৫ বৎসর। একজন ওভারএজেড্ ভদ্রলোক কলকাতা বিশ্ববিদ্যালয়ের দরখাস্ত করেছিলেন একটা পোস্টের জন্য। মোট দরখাস্ত পড়েছিল ৩৫ জনের। দরখাস্ত বাছাই পর্বে দেখা গেল ৩৪ জনের বয়স ঠিক ৩০ বৎসরের মধ্যে এবং একজন আবেদনকারীর বয়স ৩৫ বৎসর। যাঁর বয়স ৩৫ বৎসর, তাঁর আবেদন অবৈধ হওয়ার কথা। কিন্তু দেখা গেল ওভারএজেড্ ভদ্রলোকের আবেদনপত্রই বৈধ বলে বিবেচিত হল। এ ঘটনা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইতিহাসে নতুন হল, এর আগে কোনদিন এ ঘটনা ঘটেনি। রেজিস্ট্রারার, এ্যাসিস্ট্যান্ট রেজিস্ট্রারার বললেন, ওভারএজেড্ ভদ্রলোকের এ্যাপ্লিকেশনকে বিবেচনা করা যেতে পারে। কেননা, সব দরখাস্তকারীদের মধ্যে তাঁর বয়স বেশী এবং তিনি যোগ্যতর ব্যক্তি। তাঁকে নেওয়া হয়েছি' কল কাতা বিশ্ববিদ্যালয়ের চাকুরীতে। এই অবস্থা কলকাতা বিশ্ববিদ্যালয়ে চলছে। আমি মাননীয় সদস্যদের কাছ থেকে তাঁদের বক্তব্য শুনে পরে আবার আমার বক্তব্য রাখব। আমি মাননীয় সদস্যদের কাছে এই আবেদন রাখব যে, পশ্চিমবাংলার বুকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের গুরুত্ব অত্যাধিক। শিক্ষাকেন্দ্রের অন্যতম পীঠস্থান বিবেচনা করে আমার এই প্রস্তাবকে আপনারা গ্রহণ করুন এবং শিক্ষাক্ষেত্রে পশ্চিমবঙ্গে যে নৈরাজ্য চলছে তা দূর করার ব্যবস্থা করুন।

**শ্রী দেব প্রসাদ সরকার :** যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভা গভীর উদ্বেগের সাথে লক্ষ করছে যে, বেশ কিছুকাল যাবৎ উপাচার্য এবং সিন্ডিকেটের মধ্যে ক্রমবর্ধমান বিবাদ এবং তার থেকে উদ্ভূত সমস্যা এই রাজ্যের ঐতিহ্যমণ্ডিত শিক্ষা প্রতিষ্ঠান কলকাতা বিশ্ববিদ্যালয়ে এমন একটা অচল অবস্থার সৃষ্টি করেছে যে, বর্তমানে এই বিশ্ববিদ্যালয়ের স্বাভাবিক কাজকর্ম ও পড়াশোনা কার্যত বন্ধ হওয়ার পথে;

সেইহেতু রাজ্যের লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর ভবিষ্যতের কথা চিন্তা করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে গণতান্ত্রিক, সুস্থ ও স্বাভাবিক পরিবেশ ফিরিয়ে আনা এবং এই শিক্ষা প্রতিষ্ঠানের স্বাধিকার সুপ্রতিষ্ঠিত করার উদ্দেশ্যে উভয়ের মধ্যে বিবাদীয় বিষয়গুলিকে "প্রেস্টিজ ইস্যু" না করে পারস্পরিক অলাপ-আলোচনার মাধ্যমে একটি সুষ্ঠু মীমাংসায় উপনীত হওয়া এবং অবিলম্বে কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমান অচল অবস্থার অবসান ঘটানোর জন্য এই সভা রাজ্য সরকারের মাধ্যমে এই মর্মে দুই বিবাদমান পক্ষের শুভ বুদ্ধির কাছে আবেদন জানাচ্ছে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিশ্ববিদ্যালয়ের উপর যে প্রস্তাব আমি এনেছি, সেটি অলরেডি সার্কুলেটেড্ হয়েছে। এই মোশান যে টেকস্ট অফ দি মোশান, আশা করি তা পড়ে সকলেই উপলব্ধি করতে পেরেছেন। আমি যে স্পিরিট থেকে এই মোশানটা মুভ করতে চেয়েছি তা হচ্ছে, প্রাকটিক্যালি আমাদের দেশে, বিশেষ করে এই রাজ্যে দীর্ঘদিনের ঐতিহ্যমণ্ডিত শিক্ষাপ্রতিষ্ঠান, আমাদের দেশের বহু স্বনামধন্য মণীষী ও দেশ বরেণ্য নেতাদের স্রষ্ঠা এই কলকাতা বিশ্ববিদ্যালয়।

সেখানে বিশ্ববিদ্যালয়ে আজকে যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে এবং তাকে কেন্দ্র করে এই রাজ্যের শুভবুদ্ধিসম্পন্ন মানুষ এবং শিক্ষিত অনুরাগী মানুষরা যে গভীর উৎকণ্ঠা এবং উদ্বেগের সঙ্গে কাজ করছেন সেই উৎকণ্ঠা থেকে আমি এই সভায় বিশ্ববিদ্যালয়ের বর্তমান অচলাবস্থার দ্রুত যাতে অবসান হয় সেই উদ্দেশ্যে এই মোশন এখানে এনেছি। আজকে এইকথা সকলেই স্বীকার করবেন যে কলিকাতা বিশ্ববিদ্যালয় এমন একটা পরিস্থিদিতে দাঁড়িয়েছে যে যেখানে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এদদিকে আর সিনেট, সিণ্ডকেট একদিকে। এরমধ্যে বিবাদের পরিণতি এমন একটা অচলাবস্থার সৃষ্টি হচ্ছে যাতে এই বিশ্ববিদ্যালয়ের স্বাভাবিক কাজকর্ম, পড়াশোনা এবং পরীক্ষা সমস্ত কিছু বিপর্যস্ত. অত্যন্ত অচলাবস্থার পরিস্থিতি সৃষ্টি হয়েছে। কার্যত গত কয়েক মাস ধরে যথা জুন মাসে মাত্র ৬ দিন, জুলাই মাসে মাত্র ৫ দিন এবং আগস্ট মাসে মাত্র ৫ দিন কাজ হয়েছে। পরীক্ষাগুলি প্রায় বন্ধ হতে বসেছে। যথা পার্ট টুর প্রাকটিকাল অনির্দিষ্ট কালের জন্য বন্ধ এবং পোস্ট গ্র্যাজুয়েট পরীক্ষা, তাছাড়া আরো বহু পরীক্ষা আছে যা গ্রহণ করা সম্ভব হয়নি। এইরকম একটা পরিস্থিতি চলছে। এখানে উভয়পক্ষের ঝগড়া-ঝাটি এবং বিবাদকে কেন্দ্র করে বিশ্ববিদ্যালয়ের প্রশাসনে এমন একটা অচলাবস্থার সৃষ্টি হয়েছে এবং সেই অচলাবস্থা এমন একটা জায়গায় গিয়ে পৌঁছেছে যে যেখানে বিশ্ববিদ্যালয় অধ্যাপক, অফিসার নিয়োগের কাজ বন্ধ হয়ে গেছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে বিভিন্ন ডিপার্টমেন্ট মিলিয়ে ২০০টি অধ্যাপকের পদ শূণ্য, ঝগড়া-বিবাদের জন্য কোন এ্যাপোয়েন্টমেন্ট দেওয়া যাচ্ছে না। ডে টু ডে রুটিন ওয়ার্ক এবং সিণ্ডিকেটের ২০০-র মত রেজিলিউশান এ্যাপ্রুভের যে সিদ্ধান্ত নেওয়া হল সবই বন্ধ হয়ে রয়েছে, বলতে গেলে একটা কমপ্লিট ডেডলক, সম্পূর্ণ অচলাবস্থার সৃষ্টি হয়েছে। এই যে অচলাবস্থার সৃষ্টি হয়েছে একথা অবশ্য বিবাদমান পক্ষ কেউই অস্বীকার করবেন না, উভয়পক্ষই স্বীকার করেছেন। এরা উভয়ে উভয়ের দাবী আদায় করতে চাইছে, এই ব্যাপারে পরস্পর পরস্পরের লড়াই ক্রমশ জোরালো হয়ে যাচ্ছে। এইরকম পরিস্থিতির ফলে বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে লক্ষ লক্ষ ছাত্র-ছাত্রীর ভবিষ্যৎ বিনষ্ট হতে চলেছে, যাতে এই পরিস্থিতির মোকাবিলা করে এর সমস্যার সমাধান করা যায় সেইরকম উদ্বেগ কিন্তু দেখা যাচ্ছে না যেটা নাকি সমস্ত শুভবুদ্ধিসম্পন্ন মানুষের কাছেই একান্ত কাম্য হওয়া উচিত। এক্ষেত্রে দেখা যাচ্ছে একে অপরের উপর পাল্টা অভিযোগ চালাচ্ছেন। এক্ষেত্রে উপাচার্যের বিরুদ্ধে পাল্টা অভিযোগ হচ্ছে তিনি নাকি ইমারজেন্সি পাওয়ার ব্যবহার করছেন, আইনের নয়ছয় করছেন। অর্থাৎ সিণ্ডিকেটের ইলেকটেড বডিকে উপেক্ষা করে প্যারালাল এ্যাডমিনিস্ট্রেশন চালাচ্ছেন এবং নিজের খেয়ালখুশিমত এ্যাপোয়েন্টমেন্ট দিচ্ছেন। এই সমস্ত কাজ ঠিক হচ্ছে না। আবার উপায়ার্যের থেকে বক্তব্য হচ্ছে তাঁর এ্যাপোয়েন্টমেন্ট পাওয়ার থেকে এবং গোড়ার থেকে তার প্রতিটি কাজে এবং প্রতিটি পদক্ষেপে বাধা দেওয়া চেষ্টা করা হচ্ছে। ফলে ডি.সি. হিসাবে যখন বিশ্ববিদ্যালয়ের কাজ চালাতে হবে তখন ইমারজেন্সি পাওয়ারকে ইউজ না করে তার পক্ষে কোন উপায় নেই। কারণ তাদের দিকে থেকে কোন কো-অপারেশান পাচ্ছেন না। এই বক্তব্য হচ্ছে উপাচার্যোর পক্ষের। এইভাবে যখন ৫ জনকে বরখাস্ত করলেন তখন উভয়পক্ষের পাল্টা পাল্টা অভিযোগ বা বক্তব্য আমরা দেখতে পাচ্ছি এবং এই বিতার্কের মধ্যে স্বয়ং মুখ্যমন্ত্রীও ইনভলভড রয়ে গেছেন। তিনিও বলেছেন যে এই পরিস্থিতির জন্য উপাচার্য্য দায়ী, এই ধরণের এক তরফা বক্তব্য রেখেছেন। সুতরাং এই জিনিষ আমরা দেখতে পাচ্ছি।

[4.35 - 4.45 P.M.]

এক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে এইরকম আনএনডিং অভিযোগ, পাল্টা অভিযোগ তুলে সমস্যাকে দীর্ঘায়িত করা হচ্ছে। এর ফলে ছাত্র-ছাত্রীদের ভবিষ্যৎ নষ্ট হতে চলেছে। সুতরাং এদিক থেকে সমস্যাকে দেখা উচিত। কিন্তু দেখতে পাচ্ছি অত্যন্ত উদবেগের সঙ্গে যে এর দ্রুত অবসান না ঘটিয়ে একে বামফ্রন্টের পেছন থেকে মদত দেয়া হচ্ছে এবং বিশ্ববিদ্যালয়ের প্রশাসনের উপর রাজ্য সরকারের ক্ষমতা সংস্থাপন করার চেষ্টা হচ্ছে। অপরদিকে কংগ্রেস পক্ষ থেকে বিশ্ববিদ্যালয়ের বিশৃঙ্খলার সুযোগ নিয়ে এর স্বাধিকার খর্ব করে কেন্দ্রের হস্তক্ষেপের চেষ্টা করছেন। এবং এটা একটা মটিভেটেড ওয়েতে চেষ্টা চলছে। এর চেয়ে মর্মান্তিক হচ্ছে পশ্চিমবাংলার বিদ্বনজন

সমাজের একটা অংশ কলকাতা বিশ্ববিদ্যালয়ের এইরকম পরিস্থিতি দেখে এই অবস্থার হাত থেকে পরিত্রাণ পারার জন্য বিকল্প ব্যবস্থা হিসেবে কেন্দ্রে হস্তক্ষেপের চিন্তা করছেন। তাঁদের এই উদ্বেগের সঙ্গে আমি ফুল শেয়ার করি কিন্তু তাঁরা পরিত্রাণের পন্থা হিসেবে যে পথ গ্রহণ করতে চাইছেন সেটা বাঞ্ছনীয় নয়। কেন্দ্রের দ্বারা যেসব সেন্ট্রাল ইউনিভারসিটি পরিচালিত হচ্ছে তাদের চেহারা কি সেটা সকলেই জানেন। Report of the Committee to enquired into the workings of the Central Universities. ডাঃ মাধুরী সাহার চেয়ারম্যানশীপে একটা কমিটি যা ইউ.জি.সি. করেছিলেন তার রিপোর্ট অত্যন্ত মারাত্মক। প্রত্যেকটা কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় ইনভেষ্টিগেশান করে এই রিপোর্ট হয়েছিল। সেখানে দেখা যাচ্ছে সর্বত্র একটা ক্যায়োটিক অবস্থা চলছে। আমি সময় থাকলে দেখাতাম সেখানে কি অরাজক অবস্থা চলছে। সেখানে পেজ ৫৫তে বলছে, The Academic atmosphere of this campus is far from satisfactory as a result of pressure politics, indiscipline and often lawlessness. The agony experienced by these universities is unmeasurable and it is destroying the fabrics of the system. আবার পেজ ৬৪ তে conclude করতে গিয়ে বললেন Since the frequent students' agitation in the universities have led to a paralysation of these institutions again and again and caused much agony to serious students, teachers and parents, and since they have disabled the universities from performing the national tasks in the present context. It is important to understand the real causes and the factors are responsible for most of these agitations. ফলে পরিত্রাণের জন্য যাঁরা কেন্দ্রে হস্তক্ষেপের কথা চিন্তা করছেন তাঁরা দেখুন মারাত্মক কি অবস্থা সেসব জায়গায় চলছে, সুতরাং পরিত্রাণের রাস্তা ওটা নয়। কাজেই বিশ্ববিদ্যালয়ের এই অচল অবসানের জন্য আমি সাজেশান রাখছি বিবাদমান পক্ষ আলোচনার মধ্যে দিয়ে মর্যাদাপূর্ণ পথে অচল অবস্থার অবসান ঘটাবেন। আমি আশা করবো হাউস আমার এই প্রস্তাব বিবেচনা করবেন শিক্ষা এবং ছাত্র-ছাত্রীদের স্বার্থে। এটুকু বলে রাইট অফরিপ্লাইতে জবাব দেবো।

স্যার, আই বেগ টু মুভ

যেহেতু এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন কলকাতা বিশ্ববিদ্যালয়কে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে ঘোষণার বাতাবরণে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে পরিণত করবার এবং তার মধ্য দিয়ে গৌরবময় ঐতিহ্যসম্পন্ন এই প্রাচীন বিশ্ববিদ্যালয়ের বৈশিষ্ট্য, মর্যাদা, অধিকার ও স্বাধীনতা খর্ব করবার চক্রান্ত চলছে;

যেহেতু এই সভার সুচিন্তিত অভিমত এই যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে পরিণত করলে এই রাজ্যের শিক্ষা প্রসারের ও উচ্চ শিক্ষার ক্ষেত্রে অপূরণীয় ক্ষতি হবে;

সেইহেতু এই সভা দ্ব্যর্থহীনভাবে এই চক্রান্ত ও অপচেষ্টার তীব্র নিন্দা করছে ও তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে প্রস্তাব করছে যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে বর্তমানে যেমন রাজ্যের অধিকারভুক্ত বিষয় হিসাবে গণ্য করা হয় তা অপরিবর্তিত থাকুক।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাব আগেই এখানে প্রিন্টেড হয়ে বিলি হয়েছে, কাজেই সেই প্রস্তাব পাঠ করার দরকার নেই, সেজন্য পাঠও করছি না। এই সঙ্গে আরও দুটো প্রস্তাব উত্থাপিত হয়েছে বিশ্ববিদ্যালয় পরিচালনা সম্পর্কে, এরপরে এই প্রসঙ্গে আমি বিশদভাবে আলোচনা করব, কিন্তু আগের দুটি প্রস্তাবের আলোচনা আমি যা শুনলাম তাতে এঁরা নিশ্চয়ই বিশ্ববিদ্যালয়ের ভাল চান এবং বিশ্ববিদ্যালয় ঠিকভাবে চলুক সেটা সকলেই আমরা চাইছি, কিন্তু মূল কথা হচ্ছে যেভাবে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাতে একদিকে ভাইস-চান্সলার অন্যদিকে সিনেট, সিন্ডিকেট এই দুই'টি বিবাদমান পক্ষ, যেন বিবাদ করাই তাঁদের কাজ, সেজন্য তাঁরা সেখানে গেছেন। দ্বিতীয় কথা তাঁরা বলার চেষ্টা করছেন বিশ্ববিদ্যালয়ে দারুণ অচলাবস্থার সৃষ্টি হয়েছে। আমি এর তীব্র প্রতিবাদ করছি। বিশ্ববিদ্যালয়ে অচলাবস্থা দেখা দেয়নি। একজন সিনেটের মেম্বার হিসাবে আমি বলতে পারি বিশ্ববিদ্যালয়ের বি.এ., বি.এস.সি. এই পরীক্ষাগুলি নির্বিঘ্নে সম্পন্ন হয়েছে শুধু প্র্যাকটিকাল কিছু কিছু বাকি ছিল, আমি দেখে এসেছি আমার কলেজে চিঠি গেছে যে, ফিজিক্স প্র্যাকটিক্যাল পরীক্ষার সেন্টার সিলেক্টেড হয়ে গেছে। প্র্যাকটিক্যাল পরীক্ষা টেম্পোরালি বন্ধ করা হয়েছিল, কন্ট্রোলার কেন যে বন্ধ করেছিলেন সেই আলোচনায় যাচ্ছি না, তবে সেগুলি আরম্ভ হয়েছে। ছোটখাটো ইউনিভার্সিটি পরীক্ষা সেগুলি হয়ত বন্ধ থাকতে পারে কিন্তু বিশ্ববিদ্যালয়ে একটা দারুণ অবস্থার সৃষ্টি হয়েছে সেটা ঠিক নয়। কংগ্রেস পক্ষ থেকে একজন সদস্য বললেন, বয়স অল্প তাই ঐসব কথা বললেন, আমি তাঁকে ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সালের কথা স্মরণ করতে বলব, যখন যাদবপুর বিশ্ববিদ্যালয়ে গোপাল সেনকে হত্যা করা হল তখন ওঁদের শিক্ষকরা কি করেছেন?

১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত কলেজগুলিতে এবং বিশ্ববিদ্যালয়ে যে অবস্থা চলেছে সেকথা শুনলে আনন্দ বোধ করবেন। আমাদের বামফ্রন্ট সরকার আসার পর কলেজে যে সুন্দরভাবে পরীক্ষা হচ্ছে, পঠন-পাঠনের যে যথেষ্ট উন্নতি হয়েছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। এডুকেশান এ্যাডমিনিষ্ট্রেশানে ডিসিপ্লিন বেড়েছে সেই বিষয়ে কোন সন্দেহ নেই। তবে কিছু কিছু জায়গায় ওরা ডিসটার্ব সৃষ্টি করছে। এডুকেশান পরিচালনার মধ্য দিয়ে যে ডিসিপ্লিন হয়েছে সেটা অস্বীকার করা যাবে না। শুধু তাই নয়, ছেলেদের পঠন-পাঠনের উন্নতি হয়েছে, কারণ ছেলেরো যথেষ্ট সচেতন হয়েছে, পাশের হার থেকে সে কথা বোঝা যায়। কাজেই আজকের দিনে বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থায় যেসব সমস্যাগুলি দেখা দিয়েছে সেই সমস্যাগুলি হচ্ছে আমি পরিস্কারভাবে বিশ্বাস করি ভাইস-চ্যান্সেলারের [illegible] দৃষ্টিভঙ্গির জন্য। যে ৪/৫ জন কর্মচারীর নাম এখানে উল্লিখিত হয়েছে তাদের চাকরী সম্বন্ধে আমি জিজ্ঞাসা করি আত্মপক্ষ সমর্থনের কারও সুযোগ নেই? এমনকি খুনী আসামীও আত্মপক্ষ সমর্থনের সুযোগ আছে। ৫/৬ জন কর্মচারীকে যে ছাঁটাই করা হল আমাদের বিরোধ এখানে। আমরা বার বার আত্মপক্ষ সমর্থনের সুযোগ দেওয়ার কথা বলেছি, আমরা বার বার বলেছি যে ৩ জনের একটা কমিটি করা হোক এবং ১৫ দিনের মধ্যে রিপোর্ট দিতে বলা হোক।

[4.45 - 4.55 P.M.]

একথা পরিস্কারভাবে সিনেট এবং সিন্ডিকেট জোরের সঙ্গে বলেছে। কিন্তু ভাইস—চ্যান্সেলর কোন কথাই মানতে রাজী নন। শুধু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে এই অবস্থার সৃষ্টি করা হয়েছে।

**Mr. Speaker:—** Mr. Banerjee, আপনার Reply থেকে ৩ মিনিট বাদ যাবে, কারণ আপনি এখন বেশী সময় নিয়েছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলিঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে ৩টি বিশ্ববিদ্যালয় নিয়ে ওয়ান এইটি ফাইভে মোসন হাউসে এসেছে। আমি আপনার মাধ্যমে মাননীয় সদস্যদের অনুরোধ করছি যদি তাঁরা মনে করেন বিশ্ববিদ্যালয়ের ব্যাপারটা গুরুত্বপূর্ণ তাহলে আলোচনা যাতে সুষ্ঠভাবে হয় সেদিকে তাঁরা যেন সকলে নজর রাখেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি প্রথমেই বলি কার পাপে আজকে বিশ্ববিদ্যালয়ের এই অবস্থা? কে এর জন্য দায়ী বা কাকে এরজন্য দায়ী করা যায়? বর্তমান উপাচার্য *** প্রাক্তন উপাচার্য *** না ওই ৫ জন বিশ্ববিদ্যালয়ের কর্মচারী যাঁদের ছাঁটাই করা হয়েছে তাঁরা এর জন্য দায়ী? আমি প্রথমেই আমাদের দেশের দুজন মাহাপুরুষের উক্তি শোনাব যাঁরা ইতিপূর্বে এই কোলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য ছিলেন। উপাচার্য শ্যামাপ্রসাদ মুখার্জী বলেছিলেন একটা বক্তৃতায়, ''কোলকাতা বিশ্ববিদ্যালয় ভারতবর্ষের গর্ব এবং এই বিশ্ববিদ্যালয় অনেক ভারত রত্নের জন্ম দিয়েছে।'' আর একজন উপাচার্য ডাঃ বিধানচন্দ্র রায় বলেছিলেন, ''শিক্ষা হবে সার্বজনীন এবং বিশ্ববিদ্যালয় হবে শিক্ষার পীঠস্থান।'' স্যার, আমি তাঁদের এই দুটি উক্তি নিয়েই বক্তব্য শুরু করছি। আজকে বিশ্ববিদ্যালয়ের অবস্থা অত্যন্তই শোচনীয়। কিছু কিছু বক্তা যতই বলুন না কেন ঠিক ঠিকভাবে চলছে—পশ্চিমবাংলার ৬ কোটি মানুষ জানে বিশ্ববিদ্যালয় ঠিকভাবে চলছে না। এখন প্রশ্ন হচ্ছে কেন চলছে না? আমি এরজন্য কাউকে দায়ী করছি না। আমি শুধু দায়ী করছি আজকে কার পাপে এই অবস্থা হল? কাজেই পাপ যখন রয়েছে তখন তাকে নিশ্চয়ই চিহ্নিত করতে হবে এবং তাকে দুর করতে হবে। স্যার, বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি সম্বন্ধে আমরা দ্ব্যর্থহীন ভাষায় বলেছি বামফ্রন্ট সরকারের শিক্ষা নীতি হচ্ছে সি পি এম—এর আগ্রাসী নীতি, তাঁদের জঙ্গী মনোভাব এবং তারজন্যই শিক্ষার এই অবস্থা হয়েছে। কিছুদিন আগে তাঁরা প্রাথমিক পাঠ থেকে ইংরেজী তুলে দিলেন তাঁদের নীতির জন্য। কিছুদিন আগে এই উপাচার্য দুজন অফিসার নিয়োগ করেছিলেন বলে তা নিয়ে হাইকোর্টে মামলা হল এবং সেই মামলায় উপাচার্য জিতেছেন। সেটা নিয়ে আবার সুপ্রিম কোর্ট হয়েছে। সরকার পক্ষ হয়ত বলবেন বিশ্ববিদ্যালয় ঠিকভাবে চলছে কাজেই ওটা নিয়ে আলোচনা করবেন না। কিন্তু মনে করুন ঠিকভাবে চলছেনা, তখন কি করবেন? আজকে *** আলোচ্য বিষয় নয়, আজকে আলোচ্য বিষয় হল মূল গোলমাল কোথায়?

প্রথম সুত্রটা কোথায়? যে দিন থেকে *** উপাচার্য নির্বাচিত হলেন সেই দিন থেকে সুরু হয়েছে। সেদিন থেকে তার সঙ্গে অসহযোগিতার আন্দোলন শুরু হয়েছে। সেই দিন থেকে এই বামফ্রন্ট সরকার সংঘর্ষ শুরু করেছে। আপনারা আচার্য শর্মার বিরুদ্ধে আন্দোলন করেছিলেন উপাচার্যের বিরুদ্ধে আন্দোলন শুরু করেছিলেন। একটি মাত্র রাজনৈতিক দল সি.পি.এম পার্টি যারা এই সংগ্রাম ঘোষণা করেছিলেন। আচার্য কোথায় যদি যায় তার বিরুদ্ধে আপনারা কালো পতাকা ধারণ করেছিলেন। মন্ত্রীসভা তাকে বর্জন করেছিলেন তাকে বয়কট বলেছিলেন। কেন? কোন কারণে? যেহেতু *** উপাচার্য কোন রাজনৈতিক দলকে সমর্থন করতে পারে নি। কিন্তু এটা তো ঠিক যে তিনি আগাগোড়া বামফ্রন্টকে সমর্থন করেছিলেন—সারা জীবনে তিনি বামফ্রন্টকে সমর্থন করেছিলেন। কিন্তু এই ক্ষেত্রে যেহেতু তিনি সমর্থন করতে পারেন নি কোন দলের কাছে নতি স্বীকার করতে পারেন নি তাই এই অবস্থা। আজকে কোন রাজনৈতিক দল তার উপর চাপ সৃষ্টি করতে পারে নি তাই তিনি কাজ করতে না পারেন তার চেষ্টা আপনারা করেছেন। সরকারী নীতি হচ্ছে তাকে সমর্থন করা হবে না। মাননীয় সদস্যের কাছে অত্যন্ত বিনয়ের সঙ্গে বলছি যে কাউকে ছাঁটাই করলে এবং কিছু অন্যায় করলে তার জন্য হাই কোর্ট রয়েছে, সুপ্রীম কোর্ট রয়েছে। কিন্তু সেখানে না গিয়ে ইউনিভারসিটির গেটে আন্দোলন করবো।

**মিঃ স্পীকারঃ**—ডাঃ সন্তোষ ভট্টাচার্যের নাম বাদ যাবে।

**শ্রীসত্যরঞ্জন বাপুলীঃ**—***আগের উপাচার্য যেসব অন্যায় করেছেন সেগুলি কিছু নয়। আর *** এই উপাচার্য সব অন্যায় করেছে।

**মিঃ স্পীকারঃ**—ডাঃ সন্তোষ ভট্টাচার্য এবং ডাঃ রমেন পোদ্দারের নাম বাদ যাবে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলীঃ**—৫ জনকে ছাঁটাই করা হয়েছে। সেই পাঁচ জন কিছু বলছে না যদি অন্যায় হয় নিশ্চয় তার প্রতিবাদ করতে হবে। আর আগের উপাচার্য *** যে ২৮ জনকে নয়/ছয় ধারা অনুযায়ী নিয়োগ করেছিলেন ঠিক তার যাবার আগে? সেটা গনতান্ত্রিক হয়েছে। আজকে অত্যন্ত দুঃখের বিষয় যেই মাত্র *** বর্তমান উপাচার্য সেই কাজ করেছেন অমনি প্রশাসন তার বিরুদ্ধে সোচ্চার হয়ে উঠলো। অত্যন্ত পরিতাপের বিষয় মুখ্যমন্ত্রী যিনি প্রশাসনের সব চেয়ে উচ্চ সংস্থানে রয়েছেন তিনি রাইটার্স বিল্ডিংসে বসে বললেন বিশ্ববিদ্যালয়ের সমস্যার জন্য *** উপাচার্য দায়ী। He is the last part আমি আপনাদের কি প্রশ্ন করতে পারি যে শ্রী আবদুল মান্নান যে প্রস্তাব এনেছেন সেটা আপনারা সমর্থন করবেন। (এ ভয়েস:— কখনই না)... আমি অত্যন্ত বিনয়ের সঙ্গে বলি এই যে পথ রোধ করা হয়েছে এই যে পাঁচ জনকে বরখাস্ত করা হয়েছে কেন হয়েছে— কারণ *** দুর্নীতির সঙ্গে আপোষ করতে পারেন নি তাই এই অবস্থা। যদি আপোষ করতে পারতেন তাহলে এই সংঘাত থাকতো না। তাহলে মুখ্যমন্ত্রী বলতেন যে উপাচার্য ঠিক কাজ করেছেন। যে দিন থেকে এই জিনিস করা হয়েছে সেইদিন থেকে এই অবস্থার সৃষ্টি হয়েছে। *** উপাচার্য নিয়োগের পর থেকে তার বিরুদ্ধে আপনারা ষড়যন্ত্র আরম্ভ করেছেন। মাননীয় সদস্যরা বুকে হাত দিয়ে বলতে পারবেন যে যে ঐতিহ্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছিল সেটা আজকে আছে?

[4.55 - 5.05 P.M.]

আজকে অত্যন্ত লজ্জার কথা, আগেকার দিনের প্রাক্তন উপাচার্য যিনি ছিলেন, তিনি যে সমস্ত কাজ করে গেছেন, তদানিন্তন কালীন আপনাদের যে সমস্ত সিন্ডিকেটের মেম্বার ছিলেন, সিনেটের মেমবার যাঁরা ছিলেন, নাম বলতে পারবো না, বাঘা বাঘা ব্যারিষ্টার বলে পরিচিত, তিনি তো—প্রতিকারের জন্য তো ২২৬ খোলা ছিল, তিনি তো সুপ্রিম কোর্টে যান গিয়ে তো করতে পারতেন, কিন্তু তা না করে, কি হলো, তালা চাবি দিয়ে আন্দোলন হচ্ছে। আন্দোলন হচ্ছে শুধু কলকাতা বিশ্ববিদ্যালয়ের সামনে, হাজার হাজার কলেজের শিক্ষকদের এর ফলে দারুন দুরবস্থা ভোগ করতে হচ্ছে, হাজার হাজার ছাত্রের শিক্ষার পঠন পাঠন প্রত্যেক জায়গায় ব্যাহত হচ্ছে। আজকে অস্বীকার করার উপায় নেই, আজকে জঙ্গী মনোভাব বামফ্রন্ট সরকারের নীতির জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় আজকে চরম দুরবস্থার মধ্যে দাঁড়িয়ে আছে। আজকে উপাচার্য তিনি অসহায়, তাঁর প্রত্যেকটি কাজে বাধা দেওয়া হচ্ছে, তাঁর একটা কাজকেও সমর্থন করা হয়নি। তাঁকে ডেকে পাঠানো হয়েছিল রাইটার্স বিল্ডিংসে, মুখ্যমন্ত্রী চেষ্টা করেছিলেন, যদি তাঁকে বামপন্থীদের সমর্থনে আনা যায়, তিনি বাগে আনতে পারেন নি। ন্যায় নিষ্ঠাবান বর্তমান উপাচার্য্য চেষ্টা করেছেন কলকাতা বিশ্ববিদ্যালয়কে ঠিক ঠিক পথে নিয়ে যেতে। তিনি আজকে যদি বামপন্থীদের কবজায় যেতেন, নিশ্চয়ই আজকে আন্দোলন হতো না। বামপন্থীর কবজায় যদি যেতেন তাহলে আজকে এই ৯/৬

---

Note : Expunged as ordered by the chair.

ধারা যা প্রাক্তন উপাচার্য করে গিয়ে বৈধ করে গেছেন, আর আজকে স্বৈরতন্ত্র, গন্ধ দেখলেন বর্তমান ৯/৬ ধারা বর্তমান উপাচার্য করার জন্য। অপূর্ব। একই লোক একই ধারা, একই চেয়ার, দুজন দুটো করে গেলে, তার হলো গনতন্ত্র, আর এ হলো স্বৈরতন্ত্র। এটা নাকি অত্যন্ত খারাপ। এই জঙ্গী মনোভাব সৃষ্টি করেছেন আপনারা। আপনারা চান বামফ্রন্ট সরকার প্রথম থেকে বিশেষ করে সি.পি.এম., আপনারা চাইছেন শিক্ষা ব্যবস্থাকে পশ্চিমবাংলায় তছনছ করে দিতে। আন্দোলন শুরু হয়েছিল এক সময়ে, আজকে সেই আন্দোলন কোথায় এসে দাঁড়িয়েছে, প্রাথমিক স্তর থেকে ইউনিভার্সিটি পর্যন্ত আজকে এখানে মাননীয় সদস্যারা আছেন, আপনারা বললেন যে ধ্বনি ভোটে হয়তো আপনারা এটা পাশ করবেন, কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনাকে একটু বিনীতভাবে বলি, আজকে এর দোষটা কোথায় ? এই দোষের শাস্তি যদি দিতে হয় তাহলে কাঠ গোড়ায় দাঁড় করাতে হয় বামফ্রন্টের জঙ্গী মনোভাব, বামফ্রন্ট সরকারের আগ্রাসী মনোভাব। বামফ্রন্ট সরকার বিশ্ববিদ্যালয়কে তাদের কুক্ষিগত করার জন্য প্রথম থেকে যে চেষ্টা তার জন্য এক মাত্র আজকে দায়ী। আজকে তা যদি না হতে, আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইতিহাস আগেকার দিনে যা ছিল, তাই থাকতো। কিন্তু দুঃখের বিষয় দিনের পর দিন পাল্টাচ্ছে, হাজার হাজার ছাত্র-ছাত্রী তারা পড়াশুনা করতে পারছে না, উনি বললেন যে পরিক্ষা ঠিক হচ্ছে, পরিক্ষাই কি একমাত্র পথ? পরিক্ষার জন্যই কি শুধু কলকাতা বিশ্ববিদালয় ? পঠন পাঠনের পদ্ধতি আজকে কোথাও এখানে ছিলেন আমাদের প্রাক্তন বিধানসভার সদস্য ভারতী মহাশয়, তিনি দেখিয়ে দিয়েছিলেন তদানিন্তনকালীন উপাচার্য কনভোকেশনের যে বক্তৃতা করেছিলেন, তাতে ২৬টি ইংরাজী ভূল বলেছিলেন। তাঁকে সমর্থন করার জন্য আপনারা পাগল ? যেই তিনি চলে গেলেন প্রাক্তন উপাচার্য, অমনি মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে শিক্ষা মন্ত্রী,উচ্চশিক্ষামন্ত্রীর কথা আমি বলবো না, তিনি অসুস্থ লোক, তাঁকে আমি আঘাত করতে চাই না, তিনি তো কাঠের পুতুলের মত হয়ে আছেন—বারবার ডেকেছেন, বারবার ডেকে প্রশ্ন করেছেন উপাচার্যকে, কি করে তাদের দলে এনে কাজ করানো যায়, পারেননি। পারলেন না, সংঘাতের মধ্যে দিয়ে আপনারা চলেছেন, কলকাতা হাইকোর্ট রায় দিয়ে আপনাদের শিক্ষা দিয়েছে যে উপাচার্য এই ৯/৬ ধারার দু জন অফিসার নিয়োগ যে করেছেন তা ঠিক করেছেন। আবার ৯/৬ ধারায় যদি ক রে থাকে তাহলে কি অন্যায় তিনি করেছেন ? তার জন্য তাঁরা ঝুলিয়ে রাখলেন কেন, তার দিল্লীতে গিয়ে দরবার করলেন কেন যে উপাচার্যের জন্য সর্বনাশ হয়ে যাচ্ছে ? আমি আপনার কাছে অত্যন্ত বিনীতভাবে বলবো, আজকে পশ্চিমবাংলায় কলকাতা বিশ্ববিদ্যালয় একটা বিশ্ববিদ্যালয়, যার জন্য আমরা বাঙ্গালী হিসাবে গর্ব বোধ করি। বাঙ্গালীর গর্ব আজকে ধ্বংসের পথে। দেখে আসুন আপনি, সেখানে যান, দরজা থেকে আরম্ভ করে প্রত্যেকটি জায়গায় দেখাবেন বড় বড় পোষ্টার, শুধু উপাচার্যের বিরুদ্ধে শ্লোগান। এটা কি প্রকৃতপক্ষে বিশ্ববিদ্যালয়ের একটা প্রকৃত ক্ষেত্র ? বিশ্ববিদ্যালয় পঠন পাঠন সেখানে তৈরী করার জন্য যে একটা বাতাবরন সৃষ্টি করা হয়, তারজন্য কি তৈরী হয়ে আছে ? আজকে আমি আপনার মাধ্যমে বলবো, আপনি একজন বিচক্ষণ লোক, মাননীয় মন্ত্রী মহাশয় এবং মাননীয় সদস্য যাঁরা আছেন, আপনারা ভাবুন, কারণ আমরা যেটা এনেছি ১৮৫তে মোশন, হয়তো আপনারা পাশ করাবেন, কিন্তু পশ্চিমবাংলার ৬ কোটি মানুষ ধিক্কার দেবে, খবরের কাগজে যেই বেরোবে যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই অবস্থার জন্য দায়ী এই ***, তাকে ধিক্কার দেওয়া হোক। আপনারা জেনে রেখে দিন, পশ্চিমবাংলার ৬ কোটি মানুষ আপনাদের ধিক্কার দেবে একটা কারণে, এই পা পের জন্য দায়ী-একমাত্র বামফ্রন্ট সরকারের বর্তমান শিক্ষা নীতি, আগ্রাসী নীতি এবং জঙ্গী মনোভাব।

এই পাপের জন্য দায়ী একমাত্র বামফ্রন্ট সরকার। বর্তমান শিক্ষানীতিকে কুক্ষিগত করার জন্য কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে প্রত্যেক জায়গায় তারা চেষ্টা করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সে জন্য আবদুল মান্নান যে মোশান এনেছেন তাকে আমি পূর্ণ সমর্থন করছি এবং অন্যগুলির বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

### 67th Report of the Business Advisory Committee

**Mr. Speaker:** I beg to present the 67th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber today and recommended the following programme of business for Tuesday, the 10th September, 1985 and Wednesday, the 11th September, 1985, respectively:—

Tuesday, 10.9.1985 : The Bengal Public Demands Recovery (Amendment), Bill, 1985 (Introduction, Consideration and Passing)-2 hours.

Wednesday, 11.9.1985: The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1985 (Introduction) Discussion on Statutory Resolutions-Notices given by Shri Abdul Mannan and Shri kashinath Misra.

The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1985 (Consideration and Passing)—2 hours.

**Shri Sumanta Kumar Hira** may now move the motion for acceptance of the House.

**Shri Sumanta Kumar Hira** : Mr. Speaker, Sir I beg to move that the 67th Report of the Business Advisory Committee, as presented this day, be agreed to by the House.

**Mr. Speaker** : I hope the House agrees to it. (Voice — Yes)

This motion is adopted.

Now, there are a few amendments to the Motions under Rule 185. In the first motin moved by Shri Abdul Mannan there is no amendment. In the second motion moved by Shri Deba Prasad Sarkar there are 4 amendments tabled by Shri Kashinath Misra. All the amendments are in order and I call upon Shri Kashinath Misra to move his amendments.

I find he is absent. So the amendments are not moved.

There are 6 amendments tabled by Shri Kashinath Misra to the motion of Shri Amiya Bhusan Banerjee. Amendments numbers 1 to 4 are in order and the amendments numbers 5 and 6 are out of order. Shri Kashinath Misra may now move the amendments numbers 1 to 4. Since he is not present the amendments are not moved.

Note : Expunged as ordered by the chair.

Now, I call upon Shri Sumanta Kumar Hira to speak. Time is 10 minutes and it would not be extended.

**শ্রী সুমন্ত হীরাঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য আবদুল মান্নান, দেবপ্রসাদ সরকার এবং অমিয় ভূষণ ব্যানার্জী কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপরে ৩টি বেসরকারী প্রস্তাব এখানে রেখেছেন। আমি এক সঙ্গে এই ৩টি প্রস্তাবেব উপরে আমার বক্তব্য রাখবো। মাননীয় সদস্য সত্য বাপুলী মহাশয় যে কথাগুলি বলে গেলেন আমি তার সম্পর্কে কটূক্তি করতে চাইনা। তবে তার চরিত্র সম্পর্কে আপনারা সকলেই জানেন যে তিনি সত্য কথাকে সব সময়ে সযত্নে এড়িয়ে চলেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের চরিত্র, তার ঐতিহ্য আপনারা সকলেই জানেন। তারা যে দলে আছেন সেই দল পশ্চিমবঙ্গে ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত রাজত্ব করেছিলেন। আমি শুধু তাকে একথা বলেত চাই যে কথাগুলি তিনি বললেন তার সঙ্গে ১৯৭২ সাল থেকে ১৯৭৭ পর্যন্ত কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইতিহাস যদি একটু মিলিয়ে দেখতেন তাহলে এই সভায় দাঁড়িয়ে তিনি এগুলি বলতে পারতেন না। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেস (আই) দলের সদস্য যারা এখানে আছেন, সেই কংগ্রেস (আই) দলের অনেকেই কলকাতা বিশ্ববিদ্যালয়কে ধূলায় লুটিয়ে দিয়েছিলেন এবং তাকে ধ্বংস করে সমস্ত শিক্ষা পদ্ধতিকে তারা বিপর্যস্ত করেছিলেন। আমরা সেই সব জিনিস দেখেছি এবং জেনেছি। তারা কলকাতা বিশ্ববিদ্যালয়কে ধ্বংস করার জন্য পরিকল্পিত ভাবে চক্রান্ত করেছেন। সেখানে নিয়মিত পরীক্ষা বন্ধ হয়েগিয়েছিল, নিয়মিত পঠন-পাঠন বন্ধ হয়ে গিয়েছিল, নিয়মিত রেজাল্ট বের হওয়া বন্ধ হয়ে গিয়েছিল। সেই সময়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ে কবে পরীক্ষা হবে সেটা কেউ বলতে পারতো না। ছেলেমেয়েরা অনেক আশা নিয়ে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভর্ত্তি হত। তারা কেউ এম.এস.সি., এম.কম. অথবা বি.কম. ডিগ্রী নিয়ে পড়ার জন্য যেত এবং আরো আশা করতো যে রেজাল্ট বের হবার পরে সেই রেজাল্টের ভিত্তিতে তারা চাকুরীর জন্য দরখাস্ত করবে। কিন্তু তাদের সেই রেজাল্ট কবে বের হবে সেটা তারা জানতে পারতো না, মাসের পর মাস, বছরের পর বছর সেই রেজাল্ট ঝুলে থাকতো।

[5.05 - 5.15 P.M.]

আর সেই ভর্ত্তির সময় করে রেজাল্ট বেরবে, কবে পরীক্ষা হবে তা তারা জানত না। মাসের পর মাস, বছরের পর বছর সেই পরীক্ষা ইউথ-হেল্ড থাকতো, পরীক্ষায় বসতে দেওয়া হত না, পরীক্ষা সময় মত হত না। আমরা দেখলাম দুটি এ্যাকাডেমিক সেসান গ্যাপ হয়ে গেল। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে দেখল কলকাতা বিশ্ববিদ্যালয়ের দুটি এ্যাকার্ডেমিক সেসান গ্যাপ হয়ে গেছে। দুটি এ্যাকাডেমিক সেসানের পরীক্ষা বসছে না। লাষ্ট থার্ড ইয়ারের পরীক্ষা তখনো হয়নি। ছেলে মেয়েরা অন্ধকারে হাতড়াচ্ছে, কি করবে। ১৯৭২ সালের প্রথম দিকে ছেলে মেয়েরা কলকাতা বিশ্ববিদ্যালয় ছেড়ে অন্যান্য বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে আরম্ভ করল। তারা বুঝল কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভবিষ্যত নেই। অতএব কলকাতা বিশ্ববিদ্যালয়ে ভর্তি হলে সার্টিফিকেট নিয়ে বের হওয়া যাবে না। ফলে এখানে কেউ ভর্তি হত না। আজকে ওরা কি বুকে হাত দিয়ে এই কথা বলতে পারবেন যে, কলকাতা বিশ্ববিদ্যালয়ের এখনো কি সেই অবস্থা আছে? সেই দুটি এ্যাকাডেমিক সেসানের গ্যাপ পুষিয়ে দিয়ে আজকে নিয়মিত পরীক্ষা হচ্ছে এবং নিয়মিত পরীক্ষার রেজাল্ট বেরোচ্ছে। তিনি কতকগুলি অসত্য কথা বলে গেলেন। তিনি বললেন কলকাতা বিশ্ববিদ্যালয় উঠে গেছে। যারা কলকাতা বিশ্ববিদ্যালয়কে ধ্বংস করে গিয়েছিলেন তাদের পক্ষে কি এই কথা মানায়? বি.এ., বি.এস.সি. পরীক্ষার একই অবস্থা ছিল। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এ্যাফিলিয়িটেড কলেজগুলিতে বি.এ., বি.এস.সি. পরীক্ষা নিয়মিতভাবে হত না এবং তার রেজাল্টও ঠিক নিয়মিতভাবে বের হত না। বছরের পর বছব ছেলে মেয়েদের অনিশ্চিত অবস্থার মাধ্যে থাকতে হত। কবে বি.এ., বি.এস.সি., বি.কম. পরীক্ষা হবে, কবে রেজাল্ট বেরবে তা তারা জানত না। ফলে অনেকেরই চাকরীর বয়সসীমা পেরিয়ে যেত, যেহেতু তারা কলকাতা বিশ্ববিদ্যালয়ের গ্রাজুয়েট হতে পারে নি, সার্টিফিকেট পায় নি। কেন না, পরীক্ষা হত না বলে দরখাস্ত করতে পারে নি। ফলে অনেকের ভাগ্যেই সারা জীবনে জীবিকার পথ একেবারে বন্ধ হয়ে গেছে। এই অবস্থা ওরা সৃষ্টি করেছিলেন। সত্য বাপুলী মহাশয়ের দল এই অবস্থা সৃষ্টি করেছিলেন। ছাত্র এবং যুব সমাজের মধ্যে একটা অনিশ্চিত অবস্থা সৃষ্টি করেছিল। আজকে আর সেই অবস্থা নেই। আজকে নিয়মিত পরীক্ষা হচ্ছে, ৩ মাসের মধ্যে রেজাল্ট বেরোচ্ছে। পরীক্ষা সিডিউল্ড টাইমেই হচ্ছে। পরীক্ষা যে সিডিউল্ড টাইমেই হচ্ছে এই কথা আজকে কেউ অস্বীকার করতে পারবেন না। আজকে এটাই হচ্ছে ঘটনা যে, এখন কেউ কলকাতা বিশ্ববিদ্যালয় ছেড়ে অন্য কোন বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে যায় না ভাল ছেলে মেয়েরা কলকাতা বিশ্ববিদ্যালয়েই পড়াশুনা করছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের আন্ডারে এ্যাফিলিয়েটেড কলেজগুলিতে নিয়মিতভাবে আজকে পড়াশুনা হচ্ছে। অন্য কোথাও এই রকম পড়াশুনা হয় না। অন্য কোন রাজ্যে এইভাবে পড়াশুনা হয় না। কলকাতা বিশ্ববিদ্যালয়ের এ্যাফিলিয়েটেড কলেজগুলি ছাড়া ছেলেরা অন্য কোথাও আজকে যেতে চায় না। পরীক্ষা টাইমলি হচ্ছে, রেজাল্টও ঠিক সময়ে বের হচ্ছে। তারা সময়মত সার্টিফিকেটও পেয়ে যাচ্ছে। ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত কংগ্রেসী রাজত্বে ছেলে মেয়েদের ভবিষ্যত অন্ধকারে পড়ে ছিল। ঐ সময়ে ডিপ্লোমা সার্টিফিকেট কেউ পেত না। একটা এরিয়ার পড়ে গিয়েছিল। আমরা এসে ১০ বছরের সেই এরিয়ার ক্লিয়ার করেছি। বি.এ., বি.এস.সি., বি.কম. পরীক্ষা দিয়েছে, পাস করেছে, সার্টিফিকেট পায় নি। সার্টিফিকেট পাবার কোন উপায় ছিল না, ১০ বছর ধরে তারা বসেছিল। এই সার্টিফিকেট না পাবার ফলে তারা চাকরির ব্যবস্থাও করতে পারেনি, অনেক যুবকের সমস্ত রাস্তা একেবারেই বন্ধ হয়ে গেছে। ১০ বছরের সার্টিফিকেট গ্যাপ আজকে পূরণ করে আনা হয়েছে। ছেলে মেয়েরা আজকে বি.এ., বি.এস.সি., বি.কম. পাশের সার্টিফিকেট নিয়মিতভাবে পাচ্ছে, সেই ব্যবস্থা আমরা এসে করেছি। ওরা পরীক্ষায় গন-টোকাটুকি চালু করেছিলেন। পঠন পাঠন ওরা একেবারে তুলে দিয়েছিলেন। গন-নকল, গন টোকাটুকি বলে একটা শব্দ ওরা ১৯৭১/৭২ সালে চালু করেছিলেন। পড়াশুনা করে পাশ করার দরকার নেই, গন-টোকাটুকি করে পাশ করলেই হবে। যুক্তি কি ছিল? উকিলরা যদি ভাল টুকে ভাল উকিল হতে পারে তাহলে ভাল ছেলেরা বই দেখে লিখলে ভাল ছেলে হবে না কেন? ওদের সময়ে টুকে এম.বি.বি.এস. পরীক্ষা দিয়ে পাশ করে ডাক্তার হয়েছে, ইঞ্জিনিয়ার হয়েছে। তারা কি নিয়মিতভাবে পড়াশুনা করে ডাক্তার, ইঞ্জিনিয়ার হয়েছিল? ফলে সেই সব ইঞ্জিনিয়াররা যে ব্রীজ তৈরী করে সেই ব্রীজ ভেঙ্গে পড়ে। ঐ সব ডাক্তাররা যে রোগী দেখে সেই রোগী মারা যায়। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত ওরা এই জিনিস সৃষ্টি করে গেছেন। কাজেই আজকে ওদের মুখে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সমালোচনা করাটা একেবারেই মানায় না।

ওরা যে অপরাধ করেছিলেন সেই অপরাধের কোন ক্ষমা নেই, পশ্চিমবঙ্গবাসী ওঁদের ক্ষমা করবেন না। এ ছাড়া মাননীয় সদস্য শ্রী সত্য বাপুলী মহাশয় যে সব কথা বললেন তার উত্তর দেওয়ার প্রয়োজন আছে বলে মনে করি না, তবুও কয়েকটি কথা বলছি। তিনি আশুতোষ মুখার্জী, ডঃ বিধান চন্দ্র রায় এই কোলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস চ্যান্সেলার ছিলেন বলে উল্লেখ করলেন এবং বললেন কোলকাতা বিশ্ববিদ্যালয় রত্ন তৈরী করতো। তাঁকে বলি, আজও কোলকাতা বিশ্ববিদ্যালয় তা করছে, উনি তা জানেন না। সারা ভারতবর্ষের মধ্যে এই কোলকাতা বিশ্ববিদ্যালয় জুনিয়ার রিসার্চ ফেলোশিপের জন্য যে পরীক্ষা হয়েছিল অল ইন্ডিয়া বেসিসে

সায়েনটিফিক টালেন্ট সার্চের জন্য তাতে সর্বোচ্চ স্থান দখল করেছে, সবচেয়ে বেশী স্কলার এই কোলকাতা বিশ্ববিদ্যালয় থেকেই বেরিয়েছে। এটা ১৯৮৩ সালের ঘটনা। তখন *** মহাশয় ছিলেন না। *** মহাশয় ছিলেন।

**মিঃ স্পীকারঃ**—সন্তোষ ভট্টাচার্য ও রমেন পোদ্দার এই দুটি নাম বাদ যাবে।

**শ্রী সুমন্ত কুমার হীরাঃ**—কোলকাতা বিশ্ববিদ্যালয়ের সায়েন্স গ্র্যাজুয়েটেরা সারা ভারতবর্ষের মধ্যে প্রথম স্থান দখল করে আমাদের মুখ উজ্জ্বল করেছে, এত স্কলার আর কোন বিশ্ববিদ্যালয় থেকে বেরয়নি। যে বিশ্ববিদ্যালয়ের এই কৃতিত্ব সেই বিশ্ববিদ্যালয়ের এঁরা সমালোচনা করছেন, এসব আপনারা অস্বীকার করতে পারবেন না কারণ *** উপাচার্য মহাশয়ের কনভোকেশানের স্পিচ যদি পড়েন তাহলেই এসব দেখতে পাবেন। সারা ভারতবর্ষের মধ্যে কোলকাতা বিশ্ববিদ্যালয়-এর ছেলেমেয়েরা ইউ.জি.সি.-র ফেলোশিপে ফার্স্ট হয়েছে এবং সবচেয়ে বেশী রিসার্চ স্কলার লাভ করেছে। আজীবন বামপন্থী ***।

**মিঃ স্পীকারঃ**—সন্তোষ ভট্টাচার্যের নামগুলি বাদ যাবে।

**শ্রীসুমন্ত কুমার হীরাঃ**—তিনি কমিউনিস্ট পার্টির মেম্বার ছিলেন। এইটুকু জেনে নিন যে কমিউনিষ্ট পার্টিতে অনেক ব্ল্যাকশিপ থাকে, থাকতে পারে, ধরা পড়লে পার্টি থেকে বিতাড়িত হয়। অনেক বড় বড় লোক কমিউনিস্ট পার্টিতে ঢোকে কমিউনিষ্ট পার্টির ক্ষতি করার জন্য, বিপ্লবের ক্ষতি করার জন্য কিন্তু গণ আন্দোলন ও লড়াই-এর ফলে এই ব্ল্যাকশিপ, আত্মগোপনকারীরা বেরিয়ে যায়, শেষ পর্যন্ত তারা থাকতে পারে না। *** উপাচার্যের ভাগ্যেও সেই জিনিস ঘটেছে।

**মিঃ স্পীকারঃ**—ডাঃ ভট্টাচার্য বাদ যাবে।

**শ্রীসুমন্ত কুমার হীরাঃ**—এই বলে শ্রী আবদুল মান্নানের প্রস্তাবের বিরোধিতা করে এবং শ্রী দেবপ্রসাদ সরকারের প্রস্তাবেব বিরোধিতা করে এবং অমিয় ভূষণ ব্যানার্জীর প্রস্তাবকে সমর্থন করে শেষ করলাম।

**ডাঃ মানস ভূঞ্যাঃ**—মাননীয় স্পীকার মহাশয়, অত্যন্ত সময় উপযোগী একটি গুরুত্বপূর্ণ বিষয়ে তিনজন বিধানসভার মাননীয় সদস্য তিনটি দৃষ্টিভঙ্গী থেকে ১৮৫-তে তিনটি প্রস্তাব নিয়ে এসেছেন, আমি সে সম্পর্কে কয়েকটি কথা বলছি। স্যার, মান্নান সাহেব তাঁর বক্তব্য রেখেছেন, দেবপ্রসাদবাবুও তাঁর বক্তব্য রেখেছেন এবং বর্তমান কোলকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেটের সদস্য এবং বিধানসভার সদস্য অমিয়বাবুও তাঁর বক্তব্য রেখেছেন। তাঁদের উপস্থাপিত দৃষ্টিভঙ্গী ব্যক্তিগত মতামতের উপর অনেকখানি নির্ভরশীল একথা নিশ্চিতভাবে বলা যায়। কিন্তু দুর্ভাগ্যের ব্যাপার সরকারী দলের তরফ থেকে তথাকথিত সুবক্তা সুমন্তবাবু যে বক্তব্য পেশ করলেন ১০ মিনিট ধরে তা শুনে মনে হল—আপনি স্যার, আশা করি আমার সঙ্গে একমত হবেন—এই প্রস্তাবগুলির উপর তাঁর বক্তব্য কিছুই নেই, শুধু বলার জন্যই কতকগুলি কথা বললেন। তাঁর বক্তব্যের মধ্যে আমরা শুনলাম ১৯৭২ থেকে ১৯৭৭ সাল এই সময়ের কিছু উল্টো পাল্টা মন্তব্য এবং কিছু কাল্পনিক কথা। এ ছাড়া তিনি আর যেটা করলেন সেটা হচ্ছে বর্তমান ভাইস চ্যান্সেলারের শ্রাদ্ধবাসরে পুরোহিতের কাজ। যারা সরকার চালাচ্ছেন সেই দলের প্রধান বক্তা হিসাবে অমিয়বাবুর প্রস্তাবকে সমর্থন করতে উঠে ও মান্নান সাহেবের প্রস্তাবের বিরোধিতা করতে উঠে যে বক্তব্য তিনি রাখলেন তার থেকে কদর্য বক্তব্য ইদানিংকালে বোধহয় বিধানসভায় আর হয়নি। শিক্ষাক্ষেত্রে এই দৃষ্টিভঙ্গী যদি সরকারী দলের এ্যাসিস্টেন্ট চিফহুইপের হয় তাহলে এই হাততোলা সদস্যদের বক্তব্য ও চিন্তাধারা কোন পর্যায়ে যেতে পারে সেটা সহজেই অনুমেয় পশ্চিমবঙ্গের মানুষের কাছে।

[5.15 - 5.25 P.M.]

আমাদের বক্তব্য অত্যন্ত পরিস্কার, এখানে আক্রমন করার জন্য মান্নান সাহেব প্রস্তাব নিয়ে আসেননি, কাউকে বিদ্রুপ করার জন্য মান্নান সাহেব প্রস্তাব নিয়ে আসেননি। পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্র সম্বন্ধে পশ্চিমবঙ্গের মানুষের আশংকাই তিনি এখানে প্রকাশ করেছেন মাত্র। একটা মানুষের মস্তিষ্ককে যদি তার প্রাণকেন্দ্র ধরা হয়, তাহলে পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থার প্রাণকেন্দ্র হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়। সেই বিশ্ববিদ্যালয়ের ক্যামপাসের মধ্যে যদি কংগ্রেসী আমলে খারাপ কাজ হয়ে থাকে তাহলে সেটা যেমন নিন্দার ব্যাপার, তেমনি তথাকথিত প্রগতিশীল শিক্ষাদরদী বামফ্রন্ট সরকারের আমলে যে ঘটনাগুলি সেখানে ঘটছে সে গুলিকেও নিশ্চয়ই নিন্দা করতে হবে। ইদানিংকালে আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে কি দেখছি? আজকে সারা দেশে কলকাতা বিশ্ববিদ্যালয় নিয়ে বিতর্কের ঝড় উঠেছে। তথাকথিত শিক্ষাবিদরা কখনো ৩৪ জন, কখনো ১৫ জন, কখনো ১০০ জন এখানে ওখানে যাচ্ছেন, বিতর্কের ঝড় তুলেছেন। সব চেয়ে আশ্চর্যের সঙ্গে আমরা লক্ষ করছি, অবাঞ্ছিতভাবে স্বয়ং মুখ্যমন্ত্রীও এই বিতর্কের মধ্যে জড়িয়ে পড়ছেন। আমরা জানি না ইচ্ছাকৃত, না অনিচ্ছাকৃতভাবে তিনি এর মধ্যে জড়িয়ে পড়ছেন। কিন্তু এটা পশ্চিমবঙ্গের শিক্ষার ক্ষেত্রে, সংস্কৃতির ক্ষেত্রে অত্যন্ত দুর্ভাগ্যজনক ব্যাপার। সরকারী পক্ষের অন্যান্য সদস্যের শিক্ষা ক্ষেত্রে রাজনৈতিক বক্তব্য আমরা আশা করতে পরি, কিন্তু স্বয়ং মুখ্যমন্ত্রী, পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর কাছে এ জিনিস কখনোই আশা করা যায় না। অথচ বিভিন্ন ক্ষেত্রে তাঁর বিভিন্ন কথাবার্তা এই ঘটনার পরিপ্রেক্ষিতে খুবই উদ্বেগের ব্যাপার এবং সেটাই আজকে মাননীয় মান্নান সাহেবের প্রস্তাবের মধ্যে প্রকাশ পেয়েছে।

কলকাতা বিশ্ববিদ্যালয় কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় হবে, কি হবে না সেটা বিতর্কের ব্যাপার। জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে পরিকল্পিত হবে, কি হবে না তাও বিতর্কের ব্যাপার। কিন্তু যেটা বাস্তব সত্য, সেটা হচ্ছে সেখানে পরীক্ষা বন্ধ হয়ে গেছে এবং সেখানে মার্ক্সবাদী ভাঙরা নাচ চলছে, এটাই আমাদের আশংকা এবং উদ্বেগের ব্যাপার। কলকাতা বিশ্ববিদ্যায়ের ভাইস চ্যান্সেলারের ঘরের সামনে মার্ক্সবাদী ভাঙরা নাচ চলছে। কলেজ স্ট্রীটের মেছো বাজারের চেয়েও বেশী আবর্জনা জমেছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ভাইস-চ্যান্সেলারের ঘরের সামনে। পরীক্ষা বন্ধ হয়ে গেছে, ফলে নিশ্চয়ই এটা ছাত্রদের সাথে সাথে পশ্চিমবাংলার সর্বস্তরের মানুষের কাছে উদ্বেগের ব্যাপার। এই অবস্থায় এখানে আজকে এই প্রস্তাব নিয়ে আলোচনা হচ্ছে, অথচ এখানে আজকে মুখ্যমন্ত্রী উপস্থিত নেই। ৪/৫ জন শিক্ষামন্ত্রী আছেন, কিন্তু ওঁদের ভাষায় জ্যোতি বাবুর মত বিচক্ষণ মুখ্যমন্ত্রীর-বামপন্থী তথাকথিত প্রগতিশীলদের ভজায়-কাছ থেকে আমাদের অবিলম্বে জানতে হবে পশ্চিমবাংলার শিক্ষা এবং সংস্কৃতির প্রাণ-কেন্দ্র কলকাতা বিশ্ববিদ্যালয় সুষ্ঠুভাবে চলবে কিনা? এটা আজকে আমাদের দাবী, এটা শুধু সদস্য হিসাবেই আমাদের দাবী নয়, এই দাবী পশ্চিমবঙ্গের সাড়েপাঁচ কোটি মানুষের। তাদের দাবীকেই মান্নান সাহেব আজকে তাঁর প্রস্তাবের মধ্যে দিয়েই এখানে তুলে ধরেছেন।

Note : Expunged as ordered by the chair.

শুধু কলকাতা বিশ্ববিদ্যালয় কেন, কল্যাণী বিশ্ববিদ্যালয়ে কি হয়েছে? কি চলছে সেখানে? দিনের পর দিন খুনোখুনি চলছে। হোস্টেলগুলিতে ছাত্রদের পড়াশুনা বন্ধ হয়ে গেছে যাদবপুর বিশ্ববিদ্যালয়ে। আজকে নর্থ বেঙ্গল ইউনিভার্সিটি ক্যামপাসের মধ্যে কি কান্ড চলছে? যতক্ষণ না বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্যকে বাগে আনতে পারছিলেন ততক্ষণ তাঁর বাড়িতে, অফিস চেম্বার-এ লাঠালাঠি, খুনোখুনি, রক্তারক্তি হয়েছে, হাসপাতালে ভর্তি পর্যন্ত হতে হয়েছে। সরকার পক্ষের সদস্যরা বিশ্ববিদ্যালয় এবং শিক্ষা ক্ষেত্রের দৃষ্টিভঙ্গীর কথা বললেন, এই যদি দৃষ্টিভঙ্গীর পরিচয় হয়, তাহলে Is it the reflection of educational qualities of the Left Front Government? এটা আমার প্রশ্ন এবং এই প্রশ্নই অত্যন্ত উদ্বেগের সঙ্গে মান্নান সাহেব ওঁর প্রস্তাবের মধ্যে দিয়ে নিয়ে এসেছেন। এই প্রশ্নগুলিকে বিতর্কের বিষয় হিসাবে ১৮৫ ধারায় মোসানের মধ্যে দিয়ে এখানে তুলে ধরা হয়েছে। আমি মান্নান সাহেবের প্রস্তাবকে সমর্থন করছি এবং সমর্থন করতে উঠে মাননীয় মুখ্যমন্ত্রীকে অনুরোধ করছি, আজকে এ বিষয়ে সর্বস্তরে যে বিতর্কের ঝড় উঠেছে সে বিষয়ে তিনি হস্তক্ষেপ করুন। স্যার, আমি আপনার মাধ্যমে অবিলম্বে স্বয়ং মুখ্যমন্ত্রীর হস্তক্ষেপ প্রার্থনা করছি। দাবী করছি, মুখ্যমন্ত্রী আর এক মুহূর্ত দেরী না করে শুধু কলকাতার নয়, শুধু পশ্চিমবঙ্গের নয়, ভারতবর্ষের উত্তর-পূর্বাঞ্চলের সংস্কৃতির প্রাণ কেন্দ্র কলকাতা মহানগরীর বুকে যে কলকাতা বিশ্ববিদ্যালয় তাকে রক্ষা করুন। আমরা বুক ফুলিয়ে, মুখ তুলে বলি আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র। আমরা সে সব মনীষীদের কথা কোট করে এখানে বক্তৃতা করি যাঁরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ছাত্র ছিলেন। সুতরাং আমি দাবী করছি, অসুস্থ উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে নয়, মধ্যশিক্ষা দপ্তরের মন্ত্রীর কাছে নয়, আইনমন্ত্রীর কাছে নয়, ক্ষুদে, মাঝারী, সিকি এসব মন্ত্রী-টন্ত্রীর কাছে নয় স্বয়ং মুখ্যমন্ত্রীর কাছে।

আমি আপনার মাধ্যমে অবিলম্বে দাবী করছি মাননীয় মুখ্যমন্ত্রী আগামীকাল আজকে এই সভায় যে গুরুত্বপূর্ণ আলোচনা চলছে, দিল্লীতে কি আলোচনা চলছে তা দেখার দরকার নেই—আজকে এই বিধানসভায় যা উপস্থাপনা করা হয়েছে আমি বিরোধীদলের তরফ থেকে মান্নান সাহেবের প্রস্তাবের ভিতর দিয়ে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে তিনি এই অরাজক অবস্থার প্রতি হস্তক্ষেপ করে কলকাতা বিশ্ববিদ্যালয়ে শিক্ষা ব্যবস্থার প্রাণ সঞ্চার করার জন্য উদ্যোগ নিন। ঐ *** উপাচার্য কি করলে, অমুক কি করে গেলেন, অমুক বিশ্ববিদ্যালয়ে কি হচ্ছে, বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন কি রিপোর্ট দিলেন, সেন্ট্রাল বিশ্ববিদ্যালয় সম্বন্ধে কি লেখা হয়েছে, সিন্ডিকেটের সদস্যরা যতই উদ্বেগ প্রকাশ করুন, এইসব না দেখে আপনি ছাত্রদের কথা ভেবে, যে সমস্ত অভিভাবকেরা উদ্বেগজনক অবস্থায় আছেন তাঁদের কথা ভেবে, সংস্কৃতির প্রাণকেন্দ্র কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভবিষ্যতের কথা চিন্তা করে এবং কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভিতরে বর্তমানে যে অরাজক অবস্থা চলছে তার সম্পূর্ণরূপে নিরসনের জন্য আমি আপনার মাধ্যমে দাবী করছি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অবিলম্বে এই ব্যাপারে হস্তক্ষেপ করুন এবং নিরসনের প্রচেষ্টা চালিয়ে যান। আমরা বিরোধী পক্ষরা কথা দিচ্ছি, সংস্কৃতির প্রাণকেন্দ্রকে রক্ষা করার জন্য আমাদের সমস্ত রকম সহযোগিতা থাকবে যদি তাঁদের চিন্তাধারা পার্টির স্বার্থে বা দলের স্বার্থে না হয়, যদি তাঁদের চিন্তাধারা শিক্ষার স্বার্থে হয়, যদি তাঁদের চিন্তাধারা ছাত্রদের স্বার্থে হয়, কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে রাজনীতিকে দূরে সরিয়ে সত্যিকারের শিক্ষা ব্যবস্থা যদি প্রতিষ্ঠিত হয় তাহলে আমরা সমর্থন করবো। আমি পরিশেষে মান্নান সাহেবের প্রস্তাবকে সমর্থন করে এবং মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে পুনরায় দাবী জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকারঃ**—সন্তোষ ভট্টাচার্যের নামটা বাদ যাবে।

**শ্রী অনিল মুখার্জীঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের সদস্যের কথা শুনে মনে হচ্ছে ভূতের মুখে রাম নাম। ওনারা বলছেন শিক্ষার কথা, যাদের রাজত্বে অখিলেশের মতন ছাত্র বিশ্ববিদ্যালয়ের উপাচার্যের সামনে দুই কংগ্রেস নেতার দ্বন্দ্বে প্রাণ বলি দিল, যাদের নেতৃত্বে পশ্চিমবাংলার ডঃ গোপাল সেনের মতন উপাচার্য প্রাণ দিল, যাদের নেতৃত্বে সারা পশ্চিমবাংলার বিদ্যালয়গুলি চলতে লাগলো, যাদের নেতৃত্বে সারা পশ্চিমবাংলার মহা-বিদ্যালয়গুলি বন্ধ হয়ে গেল, যাদের নেতৃত্বে সারা পশ্চিমবাংলার বিশ্ববিদ্যালয়গুলি কতকগুলি জোতদার-জমিদারের আখড়ায় পরিণত হয়েছিল তারাই আজকে শিক্ষার কথা বলছেন? যাদের নেতৃত্বে আজকে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে গোলমাল পাকানো হচ্ছে তাঁরাই বলছেন শিক্ষার মধ্যে নাকি আমরা গোলমাল করছি শুনলে অবাক লাগে। পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা নিজেরাই ভেঙে, পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলাকে নিজেরাই নষ্ট করে এই বিধানসভায় এসে আবার বলে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা বিঘ্নিত হচ্ছে। ঠিক তেমনই কলেজে কলেজে, বিশ্ববিদ্যালয়ে বিশ্ববিদ্যালয়ে ছাত্র পরিষদের মাধ্যমে তান্ডব নৃত্য সুরু করে শিক্ষা ব্যবস্থাকে তছনছ করে দিয়ে আজকে বিধানসভায় এসে বলছেন শিক্ষা ব্যবস্থাকে বাঁচান।

[5.25 - 5.35 P.M.]

শুনলে হাসি পায় যে, আজকে কংগ্রেস এইকথা বলছে। আজকে আমরা কি করেছি? বামফ্রন্ট সরকারই বা এক্ষেত্রে কি করেছেন? ওঁদের নিয়োজিত গজেন্দ্র গাদকার কমিটির সুপারিশ অনুযায়ী ওঁদেরই মডেল এ্যাক্টের নিয়ম অনুসারে বা ধাঁচে বামফ্রন্ট সরকার পশ্চিমবঙ্গে নতুন ইউনিভারসিটি আইন তৈরী করেছেন। সেই আইনের বলে বিভিন্ন ধরনের বিভিন্ন প্রতিনিধি সেখানে গেছেন। তবে সারা পশ্চিমবঙ্গের শিক্ষিত মানুষ আজকে যদি বামপন্থী হয়ে যান, আমরা কি করতে পারি? মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে (ওঁদের জ্বালার কারণ হচ্ছে, পশ্চিমবাংলার শিক্ষিত মানুষ ওঁদের ত্যাগ করেছেন এবং আমাদের দিকে এসেছেন। তাই ভি.সি.কে বাদ দিয়েও সেনেট এবং সিন্ডিকেটে মেজরিটি পান বামপন্থীরা এবং এটাই হচ্ছে ওঁদের উষ্মার কারণ। আজকের উপাচার্য *** এশিয়াটিক সোসাইটির কংগ্রেসীদের *** সঙ্গে নিয়ে দিল্লীতে গিয়ে দিল্লীর পদলেহন করছেন এবং শিক্ষাক্ষেত্রে রাজনীতি করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি খবরের কাগজে দেখেছেন যে, ভিসি.টু রিজাইন ইফ সেন্টার ডাজ নট ইন্টারভেন - এই হেডিংয়ে সমস্ত কাগজে খবর বেরিয়ে গেছে। আজকে এটা অত্যন্ত লজ্জা এবং ঘৃণার কথা, পশ্চিমবঙ্গের একজন ভি.সি. আজকে পশ্চিমবাংলার মানুষকে উপেক্ষা করে দিল্লীর কেন্দ্রীয় সরকার এবং কংগ্রেস নেতাদের কাছে পদত্যাগপত্র পেশ করতে গেলেন। এর চেয়ে লজ্জা এবং ঘৃণার ব্যাপার পশ্চিমবঙ্গে এর আগে আর ঘটেনি। এইরকম অপদার্থ উপাচার্যের সমর্থনে আজকে কংগ্রেসের বিধানসভার সদস্যরা এখানে ওকালতি করছেন দেখে লজ্জা লাগছে। বিশ্ববিদ্যালয়ের আজকের যে গণ্ডগোল - এটা কার পাপে কখন থেকে শুরু হোল? *** ১৯৮০ সালে যখন পুনরায় পার্লামেন্টে নির্বাচিত হয়ে ক্ষমতায় ফিরে এলেন, পাপটা তখন থেকেই শুরু হয়েছিল। কারণ ১৯৭৭ থেকে ১৯৮০ পর্যন্ত পশ্চিমবাংলার কোন বিদ্যায়তনে, কোন বিশ্ববিদ্যালয়ে কোনরকম গোলমাল ছিল না। যেইমাত্র *** নির্বাচিত হয়ে ক্ষমতায় ফিরে এলেন, সেই সময় থেকেই ছাত্র-পরিষদও আবার লাফিয়ে উঠলেন। তাঁরা বিশ্ববিদ্যালয়ে বিশ্ববিদ্যালয়ে তাণ্ডব শুরু করলেন মায়ের মদতে। তারপর থেকেই কেন্দ্রীয় সরকার এবং ইন্দিরা কংগ্রেস পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে এবং আইন-শৃঙ্খলার ক্ষেত্রে এখানকার সমাজ-বিরোধী কংগ্রেসী নেতাদের দ্বারা গোলমাল পাকাতে শুরু করলেন। সুতরাং,

Note : Expunged as ordered by the chair.

শিক্ষাক্ষেত্রে যদি কোন উন্নতির চেষ্টা হয়ে থাকে, সেটা বামফ্রন্টে আমলেই হয়েছে। ১৯৭৭ সালের পর থেকে পশ্চিমবাংলায় এটা লক্ষ্য করেছেন বলেই ১৯৮২ সালের নির্বাচনে জনসাধারণ পুনরায় আমাদের পক্ষে রায় দিয়েছেন। এই নির্বাচনের প্রাক্কালে রাজ্যের আইন-শৃঙ্খলা এবং শিক্ষাক্ষেত্রের উপর অনেক প্রশ্নই আপনারা তুলেছিলেন, কিন্তু তার জবাব রাজ্যের মানুষ আপনাদের দিয়েছেন। আসলে, নিজেদের রোগ ওঁরা নিজেরাই ধরতে পারছেন না। নিজেদের রোগটা আগে ধরুন! আপনাদের একজন ছাত্র-পরিষদের নেতা, বর্তমানে যিনি লোকসভার সদস্য, তাঁকে বিশ্ববিদ্যালয়ের আইন কলেজে চুরি করে লেখার জন্য তাকে একটি ঘর দেওয়া হয়েছিল। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অখিলেশ যখন মারা যায়, তখন আমি ল'কলেজে পড়াই। সেই সময় আমরা পরীক্ষা হলে রিভলভার পর্যন্ত দেখেছি।

এই কংগ্রেস নেতাদের সেই কাজ। মাননীয় চেয়ারম্যান স্যার, শুধু তাই নয় ওনারা আজকে বলছেন বিশ্ববিদ্যালয়ে পুলিশের ফাঁড়ি হয়েছে। কিন্তু *** নির্দেশে ১৯৭৪ সালের পরীক্ষার হলে *** তখন ভাইস চ্যানসেলার ছিলেন। পুলিশ নিয়ে গিয়ে ল' কলেজে পরীক্ষা চালাতে হয়েছে। (শ্রী সুব্রত মুখার্জী: objection) বর্ধমানে পুলিশ নিয়ে গিয়ে পরীক্ষা চালাতে হয়েছে। বাঁকুড়া, হুগলী কলেজে এইসব অবস্থা হয়েছে, খোঁজ-খবর নিয়ে একটু দেখবেন। তখন ছাত্র-পরিষদের নেতাদের পড়াশোনা করতে হত না। এমন কি বই দিলে তারা নকল করতে পারতো না। অনেক সময় বাইরে থেকে খাতা লিখে নিয়ে গিয়ে পরীক্ষা হলে পাঠাতে হ'ত। আজকে ওনারা আবার শিক্ষা নিয়ে কথা বলতে এসেছেন! আপনারা যদি সতী হতেন তাহলে অপরের চরিত্র নিয়ে সমালোচনা করতে পারতেন। অসতীদের চরিত্র নিয়ে সমালোচনা করার অধিকার নেই। আগে নিজেদের কথা বলুন, তারপর সমালোচনা করবেন। আজকে দেবপ্রসাদ সরকার মহাশয় দুটো নৌকায় পা দিয়ে এমন প্রস্তাব এনেছেন যেটার সমর্থন করা যায় না। তাই আমি ওনার প্রস্তাবের বিরোধিতা করছি। কংগ্রেসের পক্ষ থেকে যে প্রস্তাব আনা হয়েছে তার বিরোধিতা করছি! অমিয়বাবু যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আবদুল মান্নান :** স্যার আমার একটা পয়েন্ট অফ অর্ডার আছে। স্যার, এই হাউসে একটা কনভেনসান আছে যে এই হাউসের যিনি সদস্য নন তার সম্বন্ধে কোন কিছু উল্লেখ করা যাবে না। একটু আগে মাননীয় সদস্য শ্রী অনিল মুখার্জী মহাশয় এখানে এমন একজনের কথা উল্লেখ করেছেন যিনি এই হাউসের সদস্য তো দূরের কথা আপামোর ভারতবর্ষের নেত্রী এবং তিনি আজ মৃতা। সেই নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী সম্বন্ধে তিনি বলেছেন - শ্রীমতী ইন্দিরা গান্ধীর নির্দেশে এইসব হয়েছে। এটা প্রথা বিরোধী বলে আমি মনে করি। এই কথাগুলি আপনি এক্সপাঞ্জ করুন। শ্রীমতী ইন্দিরা গান্ধীর নির্দেশে এইসব হয়েছে - এই কথাগুলি এক্সপাঞ্জ করার দাবি জানাচ্ছি।

**মিঃ চেয়ারম্যান :** রেকর্ড দেখে এটা করা হবে।

**শ্রী মতীশ রায় :** আজকে বিভিন্ন বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে ৩ জন মাননীয় সদস্য যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবের বিভিন্ন দিক আছে। কিন্তু একটা কথা আমি পরিস্কার করে বলতে চাই আমাদের বিরোধী দলের বন্ধুরা গণতন্ত্রের যে ব্যাখ্যা দেন, গণতন্ত্র সম্বন্ধে তাদের যে চিন্তাধারা আমাদের চিন্তাধারার সঙ্গে মৌলিক পার্থক্য আছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য নিয়োগের ক্ষেত্রে রাজ্য মন্ত্রীসভার অনুমোদন নিয়ে উচ্চশিক্ষামন্ত্রী তৎকালীন আচার্য্যকে যে সুপারিশ করেছিলেন সেই সুপারিশ তিনি গ্রহণ করেননি। আচার্য্য তাঁর বিশেষ ক্ষমতা বলে যে কাজ তিনি করেছিলেন সেটা আমরা আজও ভুলিনি এবং সেটা গণতন্ত্রের পরিপন্থী এবং গণতন্ত্র বিরোধী। শিক্ষা নিয়ে ওনারা বারে বারে বলেছেন যে, বামফ্রন্ট যে শিক্ষানীতি গ্রহণ করেছে সেটা ভুল। এই শিক্ষানীতির ফলে জনসাধারণ ক্ষতিগ্রস্ত হয়েছে। শিক্ষা নিয়ে ওনারা যেমন জনসাধারণের কাছে বলেছেন আমরাও বলেছি। তারপরে ২ বার নির্বাচন হয়ে গেল এবং সেখানে জনসাধারণ সঠিক রায় দিয়েছে। সেই রায়ে প্রমাণ হয়ে গেছে যে বামফ্রন্ট সরকারের শিক্ষানীতি সঠিক। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের যাঁরা নির্বাচিত প্রতিনিধি অর্থাৎ সেনেট এবং সিন্ডিকেটের সদস্যদের পরামর্শমতো উপাচার্য্য বিশ্ববিদ্যালয়ের কাজ পরিচালনা করে থাকেন, এটাই হচ্ছে প্রচলিত ব্যবস্থা।

[5.35 - 5.45 P.M.]

আজকে যে অবস্থা দেখা যাচ্ছে তা হচ্ছে, বর্তমান উপাচার্য তাঁর ক্ষমতাবলে কতকগুলি কাজ যা করেছেন, তাকে আমরা মনে করি গণতন্ত্র বিরোধী। আইনের বিশেষ ক্ষমতার কথা তিনি ঘোষণা করেছেন। সিনেট এবং সিণ্ডিকেটের নির্বাচিত প্রতিনিধিরা উপাচার্যের কাছে প্রস্তাব এনেছেন যে ঐ ৫ জন কর্মচারী যদি দোষী হয়, তাঁরা নিশ্চয়ই শাস্তি পাবেন। দেশের প্রচলিত আইনের মাধ্যমে তাঁদের শাস্তি দেওয়া যেতে পারে। মাননীয় উপাচার্যের সম্বন্ধে কোন বক্তব্যই সিনেট এবং সিণ্ডিকেটের সদস্যরা রাখেননি। তাঁরা শুধু বলেছেন যে, অপরাধীকেও তো বলার সুযোগ দিতে হবে; বিশেষ ক্ষমতাবলে কাউকে কর্মচ্যুত করা যাবে না। এই বিধানসভার বুকে আমরা ৩১১ নম্বর ধারার বিরুদ্ধে প্রস্তাব যখন পাশ করছি, তখন বিশ্ববিদ্যালয়ের ৯৬ ধারার ক্ষমতাবলে উপাচার্য যেভাবে ৫ জন কর্মচারীকে বরখাস্ত করলেন, তা কি মেনে নেওয়া যেতে পারে? সিনেটের পক্ষ থেকে তাঁরা বলেছেন যে ঐ কর্মচারীদের সাস্‌পেণ্ড করে ১ মাসের মধ্যে তাঁদের বক্তব্য শুনে চূড়ান্ত সিদ্ধান্ত তিনি নিন। সেক্ষেত্রে তাঁরা কোন আপত্তি জানাবেন না। সেই সিদ্ধান্তে যদি তাঁরা দোষী সাব্যস্ত হয়, তাহলে তা তাঁরসঙ্গে একমত হয়ে তাঁরা গ্রহণ করবেন। দুঃখের বিষয়, উপাচার্য সদস্যদের সেই প্রস্তাব গ্রহণ করেননি এবং তিনি উল্টো রাস্তা গ্রহণ করেছেন। এইভাবে গণতান্ত্রিক পরিবেশ বজায় থাকে না বা সাধারণ মানুষের কাছে গ্রহণযোগ্য হতে পারে না। আজ বিভিন্ন পত্র-পত্রিকায় কলকাতা বিশ্ববিদ্যালয় সম্বন্ধে যে খবর বেরোচ্ছে তাতে আমরাও চিন্তিত। কিন্তু তা দূর করতে কেন্দ্রের কাছে আবেদন করলে কি দূর হবে, না মিটবে? কলকাতা বিশ্ববিদ্যালয়ের মর্যাদা তাতে বাড়বে না। তিনি এখন কেন্দ্রের কাছে আব্দার করছেন যে, এই বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় স্তরে তুলে নিলে অবস্থার পরিবর্তন হবে। এই কাজ করে কি উপাচার্যের যোগ্যতা প্রমাণিত হয়? যেহেতু এইভাবে সমস্যার সমাধান হতে পারে না, সেইজন্য আমরা যে কোন ভাবেই হোক না কেন কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপের চূড়ান্ত বিরুদ্ধে। এরফলে বরং পশ্চিমবাংলায় শিক্ষা জগতে সমস্যার সৃষ্টি হবে। শুধুমাত্র কলকাতা বিশ্ববিদ্যালয় নয়, বর্ধমান এবং অন্যান্য বিশ্ববিদ্যালয়গুলো পরিচালনার ক্ষেত্রে বামফ্রন্ট সরকার একটা সুষ্ঠু নীতি নিয়েছেন। বিরোধিপক্ষের সদস্যরা আজ সমালোচনা করছেন দেখছি। কিছুদিন আগে পাশের রাজ্য বিহারে পাটনা বিশ্ববিদ্যালয়ের ভাইস্ চ্যান্সেলারকে ওখানকার রাজ্যপাল বিশেষ ক্ষমতাবলে পদচ্যুত করেছেন। এরফলে সেখানকার ছাত্র-শিক্ষক, অধ্যাপক সমিতির সদস্য এবং ওখানকার শাসকদলের অনেকেই রাজ্যপালের ঐ কাজের বিরুদ্ধে ধিক্কার জানাচ্ছেন এবং আন্দোলন করছেন। পশ্চিমবাংলার বুকে আমরা সেই কাজকে সমর্থন করি না। আমরা সুষ্ঠুভাবে পরিচালনার কথা বলি। এর পরেও ওঁরা বলেন যে বামফ্রন্ট সরকার সুষ্ঠুভাবে এখানে কাজ করতে পারছেন না, অগণতান্ত্রিক কাজ করছেন ইত্যাদি।

---

Note : Expunged as ordered by the chair.

আব্দুল মান্নান তাঁর প্রস্তাবের মধ্যে যে সমস্ত কথা উল্লেখ করেছেন, তার উপযুক্ত স্থান হচ্ছে সিনেট এবং সিণ্ডিকেটের সভায় আলোচনা করা। ঐ সমস্ত বিষয় নিয়ে সেখানেই আলোচনা হতে পারে এবং সর্বসম্মত সিদ্ধান্ত সেখান থেকেই গৃহীত হতে পারে। সেখানে শিক্ষাবিদ্‌রা আছেন, এই বিষয় নিয়ে আলোচনা সেখানে হলে তাঁরা সব জানতে পারবেন এবং সার্বিক উন্নতির পথ প্রশস্ত করা যেতে পার। গণতান্ত্রিক ব্যবস্থাকে ধ্বংস করে স্বৈরতান্ত্রিক শাসন কায়েম করার একটা প্রবণতা আজ প্রশাসনের মধ্যে, কেন্দ্রীয় সরকারের মধ্যে বিশেষভাবে দেখা যাচ্ছে। এটাকে বিশেষভাবে বন্ধ করতে হবে। শিক্ষাক্ষেত্রে গণতান্ত্রিক পরিবেশকে বজায় রাখতে হবে। সেজন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ের বুকে যে অচলাবস্থা আজ সৃষ্টি করেছেন, তা দূর করতে হলে উপাচার্যকে স্থির মনে এই সমস্ত কথা চিন্তা করতে হবে। তাঁকে চিন্তা করে দেখতে হবে যে সিনেট ও সিণ্ডিকেটের সদস্যদের সঙ্গে সংঘর্ষে যাবেন, না, সুস্থ আলোচনার মাধ্যমে যে প্রস্তাব গৃহীত হবে সেইভাবে বিশ্ববিদ্যালয়ের কাজকর্ম পরিচালনা করবেন। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বুকে অতীতে অনেকবারই আন্দোলন হয়েছে। বর্তমানে সেখানে যে আন্দোলন চলছে, তা দূর করতে গেলে যা করণীয় রাজ্য সরকার তা করার চেষ্টা করে চলেছেন। উপাচার্য, অধ্যক্ষ, এঁদের যে রাজনীতি বা ইতিহাস থাকুক না কেন, তিনি বিশেষ কোন চেয়ারে বসার পর তাঁর সেই মনোভাব নিশ্চয়ই পরিবর্তন হওয়া দরকার।

কংগ্রেস বন্ধুরা তাঁকে কেন্দ্র করে পশ্চিমবঙ্গে একটা নতুন ব্যবস্থা তৈরী করার চেষ্টা করছেন এবং সেই কারণে কংগ্রেসীরা বলছেন যে, পশ্চিমবঙ্গে শিক্ষাক্ষেত্রে নৈরাজ্য সৃষ্টি হয়েছে। আমার একজন অধ্যাপক বন্ধু কিছুদিন আগে বললেন যে রাণাঘাটে তার এলাকায় একটি কলেজে শিক্ষাবিদ এবং ছাত্রদের নিয়ে একটা সম্মেলন হয়েছিল, সেখানে এই ব্যাপারে সম্মেলনটি হয়েছিল যে কি করে অধ্যাপক এবং ছাত্র-ছাত্রীদের মধ্যে সম্পর্কের উন্নতি করা যায়। সেখানে দেখা গেল কিছু ছাত্র পরিষদের ছেলে কলেজে তাদের বক্তৃতার মধ্যে বললো যে তাদের অধ্যাপকের বিরুদ্ধে কোন বিশেষ অভিযোগ নেই, শ্রদ্ধা পাওয়ার ব্যাপারে তাঁরা নিশ্চয়ই অধিকারী এবং তাদের কাজের কোন বিরোধীতা করবে না, তবে সেখানে পরীক্ষার সময়ে পরীক্ষার টেবিলে বসে যদি বই রেখে টোকাটুকির কাজ করে সেখানে অধ্যাপকরা বাধা দেবেন না এটাই আজকে আমাদের অধিকার। আজকে কংগ্রেস বন্ধুদের যদি এই চিন্তা হয়ে থাকে যে শিক্ষা ক্ষেত্রে এটাই তাদের গণতান্ত্রিক অধিকার তাহলে শিক্ষা জগতের কি অবস্থা হবে ভেবে দেখুন। আমাদের অধ্যাপক বন্ধু বললেন যে, এইভাবে ছাত্র-শিক্ষকের মৈত্রী কখনোই গড়া যায় না। তাদের প্রতিটি ক্ষেত্রে একটা বিশেষ চিন্তাধারা এবং দায়িত্ব পালন করতে হবে এবং ছাত্রদেরও পরীক্ষা দেওয়ার ক্ষেত্রে যে প্রচলিত নিয়ম আছে সেই নিয়ম মেনে চলতে হবে। কংগ্রেস বন্ধুরা এবং এস. ইউ. সি. বন্ধুরা যে প্রস্তাব এনেছেন সেটা সমর্থনযোগ্য নয়। এখানে মাননীয় অমিয় ব্যানার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন যে গণতন্ত্রকে পুরোপুরি বাঁচিয়ে রেখে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের উন্নতি করবো না উভয়পক্ষের জাতকুল বাঁচিয়ে একটা মাঝামাঝি অবস্থায় এর উন্নতি করবো - এই বিষয়ে একটা সুস্পষ্ট সিদ্ধান্ত নিতে হবে। আপনারা যখন ইংরাজি রাখার পক্ষে আন্দোলন করেছিলেন তখন বাংলাদেশের জনগণ আমাদের পক্ষে রায় দিয়েছিলেন। সুতরাং মাননীয় সদস্য শ্রী অমিয় ব্যানার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে এবং আমাদের বিরোধী বন্ধু আবদুল মান্নান এবং শ্রী দেবপ্রসাদ সরকার মহাশয় যে প্রস্তাব তার বিরোধীতা করছি। আজকে আমি মনে করি কলিকাতা বিশ্ববিদ্যালয়ে শিক্ষাক্ষেত্রে যদি সুষ্ঠভাবে কাজ পরিচালনা করতে হয় তাহলে গণতান্ত্রিক ব্যবস্থার মাধ্যমে সিণ্ডিকেট এবং সিনেটের উপযুক্ত মর্য্যাদা দিয়ে উপাচার্য্যকে কার্য্য পরিচালনা করতে হবে, তাদের সঙ্গে সংঘাত করে নয়। আজকে উপাচার্যের বিরুদ্ধে আমাদের কোন ব্যক্তিগত সংঘাত নেই, তাঁর নীতির বিরুদ্ধে আমাদের সংঘাত। তাঁর এই স্বৈরাতান্ত্রিক মনোভাব পরিবর্তন করতে হবে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ে যে স্বৈরাতান্ত্রিকতা সৃষ্টি করতে চাইছেন এরজন্য কলিকাতা বিশ্ববিদ্যালয়ের আচার্য্য কেন্দ্রীয় সরকার এবং উপাচার্য্য দায়ী। এইকথা বলে মাননীয় অমিয় ব্যানার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী প্রবোধ চন্দ্র সিনহা** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান অবস্থার পরিপ্রেক্ষিতে যে ৩টি প্রস্তাব উত্থাপন করা হয়েছে আমি সেই সম্পর্কে বলতে গিয়ে মাননীয় সদস্য শ্রী অমিয় ব্যানার্জী মহাশয় যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করছি। কলিকাতা বিশ্ববিদ্যালয় শুধু পশ্চিমবঙ্গের গর্ব নয়, ভারতবর্ষের একটা গর্বের স্থান এবং এখান থেকে বহু মনীষী শিক্ষা লাভ করে শিক্ষাদান করে শুধু ভারতবর্ষে নয়, সারা বিশ্বের দরবারে সুপ্রতিষ্ঠা অর্জন করেছেন। সেই শিক্ষা প্রতিষ্ঠানে যে গোলযোগ দেখা দিয়েছে এবং যে সংকট সৃষ্টি হয়েছে তাতে যে কোন শুভবুদ্ধিসম্পন্ন নাগরিকের মনে উদ্বেগ হবে।

কিন্তু কেন এই সংকট? সত্য বাপুলী মহাশয় সেই প্রশ্নের উত্থাপন করলেন। কিন্তু তার গোড়ায় না গিয়ে কিছুটা পরে ঘটনার বিশ্লেষণ করে তার উত্তর দিয়েছিল। কেন্দ্রে একটা সরকার আছেন, সেই সরকার ইচ্ছা করলে সেই সরকারের সুপারিশ মত কাজ করতে পারেন প্রয়োজন মত সিনেট সিণ্ডিকেটকে লঙঘন করে, জুনিয়ার লোককে সুপ্রীম কোর্টের জাস্টিস করতে পারেন। কিন্তু কলকাতা বিশ্ববিদ্যালয়ের আইনে উপাচার্য নিয়োগের বিষয়ে পরিষ্কার বলা আছে যে, ৩টি নামের প্যানেল হবে তার মধ্যে থেকে আচার্য্য রাজ্য সরকারের সঙ্গে পরামর্শ করে উপাচার্য নিয়োগ করবেন। যিনি ভোটের সর্বোচ্চ অধিকারী তাঁকে নিয়োগ করা হবে এমন কথা নেই এবং তাহলে আচার্যের সঙ্গে সরকারের পরামর্শের দরকার ছিল না। আইনের সেই স্পিরিটকে উপেক্ষা করে আচার্য উপাচার্য নিয়োগ করলেন একটা বিশেষ উদ্দেশ্য নিয়ে। এই কথা তৎকালীন আচার্য লোকসভা নির্বাচনের সময় স্বীকার করেছেন যে আমি কয়েক মাস কলকাতায় থাকার ফলে কংগ্রেসের এম.পি.র সংখ্যা ৪ থেকে ১৬ হয়েছে এবং আর কিছুদিন থাকলে এখান থেকে বামফ্রন্ট সরকারকে সরিয়ে দিতে পারতাম। অর্থাৎ আচার্যের এই পদে বসে তিনি শিক্ষা প্রতিষ্ঠানকে কলুষিত করার চেষ্টা করে গেছেন। সেখান থেকেই গোলযোগের সৃষ্টি হয়েছে। এই সমস্যা সমাধানের জন্য কলকাতা বিশ্ববিদ্যালয়ে আইনে যেসব স্ট্যাটুট, অর্ডিন্যান্স, রেগুলেশনস আছে তার মাধ্যমে যদি সমাধান করার চেষ্টা করা হোত, এরকম অবস্থা হ'ত না। তা না করে একটা একস্ট্রা কনস্টিটিউশনাল মেথডে দেখা হচ্ছে। এর ফলে কিছু লোক দিল্লীতে গিয়ে বলছেন এই সমস্যার সমাধান হবে না যদি না একে ন্যাশনাল ইন্সটিটিউট করা হয়। উপাচার্যের সহযোগিতার মনোভাব নিয়ে সমস্যা সমাধানের দিকে এগিয়ে যাওয়া উচিত ছিল। কিন্তু তাঁর বিপথে চালিত হবার জন্য সমস্যা তীব্র হচ্ছে। যাঁরা কলকাতা বিশ্ববিদ্যালয়কে ইন্সটিটিউট অফ ন্যাশনাল ইমপর্টান্স করার কথা বলছেন তাঁরা কি জানেন গণি কমিটি কোন পরিপ্রেক্ষিতে একথা বলেছিলেন? গণি কমিটি বলেছিলেন পঠন-পাঠন, গবেষণার জন্য প্রচুর টাকার দরকার যেটা রাজ্য সরকার বহন করতে পারবেন না এবং কেন্দ্রীয় হলে কেন্দ্রীয় সরকার টাকা দেবেন এবং উন্নয়নের অসুবিধা হবে না। তারপর অনেক জল গড়িয়ে গেছে। আজকে সংবিধানকে সংশোধন করে কংকালের লিস্টে আনা হয়েছে এবং তারফলে কলকাতা বিশ্ববিদ্যালয়কে টাকা দিকে কেন্দ্রের কোন অসুবিধা নেই। সুতরাং জাতীয় বিশ্ববিদ্যালয়ের চিন্তা না করে এর উন্নয়নের কথা চিন্তা করা উচিত। কিন্তু বর্তমান উপাচার্য আইনের বিধান লঙ্ঘন করে, সিনেট, সিণ্ডিকেটের সঙ্গে পরামর্শ না করে অগণতান্ত্রিক পথে আত্মপক্ষ সমর্থন করার সুযোগ না দিয়ে কয়েকজন কর্মচারীকে ছাটাই করলেন। যাই হোক জাতীয় বিশ্ববিদ্যালয় হবে এ কথা কোন রিপোর্টের রেকমেন্ডেশানে নেই। আজ আমরা কি দেখছি?

[5.45 - 5.55 P.M.]

জাতীয় গুরুত্বপূর্ণ বিশ্ববিদ্যালয় বেনারস হিন্দু ইউনিভার্সিটি, আলিগড় বিশ্ববিদ্যালয় এইসব বিশ্ববিদ্যালয়ের কথা চিন্তা করুন, কেন্দ্র থেকে যেসব বিশ্ববিদ্যালয়

পরিচালিত হচ্ছে সেইসব বিশ্ববিদ্যালয়ে কেন্দ্রের আমলাতান্ত্রিকতার জন্য ক্যাম্পাসে যে গোলমাল সৃষ্টি হচ্ছে তার ফলে সেইসব শিক্ষাপ্রতিষ্ঠান আজকে কোন পর্যায়ে গিয়ে পৌঁছেছে সেটা চিন্তা করে দেখুন। তাই আমি মনে করি জাতীয় গুরুত্বপূর্ণ বিশ্ববিদ্যালয় হিসাবে কলকাতা বিশ্ববিদ্যালয়কে চিহ্নিত করলে আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে সমস্যা সেই সমস্যা সমাধান করা যাবে না, তার সমাধান করতে হবে স্ট্যাটুট, অর্ডিন্যান্স, রেগুলেশান্স ইত্যাদি নানা যেসব পদ্ধতির উল্লেখ রয়েছে তার মাধ্যমে। সিনেট, সিণ্ডকেটের সঙ্গে সহযোগিতা করে উপাচার্যকে সেই সমস্যার সমাধান বের করতে হবে। সেজন্য শ্রী আবদুল মান্নান এবং দেবপ্রসাদ সরকার যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করতে পারছি না, মাননীয় সদস্য শ্রী অমিয় ব্যানার্জী যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি ৩টি প্রস্তাব নিয়ে কোন বিস্তারিত আলোচনার সুযোগ নিচ্ছি না, খুব গুরুত্বপূর্ণ এই তিনটি প্রস্তাব সেই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু যদি ঠিক ঠিক করে সমস্ত সদস্যরা বিচার করতেন এবং শিক্ষা সংক্রান্ত ব্যাপারে উদাসীন না থেকে দায়িত্বশীল সরকার এবং আমরা সংসদের কাজ করতে পারতাম তাহলে আমার মনে হয় আবদুল মান্নান প্রস্তাবকে সমর্থন না করার কোন কারণ দেখতে পাই না। কি চাই আমরা? একটা সরকার চলছে, কলকাতা বিশ্ববিদ্যালয়, অন্যান্য বিশ্ববিদ্যালয় এবং শিক্ষা বিভাগের কাজকর্ম চলছে, একবার কাউকে দিয়ে একটা কমিটি করিয়ে দিন, সেই কমিটি দেখে আসুক কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে শুরু করে বাংলাদেশের প্রত্যেকটি বিশ্ববিদালয় এবং সরকারী কলেজগুলির অবস্থা কোথায় গিয়ে দাঁড়িয়েছে, দু'টি বিভাগের আমি নাম বলতে পারি যে দু'টি বিভাগে সত্যিকারের উন্নতি হওয়া তো দূরের কথা চূড়ান্ত নৈরাজ্য চলছে - তার একটা হল স্বাস্থ্য বিভাগ, অপরটি হল শিক্ষা বিভাগ। ঠিক পশুপালন বিভাগকে এই সরকার টার্গেট করে আজকে শিক্ষা দপ্তরকে পশুপালন দপ্তরে পরিণত করেছেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের ইতিহাসের কথা বললেন পরীক্ষায় গণ-টোকাটুকি করেছে। আজকে বাজারের কথা শুনলে অবাক হবেন টোকাটুকি করতে হচ্ছে না, ভাইস-চ্যান্সেলার, ডীন, যারা এঁদের দলের লোক, এঁদের আত্মীয়স্বজন, তাদের সরাসরি নাম্বার বাড়িয়ে পাশ করিয়ে দিচ্ছে। সেই নজির আমার কাছে আছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ে পরীক্ষা দেবার দরকার হচ্ছে না, এরা ছেলেদের দিয়ে জবরদস্ত কায়দায় ইউনিয়ন দখল করে রাখতে পারবে। আজকে একটা লোকাল কথা শোনা যাচ্ছে, নকল করার দরকার নেই, বাসী করা হচ্ছে। যারা পরীক্ষার্থী তাদের পরীক্ষা দিতে হয় না। তাদের খাতা পরীক্ষা হল থেকে বেরিয়ে যায়, বাজার থেকে এক্সপার্ট দিয়ে উত্তর লেখান হয়, পরীক্ষা হয়ে যায়। কোন এক সময় নকলের ব্যাপার ছিল, এখন নকল হচ্ছে না, বাসী হচ্ছে। আমরা চাই কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে সমস্যা সেই সমস্যার সমাধান হোক। নির্বাচিত সিনেট, সিন্ডিকেটের হাতে সত্যিকারের ক্ষমতা থাকা উচিত বলে আমরা মনে করি, শিক্ষার সাথে যুক্ত সমস্ত ব্যক্তিরা বিশেষ করে শিক্ষাবিদরা এটা সমর্থন করে। কিন্তু অবাক ব্যাপার, আমি প্রথম দু'টি রেজিলিউশনের কথা তুলছি না, তৃতীয় প্রস্তাবটা কি? আমি একথা বলতে পারি বর্তমান ভাইস-চ্যান্সেলার যে ট্রেড ইউনিয়ন মুভমেন্টের কথা কলকাতা বিশ্ববিদালয়ে তুলেছেন এইরকম যদি লড়াই চলতে থাকে সি পি এম-এর আধিপত্য থাকবে, না, সন্তোষ ভট্টাচার্য্যের আধিপত্য থাকবে তাহলে বিশ্ববিদ্যালয়কে তো অক্সানে বিক্রি করতে হবে। মাসের পর মাস, দিনের পর দিন বিশ্ববিদ্যালয়কে তালা বন্ধ করে রাখতে হবে।

[5.55 - 6.05 P.M.]

সরকারের কি কোন দায়িত্ব ছিল না যে দায়িত্বের বলে তাঁরা কলকাতা বিশ্ববিদ্যালয়কে এই নৈরাজ্য থেকে মুক্ত করতে পারে? সিনেট এবং সিন্ডিকেটে তো তাদের প্রাধান্য রয়েছে। আমরা চাই এই অরাজকতার অবসান হোক। মাননীয় সদস্য অমিয়বাবু কি করে এই রিজিলিউশান আনলেন আমি সেটা বুঝতে পারছিনা। তিনি শিক্ষার সঙ্গে যুক্ত মানুষ এবং দীর্ঘদিনের অধ্যক্ষের পদে আছেন। আমি তাঁর প্রতি সম্মান জানিয়ে বলছি, তিনি একজাক্ট যে পয়েন্ট এনেছেন তার সঙ্গে ১৯৭৪ সালের সেপ্টেম্বর মাসে রাজ্যের শিক্ষা সম্পর্কে তাঁরা যে রিজিলিউসন পাঠিয়েছিলেন সেটা দেখার চেষ্টা করুন। আমি মনে করি একটা মানুষের ন্যূনতম সততা থাকা দরকার, একটা রাজনৈতিক দলের একটা ন্যূনতম চরিত্র থাকা দরকার যে একই চিন্তা নিয়ে তাঁরা এগিয়ে যাবেন। ১৯৭৪ সালে সেপ্টেম্বর মাসে তাঁরা কি রেজিলিউসন এনেছিলেন সেটা আমি বলছি। এটা এনেছিলেন সন্তোষ ভট্টাচার্য্য, রমেন পোদ্দার, ডাঃ মনীন্দ্রমোহন চক্রবর্তী, ডি এল গাঙ্গুলী এবং আর কিছু মার্কসবাদী ভিনরা। তাঁরা বলেছিলেন, We realise that the Centre may not have enough resources to take over the financial responsibility for all the universities in the country at one stroke. But a beginning must be made and the obvious first step would be to consolidate positions at the leading universities of the country. The University of Calcutta is the first of the largest university in India with its largest Post-Graduate sector and can therefore claim a pre-eminent position in this regard. We, therefore urge the Parliament to declare that the University of Calcutta as an institution of national importance under schedule VII list I, entry 63, so that the Government of India becomes bound by law to meet the financial requirements of the university in full. স্যার উদাহরণস্বরূপ এখানে বিশ্বভারতীর কথা বলা হয়েছে। হ্যাজ বিশ্বভারতী লস্ট ইটস সংপেশাল্স ক্যারেক্টার? আজকে কেন্দ্র যদি হস্তক্ষেপ করে, কেন্দ্র যদি দায়িত্ব নেয় তাহলে কি বিশ্ববিদ্যালয়ের চরিত্র নষ্ট হয়ে যাবে? আমি বুঝতে পারছিনা কোন যুক্তিতে তাঁরা এরকম একটা দায়িত্বজ্ঞানহীন প্রস্তাব এনেছেন। এটা শুধু তাঁদের ঔদাসিনাতার ফল নয়, এটা তাদের দৈন্যতা। আমরা নীতিগতভাবে শিক্ষা জগতকে বাঁচাবার চেষ্টা করছি।

**শ্রী কান্তি বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিশ্ববিদ্যালয়ের ব্যাপারে যে ৩টি প্রস্তাব এসেছে তারমধ্যে আমি আবদুল মান্নান এবং দেবপ্রসাদ সরকারের প্রস্তাবের বিরোধিতা করছি এবং অমিয়বাবুর প্রস্তাব সমর্থন করে বক্তব্য রাখছি। মাননীয় সদস্য আবদুল মান্নান তাঁর প্রস্তাবে রাজ্যের উচ্চ শিক্ষার ক্ষেত্রে "ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলির" কথা বলেছেন। কিন্তু বক্তৃতার সময় দেখলাম, একমাত্র কলকাতা বিশ্ববিদ্যালয় ছাড়া আর কারুর কথা তিনি বলেননি। ঐটা আমার কাছে খুব অবাক লাগল। কংগ্রেস দলের পক্ষ থেকে যাঁরা প্রকৃতই আমাদের দেশে উচ্চ শিক্ষার প্রসার চান তাঁদের কাছে একটা কথা বলতে চাই। বিশ্ববিদ্যালয় মঞ্জুরী কমিশন এবং কেন্দ্রীয় সরকারের শিক্ষা মন্ত্রক বলেছেন নূতন বিশ্ববিদ্যালয় সংস্থাপনের পক্ষে তাঁরা নয়, নূতন কোন কলেজ সংস্থাপনের পক্ষেও তারা নয়।

এই মনোভাব তারা পোষণ করেন। আমি মাননীয় সদস্য আবদুল মান্নান সাহেব এবং সুব্রত মুখার্জী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। সম্প্রতি লোকসভা এবং রাজ্যসভা সিদ্ধান্ত এবং কেন্দ্রীয় সরকারের শিক্ষা সংক্রান্ত অ্যাপ্রোচ পেপার—৫৩ প্যারাগ্রাফ পেজ নং ২৪ - সেখানে বলেছে ১৭ থেকে ২৩ পর্যন্ত যাদের বয়স যারা কলেজ এবং বিশ্ববিদ্যালয়ে পড়ে - ফিলিপাইনে এইসব ছেলেমেয়েরা পড়ে শতকরা ২৫ জন এবং অন্যান্য রাজ্যগুলিতে শতকরা ৩০ জন পড়ে। দক্ষিণ কোরিয়ায় শতকরা ১৮ জন পড়ে এবং জাপানে শতকরা ৩০ জন পড়ে। আমি অনুন্নত দেশগুলির কথা তুলছি। আর সেখানে ভারতবর্ষে শতকরা ৪.৮ জন মাত্র পড়ে। এতে আমাদের মাথা নিচু

হওয়া উচিত। উচ্চ শিক্ষার ক্ষেত্রে এই অবস্থার কথা না বলে অন্য কথা বলার প্রয়োজন নাই। যেখানে শতকরা ৪.৮ উচ্চ শিক্ষার সুযোগ পায় সেখানে ওদের দলের পক্ষ থেকে এইসব কথা এবং এইরকম উদ্বেগ প্রকাশ করার পিছনে কতটুকু আন্তরিকতা আছে সেটা আপনারা বুঝতে পারছেন। ঐ বইয়ের ২.৭ প্যারাগ্রাফ বলেছে এবং এটা অশোক মিত্রের তৈরী করা প্রতিবেদন নয় - কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে এই প্রতিবেদন - যেখানে বলেছে যদি কনষ্ট্যান্ট প্রাইস ধরতে হয় ১৯৫০-৫১ সালে উচ্চশিক্ষার ক্ষেত্রে কত ছিল এবং তার যে খরচ হোত ৪ হাজার টাকা সেটা এসে দাঁড়িয়েছে ৩ হাজার ৬০০ টাকা মাথা পিছু। ছাত্রদের প্রতি ব্যয়ের পরিমাণ কমে এসেছে। এর থেকে এটা প্রতীয়মান হয় উচ্চশিক্ষা সম্প্রসারণ হোক এটা কংগ্রেস দল চান না। উচ্চশিক্ষা অভিলাষী উচ্চশিক্ষা পাক এটা কংগ্রেস দল চান না। তারা বিশ্ববিদ্যালয় সম্পর্কে যে অহেতুক অভিযোগ উত্থাপন করেছেন মাননীয় সদস্য আবদুল মান্নান। আমি শুনেছি উনি বর্ধমান বিশ্ববিদ্যালয়ের ছাত্র এবং উনি ফার্স্ট ক্লাস পেয়েছিলেন। সত্য কিনা জানি না। কিন্তু ২৩ মার্চ ১৯৭৩ সালে কংগ্রেস সদস্য তুহীন সামন্ত এই বিধানসভায় বক্তৃতা করেছিলেন বর্ধমান বিশ্ববিদ্যালয় সম্পর্কে একটা ইনসিডেন্ট ব্যাপারে। তিনি বলেছিলেন একটা ছাত্র এক বছরে পাঁচটা পরীক্ষা দিয়েছে। অনার্স দিয়েছে, এম কম দিয়েছে, বি এ দিয়েছে এবং লাইব্রেরী সায়েন্স দিয়েছে। এক সঙ্গে ৫টি পরীক্ষা দিয়েছে একটি ছাত্র বর্ধমান বিশ্ববিদ্যালয়ে - অর্থাৎ মান্নান সাহেবের বিশ্ববিদ্যালয়ে। আবার জিওলজি ডিপার্টমেন্টে ১৯টি ছেলে পরীক্ষা দিয়েছে তার মধ্যে ১৮টি ছেলে ফার্স্ট ক্লাস পেয়েছে। জানি না মান্নান সাহেব যদি ফার্স্ট ক্লাস পেয়ে থাকে তাহলে কিভাবে ফার্স্ট ক্লাস পেয়েছে। আমি তাকে স্মরণ করিয়ে দিতে চাই তিনি বিশ্ববিদ্যালয় সম্পর্কে তিনি যা বলেছেন তাতে বলি সম্প্রীতি কেন্দ্রীয় সরকার ইন্দিরা গান্ধী - অর্থাৎ প্রধানমন্ত্রীর নামাঙ্কিত যে বিশ্ববিদ্যালয় সম্পর্কে রাজ্যসভা এবং লোকসভায় বলা হয়েছে যে সেখানে যে পরিচালক সমিতি হবে সেটা কেন্দ্রীয় সরকারের মনোনীত সমিতি হবে। গণতন্ত্রের লেশমাত্র সেখানে নেই। বিশ্ববিদ্যালয়ের মনোনীত সমিতি কোন চূড়ান্ত সিদ্ধান্ত নিতে পারবে না। কর্মচারী নিয়োগ করতে পারবে না। কাউকে বরখাস্ত করতে পারবে না। কেন্দ্রীয় সরকারের মনোনীত উপাচার্য তা করতে পারবে। একজন ভিজিটর যিনি কেন্দ্রীয় সরকারের শিক্ষা মন্ত্রী তিনিই সব। এই দৃষ্টিভঙ্গি নিয়ে তারা চলে। যাঁদের শিক্ষা সম্পর্কে বিন্দুমাত্র শ্রদ্ধা থাকে আমি তাঁদের অনুরোধ করবো ১৯৭৫ সালে যখন রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ আপনারা করেছিলেন তখন কি কায়দায় কি কৌশলে অধিগ্রহণ করেছিলেন রমা চৌধুরীকে অপহরণ করেছিলেন সেটা আপনাদের মনে নাই। যদি বিন্দুমাত্র শিক্ষা সম্পর্কে শ্রদ্ধা থাকে সেটা আপনারা নিশ্চয় বুঝবেন। আমরা কলকাতা বিশ্ববিদ্যালয় অধিগ্রহণ করেছিলাম কিন্তু উপাচার্য সুনীল মুখার্জীকে আমরা সরাই নি। আমরা বলেছিলাম আপনি কাজ করুন---এই অধিকার আমরা দিয়েছিলাম। যেভাবেই উপাচার্য্য নিয়োজিত হোক না কেন শিক্ষামন্ত্রী এবং মুখ্যমন্ত্রী পরিষ্কারভাবে বলেছিলেন আপনি নিয়ম মেনে চলুন।

[6.05 - 6.15 P.M.]

কিভাবে আইন মেনে চলেছেন - ৫ জন কর্মচারীকে তিনি বরখাস্ত করেছেন। কার সুপারিশে তিনি তিনজন সদস্যকে নিয়ে একটা কমিটি গঠন করেছেন? নিজের সুপারিশে এই কমিটি তিনি করেছেন। যে তিন জন সদস্যকে নিয়ে বর্তমান উপাচার্য্য কমিটি গঠন করলেন, সেই কমিটি এই পাঁচজনের নিয়োগ সম্পর্কে তদন্ত করবার জন্য বলেছেন, আত্মপক্ষ সমর্থন করার যেহেতু সুযোগ নেই, এইজন্য তাদের সম্পর্কে আমরা কোন সুপারিশ করছি না। এই সুপারিশ তারা করলেন, আত্মপক্ষ সমর্থনের কোন সুযোগ না দিয়ে কাউকে কখনও বরখাস্ত করা যায় না। কারো বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া যায় না, সুপ্রীম কোর্ট থেকে শুরু করে কলকাতা হাইকোর্ট-এর হাজার হাজার নজীর আছে, সেই নজীরের প্রতি মাননীয় বর্তমান উপাচার্য্য, তিনি পাঁচ জন কর্মচারীকে বরখাস্ত করলেন। দেখাতে পারেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইতিহাসে সিন্ডিকেট এবং সিনেটকে অস্বীকার করে যে, সিন্ডিকেট সমস্ত নিয়োগ এবং বরখাস্ত করার মালিক, সেই সিন্ডিকেটকে সম্পূর্ণ রূপে উপেক্ষা করে উপাচার্য্য নিজের দায়িত্বে এই কাজ তিনি করেছেন, কলকাতা বিশ্ববিদ্যালয়কে কলঙ্কিত করেছেন, এই জিনিস অতীতে কখনও ঘটেনি। আশু মুখার্জীর কলকাতা বিশ্ববিদ্যালয়ে যে পদ তিনি অলঙ্কৃত করেছিলেন, গোটা ভারতবর্ষের মধ্যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের মুখকে উজ্বল করেছিলেন, সেখানে মাননীয় বর্তমান উপাচার্য্য মহাশয় নিজের ক্ষমতাবলে পাঁচজনকে কর্মচ্যুত করেছেন। কখনও সিন্ডিকেটের মিটিং-এ এনে আলোচনা করার সুযোগের ব্যবস্থা করেছেন? কি কারণে? সিন্ডিকেটের তরফ থেকে বারেবারে তাঁর কাছে আবেদন করা হয়েছে, আপনি কমিটি নিয়োগ করুন, সমস্ত বিষয়ে খতিয়ে দেখা হোক, প্রস্তাব দিন, আমাদের কাছে সুপারিশ হিসাবে উত্থাপন করুন, আলোচনা করে সিদ্ধান্ত নেব। একবারও তিনি দেননি। মাননীয় উপাচার্য্য গত এক বছরে একবার মাত্র সিনেটের মিটিং ডেকেছেন, এটা কি গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা? তাঁর সময়কালের মধ্যে মাত্র তিনবার তিনি সিন্ডিকেটের মিটিং ডেকেছেন, গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা? চিকিৎসা ফ্যাকলটিতে মিটিং তিনি একবারও ডাকেন নি। তিনি মিটিং ডাকবার মালিক, তিনি একবারও মিটিং ডাকেন নি এই দীর্ঘ সময়ের মধ্যে। গণতন্ত্রের প্রতি শ্রদ্ধা? বিভিন্ন ফ্যাকাল্টিতে একবার দুবার মাত্র মিটিং ডেকেছেন। কাজের সময় তিনি মিটিং ডাকেননি। এই উপাচার্য্যকে আপনারা সমর্থন করেন? কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রতি দরদ না নিজের প্রতি দরদ, নিজের স্বার্থ রক্ষা করবার জন্য এই দরদ? সম্প্রতি শিক্ষামন্ত্রী সম্মেলনে শম্ভুবাবু এবং আমি গিয়েছিলাম। পশ্চিমবঙ্গে সাড়ে পাঁচ কোটি মানুষের পক্ষ থেকে শিক্ষা সম্পর্কে আলোচনা করবার জন্য। কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী কৃষ্ণ চন্দ্র পন্থ-এর সঙ্গে আমাদের আলোচনা হয়েছে, আলোচনা হয়েছে মাননীয় প্রধানমন্ত্রীর সঙ্গেও। তাঁরা বলেছেন, কেন এই সমস্ত অসুবিধা হচ্ছে, আমরা তো বুঝি না? মাননীয় প্রধানমন্ত্রী বললেন আমাদের সামনে কৃষ্ণ চন্দ্র পন্থের কাছে, বলে দিন আমাদের দলের লোককে, তাঁরা যেন এঁদের সঙ্গে আলোচনা করে বিষয়টা মিটিয়ে নেন। আমরা অভিনন্দন জানিয়েছিলাম এবং শিক্ষামন্ত্রী সম্মেলনে দাঁড়িয়ে আমি প্রধানমন্ত্রীর এই মন্তব্যকে প্রশংসা করেছিলাম। কিন্তু ভিন্ন ক্ষেত্রে আমরা দেখতে পাচ্ছি পশ্চিমবাংলার যারা কংগ্রেসী বিধায়ক, তাদের চরিত্র সম্পূর্ণ ভিন্ন। আমরা চাই কলকাতা বিশ্ববিদ্যালয়ের যে সুনাম, সেই সুনাম অক্ষুণ্ণ থাকুক, আমরা চাই যিনি উপাচার্য্য আছেন, তাঁর কার্য্যকাল পর্য্যন্ত তিনি এ' পদে বহাল থাকুন। আমি গভীরভাবে বিশ্বাস করি গণতান্ত্রিক রীতিনীতি মেনেই একমাত্র কলকাতা বিশ্ববিদ্যালয়ের হৃত গৌরবকে উদ্ধার করতে পারবো, এটা আমি একান্তভাবে বিশ্বাস করি। মান্নান সাহেবদের স্মরণ করতে বলি, আপনি বলেছেন পড়াশুনা হয়না, ইনডিস্পিলিন। বিশ্ববিদ্যালয়ে মঞ্জুরী কমিশনের যে ন্যূনতম ক্লাস হওয়ার কথা, কলকাতা বিশ্ববিদ্যালয়ে তার থেকে এখন অনেক বেশী ক্লাস হয়। স্মরণ করতে বলি, কলকাতা বিশ্ববিদ্যায়ে যত দিনের মধ্যে পরীক্ষার ফল প্রকাশ কার হয় ভারতবর্ষের নাম করা কোন বিশ্ববিদ্যালয়ে এত অল্প সময়ের মধ্যে পরীক্ষার ফল প্রকাশ করা হয় না। আপনাকে স্মরণ করতে বলি, যখন নাকি উপাচার্য্য মহাশয় ওপরতলায় বসে সাংবাদিকদের ডেকে বলেছেন যে, এই দেখুন কবে পরীক্ষার ফল প্রকাশিত হবে তার কোন নিশ্চয়তা কিছু নেই। যারা অশিক্ষক কর্মচারী, তাদের ধর্মঘটের জন্য পরীক্ষার ফল সম্পূর্ণরূপে প্রকাশ হওয়া অনিশ্চিত। নিচে সাংবাদিকরা নামলেন, দেখলেন যে পরীক্ষার ফল প্রকাশিত হয়েছে, বিক্রি হচ্ছে, গেজেট তারা কিনতে পারছে। বর্তমান উপাচার্য্য মহাশয়কে দেখে আপনারা কলকাতা বিশ্ববিদ্যালয়ের সুনাম রক্ষা করবেন? আমি আপনাদের স্মরণ করতে বলি, অন্যান্য রাজ্যে - বিহারে *** উপাচার্য্য মহাশয়,

Note : Expunged as ordered by the chair.

তিনি এয়ারপোর্টে দাঁড়িয়ে একজন পরীক্ষার্থিনীকে রিসিভ করতে যাচ্ছেন, এটা কি রাজনীতি? এই জন্য এই কথা বলেছি, যে আপনারা বলেছেন, আপনাদের রাজনৈতিক লোক না হলে পরে উপাচার্য্য পদে রাখেন না। এটাই হচ্ছে রাজনীতির কদাকার দৃষ্টান্ত। আমরা উপাচার্য্যকে এই পদে ব্যবহার করতে চাই না। আমরা বিশ্বাস করি উপাচার্য্য শিক্ষার বাতিকে প্রজ্জলিত রাখবেন। আমরা বিশ্বাস করি পশ্চিমবাংলার যে সমস্ত বিশ্ববিদ্যালয়, সেই বিশ্ববিদ্যালয়ের গৌরবকে অক্ষুন্ন রাখবেন। সরকারী তরফ থেকে আমরা সম্পূর্ণভাবে সাহায্য করতে প্রস্তুত, স্বাভাবিক অবস্থাকে বজায় রাখতে প্রস্তুত, সেই জন্য ওঁরা যে প্রস্তাব এনেছেন মাননীয় সদস্য আবদুল মান্নান এবং দেবপ্রসাদ সরকার, তার সম্পূর্ণভাবে বিরুদ্ধাচরণ করে, অধ্যক্ষ অমিয় ব্যানার্জী যে প্রস্তাব এনেছেন সেই প্রস্তাবকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**ডাঃ জয়নাল আবেদিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষামন্ত্রী এখানে শালীনতা অতিক্রম করে শিষ্টাচার অতিক্রম করে, সভ্যতা অতিক্রম করে এবং সর্বোপরি রীতি বর্হিগতভাবে রীতি বর্জন করে এবং আমি যদি বলতে বাধ্য হই কাণ্ডজ্ঞান বিবর্জিত হয়ে বিহারের মুখ্যমন্ত্রীর স্ত্রীকে এখানে তুলে এনেছেন।

**মিঃ স্পীকার :** Mr. Abedin, I will go into the procedings and if necessary I will expunge it. এই বিষয়ে আলোচনার জন্য ২ ঘণ্টা সময় রাখা ছিল। যা দেখা যাচ্ছে তাতে ২ ঘন্টায় শেষ হবে না। কাজেই আমি মাননীয় সদস্যদের মতামত নিয়ে আরো আধ ঘণ্টা সময় বাড়িয়ে দিচ্ছি। আশা করি এতে আপনাদের সকলের মত আছে। আধ ঘণ্টা সময় বাড়ান হল। Now Shri Sambhu Charan Ghosh.

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে ৩টি বেসরকারী প্রস্তাবের উপরে মাননীয় বিরোধী পক্ষের সদস্যরা যে বক্তব্য রেখেছেন তা আমি মনোযোগ সহকারে অনুধাবন করেছি। কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঘটনা যদি কলকাতা বিশ্ববিদ্যালয়ের মধ্যে সীমাবদ্ধ থাকতো তাহলে আমি বিশ্বাস করি যে এতদিনে একটা মিটমাট হওয়া সম্ভব হত। সম্প্রতি দিল্লীতে শিক্ষামন্ত্রী সম্মেলনে আমি যখন উপস্থিত ছিলাম তখন সম্মেলনের শেষে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী এবং প্রধানমন্ত্রী পৃথক পৃথকভাবে আবেদন করেছিলেন যে আপনারা রাজ্যের সমস্যাটা রাজ্যে মিটিয়ে নিচ্ছেন না কেন? আমি তাদের কাছে অত্যন্ত পরিষ্কারভাবে আমাদের রাজ্যের পক্ষ থেকে একটা বক্তব্য তুলে ধরার চেষ্টা করেছিলাম। আমি বলেছিলাম যে জিনিসটা যদি শুধু বিশ্ববিদ্যালয় সংক্রান্ত হত তাহলে এটা আমরা মিটিয়ে নিতে পারতাম। আমি প্রসঙ্গক্রমে একথাও উল্লেখ করেছি যে, যখন ঘটনার সূত্রপাত হয় তখন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য ডঃ সন্তোষ ভট্টাচার্য্য মহাশয়কে আলোচনা করার জন্য অনুরোধ করেছিলাম। তিনি আমার কাছে এসেছিলেন এবং আমি তাকে অনুরোধ করেছিলাম যে, আপনি ৫ জন কর্মচারীর বিরুদ্ধে যে শাস্তিমূলক ব্যবস্থা নিয়েছেন সে সম্পর্কে আমি প্রশ্ন তুলছি না, আমি শুধু পদ্ধতিগত প্রশ্ন তুলছি। আপনি আপনার জরুরী ক্ষমতার অপপ্রয়োগ করেছেন। আপনি সিন্ডিকেটে একটা নতুন কমিটি করুন। সেই কমিটিতে আপনার মনোমত লোক থাকুক এবং তাদের কাছে ৫ জন কর্মচারীর বিষয়টি রাখুন। সেখানে যদি তারা দোষী সাব্যস্ত হয় তাহলে আমার বলার কিছু নেই। কিন্তু আপনি জরুরী ক্ষমতা কোন প্রয়োগ করবেন? তিনি তখন বলেছিলেন যে, এখন সিদ্ধান্ত পরিবর্তন করা সম্ভব নয়। কাজেই এটা ঠিক নয় যে সরকারী পক্ষ থেকে কোন প্রচেষ্টা হয়নি কলকাতা বিশ্ববিদ্যালয়ের এই ঘটনা মিটমাট করার জন্য। দ্বিতীয়তঃ আমি অবাক হয়ে গেলাম যে দিল্লীতে গিয়ে সাংবাদিক, প্রধানমন্ত্রী, কেন্দ্রীয় মন্ত্রীদের ভুল বোঝাবুঝি হয়েছে। এদের বোঝানো হয়েছে যে কলকাতা বিশ্ববিদ্যালয়ের সিন্ডিকেট বা সিনেট এমনভাবে তৈরী হয়েছে যাতে আমরা সংখ্যা গরিষ্ঠ হই।

[ 6- 15 - 6-25 P.M.]

আমাকে কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী প্রশ্ন করেছিলেন আপনারা নিজেদের লোকেদের মধ্যে রেখেছেন। কৃষক প্রতিনিধি, শ্রমিক প্রতিনিধি এর মধ্যে রাখবার কি প্রয়োজন আছে? আমার কাছে একটা বই ছিল, আমি সেই বই থেকে একটা উদ্ধৃতি দিয়েছিলাম। ১৯৭১ সনে ইউ. জি. সি. একটি কমিটি নিয়োগ করেছিলেন, গজেন্দ্র গদকর কমিটি, কেন্দ্রীয় সরকার সেটা অনুমোদন করেছেন। সেই কমিটির সুপারিশ হচ্ছে বিশ্ববিদ্যালয় পরিচালন ব্যবস্থা শতকরা ৬০ জন প্রতিনিধি থাকবে বিশ্ববিদ্যালয়ের ভিতর থেকে, আর শতকরা ৪০ জন প্রতিনিধি থাকবে বিশ্ববিদ্যালয়ের বাইরে থেকে। গজেন্দ্র গদকর কমিটি সুপারিশের সময় বলেছিল যে, আমরাও চাই বিশ্ববিদ্যালয়ের সঙ্গে সমাজের একটা সম্পর্ক স্থাপিত হোক। সেইজন্য কৃষক প্রতিনিধি, শ্রমিক প্রতিনিধি, প্রাথমিক শিক্ষক প্রতিনিধি, মাধ্যমিক শিক্ষক প্রতিনিধি থাকার প্রয়োজন আছে। আপনারা এও জেনে রাখুন গজেন্দ্র গদকর কমিটি সুপারিশ করেছেন শতকরা ৪০ জন বাইরের প্রতিনিধি রাখতে পারেন, আর আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ে বাইরের প্রতিনিধি রেখেছে শতকরা ২৭ জন, ৪০ জনও রাখিনি। আর আপনারা এও জেনে রাখনু আমাদেরও আগে বম্বে বিশ্ববিদ্যালয় আইনে ১৯৭১ সন থেকে ট্রেড ইউনিয়ন প্রতিনিধি সেখানে আছে। এই সমস্ত বলার পরে দেখা গেল সাংবাদিকরা বললেন আমরা তো এই সব জানতাম না, কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী বললেন আমি তো এইসব জানতাম না। গজেন্দ্র গদকর কমিটি রিপোর্ট জানেন না। দিল্লীতে কংগ্রেস (ই)র পক্ষ থেকে এমনভাবে লবিং করানো হয়েছে, এমনভাবে ভুল বোঝানো হয়েছে যে, ওরা কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্র করে পশ্চিমবাংলায় রাজনীতি করতে চাইছেন। একটি জিনিস আমি আপনাদের কাছে উল্লেখ করতে চাই যে, ডঃ সন্তোষ ভট্টাচার্য্য উপাচার্য নিযুক্ত হয়েছিলেন ১৯৮৩ সনের ডিসেম্বর মাসে, আর লোকসভার ইলেকসান হয় ১৯৮৪ সনের ২৪শে ডিসেম্বর তারিখে। ১৯৮৩ সন থেকে ১৯৮৪ সন পর্যন্ত এই এক বছর কলকাতা বিশ্ববিদ্যালয় অত্যন্ত ভালভাবে চলেছে, মাঝে মাঝে দু'একটা হয়ত গণ্ডগোল হয়েছে, কিন্তু অচল অবস্থা সৃষ্টির চেষ্টা হয়নি। লোকসভার ইলেকসান দেখা গেল বামফ্রন্টের প্রতিষ্ঠা সাময়িক ভাবে একটু সরে গেছে, অর্থাৎ আমাদের ফল খারাপ হয়ে গেছে। কংগ্রেসের পক্ষ থেকে সেটাকে রাজনৈতিক মওকা হিসাবে গ্রহন করা হল। বামফ্রন্টকে জব্দ করার এই হচ্ছে সুযোগ—এটা তারা ঠিক করলেন। বামফ্রন্টের এটা সাময়িক অবস্থার পরিবর্তন। লোকসভার ইলেকসানে আমরা যেখানে ছিলাম, সাময়িকভাবে আমাদের অবস্থা খারাপ হয়েছিল, সেখান থেকে ইতিমধ্যেই অনেকখানি উন্নতি করতে পেরেছি, অগ্রগতি করতে পেরেছি। কিন্তু কংগ্রেস (ই) সেই সময়টুকু রাজনৈতিক পথ হিসাবে বেছে নিল এবং ১৯৮৫ সালের জানুয়ারী থেকে গণ্ডগোল শুরু করে দিল। তারা ভাবল যদি এই অবস্থা সৃষ্টি করতে পারি, শিক্ষাক্ষেত্রে যদি নৈরাজ্য বিশৃঙ্খলা সৃষ্টি করতে পারি তাহলে আখেরে তাদের সুবিধা হবে, তাদের দিন হয়ত ফিরে আসবে। তারা কেরলের কথা চিন্তা করতে লাগল। সেইজন্য আপনারা লক্ষ্য করবেন শুধুমাত্র উপাচার্যের ঘটনা নয়— কিছুদিন আগে আইন পরীক্ষা হল। কখন শুনেছেন কি, পাঁচিল টপকে গিয়ে আশুতোষ বিল্ডিং-এর ঘর ভেঙ্গে সেখানে গন-টোকাটুকি করার জন্য একদল উচ্ছৃঙ্খল যুবক হাজির হয়েছিল? এই সমাজবিরোধীরা সাহস কোথা থেকে পেল? ১৯৮৫ সাল বলে তারা এটা ভুল করেছেন। তারপর কলকাতা করপোরেশনের ইলেকসান হয়ে গেছে, বিভিন্ন জায়গায় বহু নির্বাচন হয়ে গেছে এবং আমরা এইটুকু প্রমাণ করতে পেরেছি যে, ১৯৮৪ সালের ডিসেম্বরে যে অবস্থা ঘটেছিল সেই অবস্থার পরিবর্তন ঘটাতে পেরেছি। কাজে কাজেই আপনাদের কাছে যেটা বলতে চাইছি সেটা হচ্ছে এই, কলকাতা বিশ্ববিদ্যালয়ের ঘটনা বিচ্ছিন্ন কোন ঘটনা নয়, এটা সম্পূর্ণভাবে রাজনৈতিক ঘটনা। কংগ্রেস পক্ষ থেকে যদি তারা মনে করে থাকেন ১৯৫৯ সালে কেরলে শিক্ষাকে হাতিয়ার করে সেখানকার প্রথম কমুনিষ্ট সরকারকে উচ্ছেদ করেছিলেন সেই রকম

চক্রান্ত এখানে করবেন তাহলে পরিস্কার জেনে রাখুন আপনারা মুর্খের স্বর্গে বাস করছেন। আমরা তাদের সেই চ্যালেঞ্জ গ্রহণ করছি এবং এটার কোন যুক্তি পাই না যে, কেন্দ্রীয় সরকার কেন আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে পরিণত করার জন্য চিন্তা করছেন।

আমি সরাসরি কেন্দ্রীয় শিক্ষামন্ত্রীকে জিজ্ঞাসা করেছিলাম যে আপনারা কেন কোলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে রূপান্তর করার চেষ্টা করছেন? বেশী টাকা পাওয়া যাবে এই তো? কিন্তু এটা তো যুক্তরাষ্ট্রীয় সরকারের দায়িত্ব এবং কর্তব্য অঙ্গরাজ্যের বিশ্ববিদ্যালয়কে অর্থ সাহায্য করা। কানাডা, অস্ট্রেলিয়া সেখানকার যুক্তরাষ্ট্রীয় সরকার সেখানকার স্টেট ইউনিভার্সিটিকে সমস্ত অর্থ সাহায্য করে থাকেন, শতকরা ১০০ ভাগ। কাজেই এর জন্য তো নেবার প্রয়োজন নেই। আসল কথা হচ্ছে, কোলকাতা বিশ্ববিদ্যালয়ে যে ঘটনাগুলির সৃষ্টি করা হচ্ছে সেটা করা হচ্ছে যাতে করে আমাদের স্টেট অটোনমি ইন এডুকেশান এটা চ্যালেঞ্জ করা যায়। এই প্রসঙ্গে আমি পরিস্কারভাবে জানাতে চাই যে যদি কোনরকম গ্রেট টু স্টেটআটোনমি 'ইন'এডুকেশান হয় তাহলে পশ্চিমবঙ্গে আমরা সমস্ত শক্তি দিয়ে তা রুখবো। এই কথা বলে মাননীয় সদস্য শ্রী আবদুল মান্নানের প্রস্তাবের বিরোধিতা করছি, মাননীয় সদস্য শ্রী দেবপ্রসাদ সরকারের প্রস্তাবের বিরোধিতা করছি এবং মাননীয় সদস্য শ্রী অমিয় ভূষণ ব্যানার্জীর প্রস্তাব সমর্থন করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী আবদুল মান্নানঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে প্রস্তাব উত্থাপন করেছি সেই প্রস্তাবেব বিরোধিতা করে সরকার পক্ষের মাননীয় সদস্যরা যে বক্তব্য রাখলেন তা আমি শুনলাম। স্যার, বিশেষ করে সরকার পক্ষের তিনজন সদস্যের বক্তব্য শোনার পর সংবাদপত্রে মাননীয় মন্ত্রী কান্তিবাবুর একটি বিবৃতির কথা মনে পড়ে গেল। যদিও সেই বিবৃতিটি পড়ে তখন উপহাস করেছিলাম কিন্তু এখন ভাবছি কান্তিবাবু যেটা বলেছেন সেটা ঠিকই যে শিক্ষা জগতের সংগে যারা যুক্ত নয় সেই মানুষেরা শিক্ষা নিয়ে আলোচনা করলে শিক্ষা নিয়ে কিছু বলতে পারেন না, শিক্ষার অগ্রগতি হতে পারে না। ওঁদের তিনজন সদস্য মহাশয়ের বক্তব্য শোনার পর আমার সেই কথাই মনে হ'ল। একজন যার *** তিনি শিক্ষা দিয়ে আলোচনা করলেন।

**মিঃস্পীকারঃ**—কোন মেম্বারের বিরুদ্ধে অভিযোগ করতে গেলে আগে তাঁকে নোটিশ দিতে হয়, এইভাবে বলা যায় না। কাজেই আমি 'বাড়ীর ভেতর থেকে বোমা পাওয়া গিয়েচে' এই কথাগুলি এক্সপাঞ্জ করলাম।

**শ্রী আবদুল মান্নানঃ**—আর একজন সদস্য—সমাজবিরোধীদের দৌরাত্ম্য বন্ধ করার জন্য নাগরিক কমিটির মিটিং ডাকতেগিয়ে বামপন্থীদের এক বড় শরিককে সিদ্ধান্ত নিতে হয় যে এম.এল.এ. থাকলে সমাজ বিরোধীদের দমন করা যাবে না কারণ তার সঙ্গে তাদের যোগাযোগ আছে। সেই বিধানসভার সদস্য যখন শিক্ষা সম্বন্ধে বলেন তখন ভ্রূ কুঁচকে যায়। আর একজন যিনি শিক্ষার সঙ্গে কোনদিন জড়িত নন তিনিও আজকে শিক্ষা সম্বন্ধে বলে গেলেন। তারপর অমিয়বাবু যখন বক্তৃতা করলেন তখন তাঁর বক্তৃতা শুনে আমি বুঝতে পারলাম না যে তিনি সিন্ডিকেটের সদস্য হিসাবে বক্তব্য রাখলেন না, বিধানসভার সদস্য হিসাবে বক্তব্য রাখলেন। সিন্ডিকেটের সদস্য হিসাবে যদি বলে থাকেন তাহলে সিন্ডিকেটের সদস্যের অধিকার ছিল সিন্ডিকেটের সভায় উপাচার্য্যের প্রস্তাবকে নাকচ করার বা গ্রহণ করার। কোনটাই তিনি করেন নি, তা না করে আজকে একটা গোলমাল সৃষ্টি করার জন্য এই সব কথা বলছেন। কাজেই আমি এসব কথার আর উত্তর দিতে চাই না। তারপর দুজন মাননীয় মন্ত্রীর বক্তব্যও আমি শুনলাম। মাধ্যমিক শিক্ষা দপ্তরের মন্ত্রী অনেক কথা বললেন। আমি পারসোনেল এ্যাটাক করতে চাই না কিন্তু যেহেতু উনি পারসোনাল এ্যাটাক করলেন সেইজন্য আমিও কয়েকটি কথা বলতে চাই। বিহারের মুখ্যমন্ত্রীর কথা উনি বললেন। বিহারের মুখ্যমন্ত্রীর স্ত্রী অনেক দূরের ব্যাপার, এখান থেকে ট্রেনে চেপে তবেই পাটনা যেতে হয় কিন্তু এখান থেকে বাসে চেপে সোজা তিলজলায় যাওয়া যায়। সেখানে আমরা কি দেখেছি? আমরা কি দেখিনি বনগাঁ থেকে কাকে নিয়ে আসা হয়েছে, কার স্ত্রীকে নিয়ে আসা হয়েছে ওখানকার স্কুলের হেডমিস্ট্রেস করে? কি ভাবে, অন্যায় করে তাকে নিয়ে আসা হয়েছে তা কি আমরা জানি না? তারপর সখওয়াত মেমোরিয়াল গার্লস স্কুলে কার মেয়ে দৌরাত্ম্য চালাচ্ছে সে কি আমরা দেখিনি। তারপর কার মেয়েকে গভর্নমেন্টের গাড়ীতে স্কুল থেকে বাড়ীতেপৌঁছে দেওয়া হচ্ছে সে কি আমরা দেখিনি? আজকে মাননীয় মন্ত্রী মহাশয়রা যদি সেই দিকে দৃষ্টিপাত করতেন তাহলে আমি বুঝতাম তাঁরা কিছু করছেন। সেখানে মন্ত্রীর স্ত্রী এবং মেয়ে বলে কি সে ব্যাপারটি দেখা হবে না? স্যার, আমি যখন কোলকাতা বিশ্ববিদ্যালয়ের কর্মচারীদের কথা বলছিলাম তখন শুধু কোলকাতা বিশ্ববিদ্যালয়ের কথা বলিনি, আমি যাদবপুর বিশ্ববিদ্যালয়ের কথা বলেছি, আমি কল্যানী এগ্রিকালচারাল ইউনিভার্সিটির কথা বলেছি।

[6- 25 -6-35 P.M.]

কল্যাণী কৃষি বিশ্ববিদ্যালয়ে একজন কৃষি মন্ত্রীর প্রতিহিংসা চরিতার্থ করার জন্য কি ভাবে রেজিষ্ট্রার পবিত্র গুপ্তকে হাই কোর্টের অর্ডার নিয়ে যাওয়া সত্বেও ঢুকতে দেওয়া হচ্ছে না, এ কথা কি আজকে কেউ অস্বীকার করতে পারবেন? অস্বীকার করতে পারবেন, যাদবপুর বিশ্ববিদ্যালয়ে কি ভাবে ৬ মাসের জন্য উপাচার্য নিয়োগ করা হয়েছে? ৯(৬) ধারা প্রয়োগ করার জন্য একটু আগেই আপনারা উপাচার্যের নিন্দা করলেন। সে সম্বন্ধে ইতি পূর্বেই সুব্রতবাবু বলেছেন যে, আপনাদের রাজনৈতিক সততা নেই, এ প্রশ্নের উত্তর দিতে আমরা লজ্জা বোধ করি। কবে থেকে পশ্চিম বাংলার ঐ বিশ্ববিদ্যালয়ে ৯(৬) ধারা চালু হয়েছে? এটা নিশ্চয়ই সুব্রতবাবু বা কংগ্রেস চালু করে যায়নি। কারা ৯(৬) ধারা তৈরী করেছে? আপনারা যে নতুন ইউনিভার্সিটি এ্যাক্ট ১৯৬৯ সালে তৈরী করেছিলেন, তার মধ্যে আপনারা এটা করে যাননি? তখন কারা ক্ষমতায় ছিল, তখন আপনাদের যুক্ত ফ্রন্ট সরকার ক্ষমতায় ছিল। আজকে উপাচার্য ৯(৬) ধারা প্রয়োগ করছেন বলে আপনারা এত কথা বলছেন, কিন্তু ইতিপূর্বে প্রাক্তন উপাচার্য যখন এই ধারা শতাধিকবার প্রয়োগ করেছিলেন তখন তো কৈ এ কথা আপনারা তোলেননি, তখন তো বলেননি সিন্ডিকেটের সভায় পাঠাতে হবে। আজকে ধান ভানতে শিবের গীত গেয়ে গেলেন একজন সদস্য। গোপাল সেনের খুনের কথা এখানে তোলা হলো। উপাচার্য গোপাল সেনের খুনের ঘটনা নিশ্চয়ই দুঃখজনক ঘটনা, নিন্দনীয় ঘটনা, কিন্তু কোন সালে তিনি খুন হয়েছিলেন এবং কারা তাঁকে খুন করেছিল? ১৯৭০ সালের ডিসেম্বর মাসে গোপাল সেন খুন হয়েছিলেন। কারা খুন করেছিল? উপাচার্য গোপাল সেনকে নকশালরা খুন করেছিল। তারা কারা? সি.পি.আই'র সঙ্গে সি.পি.আই(এম)'এর যা তফাত সি.পি.আই(এম)-এর সঙ্গে সিপিআই (এম. এল)এর তাই তফাত বা নকশালদের সঙ্গে তাই তফাত। নকশালরা কাদের সৃষ্টি? আপনাদের দলের ছেলেরাই নকশাল হয়েছিল এবং তারাই উপাচার্য গোপাল সেনকে খুন করেছিল। অথচ আজকে আপনারা সে কথা বলছেন! আজকে কেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের রবীন্দ্র অধ্যাপক পদ খালি রয়েছে? দিনের পর দিন কেন খালি রাখা হয়েছে? একজন বক্তাও সে কথা বললেন না। তিনবার সিলেকসন কমিটি সিন্ডিকেটের কাছে রিপোর্ট পাঠিয়েছে, তিনবারই সিন্ডিকেট রেফার্ড ব্যাক করেছে। সিলেকসন কমিটি থেকে

Note : Expunged as ordered by the chair.

যাঁদের সিলেক্ট করা হয়েছিল, যাঁদের নামের প্যানেল করা হয়েছিল তাঁদের মধ্যে আপনাদের দলের লোক কেউ নেই বলেই তাঁদের মধ্যে থেকে নিয়োগ করলেন না। এর চেয়ে লজ্জার আর কি আছে? যাদবপুর বিশ্ববিদ্যালয়ের নমিনেটেড কাউন্সিলের মেয়াদ আগামী সেপ্টেম্বর মাসের ১০ তারিখ শেষ হয়ে যাচ্ছে, অথচ সেখানে নির্বাচন কবে হবে কেউ জানে না। সেখানে যে রেজিস্টার্ড গ্র্যাজুয়েট কন্সটিটিউয়েন্সি আছে, সেখানে যে ১০ জন ফি দেয়নি সেই ১০ জন কি করে ভোট দিয়ে আসছেন, সে কথা আপনারা কেউ বললেন না। আমরা কিন্তু প্রস্তাবের মধ্যে দিয়ে বা এখানে বক্তব্য রাখতে গিয়ে একবারও বলিনি যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে ঘোষণা করা হবে, কি হবে না। আমার প্রস্তাবের কোথাও সে কথা নেই। অথচ আপনারা সেই কথা নিয়ে এখানে আলোচনা করলেন এবং সুব্রতবাবু সে বিষয়ে জবাব দিয়েছেন। এখানে দু'জন মন্ত্রী বক্তৃতা করলেন, অথচ কেউ একবারও বললেন না যে মদের কারখানার একজন ট্রেড ইউনিয়ন লীডার, যিনি পরে উপাচার্য হয়েছিলেন এবং যিনি বর্তমানে আপনাদের দলের একজন নেতা তিনি ১৯৭৪ সালে গণী কমিটির কাছে কলকাতা বিশ্ববিদ্যালয়কে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে ঘোষণা করার দাবী জানিয়ে যে স্মারকলিপি দেওয়া হয়েছিল তাতে সই করেছিলেন। এ বিষয়ে সুব্রতবাবু চ্যালেঞ্জ দিয়ে গেলেন, । অথচ কেউ সে কথা একবারও বললেন না। অবশ্য এ বিষয়ে আপনাদের বলার কোনো মুখ নেই। যখন বক্তব্যের মধ্যে কোনো যুক্তি থাকে না তখন এলোমেলো কথা বেরিয়ে আসে। আপনাদেরও আজকে সেই অবস্থা হয়েছে। তবে একটা জিনিস আজকে আমাদের ভাল লাগল, সেটা হচ্ছে, বিগত তিন বছর ধরে আমরা বিধানসভার প্রতিটি অধিবেশনে আপনাদের কাছ থেকে যে কথা শুনে আসছি, সে কথা আজকে শুনলাম না। বিগত তিন বছরের প্রতিটি অধিবেশনেই প্রতিটি বিষয়েই আলোচনা করতে গিয়ে আপনাদের মন্ত্রীরা এবং অন্যান্য সদস্যরা কেন্দ্রের বিরুদ্ধে চক্রান্ত এবং ষড়যন্ত্রের অভিযোগ করেন। কিন্তু আজকে বামফ্রন্ট সরকারের দুজন মাননীয় মন্ত্রী কেন্দ্রের কংগ্রেসী সরকারের প্রধানমন্ত্রী এবং শিক্ষামন্ত্রীর প্রশংসা করলেন। এর জন্য আমি তাঁদের অভিনন্দন জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার প্রস্তাবের কোথাও আমি বলি নি যে, আমরা কলকাতা বিশ্ববিদ্যালয়ের ক্ষেত্রে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ চাইছি। আমি আমার প্রস্তাবের কোথাও কলকাতা বিশ্ববিদ্যালয়ে কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপ চাইনি কিন্তু আমরা চাই কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমানে যে অবস্থা চলছে, যে নৈরাজ্য চলছে তার অবসানের জন্য রাজ্য সরকার হস্তক্ষেপ করুন। ওখানে শাসক দলের কিছু মানুষ বিশৃঙ্খলা সৃষ্টি করছে, পড়াশুনো বন্ধ হয়ে গেছে। আজকে কলকাতা বিশ্ববিদ্যালয়ে ছাত্ররা পি.এইচ.ডি'র জন্য থিসিস সাবমিট করে ক্লিয়ারেন্স পাচ্ছেনা। বিগত কয়েকটি পরীক্ষার খাতা রিভিউ'র জন্য যে সমস্ত ছাত্ররা কলকাতা বিশ্ববিদ্যালয়ে দরখাস্ত করেছে, আজকে তাদের খাতা রিভিউ হচ্ছেনা। গত ২/৩ বছর ধরে এই জিনিস চলছে। এ সব জিনিস বন্ধ করার জন্য, বিশ্ববিদ্যালয়ের অচলাবস্থা দূর করার জন্য, আমরা কখনই কে. সি. পন্থ বা রাজীব গান্ধীর সরকারকে টানছি না। আমরা রাজ্য সরকারের কাছে এই অবস্থার অবসান চেয়েছি। আমরা শিক্ষামন্ত্রী তথা মন্ত্রীসভার কাছে দাবী করছি, আপনাদের দলের পক্ষ থেকে ওখানে যে অরাজকতা সৃষ্টি করা হয়েছে তা দূর করুন এবং যারা এ সব করছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করুন। সন্তোষ ভট্টাচার্য ভাল, কি মন্দ মানুষ আমরা সে প্রশ্নের মধ্যে যেতে চাই না। আমরা এখানে তাঁর হয়ে দালালি করতে আসিনি। কিন্তু আজকে বিশ্ববিদ্যালয়ে যে অবস্থা চলছে তাতে গোটা পশ্চিমবাংলার শিক্ষা ব্যবস্থা ক্ষতিগ্রস্ত হচ্ছে। যাতে কলকাতা বিশ্ববিদ্যালয়ে সুষ্ঠভাবে পঠন-পাঠন চালু হয়, সুষ্ঠভাবে সমস্ত কাজকর্ম চলে তার জন্যই আমি এই প্রস্তাব এখানে উত্থাপন করেছি। আমার প্রস্তাবের মধ্যে কোথায় উপাচার্যর হয়ে দালালি করার কথা লেখা আছে? আমার রেজলিউসনের কোথাও উপাচার্যর পক্ষে দালালি করার মত একটা লাইন বা একটা শব্দও কেউ যদি দেখাতে পারেন তাহলে আমি তা এখনই তুলে নেব। কোথাও এ রকম কোনো কথা নেই। আজকে এখানে মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন '৮৫ সালের পর থেকেই এই গোলমালের শুরু। যদি গোলমাল কোথাও কিছু হয়ে থাকে, যদি কোথাও কেউ চক্রান্ত করেই থাকে তাহলে তা প্রতিরোধ করা রাজ্য সরকারের কর্তব্য। যদি কংগ্রেসও কোথাও চক্রান্ত করে থাকে, তাহলেও যারা রাজ্যের প্রশাসনের দায়িত্বে আছেন তাঁদের কর্তব্য এবং দায়িত্ব হচ্ছে তা বন্ধ করা। এ দায়িত্ব কি আজকে মাননীয় শিক্ষামন্ত্রী অস্বীকার করতে পারেন? রাজ্য সরকারের শিক্ষামন্ত্রী নিজেই যখন এ কথা বলছেন তখন আমি মাননীয় সদস্যদের কাছে দাবী করছি, এই অবস্থার অবসানের জন্য, রাজ্যে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য দূর করার জন্য, কলকাতা বিশ্ববিদ্যালয়ের বিশৃঙ্খলা দূর করার জন্য আমি যে প্রস্তাব এনেছি সে প্রস্তাবকে আপনারা সমর্থন করুন এবং গ্রহন করুন। সামগ্রিক শিক্ষার স্বার্থেই আমি আপনাদের কাছে এই অনুরোধ করছি। একটু আগে মাননীয় সদস্য প্রবোধবাবু বললেন, "আমরা কলকাতা বিশ্ববিদ্যালয় নিয়ে গর্ব করতাম।" আবার সেই গর্বের দিন ফিরিয়ে আনার জন্য আমি আপনাদের কাছে আবেদন রেখে আমার জবাবী ভাষণ আমি এখানেই শেষ করছি।

**শ্রী দেবপ্রসাদ সরকারঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়. আজকে বিশ্ববিদ্যালয়ের উপর যে প্রস্তাব আনা হয়েছে এই সম্পর্কে আমি আগেই বলেছি ৩টি প্রস্তাব এখানে উঠেছে, কিন্তু দি ভেরী ল্যাঙ্গুয়েজ ড্রাফটিং এ্যান্ড এ্যাপ্রোচ এই ৩টি প্রস্তাবের মধ্যে ভিন্ন করে দেখলে দেখা যাবে যে আমার প্রস্তাবটি উভয় বিবদমান পক্ষের ক্ষেত্রে একটা মর্যাদাপূর্ণ মীমাংসার জায়গায় এসে যাতে বর্তমান অচল অবস্থার অবসান ঘটানো যায় এবং এটা গ্রহন করার ক্ষেত্রে কোন অসুবিধা না হয় সেই ভাবেই ড্রাফটিং হয়েছিল। আপনারা এগজামিন করে দেখতে পারেন। আমার এই মোসানটি উত্থাপন করার মধ্য দিয়ে এই অচল অবস্থার অবসানের জন্য একটি পরিবেশ সৃষ্টি করতে সাহায্য করে এটাই আমি চেয়েছিলাম। কিন্তু আনফরচুনেটুলি গোটা হাউসের ডিবেট যেদিকে গেল তাতে দেখা গেল অচল অবস্থার অবসান ঘটানোর যে দৃষ্টিভঙ্গি সেই দৃষ্টিভঙ্গি অন্যান্যদের ডিবেটের মধ্য দিয়ে প্রতিফলিত হলো না। এক্ষেত্রে সরকার পক্ষ থেকে যথার্থভাবেই অভিযোগ উঠেছে যে কংগ্রেস জমানায় ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সালের ইতিহাসে, শিক্ষাক্ষেত্রে যে অরাজকতা যে নৈরাজ্য সৃষ্টি হয়েছিল তা সবাই জানেন এবং এটা একটা কলঙ্কজনক ইতিহাস। কিন্তু আমি আপনাদের সংস্কারমুক্ত মন নিয়ে ভাবতে বলছি, কংগ্রেসের সেই কলঙ্কজনক ইতিহাস পশ্চিমবঙ্গের শুভবুদ্ধিসম্পন্ন মানুষের মনে যে আতঙ্ক সৃষ্টি করেছিল সেই ইতিহাসকে বিস্মৃতির অতলে তলিয়ে দিতে সাহায্য করছে কিনা আপনাদের কার্যকলাপ? আজকে যারা মটিভেটেড ওয়েতে কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রের হাতে তুলে দিতে চাইছে তাদের কথা বলছিনা, কিন্তু এছাড়া বিদুজ্জন সমাজের একটি অংশ যারা আজ কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে রূপান্তর করার কথা ভাবছেন ঐই ব্যাপারে তাদের ভাবাতে সাহায্য করলো কে? ইজ ইট নট ইওর বিহেবিহার? আপনাদের কাছে যে এক্সপেকটেসান ছিল—শিক্ষাকে গণতন্ত্রীকরণের ক্ষেত্রে, বিশ্ববিদ্যালয়ে স্বাধীকার রক্ষার প্রশ্নে—সেই এক্সপেকটেসান কি রক্ষা করেছেন — এটা আমি আপনাদের ভেবে দেখতে বলবো। আপনারা আজকে আপনাদের কার্যকলাপের দ্বারা রাজ্যের শুভবুদ্ধিসম্পন্ন মানুষের এক অংশকে এই জায়গায় পুস করেছেন যারজন্য কসান দিতে হচ্ছে এবং তাদের বলতে হচ্ছে যে এ্যাটেম্পট নেওয়া হচ্ছে ইট উইল বি ফর্ম ফ্রাইং প্যান টু ফায়ার। কেন্দ্রীয় সরকারের হস্তক্ষেপের কথা কেন তাঁরা আজকে ভাবছেন এবং এই কসানটা কেন আজকে তাদের দিতে হচ্ছে এটা আমি ভেবে দেখতে বলবো। তাই আমি বলবো, কি রাজ্য সরকার, কি কেন্দ্রীয় সরকার কলিকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধীকারের উপর থেকে হাত ওঠান। এক সময়ে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের গর্ব শ্রী আশুতোষ মুখার্জী, আচার্য্য প্রফুল্ল চন্দ্র রায় প্রমুখ সমস্ত মনীষীরা বিশ্ববিদ্যালয়ের সত্যিকারের স্বাধীনতা চোখের মনির মতন রক্ষা

করার চেষ্টা করেছেন। বৃটিশ আমল থেকে সুরু করে স্বাধীনতার কাল ধরে পশ্চিমবঙ্গের শুভবুদ্ধিসম্পন্ন মানুষেরা কলিকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধীকার রক্ষিত হোক এটা তাঁরা চেয়ে আসছেন। কোন সরকারের পক্ষ থেকে যদি বিশ্ববিদ্যালয়ের স্বাধীকারের উপর হস্তক্ষেপ করা হয় সেটা কেউই মনের দিক থেকে মেনে নেবেন না। কেন্দ্রীয় সরকার হলেও মেনে নেবেন না আবার বামফ্রন্ট সরকারের আমলে যা হচ্ছে সেটা মেনে নেবেন না। আজকে দেশের শুভবুদ্ধিসম্পন্ন মানুষের এক অংশের কলকাতা বিশ্ববিদালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয় করার দিকে যে ঝোক—আপনাদের এ্যাক্টিভিটিস সেই দিকে ঝুকতে সাহাযা করবে। এই বিপদের কথা ভেবে কলিকাতা বি[illegible] স্বাধীকার পূর্ণপ্রতিষ্ঠা করার চেষ্টা করুন। বর্তমানে যে অচল অবস্থা সৃষ্টি হয়েছে সেই অচল অবস্থার অবসানের জন্য মর্যাদাসম্পন্ন মীমাংসায় যদি আসা যায়, আগামীদিনের পশ্চিমবাংলার শিক্ষাক্ষেত্রে কলিকাতা বিশ্ববিদ্যালয়ের যে ঐতিহ্য সেই ঐতিহ্য যদি ফিরিয়ে আনা যায়, শিক্ষাক্ষেত্রে দেশের দলমত নির্বিশেষে সমস্ত শিক্ষানুরাগী বুদ্ধিজীবী মানুষের মতামত এবং সাহায্য নিয়ে কলিকাতা বিশ্ববিদালয়কে দলীয় সংকীর্ণতার উর্দ্ধে যদি রাখা যায় তাহলে প্রকৃত স্বাধীকার রক্ষা হবে। আমার আবেদন কলিকাতা বিশ্ববিদ্যালয়ের যে ঐতিহ্য ছিল সেই ঐতিহ্যকে বজায় রাখুন। এইকথা বলে আবার আমার প্রস্তাবকে সমর্থন করুন এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[ 6-35 -6-45 P.M.]

**শ্রী অমিয়ভূষণ ব্যানার্জীঃ**—মাননীয় অধ্যক্ষ মহাশয়, এতক্ষণ ধরে বিভিন্ন বক্তার বক্তব্য আমি মনযোগ সহকারে শুনেছি। বিরোধী পক্ষের বক্তব্য শুনে মনে হোল—কলকাতা বিশ্ববিদ্যালয়ে আজকে যা কিছু সঙ্কট দেখা দিয়েছে সেটা আমরা, যাঁরা নির্বাচিত সিন্ডিকেট সদস্যরা বর্তমানে রয়েছি তারাই সৃষ্টি করেছি। তবে এটা তাঁরা উদ্দেশ্যমূলকভাবে করছেন, নাকি রং ইনফর্মেশনের কারণে বলছেন, জানিনা। আমি এখানে দুই একটি ইনফর্মেশান দিচ্ছি। এ ক্ষেত্রে ওঁরা নিজেরা হলে কি করতেন? কলকাতা বিশ্ববিদ্যালয়ের বর্তমান ভি.সি.-র কয়েকটি কাজের কথা এখানে বলছি। ধরুন, একটি সিলেক্ট কমিটি হোল এবং একজন ইকোনোমিস্ট্রের অধ্যাপকের এ্যাপেয়েন্টমেন্ট হোল। যেদিন সিলেক্ট কমিটি হোল, তার পরদিন এই এ্যাপয়েন্টমেন্ট হোল, কিন্তু সিন্ডিকেট এ্যাপয়েন্টমেন্ট লেটার সম্বন্ধে কিছুই জানলো না এবং তারপর দিন সে ইউ.এস.এতে চলে গেলো কয়েক দিনের জন্য। এ সম্বন্ধেও সিন্ডিকেট হ্যাজ নট বিন ইনফর্মড এ্যাট অল।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভাইস চ্যান্সেলরের কাজের আর একটি নজির রাখছি। কে.ডি. কলেজ অফ কমার্স থেকে একজনকে ডেপুটি রেজিস্ট্রার করে আনা হোল। ঐ পদে পার্মানেন্টএ্যাপয়েন্টমেন্টে যিনি ছিলেন, তিনি একদিন সকালে এসে দেখলেন যে, অন্য কেউ তাঁর চেয়ারে বসে আছেন। তিনি তাঁর কাছে পরিচয় জিজ্ঞাসা করায় বললেন, আমি নতুন এ্যাপয়েন্টমেন্ট পেয়েছি। এইকথা শুনে তিনি গেলেন ভি.সির কাছে, কিন্তু বললেন যে, পরে জানাচ্ছি। তখন তিনি রেজিস্ট্রারের কাছে যাওয়ায় রেজিস্ট্রার বললেন যে, এ-ব্যাপারে তিনি কিছু জানেন না। আর্শ্চয্যের ব্যাপার হচ্ছে, পার্মানেন্ট এ্যাপয়েনটমেন্টে যিনি আছেন, তিনি সকাল ১০টায় অফিসে এসে দেখলেন, তার চেয়ারে অন্য কেউ বসে আছেন, কিন্তু কর্তৃপক্ষের কাছে ব্যাপারটা জানতে চাওয়ায় সত্ত্বেও তিনি তার সদুত্তর পেলেন না পরে তাঁকে জানান হয় যে, তাঁকে ট্রানসফার করে অন্য জায়গায় দেওয়া হয়েছে। তিনি এর বিরুদ্ধে মামলা করেছেন এবং জিতেছেন। ঐ ভদ্রলোককে কে.ডি.কলেজ অফ কমার্স থেকে ৬ মাসের জন্য নিয়ে আসা হোল, পরে আবার তাঁর সময় এক্সটেন্ড করার চেষ্টা হোল, কিন্তু হাইকোর্ট রাজী হলনা বলে তাঁকে চলে যেতে হোল।

মিঃ স্পীকার স্যার, কি ধরণের এ্যাডমিনিস্ট্রেশন তিনি চালাচ্ছেন তার আর একটি উদাহরণ আমি এখানে দিচ্ছি। আপনি জানেন যে, রেজিস্ট্রার, ইন্সপেক্টর অফ কলেজেস এ্যান্ড কন্ট্রোলার অফ একজামিনেশনস-এই তিনজনই হলেন 'এ' ক্লাস অফিসার। এর মধ্যে ইনস্পেকটর অফ কলেজেস, যিনি তিনি রেজিস্ট্রার হিসাবে ৫ বছর ধরে বিভিন্ন বিভাগে কাজ করেছেন এবং ইনস্পেক্টর অফ কলেজেস হয়েছেন। সেই ইনস্পেক্টর অফ কলেজেস-এর কনফার্মেসনের টাইম এলো। কিন্তু ভি.সি. ভাবলেন যে, এঁকে রাখবো, না তাড়িয়ে দেবো? মনে হচ্ছে যে, রাখাই ভাল। তবে মুখে বললেন, আর একটি বছর কাজ করে দেশতে পারেন। যদি সন্তুষ্ট করতে পারেন, তাহলে থাকবেন। একজন ব্যাক্তি, যিনি ডক্টরেট করেছেন এবং ইউনিভার্সিটিতে বিভিন্নভাবে ৫ বছর ধরে কাজ করেছেন এবং যিনি 'এ' ক্লাস অফিসার—তাঁর সম্বন্ধে ভি.সি. এই ধরনের মন্তব্য করেছিলেন। রেজিস্ট্রা র যিনি আছেন, সময় হয়ে এলে তিনি এ্যাপিল করেছিলেন যে, তাঁকে যেন আর একটি বছর এক্সটেনশন দেওয়া হয়। তার উত্তরে তাঁকে বলা হয়েছিল —''রাখবো কিনা ভাবছি। ঠিক আছে, থাকুন। এই হচ্ছে তদানীন্তন এ্যাডমিনিস্ট্রেশনের অবস্থা! এই রকম আমি আরো অনেক উদাহরণ দিতে পারি। আজকে এই সমস্ত আর আমরা সহ্য করছি না। বারবার এই সব আমরা সহ্য করেছিলাম। বারবার বলেছিলাম, আমরা যাঁরা নির্বাচিত প্রতিনিধি আছি—আমাদের সঙ্গে সংঘর্ষের পথে না গিয়ে সহযোগিতা করে প্রশাসন চালান। আমাদের মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে সকলেই বলেছেন যে, আপনি যেভাবেই নির্বাচিত হোন না কেন, তখন যে আন্দোলন আমরা করেছি সেটা ভি.সির বিরুদ্ধে নয়; চ্যান্সেলারের যেভাবে এ্যাপয়েন্টমেন্ট দিয়েছিলেন- আন্দেলন হয়েছিল তার বিরুদ্ধে। আপনার বিরুদ্ধে কিছু বলার নেই, কারণ আপনি নির্বাচিত হয়েছেন। আপনি আইনকানুন মেনে, স্ট্যাট্যুট মেনে চলুন— বিরোধ হবে না। কিন্তু কি ভাবে তিনি চলেছেন? তারপর ৫ জন কর্মচারীর ব্যাপারটা এলো। এঁদের ভেতর একজন সুপারিনটেনডেন্ট, তিনজন ড্রাইভার এবং একজন টেলিফোন অপারেটর রয়েছেন। এঁদের মধ্যে যিনি সুপারিনটেনডেন্ট, তিনি সি.ই.এস.সি-তে কাজ করতেন। সি.ই.এস সিকে লেখায় তাঁরা নাকি জানিয়েছেন যে, তিনি মাইনে নিয়েছেন।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাউ এভার দি ফ্যাক্ট ইজ নট ট্রু, আমার কাছে ডকুমেন্ট আছে, তা সত্ত্বেও তাঁরা বললেন। সি.এ এস.সি ইজ এ্যান অরগানাইজেসান-তারা লিখেছেন, ডিসমিস্যাল হল। বেশ, ভাল কথা। একজন ড্রাইভার, তার নাকি বিহারে ড্রাইভার হিসাবে লাইসেন্স ছিল। কিন্তু এখানে তিনি করবার সময় নাকি ভুল হয়েছে। সেই সম্পর্কে আমরা পরিস্কার কথা বলেছি এখানে যদি কিছু অনিয়ম হয়ে থাকে, দুর্নীতি হয়ে থাকে তার পক্ষে আমরা বিন্দুমাত্র দাড়াবো না। কিন্তু সেই লোককে তো একটা সুযোগ দিতে হবে। যে কোন চোর তার আত্মপক্ষ সমর্থনের সুযোগ পায়। এই কর্মচারী আত্মপক্ষ সমর্থনের সুযোগ পাবে না? এটা হতে পারে না, আমরা বলেছি তাকে আত্মপক্ষ সমর্থনের সুযোগ দিন। তারপর তিনি একটা কমিটি করলেন, সেই কমিটিতে ৩ জন ছিলেন-প্রো- ভি.সি. ছিলেন এবং আরো দু-জন। সেই কমিটির রিপোর্ট বেরোলো। তাদের বলা কথা তাকে রাখা হবে কি হবে না। সেই রিপোর্ট সম্পর্কে কিছু বললেন না, বললেন আত্মপক্ষ সমর্থনের সুযোগ দেওয়া উচিত। তখন ভি সি দেখলেন কমিটি যখন বলছে তখন তো কিছু করা যাচ্ছে না। তখন তিনি নিজে রিপোর্ট লিখলেন এই কমিটির রিপোর্ট স্পেসাল এনকুয়্যারী করেছি এবং সেই রিপোর্টের ভিত্তিতে আমি দেখছি ওই ব্যাক্তি অপরাধী, তার চাকুরী যাবে। বেশ গেল। তখন আমরা বললাম যে আপনি ৩-জনের একটা কমিটি করুন, তাতে চেনসেলারের ২-জন মনোনীত প্রতিনিধি থাকবে আর ডাক্তার রায়চৌধুরী থাকবেন। ১৪ দিনের ভেতর ওই কমিটি রিপোর্ট দিবেন এবং সেই রিপোর্টের ভিত্তিতে রায় যদি তার বিরুদ্ধে যায় এবং তখন

যদি তার চাকুরী যায় তাহলে আমরা আর কিছু বলবো না। তিনি তাতে রাজী হলেন না। এই রকম আমি বহু উদাহরণ দিতে পারি যার মাধ্যমে দেখা যাবে যে আমরা ভি.সি.-র সঙ্গে কোয়াপারেট করার প্রচন্ড চেষ্টা করেছি। এই ব্যাপারটা আমাদেরই দেখতে হবে। আপনারা যাই বলুন না কেন, গভর্নমেন্ট আমাদের যদি কিছু হয়ে থাকে তার জন্য জনসাধারনের কাছে কৈফিয়ত আমাদেরই দিতে হবে। সেনেটে নির্বাচিত প্রতিনিধিদের মধ্যে অধিকাংশই আমাদের। আপনারা জানেন আগে আপনাদের আমলে যে আইন ছিল সেই আইনে নির্বাচিত প্রতিনিধিদের অংশটা কম ছিল, এখন নির্বাচিত প্রতিনিধিদের অংশ অনেক বেশী। এখন মনোনীত সদস্য সংখ্যা কম। সেই নির্বাচনে আমরা জিতেছি। এটা যদি অপরাধ হয়ে থাকে তাহলে সেই অপরাধের জন্য আমাদের দায়ী করে লাভ নেই, আমাদের দেশের যারা ভোটার তাদের কাছে গিয়ে মাথা খুঁড়ুন, তাদের কাছে গিয়ে আপনারা অভিযোগ করুন তাহলে ভাল হবে। আমাদের তো তারা ভোটে জিতিয়েছে, আমরা কি করবো? তাও আবার আপনারা বলেননি যে আপনাদের আমলে যে ভাবে ভোট হত সেই ভাবে ভোট হয়েছে। আপনারা দেখেছেন সেই ভোট অনেক সুষ্ঠভাবে হয়েছে। সেখানে আমরা জিতেছি এবং এই পরিবেশে ইউনিভারসিটি চালাবার চেষ্টা করছি। আপনারা বলছেন যে আন্দোলন হচ্ছে। আন্দোলন হচ্ছে বলে কি দারুন অপরাধ হয়ে গেছে? আমাদের এই পশ্চিমবাংলায় ৫-জন কর্মচারী জানলোনা তাদের অপরাধী হিসাবে বিচার হয়ে গেল এই পজিসান মেনে তারা নীরবে চলে যাবে, তাদের সহকর্মীরা সেটা মেনে চলে যাবে? এটা কি করে হতে পারে? আজ তিনি রেজিস্ট্রারকে তাড়াবেন, কাল তিনি ইন্সপেক্টর অফ কলেজকে তাড়াবেন এবং পরশু আর একজনকে তাড়াবেন এবং পরে বলবেন সব বাতিল, আমিই মহান, আমিই সর্ব্বের সর্ব্বা, আমি সব চালাবো। এই জিনিস তো মেনে নেওয়া যায়না। আপনারা এই ব্যাপারে ন্যাশনাল ইম্পটেন্স দিতে চান বলে আমার মনে হয়েছে। আপনাদের শংকরীবাবু মাঝে মাঝে দিল্লী যাচ্ছেন আর বলছেন সি.পি.এম নাকি এখানে কিছু কাজকর্ম করতে দিচ্ছে না। আরে এই সব কথা হিটলার থেকে আরম্ভ করে অনেকেই এ্যান্টি কমিউনিজিম হিসাবে প্রসংশা অর্জন করার চেষ্টা করেছেন। আর ইতিহাসের পৃষ্ঠা থেকেই জানা গেছে হিটলার কি পজিসানে গিয়েছে, আর কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ভি.সি. তো কোন ছাড়। কাজেই এই সব কোন কথা নয়, কথা হচ্ছে বিশ্ববিদ্যালয়কেযদি সুষ্ঠভাবে পরিচালনা করতে হয় তাহলে সেনেট এবং সিনডিকেটের নির্বাচিত প্রতিনিধিদের হাতে ক্ষমতা দিতে হবে। আপনারা জানেন আপনাদের আমলে আপনারা যে আইন করে দিয়েছেন সেই আইনে আছে প্রতিটি নিয়োগের ক্ষেত্রে, প্রতিটি কনফারমেসানের ক্ষেত্রে সিনডিকেটের অধিকার আছে। আজকে ভি.সি. নিজে নিয়ম করে এ্যাপয়েন্টমেন্ট দেবেন, কাকে এটা করছেন, কাকে ওটা করছেন এটা তো চলতে দেওয়া যায় না। বিভিন্ন কমিটির মিটিং ডাকছেন না। সমস্ত নির্বাচিত সংস্থাকে বাতিল করে দিয়ে—আমিই সর্ব্বের সর্ব্বা—এই ভাবে ইউনিভারসিটি পরিচালনা করা যায় না।

## [ 6-45 - 6-55 P.M.]

কাজেই এই সমস্ত দিক বিবেচনা করে আমি এখানে এই প্রস্তাব এনেছি। আপনারা এখানে যা বলেছেন তা—আমরা জানি—সম্পূর্ণভাবে বিরুদ্ধাচারণের জন্য বলেছেন। মাননীয় উপাচার্য দিল্লীতে দৌড়াদৌড়ি করছেন কেন তার কারণও আমাদের অজানা নেই। তিনি বিষয়টিকে নাশনাল ইম্পর্টান্স দেওয়ার জন্য চেষ্টা করছেন। যাইহোক, আমি এখানে যে প্রস্তাবটি এনেছি, আর একবার তার প্রতি সমর্থনের আবেদন জানিয়ে আমার বক্তব্য এখানে শেষ করছি।

**The motion of Shri ABDUL MANNAN that :**

যেহেতু এই রাজ্যের উচ্চ শিক্ষার ক্ষেত্রে ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলির সাধারণ প্রশাসনিক এবং শিক্ষাবিষয়ক কাজকর্মের ক্ষেত্রে রাজ্যের ক্ষমতাসীন রাজনৈতিক দলগুলির সাম্প্রতিক ক্রমাগত বাধাদানের ফলে বিশ্ববিদ্যালয়গুলির দৈনন্দিন প্রশাসনিক ও শিক্ষাবিষয়ক কাজকর্ম বাধাপ্রাপ্ত হচ্ছে;

যেহেতু বিশ্ববিদ্যালয়গুলির উপাচার্যগণ ক্ষমতাসীন রাজনৈতিক দলের প্রতি আনুগত্য প্রকাশ ক'রে অগণতান্ত্রিক পদ্ধতিতে বিশ্ববিদ্যালয়ের প্রশাসন পরিচালনায় অসম্মত হওয়ায় বিশ্ববিদ্যালয়গুলিতে অচলাবস্থার সৃষ্টি হচ্ছে;

যেহেতু এই রাজ্যের ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলিতে এক শ্রেণীর কর্মচারীদের অগণতান্ত্রিক ও আইন-বহির্ভূত আন্দোলনের ফলে বিশ্ববিদ্যালয়গুলির ভাবমূর্তি বিঘ্নিত হচ্ছে;

যেহেতু বিশ্ববিদ্যালয়গুলিতে ছাত্র-ছাত্রীদের বিভিন্ন পরীক্ষা গ্রহণ, ফলাফল প্রকাশ এবং উচ্চ শিক্ষার জন্য গবেষণামূলক কাজকর্ম বাধাপ্রাপ্ত হচ্ছে;

সেইহেতু এই সভা রাজ্য সরকারকে অনুরোধ করছে যে, অবিলম্বে ঐতিহ্যবাহী বিশ্ববিদ্যালয়গুলির আচার্যের সঙ্গে আলোচনার মাধ্যমে বিশ্ববিদ্যালয়গুলির অচলাবস্থা দূর করার ব্যবস্থা গ্রহণ করা হোক।

Was then put to vote and a Division taken with the following results.

## NOES

Abdul Bari, Shri Md.
Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Lakhan
Banerjee, Shri Amiya Bhusan
Basu, Shri Ajit
Basu, Shri Subhas
Barui, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Nani
Bhattacharya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas, Shri Jayanta Kumar
Biswas, shri Kamalakshmi
Biswas, Shri Kanti
Chakrabortty, Shri Umapati
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhury, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shri Satyendranath
Ghsoh, Shri Susanta
Goswami, Shri Rammarayan
Goswami, Shri Subhas
Gupta Shri Sitaram
Hajra, Shri Sachindra Nath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Koley, Shri Barindra Nath
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Swadeshranjan
Majumdar, Shri Sunil Kumar
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mir Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Narayandas
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Panda, Shri Bhupal Chandra
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Pramanik, Shri Abinash
Rai, Shri H. B.
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dhirendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendu
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Anil
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar
Tirkey, Shri Manohar
Tudu, Shri Bikram

## AYES

Abdul Mannan, Shri
Abdus Sattar, Shri
Banerjee, Shri Ambika
Banerjee, Dr. Sushovan
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Ghosh, Shri Ashok
Mahato, Shri Subhas Chandra
Mahata, Shri Shantiram
Mishra, Shri Abanti
Mosehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Samar
Mukhopadhyay, Shri Subrata
Roy, Shri Sukumar

## ABSENTIONS

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Prabodh

**The Ayes being 14, and the Noes 86, the motion was lost.**

**The motion of Shri DEB PRASAD SARKAR that :**

যেহেতু পশ্চিমবঙ্গ বিধানসভা গভীর উদ্বেগের সাথে লক্ষ্য করছে যে, বেশ কিছুকাল যাবৎ উপাচার্য এবং সিন্ডিকেটের মধ্যে ক্রমবর্ধমান বিবাদ এবং তার থেকে উদ্ভূত সমস্যা এই রাজ্যের ঐতিহ্যমণ্ডিত শিক্ষা প্রতিষ্ঠান কলকাতা বিশ্ববিদ্যালয়ে এমন একটা অচল অবস্থার সৃষ্টি করেছে যে, বর্তমানে এই বিশ্ববিদ্যালয়ের স্বাভাবিক কাজকর্ম ও পড়াশোনা কার্যত বন্ধ হওয়ার পথে;

সেইহেতু রাজ্যের লক্ষ লক্ষ ছাত্রছাত্রীর ভবিষ্যতের কথা চিন্তা ক'রে কলকাতা বিশ্ববিদ্যালয়ে গণতান্ত্রিক, সুস্থ ও স্বাভাবিক পরিবেশ ফিরিয়ে আনা এবং এই শিক্ষা প্রতিষ্ঠানের স্বাধিকার সুপ্রতিষ্ঠিত করার উদ্দেশ্যে উভয়ের মধ্যে বিবাদীয় বিষয়গুলিকে "প্রেসটিজ ইস্যু" না ক'রে পারস্পরিক আলাপ-আলোচনার মাধ্যমে একটি সুষ্ঠু মীমাংসায় উপনীত হওয়া এবং অবিলম্বে কলকাতা বিশ্ববিদ্যালয়ে বর্তমান অচল অবস্থার অবসান ঘটানোর জন্য এই সভা রাজ্য সরকারের মাধ্যমে এই মর্মে দুই বিবদমান পক্ষের শুভ বুদ্ধির কাছে আবেদন জানাচ্ছে।

**was then put and a Division takes with the following results :**

## NOES

Abdul Bari, Shri Md.
Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Lakhan
Benerjee, Shri Amiya Bhusan
Basu, Shri Subhas
Barui, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Nani
Bhattacharya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti
Chakrabarty, Shri Jatin
Chakrabortty, Shri Umapati
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhyry, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shri Satyendranath
Ghsosh, Shri Susanta
Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitraram
Hajra, Shri Sachindra Nath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada,
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Koley, Shri Barindra Nath
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Swadeshranjan
Majumdar, Shri Sunil Kumar
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mir Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal. Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Narayandas
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Panda, Shri Bhupal Chandra
Panda, Molini Mohan
Pathak, Shri Patit Paban
Paramanik, Shri Abinash
Rai, Shri H. B.
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Roy, Chowdhury, Shri Nirode
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen , Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar
Tirkey, Shri Manohar
Tudu, Shri bikram

## ABSTENTIONS

Abdus Sattar, Shri
Banerjee, Shri Ambika
Banerjee, Dr. Sushovan
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Mishra, Shri Abanti
Moslehuiddin Ahmed, Shri
Mukhopadhyay, Shri Subrata
Roy, Shri Sukumar
Sarkar, Shri Dhirendra Nath

## AYES

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Prabodh

**The Ayes being 2, and the Noes 87, the motion was lost :**

**The motion of Shri AMIYA BHUSAN BANERJEE that :**

যেহেতু এই সভা গভীর উদ্বেগের সঙ্গে লক্ষ্য করছে যে, আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন কলকাতা বিশ্ববিদ্যালয়কে জাতীয় গুরুত্বপূর্ণ প্রতিষ্ঠান হিসাবে ঘোষণার বাতাবরণে কেন্দ্রীয় বিশ্ববিদালয়ে পরিণত করবার এবং তার মধ্য দিয়ে গৌরবময় ঐতিহ্যসম্পন্ন এই প্রাচীন বিশ্ববিদ্যালয়ের বৈশিষ্ট্য, মর্যাদা, অধিকার ও স্বাধীনতা খর্ব করবার চক্রান্ত চলছে।

যেহেতু এই সভার সুচিন্তিত অভিমত এই যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে কেন্দ্রীয় বিশ্ববিদ্যালয়ে পরিণত করলে এই রাজ্যের শিক্ষা প্রসারের ও উচ্চ শিক্ষার ক্ষেত্রে অপূরণীয় ক্ষতি হবে;

সেইহেতু এই সভা দ্ব্যর্থহীনভাবে এই চক্রান্ত ও অপচেষ্টার তীব্র নিন্দা করছে ও তার বিরুদ্ধে প্রতিবাদ জানিয়ে প্রস্তাব করছে যে, কলকাতা বিশ্ববিদ্যালয়কে বর্তমানে যেমন রাজ্যের অধিকারভুক্ত বিষয় হিসাবে গণ্য করা হয় তা অপরবর্তিত থাকুক।

**was then put and a Division taken with the following results :**

**AYES**

Abdul Bari, Shri Md.
Anisur Rahman Biswas, Shri
Bagdi, Shri Lakhan
Benerjee, Shri Amiya Bhusan
Basu, Shri Ajit
Basu, Shri Subhas
Barui, Shri Gobinda
Bera, Shri Pulin
Bhattacharya, Shri Nani
Bhattacharya, Shri Satya Pada
Biswas, Shri Hazari
Biswas Shri Jayanta Kumar
Biswas, Shri Kamalakshmi
Biswas, Shri Kanti
Chakrabarty, Shri Jatin
Chakrabortty, Shri Umapati
Chatterjee, Shri Dhirendra Nath
Chattopadhyay, Shri Dhrubeswar
Chattopadhyay, Shri Sadhan
Chowdhury, Shri Benoy Krishna
Chowdhyry, Shri Bikash
Das, Shri Banamali
Das, Shri Jagadish Chandra
Daud Khan, Shri
De, Shri Sunil
Dey, Shri Lakshmi Kanta
Ghose, Shri Sambhu Charan
Ghosh, Shri Malin
Ghosh, Shri Satyendranath
Ghosh, Shri Susanta
Goswami, Shri Ramnarayan
Goswami, Shri Subhas
Gupta, Shri Sitraram
Hajra, Shri Sachindra Nath
Hira, Shri Sumanta Kumar
Jana, Shri Haripada,
Kalimuddin Shams, Shri
Kar, Shri Nani
Koley, Shri Barindra Nath
Let, Shri Dhirendra
Maity, Shri Bankim Behari
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Maji, Shri Swadeshranjan
Majumdar, Shri Sunil Kumar
Malakar, Shri Nani Gopal
Malik, Shri Sreedhar
Mandal, Shri Prabhanjan Kumar
Mir Abdus Sayeed, Shri
Mohanta, Shri Madhabendu
Mojumdar, Shri Hemen
Molla, Shri Anadi
Mondal, Shri Kshiti Ranjan
Mondal. Shri Raj Kumar
Mondal, Shri Sahabuddin
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Bhabani
Mukherjee, Shri Narayandas
Munsi, Shri Mahammad Bacha
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Panda, Shri Bhupal Chandra
Panda, Shri Mohini Mohan
Pathak, Shri Patit Paban
Paramanik, Shri Abinash
Rai, Shri H. B.
Ray, Shri Achintya Krishna
Roy, Shri Birendra Narayan
Roy, Shri Dhirendra Nath
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Matish
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Amalendra
Roy, Shri Hemanta Kumar
Roy, Shri Sada Kanta
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathy, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen , Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sinha, Shri Prabodh Chandra
Sk. Siraj Ali, Shri
Sur, Shri Prasanta Kumar
T\irkey, Shri Manohar
Tudu, Shri bikram

NOES

Abdul Mannan, Shri
Abdus Sattar, Shri
Banerjee, Shri Ambika
Banerjee, Dr. Sushovan
Bapuli, Shri Satya Ranjan
Bhunia, Dr. Manas
Mahata, Shri Subhas Chandra
Mahato, Shri Shantiram
Mishra, Shri Abanti
Moslehuiddin Ahmed, Shri
Mukherjee, Shri Samar
Mukhopadhyay, Shri Subrata
Roy, Shri Sukumar
Sarkar, Shri Dhirendra Nath

ABSENTATIONS :

Sarkar, Shri Deba Prasad
Purkait, Shri Prabodh

**The Ayes being 87, and the Noes 14, the motion was carried.**

## Legislation

### The West Bengal Open Unsiversity Bill, 1985

Shri Sambhu Charan Ghose : Sir, I beg to introduce the West Bengal Open University Bill, 1985.

(Secretary then read the title of the Bill)

**শ্রী সুব্রত মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটি অত্যন্ত গুরুত্বপূর্ণ, সেইজন্য আমি অনুরোধ করছি এই বিলটি সিলক্ট কমিটিতে পাঠান এবং এতে অন্তত ৪ জন সদস্য নিন।

**মিঃ স্পীকার :** ৩ জন সসস্যকে নেওয়া হয়েছে।

**শ্রী সুব্রত মুখার্জী :** সিলেক্ট কমিটিতে পাঠানোর জন্য অন্ততঃ ৪ জন মেম্বার নিন, অনেক বক্তা সেখানে এবং একটা ভালো করে আলোচনা হতে পারে এই অনুরোধ আমি হাউসের কাছে রাখছি।

[6-55 P.M. - 7.01 P.M.]

**Shri Sambhu Charan Ghose** : Mr. Speaker, Sir, I beg to move "that the West Bengal Open University Bill, 1985, be reffered to a Select Committee of the House consisting of -

1. Shri Shyamal Chakraborty
2. Shri Sumanta Kumar Hira
3. Shri Amiya Bhusan Banerjee
4. Shri Radhika Ranjan Pramanik
5. Shri Santasri Chattopadhyay
6. Shri. M. Ansaruddin
7. Shri Upendra Kisku
8. Shri Dinesh Chandra Dakua
9. Shri Nikhilanda Sar
10. Shri Bimal Kanti Basu
11. Shri Anil Mukherjee
12. Shri Satyendra Nath Ghsoh
13. Shri Kripa Sindhu Saha
14. Shri Amalendra Roy
15. Shri Subhas Goswami
16. Shri Kamakhya Ghosh
17. Shri Prabodh Chandra Sinha
18. Shri Swadesh Ranjan Maji
19. Shri Bankim Bihari Maity
20. Shri Sunil Santra
21. Shri Umakanta Roy
22. Sm. Renu Leena Subba
23. Shri Prabodh Purkait
24. Shri Satya Ranjan Bapuli
25. Shri Abdul Mannan
26. Dr. Manas Bhunia and
27. Shri Sambhu Charan Ghose, Minister-in-charge of Education Department (Higher)

that in order to constitute a sitting of the Committee the quorum shall be one-third of the total number of the Members of the Committee;

that the Committee shall make a report to this House by the next Session."

**মিঃ স্পীকার :** আপনার কি কোন বক্তব্য আছে?

**শ্রী শম্ভুচরণ ঘোষ :** আমি দুটি মাত্র কথা বলতে চাই। ওপেন এয়ার ইউনিভারসিটি সম্বন্ধে অনেক সময়ে দেখা যায় ভ্রান্ত ধারণা আছে। এটাকে অনেক সময়ে মুক্ত বিশ্ববিদ্যালয় বলা হয়, আবার কোন কোন সংবাদপত্রে মুক্তাঙ্গন বলা হয়। আসলে কিন্তু এটা মুক্ত বিশ্ববিদ্যালয়। ১৯৭১ সালে প্রথমে ইংলণ্ডে ওপেন ইউনিভারসিটি হয়। তার মূল কথা হচ্ছে ইট ইজ ওপেন টু অল। একজন অষ্টম মানের ছাত্র এই বিশ্ববিদ্যালয়ের ছাত্র হতে পারে—বয়সের কোন সীমা নেই। সেই হিসেবে ওপেন টু অল বলা হয়। আমাদের যে খসড়া বিল তাতে আমরা একটু পার্থক্য করেছি। উপাচার্যদের সঙ্গে যখন আলোচনা হয় তখন তাঁরা বলেন যে, আপনি লণ্ডনের মত ওপেন টু অল করবেন না। ন্যূনতম এস. এফ পরীক্ষায় পাশ ছাত্ররা যাতে এর ছাত্র হতে পারে তার ব্যবস্থা করুন। সেজন্য এস. এফ উত্তীর্ণ ছাত্ররা এর ছাত্র হবে। ১৬ বছর কিম্বা স্কুল ফ্যাইনাল পাশ ছেলে এই বিশ্ববিদ্যালয়ে ভর্তি হতে পারবে না। ২০ বছর বয়স হতে হবে। গ্র্যাজুয়েশনে ভর্তি হতে পারে যারা দীর্ঘদিন ধরে উচ্চ শিক্ষার সুযোগ পাইনি তাদের জন্য ব্যবস্থা করা হয়েছে। অনেকের ধারণা ওপেন ইউনিভার্সিটি মানে করসপণ্ডেনেন্স কোর্স। আমি নিজে লণ্ডনে দেখেছি সেখানে করসপণ্ডেনন্স কোর্স ছাড়াও আরও অনেকগুলি জিনিস আছে। ক রসপণ্ডেনন্স কোর্সের মতন লেসেনগুলি ছাত্রদের কাছে পাঠিয়ে দেওয়া হয়, রেডিও টিভির মাধ্যমে শিক্ষা দেওয়া হয়, রেগুলার বুলেটিন বার করা হয় এবং বিভিন্ন জায়গায় টিচিং সেণ্টার থেকে শিক্ষা দেওয়া হয়। ভারতবর্ষের মধ্যেই আমরা প্রথমে এটা নিয়ে আলোচনা শুরু করি ১৯৮১ সাল থেকে। ১৯৮৩ সালে হায়দ্রাবাদে প্রথম মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপন করে। এ বছর কেন্দ্রীয়ভাবে দিল্লীতে হবে। তাঁরা আইন পাশ করেছেন ওপেন ইউনিভার্সিটি করবেন। আমরা পশ্চিমবাংলায় মুক্ত বিশ্ববিদ্যালয় স্থাপন করবো সরকারের এই সিদ্ধান্ত শিক্ষামন্ত্রী সম্মেলনে আমি ঘোষণা করি। তারপর কেন্দ্রীয় শিক্ষা মন্ত্রীর কাছে প্রস্তাব রাখি রেডিও, টিভি-র চ্যানেল যেন আমরা ব্যবহার করতে পারি। তিনি সমস্ত রকম সহযোগিতা করবেন বলে বলেন। আমি সম্প্রতি তাঁর কাছ থেকে একটা চিঠি পেয়েছি তার প্রথম অংশ পড়ে দিচ্ছি—

Dear Shri Ghose,

With reference to your letter number such and such of 9th July, 1985 I am happy to note that the West Bengal Government is considering establishment of an open university in the State. I hope that this university will be able to work in co-ordination with the National Open University. আশা করছি পশ্চিমবাংলায় একটা ওপেন ইউনিভার্সিটি, একটা আদর্শ বিশ্ববিদ্যালয় স্থাপন করতে সক্ষম হব।

**শ্রী সুব্রত মুখার্জী :** স্যার, আপনার বদান্যতার তুলনা নেই, শুধু একটা অনুমতি চাইছি যে, সিলেক্ট কমিটিতে আমরা যে সমস্ত নাম দিয়েছি তাঁরা নিশ্চয়ই যখন এখানে আলোচনা হবে তখন সেই আলোচনায় অংশ গ্রহণ করতে সুযোগ পাবেন। সেই দৃষ্টিভঙ্গী নিয়ে আমরা সিলেক্ট কমিটিতে নাম দিয়েছি। কারণ, সিলেক্ট কমিটিতে যেহেতু অংশ নিয়েছি সেজন্য পরবর্তীকালে আর তাঁরা বক্তৃতা দিতে পারবেন না এটা যেন না হয়।

**মিঃ স্পীকার :** না, ওসব হবে না। যাঁরা সিলেক্ট কমিটিতে মেম্বার হবেন তাঁরা বক্তৃতা করতে পারবেন না, দ্যাট উইল হ্যাভ টু বি মেনটেন্ড।

**শ্রী সুব্রত মুখার্জী :** আপনি আগে বক্তৃতার সুযোগ দিয়েছিলেন, আপনার বদান্যতার তুলনা নেই, এবারেও দেবেন আশা করছি।

**মি স্পীকার :** আমি এর আগে একবার এ্যালাও করেছিলাম, তারপর বলে দিয়েছিলাম যে আর করবো না।

The Motion of Shri Sambhu Charan Ghose, "That the West Bengal Open University Bill, 1985 be reffered to s Select Committee of the House consisting of—

1. Shri Shyamal Chakraborty
2. Shri Sumanta Kumar Hira
3. Shri Amiya Bhusan Banerjee
4. Shri Radhika Ranjan Pramanik
5. Shri Santasri Chattopadhyay
6. Shri. M. Ansaruddin
7. Shri Upendra Kisku
8. Shn Dinesh Chandra Dakua
9. Shri Nikhilanda Sar
10. Shri Bimal Kanti Basu
11. Shri Anil Mukherjee
12. Shri Satyendra Nath Ghsoh
13. Shri Kripa Sindhu Saha
14. Shri Amalendra Roy
15. Shri Subhas Goswami
16. Shri Kamakhya Ghosh
17. Shri Prabodh Chandra Sinha
18. Shri Swadesh Ranjan Maji
19. Shri Bankim Bihari Maity
20. Shri Umakanta Roy
21. Shri Sunil Santra
22. Sm. Renu Leena Subba

23. Shri Prabodh Purkait
24. Shri Satya Ranjan Bapuli
25. Shri Abdul Mannan
26. Dr. Manas Bhunia and
27. Shri Sambhu Charan Ghose, Minister-in-charge of Education Department (Higher)

that in order to constitute a sitting of the Committee the quorum shall be one-third of the total number of the Members of the Committee;

that the Committee shall make a report to this House by the next Session," was then put and agreed to.

**Adjourment :**

The House was then adjourned at 7- 01 P.M. tile 1 P.m. on Tuesday, the 10th September,1985, at the Assembly House, Calcutta.

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Tuesday, the 10th September 1985 at 1 p.m.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 13 Ministers, 8 Ministers of State and 180 Members.

## Held over Starred questions

(to which oral answars were given.)

[1.00 – 1.10 p.m.]

### পৌরসভার নির্বাচন

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৯১।) শ্রীকাশীনাথ মিশ্র ও শ্রী জয়ন্ত বিশ্বাস : স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি –

(ক) রাজ্যের ৮৪টি পৌরসভার নির্বাচন কবে নাগাদ সম্পন্ন হবে ;

(খ) উক্ত পৌরসভাগুলির মেয়াদ কতদিন বৃদ্ধি করা হয়েছে ;

(গ) উক্ত পৌরসভাগুলির জন্য বিশেষতঃ উন্নয়ন কাজে সি ইউ ডি পি, অনুদান ও ঋণ কেন্দ্র সরকার দিচ্ছেন কিনা ; এবং

(ঘ) বাঁকুড়া, সোনামুখী, বিষ্ণুপুর পৌরসভাগুলির ওয়ার্ড পরিবর্তন করার ব্যাপারে রাজ্য সরকার কোন বিজ্ঞপ্তি জারি করেছেন কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) পৌরসভাগুলির নির্বাচন সংক্রান্ত বিষয়টি বর্তমানে রাজ্য সরকারের বিবেচনাধীন। নির্বাচনের সঠিক দিন এখনও ধার্য হয়নি।

(খ) বহরমপুর, পুরাতন মালদহ, মেদিনীপুর ও রায়গঞ্জ পৌরসভা ছাড়া অন্যান্য পৌরসভাগুলির মেয়াদ একবৎসর বৃদ্ধি করা হয়েছে।

(গ) সি ইউ ডি পি অনুদান ও ঋণদান সি এম ডি এলাকাভুক্ত ৩৬টি পৌরসংস্থায় দেওয়া হয়েছে।

(ঘ) না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মন্ত্রী মহাশয় নিশ্চয়ই জানেন বহরমপুর মিউনিসিপ্যালিটিতে প্রশাসক নিয়োগের আগে ৯/১০ জন সদস্যের একটা মনোনীত বোর্ড গঠণ করা হয়েছিল। আমার প্রশ্ন হচ্ছে, এই বোর্ড এক/দেড় মাসের মধ্যে এমপ্লয়মেন্ট একসচেঞ্জ থেকে লোক না নিয়ে অন্যভাবে আইন কানুন বিধি এড়িয়ে এবং অবৈধভাবে ব্যাপক হারে যে লোক নিয়োগ করেছেন এটা আপনি দেখবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** কি কি বহির্ভূতভাবে হয়েছে জানালে আমি নিশ্চয়ই দেখব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মন্ত্রিমহাশয় বললেন পৌরসভার নির্বাচন সম্পর্কে কোন সিদ্ধান্ত হয়নি। কিন্তু বিভিন্ন সময় সংবাদপত্রে আমরা আপনার যে বিবৃতি দেখেছি তাতে আপনি একটা নির্দিষ্ট সময় সীমা ঘোষণা করেছেন। আমার প্রশ্ন হচ্ছে সেই টার্গেট ডেট-কে লক্ষ্য রেখে আপনি নির্বাচনের জন্য অগ্রসর হচ্ছেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি বলেছি ১বছর বাড়িয়ে দিয়েছি। সুতরাং এই এক বছরের মধ্যে নির্বাচন করে দেব।

**শ্রী ফণীভূষণ রায় :** মন্ত্রিমহাশয় যে ৩টি পৌরসভার কথা বললেন তার মধ্যে পুরাতন মালদহ আছে। আমার প্রশ্ন হচ্ছে এই ৩টি পৌরসভার ক্ষেত্রে কি কারণে সময় বাড়ান হল না এবং কবে এই পৌরসভার নির্বাচন হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি বলেছি প্রশাসক নিয়োগ করা হয়েছে। আমরা যদি এই পৌরসভার নির্বাচন একসঙ্গে করতে পারি সেটা নিশ্চয়ই দেখব।

**শ্রী কামাক্ষ্যা চরণ ঘোষ :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি মেদিনীপুর পৌরসভায় যে এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে, তার আগে যে কমিশনার ছিল তার বিরুদ্ধে যে অভিযোগ ছিল চুরি, টাকা-পত্র তছরূপ ইত্যাদি সে সম্বন্ধে কোন ব্যবস্থা করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সেই সব অভিযোগ সম্বন্ধে বিবেচনা করেই তো প্রশাসক বসিয়েছি।

**শ্রী ভূপেন্দ্রনাথ শেঠ :** মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি মন্ত্রী মহাশয় যে বলেছেন এক বছরের মধ্যে নির্বাচন হবে কিনা সেটা বিবেচনাধীন আছে, তাহলে আবার এক বছর একসটেনসন করার কোন সিদ্ধান্ত আছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আইনে সেই সুযোগ নাই। সুতরাং এক বছরের মধ্যেই নির্বাচন করতে হবে।

**শ্রী সরল দেব :** মন্ত্রি মহাশয়ের কাছে জানতে চাইছি যে নির্দিষ্ট সময়ের মধ্যে ভোটের ব্যবস্থা না করে আরও এক বছর একসটেনশন কারণ কি? শুধু কি ঐ পৌরসভার ওয়ার্ড নির্বাচন বা ওয়ার্ড বৃদ্ধি এবং নতুন ওয়ার্ড সংযোজন করাই কি কারণ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** অনেকগুলি পৌরসভা নূতন এলাকা যুক্ত করেছে, আবার অনেকগুলি পৌরসভা নির্বাচনের কথা বলছে। এই সমস্ত কারণেই আমাদের সমস্ত কিছু বিবেচনা করে সময় নির্দিষ্ট করতে পারলাম না।

## সি ইউ ডি পি - III পরিকল্পনা

*২১। (অনুমোদিত প্রশ্ন নং *৩২৭।) শ্রীগোপালকৃষ্ণ ভট্টাচার্য্য : স্থানীয় শাসন ও নগর-উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) সি ইউ ডি পি -III পরিকল্পনায় শুরু থেকে এ পর্যন্ত মোট কত টাকা খরচ করা হয়েছে ; এবং

(খ) ঐ পরিকল্পনার কার্যকারিতা কতদিন পর্যন্ত থাকছে ?

**শ্রী প্রশান্ত কুমার শুর :**

(ক) ৩১শে আগষ্ট ১৯৮৫ পর্য্যন্ত সি. এম. ডি. এর এলাকাভুক্ত কলিকাতা কর্পোরেশন, হাওড়া কর্পোরেশন ও অন্যান্য পৌরসভাগুলি ১১১১.৮১ লক্ষ টাকা লইয়াছে।

(খ) এখনও পর্য্যন্ত ঠিক আছে, যে এই পরিকল্পনা ১৯৮৭–৮৮ সাল পর্য্যন্ত চলবে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সি.ইউ.ডি পি–৩–এর যে পরিকল্পনা ছিল তাতে কতগুলি মিউনিসিপ্যালিটিতে এই রকম উন্নয়নমূলক কাজ হচ্ছে এবং এই যে টাকা মিউনিসিপ্যালিটিগুলকে দেওয়া হয়েছে তা পরিশোধ করতে হবে কিনা এবং পরিশোধ করতে হলে কিভাবে করবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** কথা হোল এটা লোন হিসাবেই দেওয়া হচ্ছে। তবে এটা আপনারা জানেন আগেও বিভিন্ন মিউনিসিপ্যালিটিগুলিকে বহু টাকা দিয়েছি এবং তা রেমিটও করেছি মুকুব করেছি। এবং দ্বিতীয় পরিকল্পনার টাকাও আমরা রেমিট করছি এখানে এখনও ২৭ কোটি টাকা অনুমোদিত হয়ে রয়েছে। এর মধ্যে এই টাকাও ধরা আছে।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** আমাদের এই সি ইউ ডি পি–৩ পরিকল্পনায় দপ্তর থেকে যে সবকাজ হচ্ছে সে সম্পর্কে বিভিন্ন অভিযোগ মন্ত্রী মহাশয়ের কাছে আছে কিনা এবং ইঞ্জিনীয়ার উইং– এর কাজের ফলে বিভিন্ন পৌরসভায় ঐ ইঞ্জিনীয়ার উইং যথাযথভাবে অনুমোদন দিচ্ছে না বলে কাজ হেল্ড আপ হয়ে যাচ্ছে? এ সম্পর্কে কোন অভিযোগ মনত্রী মহাশয়ের কাছে আছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** সঠিক অভিযোগ সম্বন্ধে আমি এখন বলতে পারছি না। তবে আমি আপনাকে এই কথা বলতে পারি যে এই কাজগুলিকে মনিটার করার জন্য ডিরেক্টার জেনারেল অব অপারেসন বলে একটা সেল আছে এবং ডিরেক্টর জেনারেল অব অপারেসন এই সব কাজগুলি তদারকী করেন। সুতরাং স্পেসিফিক বক্তব্য থাকলে আমি তার ব্যবস্থা নিতে পারবো।

**শ্রী ফনি ভূষণ রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে সি. ইউ. ডি পি স্কীমের টাকা উত্তরবঙ্গের পৌরসভাগুলি পায় কিনা এবং যদি পায় তাহলে যেহেতু উত্তর বাংলা অবহেলিত, সেই সব মিউনিসিপ্যালিটিকে প্রায়রিটি দেওয়া হয় কিনা। এবং এ সম্পর্কে মালদা জেলার দুটি মিউনিসিপ্যালিটি–ইংলিস বাজার পৌরসভা, পুরাতন মালদা পৌরসভা কত টাকা পাচ্ছে?

[1.10 – 1.20 p.m.]

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি আগেই বলেছি যে, সি. ইউ.ডি. পি(৩) এরিয়ার মধ্যে ৩৬ টি পৌরসভা আছে, কলকাতা করপোরেশন এবং হাওড়া করপোরেশন নিয়ে। সুতরাং এটা উত্তরবঙ্গের ক্ষেত্রে প্রযোজ্য নয়। তাসত্বে ও আপনাকে বলছি যে আমাদের পশ্চিবাংলার টাউন এ্যাণ্ড কান্ট্রি প্ল্যানিং এ্যক্টের আওতায় ৪টি ডেভেলপমেন্ট অথারিটি আছে। উত্তরবংগের হচ্ছে শিলিগুড়ি, জলপাইগুড়ি, আসানসোল, দুর্গাপুর, হলদিয়া ডেভেলপমেন্ট অথারিটি এবং ক্যালকাটা মেট্রোপলিটান ডেভেলপমেন্ট অথারিটি। এ–ছাড়াও আমাদের প্ল্যানিং এ্যাণ্ড ডেভেলপমেন্ট দপ্তর মাঝে মাঝে বিশেষ বিশেষ ক্ষেত্রে অর্থ দিয়ে থাকে।

**শ্রী সরল দেব :** মাননীয় সদস্য গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য মহাশয়ের প্রশ্নের উত্তরে বলেছেন সি.ইউ.ডি.পি স্কীমে টাকা লোন হিসাবে দিচ্ছেন। কিন্তু আপনার বোধ হয় জানা আছে যে, অধিকাংশ পৌরসভারই ২০ থেকে ২৫% এর মত কালেকসান হয় বাকিটা ডেভেলপমেন্ট থেকে ওয়েজ এ্যাণ্ড

মিনস হিসাবে দিতে হয়। এটাকে আপনি একেবারে অনুদান হিসাবে ঘোষণা না করে সাসপেন্সে রেখে দিচ্ছেন কেন? কেন না অধিকাংশ মিউনিসিপ্যালিটিরই কালেকসান হয় মাত্র ২০ টু ২৫% এর মত। কোন কালেই এরা টাকা পরিশোধ করতে পারবে না, এটাই হচ্ছে বাস্তব সত্য। কাজেই পরিস্কারভাবে এটাকে অনুদান হিসাবে ঘোষণা করছেন না কেন, সাসপেন্সে রেখে দিচ্ছেন কেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আপনারা জানেন সি. ইউ. ডি. পি.(৩)-র ঋণ পাই আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে। ১০০ কোটি টাকার মধ্যে ১০ কোটি টাকা অনুদান পাই, ২৫ কোটি টাকা ঋণ পাই। এই ঋণগুলি আমাদের শোধ করতে হবে। ষ্টেট গভর্নমেন্ট এমনি লোন নিয়ে টাকা দিচ্ছে। এই টাকা ষ্টেট গভর্নমেন্টকে শোধ করতে হবে। সুতরাং আমরা শোধ করার জন্য বলি। আপনারা একটি কথা স্বীকার করবেন যে, পৌরসভাগুলি শতকরা ২৫ ভাগ কর আদায় করলে কি করে চলবে? সুতরাং পৌরসভাগুলির শতকরা ৮০/৯০ ভাগ আদায় করা উচিত। সেটা না করে রাজ্য সরকারের উপর নির্ভর করলে এবং উন্নয়ন মূলক খাতে যে অর্থ বরাদ্দ থাকে সেটা ব্যয় করলে এলাকার উন্নয়ন কোনদিনও হবে না। সেই জন্য পৌরসভাগুলির উচিত হচ্ছে তাদের যে ব্যয় সেই ব্যয় বহন করার জন্য কর আদায়ের দিকে বেশী করে নজর দেওয়া।

## Starred questions
## (to which oral answars were given.)

### রাজ্যের স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনগুলির অবস্থা খতিয়ে দেখার জন্য লণ্ডন থেকে বিশেষজ্ঞদলের আগমন

*৯২। (অনুমোদিত প্রশ্ন নং *৩৫০।) **শ্রী ধীরেন্দ্রনাথ সরকার** : স্বরাষ্ট্র (পরিবহণ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, রাজ্যের স্টেট ট্রান্সপোর্ট কর্পোরেশনগুলির অবস্থা খতিয়ে দেখতে লণ্ডন থেকে একটি বিশেষজ্ঞদল (লণ্ডন ট্রান্সপোর্ট ইন্টারন্যাশানাল কন্সালটেন্সী এজেন্সী) মিঃ মার্টিন হার্ট-এর নেতৃত্বে বর্তমান বৎসরে কলকাতায় এসেছিলেন; এবং

(খ) সত্য হলে, ঐ বিষয়ে ঐ দলের তরফে রাজ্যসরকারের নিকট কোন রিপোর্ট দেওয়া হইয়াছে কিনা?

**শ্রী শিবেন্দ্র নারায়ন চৌধুরী** :

(ক) শুধু কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার বিভিন্ন দিক পর্য্যালোচনা করে এই সংস্থার আরও উন্নতি বিধানের জন্য পরামর্শ দেওয়ার জন্য লণ্ডন ট্রান্সপোর্ট ইনটারন্যাশন্যাল কনসানটেন্সী এজেন্সীকে নিয়োগ করা হয়েছিল। অন্যদুইটি পরিবহণ সংস্থা ও কলকাতা ট্রামওয়েজকে এই পর্যালোচনার আওতাভূক্ত করা হয়নি।

(খ) উপরোক্ত কনসানটেন্সী এজেন্সী কলকাতা রাষ্ট্রীয় পরিবহণ সংস্থার পরিবহণগত বিভিন্ন দিক পর্য্যালোচনা করে তাঁদের প্রাথমিক প্রতিবেদন সরকারকে দাখিল করেছেন কিছুদিন পূর্বে। তাঁদের সুপারিশসমূহ বর্তমানে সরকারের বিবেচনাধীন রয়েছে।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার** : লণ্ডন ট্রানসপোর্ট ইন্টারন্যাশন্যাল কনসালটেন্সী এজেন্সীর মিঃ মার্টিন হার্টের নেতৃত্বে গঠিত কমিটির রিপোর্ট রাজ্য সরকারের কাছে যেটি পেশ করেছেন তার মধ্যে কি কি বিষয় উল্লেখ আছে সেটা জানাবেন কি?

**শ্রী শিবেন্দ্র নারায়ন চৌধুরী** : ডিটেলস বলা সম্ভব নয়, সুপারিশের কয়েকটি বিষয় উল্লেখ করছি। তারা যে রেকমেণ্ডেসন দিয়েছেন তার ষ্ট্রাটেজিক ইনিসিয়েটিভ হচ্ছে,

Re-organisation of CSTC, Management. Structure, Permanent Maintenance, Meeting Passengers, demand and material supply.

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ঐ কনসালটেন্সী এজেন্সীকে কে নিয়োগ করেছিলেন?

**শ্রী শিবেন্দ্রনারায়ণ চৌধুরী** : সি.এস.টি.সি করেছে।

**শ্রী সমর মুখার্জী** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ঐ রিপোর্টে সি.এস.টি.সিকে প্রাইভেট কম্পানীর হাতে তুলে দেওয়ার সুপারিশ করা হয়েছে কিনা?

**শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী** : এরকম কোন রেকমেনডেসান করেন নি।

**মিঃ স্পীকার** : এটা একটা রিপোর্টের উপর প্রশ্ন, কাজেই কোন প্রাইভেট কম্পানীর হাতে তুলে দেওয়া হবে কিনা এই অতিরিক্ত প্রশ্ন এই প্রশ্ন থেকে আসে না। যাই হোক যা করেছেন করেছেন।

**শ্রী সুমন্ত কুমার হীরা** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ঐ লণ্ডন ট্রান্সপোর্ট ইনটারন্যাশানাল কন্সালটেন্সী এজেন্সী ষ্টেট ট্রান্সপোর্টকে ভ্যায়াবল করা সম্পর্কে কোন সুপারিশ করেছেন কিনা?

**শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী** : যে ৪ টি বিষয়ের কথা বললাম এতেই তো এর উন্নতি কি ভাবে করা যায় তার সাজেসান বা রেকমেনডেসান আছে।

**শ্রী মহম্মদ রমজান আলি** : Will the Minister-in- charge be pleased to state how much expenditure was incurred for this consultancy borne by this government?

**শ্রী শিবেন্দ্র নারায়ণ চৌধুরী** : নোটিশ চাই।

### কৃষি ফসল বীমা প্রকল্প

*৯৩। (অনুমদিত প্রশ্ন নং *৪৯৭।) শ্রী আতাহার রহমান : কৃষি বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) সমস্ত প্রকার কৃষি ফসলের বীমা প্রকল্প চালু করার কোন পরিকল্পনা বর্তমানে রাজ্যসরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে কবে নাগাদ উক্ত পরিকল্পনা বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) কোন কোন ফসলের বীমা প্রকল্প চালু হবে সে সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার নেন।

(খ) প্রশ্ন ওঠে না।

### শস্য বীমা প্রকল্প সম্প্রসারণ

*৯৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫৩৬।) শ্রী শিবপ্রসাদ মালিক : কৃষি বিভাগের মন্ত্রি মহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৫-১৯৮৬ সালে পশ্চিমবঙ্গে শস্য বীমা প্রকল্প সম্প্রসারণের ও কৃষকদের জীবন বীমা এবং তাহাদের বলদের বীমা চালু করার কোনও পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হাঁ' হইলে, কবে নাগাত উক্ত পরিকল্পনা গুলি বাস্তবায়িত হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী কমল কান্তি গুহ :**

(ক) ১৯৮৫-৮৬ সালে পশ্চিমবঙ্গে আমন ও বোরো ধান ছাড়া ও গম, তৈলবীজ এবং ডালশস্যের শস্যবীমা চালু আছে।

আপাততঃ কৃষকদের জীবনবীমা চালু করার কোন পরিকল্পনা সরকারের নাই।

বলদের বীমা সংক্রান্ত কোন পরিকল্পনা এই বিভাগে করা হয়না। তবে পশুপালন বিভাগের তত্ত্বাবধানে বলদের জন্য বীমা ব্যবস্থা চালু আছে।

(খ) প্রশ্ন ওঠে না।

[1.20-1.30 p.m.]

**শ্রী সুরেশ সিংহ :** মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি, শষ্য বীমা পশ্চিমবাংলার কোন্ কোন্ জেলাতে চালু করা হয়েছে, কোন্ কোন্ ব্লকে?

**শ্রী কমল কান্তি গুহ :** আমাদের এটা থানা ভিত্তিক চালু আছে। ২৮৬টি থানা, যেগুলো মফস্বল এর মধ্যে পড়ছে, তার মধ্যে ২৪১টি থানায় চালু আছে। পরবর্তীকালে কোন্ কোন্ থানা এর মধ্য পড়েছে।

**মিঃ স্পীকার :** আপনি লিস্টটা সার্কুলেট করে দেবেন।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, শষ্য বীমা চালু করার ক্রাইটেরিয়া কি, কারা পেতে পারে, কত জমির মালিক হলে পেতে পারে।

**শ্রী কমল কান্তি গুহ :** এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সিদ্ধান্ত হচ্ছে, যেসব কৃষকরা ব্যাঙ্ক থেকে লোন নেবেন, তারা এই শষ্য বীমার আওতায় আসবেন। অবশ্য রাজ্য সরকারের পক্ষ থেকে এই সিদ্ধান্তের প্রতিবাদ করা হয়েছে। আমরা এই কথা বলেছি, যে কৃষক চাষ করবেন, তারা যাতে বীমার আওতায় আসতে পারেন, সেই সিদ্ধান্ত পাশ করা উচিত। কিন্তু সেই সুপারিশ মানা হয়নি।

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, এই ফসল বীমা চালু করবার জন্য এই সরকারের পক্ষ থেকে কোনওরকম গ্রামে বা গঞ্জে তার নির্দিষ্ট ক্যাটাগরির মধ্যে যারা করে তাদের মধ্যে ঘুরে অনুপ্রানিত করে, তাদের সাহায্য করবার জন্য কোনও রকম এজেন্সি আজ পর্য্যন্ত নিয়োগ করা হয়েছে কি?

**শ্রী কমল কান্তি গুহ :** অনুপ্রানিত করার কোন প্রশ্ন ওঠেনা। কারণ যারা ব্যাঙ্ক থেকে ঋণ নিয়েছে এই ২৪১টি থানার মধ্যে, তারাই এই বীমার আওতায় আসবেন।

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায় :** আপনি যে বললেন, কোন ফসলের উপর বীমা হবে, সেটা সেন্ট্রাল গভর্নমেন্ট ঠিক করে, -আম ফসলের উপর কোন ও বীমা হয়েছে কি? কারণ মালদহ, মুর্শিদাবাদ-এর অর্থকারী ফসল হচ্ছে আম, তার উপর কোন বীমা হবে কি?

**শ্রী কমল কান্তি গুহ :** পশ্চিমবঙ্গে আমরা রাজ্য সরকারের উদ্যোগে যখন এই ফসল বীমা চালু করলাম, তখন এর মধ্যে ছিল ধান, গম, তৈল বীজ, আলু। এখন কেন্দ্রীয় সরকার আমাদের অনুমতি দিয়েছেন খালি আমন ধানের ক্ষেত্রে, ডাল শষ্য এবং গমের ক্ষেত্রে, আলুটাও বাদ দিয়েছে। আমরা এখানে অর্থকরী ফসল হিসাবে পাট এবং আউস ধানকে নেবার জন্য বহু চিঠি পত্র লেখা লেখি করেছি, তারা নাকচ করে দিয়েছে আমাদের সুপারিশ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রিমহাশয় কয়েক বছর ধরে এই শষ্য বীমা প্রকল্প চালু করেছেন, অনুমানিক ভাবে মন্ত্রী কি বলতে পারেন পশ্চিমবাংলার কত কৃষক এই বীমা প্রকল্পের মধ্যে এসেছে, ইতি মধ্যে বিভিন্ন জায়গায় অনাবৃষ্টি, অতিবৃষ্টির জন্য অনেক চাষী ক্ষতিগ্রস্ত হয়েছে, তার ফলে কত চাষী উপকৃত হয়েছে এই শষ্য বীমা প্রকল্পের মাধ্যমে?

**শ্রী কমল কান্তি গুহ** : যে ২৪১টা থানা নির্দিষ্ট হয়েছে ওখানে প্রাকৃতিক দুর্যোগের জন্য যদি ফসল নষ্ট হয়, তাহলে ঐ থানাগুলোতে যেখানে ৮০ ভাগের মত ফসল নষ্ট হবে, সেখানকার কৃষকরা যারা ব্যাঙ্ক ঋণ নিয়েছে, তারা খালি এই শষ্য বীমার আওতায় আসবে, অন্য কৃষকরা এর আওতায় আসবেনা। কত জন উপকৃত হয়েছে, এই মুহূর্তে বলা সম্ভব নয়।

**শ্রী গোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, আমাদের শষ্য বীমা প্রকল্প চালু করবার পরে নিশ্চয়ই পশ্চিম বাংলার বিরাট সংখ্যক কৃষক উপকৃত হয়েছে। আমাদের সরকারের কাছে এই তথ্য আছে কি না, ভারতবর্ষের অন্য কোন রাজ্যে এই ধরণের প্রকল্প চালু আছে কি না, এটা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী কমল কান্তি গুহ** : আমরা এখানে পরিক্ষা মূলক ভাবে ১৯৮০ সালে চালু করে ছিলাম। কিন্তু এর দ্বারা বৃহত্তর কৃষক সমাজের উপকৃত হবার কোন সম্ভাবনা নেই। কারণ পূর্ব ভারতে এই জাতীয় ব্যাঙ্কগুলোর কৃষিতে লগ্নী অত্যন্ত কম। যারা ব্যাঙ্কের লোন পাবেন না তারা এর দ্বারা উপকৃত হবেন না। কাজেই বৃহৎ সংখ্যায় মানুষ উপকৃত হবে, এই প্রত্যাশা যদি কারো থেকে থাকে, তাহলে সেটা ভুল।

### হলদিয়ায় পানীয় জল সরবরাহ

*৯৫। (অনুমোদিত প্রশ্ন নং *১০৪।) **শ্রী কাশীনাথ মিশ্র** : স্বাস্থ্য ও পরিবারকল্যাণ (শহরের জল সরবরাহ) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) হলদিয়তে জল সরবরাহের জন্য গেঁয়োখালি প্রকল্পের কাজ ত্বরান্বিত না হওয়ার কারণ কি;

(খ) হলদিয়াতে পানীয় জল সরবরাহের জন্য কত টাকা ব্যয় করা হবে; এবং

(গ) হলদিয়া নোটিফায়েড এরিয়া অথরিটি এ ব্যাপারে কোন অর্থ ব্যয় করেছে কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শুর** :

(ক) ভুমি অধিগ্রহনে বিলম্ব ও প্রয়োজনীয় অর্থের অভাবের জন্য কাজটি বিলম্বিত হচ্ছে

(খ) ৩২.০০ কোটি টাকা।

(গ) না।

### পশ্চিমবঙ্গে আর এল আই, ডিপ টিউবওয়েল ইত্যাদি স্থাপন

*৯৬। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৯।) **শ্রী হিমাংশু কুন্ডর** : কৃষি (ক্ষুদ্র সেচ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) পশ্চিমঙ্গে চলতি আর্থিক বৎসরে কতগুলি (১) আর এল আই, (২) ডিপ টিউবওয়েল ও(৩) স্যালো/গুচ্ছ–স্যালো টিউবওয়েল বসানোর পরিকল্পনা আছে ; এবং

(খ) ইহার মধ্যে মেদিনীপুর জেলা ও ইহার অন্তর্গত কেশপুর ব্লকে কতগুলি আর এল আই, ডিপ টিউবয়েল ও স্যালো টিউবওয়েল বসানোর পরিকল্পনা আছে?

**শ্রী কানাই ভৌমিক** :

(ক) অর্থবিভাগের অনুমোদন সাপেক্ষে চলতি আর্থিক বৎসরে বিশ্বব্যাঙ্ক সাহায্য পুষ্ট পশ্চিমবঙ্গ ক্ষুদ্রসেচ প্রকল্পের অধীনে ২৫টি বর্তমান আর. এল. আই প্রকল্পের পাম্পগৃহ নির্মাণ, বৈদুতিকরণ এবং পাইপ স্থাপন : ১০০টি উচ্চসেচক্ষমতা সম্পন্ন ও ৪০টি মধ্যসেচক্ষমতা সম্পন্ন গভীর নলকূপ এবং ৪৮০টি সেন্ট্রিফুগাল পাম্পযুক্ত ও ১৮০টি সাব্মারসিবল পাম্পযুক্ত স্যালো টিউবওয়েল স্থাপনের পরিকল্পনা ক্ষুদ্রসেচ বিভাগের বিবেচনাধীন আছে।

(খ) ইহার মধ্যে উপরে বর্ণিত ২৫টি আর.এল.আই এর উৎকর্ষসাধন তাহাদের বর্তমান অবস্থানেই সম্পাদিত হইবে। ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলগুলির মধ্যে মেদিনীপুর জেলার জন্য ১৯টি উচ্চসেচক্ষমতা সম্পন্ন এবং ৬টি মধ্য সেচ ক্ষমতাসম্পন্ন, ১২০টি সেন্ট্রিফুগাল এবং ২৭টি সাব্মারসিবল পাম্পযুক্ত স্যালো টিউবওয়েল বসাইবার পরিকল্পনা গৃহীত হইয়াছে। ইহার মধ্যে কেশপুর থানায় কতগুলি বসিবে তাহা জিলা স্থান নির্বাচন কমিটির সুপারিশ ভিন্ন বলা সম্ভব নয়।

**শ্রী হিমাংশু কুমার** : কতগুলি আর এল আই এবং ডিপ টিউবওয়েল সারা পশ্চিমবাংলায় অকেজো হয়ে রয়েছে জানাবেন কি?

**শ্রী কানাই ভৌমিক** : নোটিশ চাই।

**শ্রী অবিনাশ প্রামানিক** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, যে সমস্ত পুরাণ গুচ্ছ স্যালো ডিফাংট হয়ে রয়েছে সেগুলি পুনরায় চালু করা হবে কিনা?

**শ্রী কানাই ভৌমিক** : এই প্রশ্ন এই প্রসঙ্গে আসেনা তবুও বলছি ১১৫টি স্যালো টিউবওয়েল পুনরায় স্থাপনের পরিকল্পনা নিয়েছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি, ১৯৮৫/৮৬ সালে যে সমস্ত পরিকল্পনা গ্রহণ করা হয়েছে তার মধ্যে কত ভাগ এই ১৯৮৫/৮৬ সালের মধ্যে সম্পন্ন করা হবে এবং কোন সময়ের মধ্যে সম্পন্ন করা হবে?

**শ্রী কানাই ভৌমিক** : আমাদের যে পরিকল্পনা ছিল তাতে দেখা যাচ্ছে গত বছরের পরিকল্পনার কাজ এখনও কিছু বাকী আছে। এগুলি আমরা এই বছর শেষ করব এবং তার সঙ্গে এবছয়ের যে সমস্ত পরিকল্পনা বিশ্ব ব্যাঙ্কের রয়েছে সেগুলি এবং গত বছরের যা হয়েছে সেই রেসিডুয়াল ওয়ার্ক একসঙ্গে করবার চেষ্টা করছি। অথ্যাৎ দুটো একসঙ্গে করার চেষ্টা হচ্ছে।

**শ্রী হেমন্ত কুমার রায়** : আমরা দেখছি আর এল, আই, ডিপ টিউবওয়েল এবং স্যালো টিউবওয়েলের রেভিনিউ আদায় করেন বিডিও এবং জল দেবার ব্যাপারে, একজিকিউসনের ব্যপারে কাজ করে অন্য ডিপার্টমেন্ট। এর ফলে দেখা যাচ্ছে যিনি জলকর আদায় করেন তাঁর যে বিষয় কোন চিন্তা নেই। যাঁরা টাকা নেন তাঁদের বললে তাঁরা বলেন এটা আমরা করতে পারবনা, মাইনর ইরিগেসন ডিপার্টমেন্টকে জানান। আমার প্রশ্ন হচ্ছে, একটা ফেজের মাধ্যমে যাতে এটা করা হয় সেটা আপনি চিন্তা করছেন কি?

[1.30 – 1.40 p.m.]

**শ্রী কানাই ভৌমিক** : এই অসুবিধার কথা অনুধাবন করে আমরা এ বিষয়ে চিন্তা ভাবনা করছি যাতে এই সমস্যার সমাধান করা যায় এবং সে জন্য আমরা একটা প্রস্তাবও তৈরী করেছি। অর্থাৎ সমস্ত কিছুই আমরা চিন্তা-ভাবনার মধ্যে রেখেছি।

*৯৭। স্থগিত।

### দ্বিতীয় হুগলী ব্রীজের কাজ

*৯৮। (অনুমোদিত প্রশ্ন নং *৪১৪।) **শ্রী দিলীপ মজুমদার** : মহানগর উন্নয়ন বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) দ্বিতীয় হুগলী ব্রীজের কাজ কবে শুরু হয়েছে; এবং

(খ) বর্তমানে এই সেতুর কাজ কোন পর্যায়ে আছে?

**শ্রী প্রশান্ত কুমার শুর** :

(ক) কাজ শুরু হয়েছে ৭৩ সালে।

(খ) বর্তমানে এই সেতুর কাজের অগ্রগতির খতিয়ান নিম্নরূপ

| | | |
|---|---|---|
| কলকাতা প্রান্ত | - | ৭০ পারশেন্ট |
| হাওড়া প্রান্ত | - | ৩৫ পারশেন্ট |
| মূল সেতু | - | ৪৫ পারশেন্ট |

**শ্রী বিজয় পাল** : মাননীয় মন্ত্রিমহাশয়, এই প্রকল্পটি শেষ হতে আর কত দিন সময় লাগবে এবং শেষ পর্যন্ত অনুমানিক কত টাকা এর জন্য খরচ হবে?

**শ্রী প্রশান্ত কুমার শুর** : এটা ১৯৮৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে আমরা শেষ করার চেষ্টা করছি। এর জন্য আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণ হিসাবে ১৫০ কোটি টাকা পাবার প্রতিশ্রুতি পেয়েছি, আর আমাদের রাজ্য সরকারের তরফ থেকে ২৫ কোটি টাকা ব্যয় হবে। এখন পর্যন্ত আমরা কেন্দ্রীয় সরকারের কাছ থেকে ঋণ হিসাবে ৮৬ কোটি ২২ লক্ষ টাকা পেয়েছি এবং রাজ্য সরকারের তরফ থেকে ১৩ কোটি ২০ লক্ষ টাকা খরচ হয়েছে।

**শ্রী অমলেন্দ্র রায়** : মাননীয় মন্ত্রিমহাশয় দয়া করে বলবেন কি, দ্বিতীয় হুগলী ব্রিজের মেন ওয়ার্ক যদি ১৯৭২ সালে শুরু হয়ে ১৯৮৫ সালের মধ্যে ৪৫% হয়ে থাকে তাহলে বাকিটা ১৯৮৭ সালের ডিসেম্বরেব মধ্যে কিভাবে কমপ্লিটেড হবে?

**শ্রী প্রশান্ত কুমার শুর** : আপনারা সকলেই জানেন যে এর একটা দীর্ঘ ইতিহাস আছে। ১৯৭২ সালে তদানিন্তন প্রধান মন্ত্রী এই সেতু শিলান্যাস করেছিলেন, কিন্তু ১৯৭৩ সালে প্রথম এখানে কাজ শুরু হয় এবং ১৯৭৩ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত এখানে খুব বেশী কাজ হয়নি, কি কলকাতা প্রান্তে কি হাওড়া প্রান্তে, কোনো প্রন্তেই কাজ হয়নি। কারণে দুটি বিদেশী কনসালটেন্ট কম্পানীর মধ্যে স্ট্রাকচারের ডিজাইন নিয়ে মতান্তর হয়েছিল, নানান কিছু হয়েছিল, ফলে কাজ বন্ধ হয়ে গিয়েছিল। দুটি কম্পানীর একটি গ্রেট ব্রিটেনের এবং আর একটি ওয়েষ্ট জার্মানির। আমরা ৭৭ সালে ক্ষমতায় আসার পর আমাদের মুখ্যমন্ত্রীর নেতৃত্বে আমরা এবিষয়ে দিল্লীতে উচ্চ পর্যায়ের মিটিং করি এবং সেখানে অনেক গুলি জিনিসের মীমাংসা হয়। মীমাংসার পরে প্রকৃত পক্ষে ১৯৭৯ সাল থেকে কাজ শুরু হয় এবং যেটা সব চেয়ে কঠিন কাজ, চারটি স্তম্ভ সাব-স্ট্রাকচারের তার মধ্যে এক নম্বরটি এবং চার নম্বরটির কাজ শেষ হয়ে গেছে, আর দু নম্বরটি আগামী অক্টোবর মাসের মধ্যে শেষ হয়ে যাবে। আর তিন নম্বরটি যেটি করা সব চেয়ে কঠিন কাজ, যেটি নদীর মধ্যে থাকবে সেটি নির্মানের কাজ আশা করছি আগামী মার্চ মাসের মধ্যে শেষ হয়ে যাবে। সাব-স্ট্রাকচারের উপর

কাঠামো করার কাজের কনট্রাক্ট বি. বি.জে, ব্রেথওয়েট, বার্ণ স্ট্যাণ্ডার্ড এণ্ড জেসপ কম্পানীকে দেওয়া হয়েছে এবং ইতি মধ্যেই তাদের কাজ অনেক এগিয়ে গিয়েছে। এই তিনটি প্রতিষ্ঠানের শুধু পশ্চিমবঙ্গের মধ্যেই নয় সারা ভারতবর্ষের মধ্যে খুব বড় প্রতিষ্ঠান। এই ধরণের কাজ খুব বেশী প্রতিষ্ঠান করতে পারে না এবং এই ধরণের কাজ এশিয়ার মধ্যে এই প্রথম হচ্ছে। তারা এই কাজ করতে পারবে এবং তার জন্য সমস্ত রকম ব্যবস্থা করা হয়েছে। আমরা আশা করছি ১৯৮৭ সালের ডিসেম্বর মাসের মধ্যে সমস্ত কাজ শেষ হয়ে যাবে। অবশ্য কিছু অতিরিক্ত সময় লাগলেও লাগতে পারে।

**Dr. Zainal Abedin** : Will the Hon'ble Minister-in-Charge of Urban Development Department be pleased to state whether the State Government or the Agency in charge of the construction has been able to utilise the fund in proportion to the work of the Hooghly Bridge so far placed at the disposal of the State Government?

**Shri Prasanta Kumar Sur** : Yes. We have really had to wait for some time because the fund did not come from the Central Government. But what it came the work really took its speed. We are now going on according to the Schedule.

**শ্রী সরল দেব** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাইবেন কি, এই দীর্ঘসূত্রতার ফলে আপনাদের আরিজিনাল এসটিমেটেড কষ্ট যা ছিল সেটা প্রাইস এসক্যালেসান হওয়ার পর বেড়ে গেছে। এখন টোটাল কষ্ট কত এবং কেন্দ্র যে টাকাটা দিচ্ছেন সেটা কি অনুদান হিসাবে অথবা ঋণ হিসাবে এবং তা পরিশোধ কতদিনের মধ্যে করতে হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আগেকার পরিকল্পনা ছিল ৫৭ কোটি টাকা এবং ১৯৭৭ সালের আগে এই পরিকল্পনা শেষ হওয়ার কথা ছিল। এখন সেটা ১৫০ কোটি টাকায় দাঁড়িয়েছে। কেন্দ্রীয় সরকার শেষ পর্যন্ত রাজি হয়েছেন - আগে রাজি ছিলেন না- সব টাকাটা ঋণ হিসাবে আমাদের দেবেন এবং রাজ্যসরকার ধীরে ধীরে যেমন শোধ করতে হয় সেইভাবে শোধ করবে। আর পশ্চিমবঙ্গ সরকার নিজেরা এসট্যাবলিশমেণ্ট খরচের জন্য ব্যয় করেছেন যেমন পুর্নবাসনের ব্যাপারে, আপনারা জানেন, হাওড়া সাইটে কয়েকশত পরিবার প্রায় ২ হাজার পরিবারকে পুর্নবাসন দিতে হবে। সেইজন্য সমস্ত পুর্নবাসনের খরচা রজ্যসরকারকে বহন করতে হবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা** : মাননীয় মন্ত্রীমহাশয় জানাইবেন কি, এই দ্বিতীয় হুগলী সেতুর ইনিসিয়াল যে পরিকল্পনা হয় সেই পরিকলল্পনার যে একসপেনডিচার সেই একসপেনডিচার কেন্দ্রীয় সরকারের বহন করার কথা ছিল। কারণ এই ব্রীজ জাতীয় গুরুত্বপূর্ণ ব্রীজ। কলিকাতার সঙ্গে সংযোগরক্ষাকারী হাওড়া ব্রীজটা বাদ দিলে আর কোন সংযোগ নেই। সুতরাং যে একসপেনডিচার হবে তার সবটাই কেন্দ্রীয় সরকারের দেওয়া উচিৎ কিনা?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এটা বলতে গেলে বলতে হয় কেন্দ্রীয়সরকারের পরিকম্পনা। তাহলেও আমরা নথিপত্র যা দেখেছি তাতে কেন্দ্র অনুদান হিসাবে দেবেন বলে উল্লেখ নেই। সুতরাং আমি এইকথা বলতে পারবো না কেন্দ্রীয় সরকার অনুদান হিসাবে দেবেন বলে কোন কথা ছিল।

### হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে লোক নিয়োগ

*৯৯। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭০।) **শ্রী অশোক ঘোষ** : স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, ২২এ আগস্ট, ১৯৮৪ থেকে ৩১এ জুলাই, ১৯৮৫ অবধি হাওড়া মিউনিসিপ্যাল কর্পোরেশনে স্থায়ী বা অস্থায়ী হিসাবে কত লোক নিয়োগ করা হয়েছে?

**শ্রী প্রশান্ত কুমার শুর** :

স্থায়ী পদে ১৬ জন ও অস্থায়ী ভাবে স্বল্প সময়ের জন্য দৈনিক মজুরীর ভিত্তিতে ৫৫৫ জনকে নিয়োগ করা হয়েছে।

**শ্রী অশোক ঘোষ** : মাননীয় মন্ত্রীমহাশয় স্থায়ী এবং অস্থায়ী পদের যে ফিগার দিলেন - এই ব্যাপারে কি আপনার জানা আছে যে সরকারী নিয়ম বহির্ভূতভাবে লোক নেওয়া হয়েছে অর্থৎ এমপ্লয়মেণ্ট এক্সচেঞ্জ এর মাধ্যমে লোক নেওয়া হয়নি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : স্থায়ী পদে যে ১৬ জনকে নেওয়া হয়েছে সেটা হল, ডাইং ইন হারনেস কেসে। এরজন্য এমপ্লয়মেণ্ট একসচেঞ্জের কোন সুপারিশ প্রয়োজন নেই। আর ক্যাজুয়াল লেবার নিতে হলে সরকারের কোন অনুমোদন লাগে না।

**শ্রী অশোক ঘোষ** : স্বল্পকালীন যে অস্থায়ী কর্মচারী নিয়োগ করেছেন তা কতদিনের জন্য নেওয়া হয়েছে এবং এর জন্য আপনাদের পদ্ধতি কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আপনি পিরিওডটা তো বলেই দিয়েছেন। ৫৫৫ জনের মধ্যে ৪৩৫ জনকে ছাড়িয়ে দিয়েছেন আর নতুন যে ৬ টি ওয়ার্ড এসেছে সেখানে ১২০ জন আছে।

[1.40 – 1.50 p.m.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : মাননীয় মন্ত্রীমহাশয় অনুগ্রহ পূর্বক জানাবেন কি–আপনারা যাদের কে অস্থায়ী পদে নিয়েছেন তারা কতদিন কাজ করলে তাদের স্থায়ী করা হবে এবং সেই সঙ্গে সঙ্গে ৪টি গুরুত্বপূর্ণ পদ অর্থাৎ চীফ ইঞ্জিনীয়ার, ফাইনান্‌স্ চীফ, কমিশনার ইত্যাদি পদ আজ পর্য্যন্ত খালি পড়ে আছে, সেই সব জায়গায় কোন লোক নেওয়া হয় নি।

**শ্রী প্রশান্ত কুমার শূর** : প্রথম কথা হল, আমরা কমিশনারের পদটাকে পূরণ করেছি। যোগ দিয়েছেন কিনা সেটা খবর রাখিনি। আর অন্য পদগুলিতে আমরা লোক দিতে পারি নি। কারণ এই ধরণের অফিসার এ খুঁজে বার করতে পারিনি। আর যেটা বললেন, ওঁদেরকে স্থায়ী করণের যে প্রথা আপনারা আমাদের রাজ্য সরকার সিদ্ধান্ত জানেন কোন পার্মানেন্ট নেচারের কাজ যদি কেউ করে থাকেন কনটিনিউয়াস যদি ৩ বছরের জন্য করে থাকে তা হলে তাঁদেরকে আমরা স্থায়ী করতে পারি। ৩,৪,৫,৬, মাস ধরে যারা কাজ করে তাদের স্থায়ী করার কোন প্রশ্ন ওঠে না।

**শ্রী ভূপেন্দ্র নাথ শেঠ** : মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে পাঁচশো কতজনকে অস্থায়ী পদে বিয়োগ করেছেন, তা এই অস্থায়ী পদে নিয়োগের পদ্ধতি কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এই ধরণের লোক নেওয়া হয়েছে, যারা সেফটি পায়খানা পরিস্কার করে, ড্রেণ পরিস্কার করে, জঞ্জাল জমা করে, বিশেষ বিশেষ প্রয়োজনে ক্যাজুয়েল লেবার নেওয়া যায়।

**বিধায়কের মাধ্যমে বস্ত্রাদি বিতরণ**

*১০০। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৩।) **শ্রী সুভাষ গোস্বামী** : ত্রাণ ও কল্যাণ (ত্রাণ) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্ক জানাইবেন কি, রাজ্যের ত্রাণ দপ্তর হইতে বিধায়কদের মাধ্যমে দুঃস্থদের মধ্যে বন্টনের জন্য বাৎসরিক দেয় বস্ত্রাদির মধ্যে রঙিন চেক্-শাড়ির পরিবর্তে সাদা শাড়ি এবং ১০ হাত ধুতির পরিবর্তে ৮ হাত ধুতি এবং অতিরিক্ত হিসাবে গায়ের চাদর দেওয়ার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী** : এইরূপ কোনও পরিকল্পনা বর্তমানে নাই।

**শ্রী সুভাষ গোস্বামী** : মাননীয় মন্ত্রীমহাশয়া অনুগ্রহ পূর্বক জানাবেন কি- যে সমস্ত বস্ত্র এম. এল. এ দের মাধ্যমে বণ্টন করা হয় সেগুলি সাধারনত: খুবই বয়স্কদের মধ্যে দেওয়া হয়। রঙীন শাড়ী যাদের দেওয়া হয় তারা সেই রঙীন শাড়ী পরে না। অনেকে ১০ হাত ধুতি পরে না, ৭/৮ হাত ধুতি পরে। সেই রকম ব্যবস্থা যাতে করতে পারা যায় সেজন্য এই প্রস্তাবটা একটু ভেবে দেখবেন।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী** : আমরা যেসমস্ত কাপড় দিই সেগুলি তন্তুজ এবং তনুশ্রী থেকে নেওয়া হয়। আগে রিলিফে যে সমস্ত কাপড় দেওয়া হোতো সেগুলি হাট থেকে হোলসেল হিসাবে নেওয়া হোতো। এখন তন্তুজ এবং তনুশ্রী থেকে নিয়ে থাকি, তা ছাড়া আমরা ওখান থেকে ছিট নিয়ে যে জামাগুলি তৈরী করে দিই সেগুলি সোশাল ওয়েলফেয়ার এর টেলারিং সেন্টার করে থাকেন। এগুলি মহিলা সমিতির মাধ্যমে এবং ব্লকের মাধ্যমে বিলি করা হয়। উত্তরবঙ্গে আগে ধুতি দেওয়া হোতো তারপর ওরা ধুতি পরেনা জানতে পেরে আমরা সেখানে প্যান্ট দেওয়ার ব্যবস্থা করেছি। আর আপনি যেটা বললেন ৭/৮ হাতি ধুতির কথা সেটা কোন এলাকা বললে আমরা সেখানে দেবার ব্যবস্থা করব। আমরা এটা জানি অনেক গরীব মেয়ে আছেন যাঁরা রঙীন শাড়ী পরতে ভালবাসেন। আমরা যে শাড়ী দিচ্ছি তাতে ওঁরা আনন্দ প্রকাশ করেন। তবে ৮ হাত শাড়ী পড়েন এটা আমার জানা ছিল না। নির্দিষ্ট এলকা বললে এই ব্যবস্থা করা যেতে পারে। এই যে ধুতি এবং শাড়ী আমরা দিচ্ছি-এগুলি বেশিরভাগ তন্তুজের ধুতি এবং শাড়ী।

**শ্রী সুভাষ গোস্বামী** : বর্তমানে যে পরিমান বস্ত্র দিচ্ছেন এক্ষেত্রে পরিমান বাড়াবার কোন পরিকল্পনা আছে কিনা।

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী** : আমাদের সরকারের সীমাবদ্ধ ক্ষমতা। তাছাড়া আপনারা জানেন। আমাদের সরকার আসার পর রাজ্যে বন্যা, খরা, অতিবৃষ্টি ইত্যাদি হয়েছে। এর মধ্যে দিয়েই আমাদের কাজ করতে হচ্ছে। সেইজন্য দেবার ইচ্ছা থাকলেও অনেক সময় দিতে পারিনা। তবে আপনি যে প্রশ্ন করেছেন সেটা মাথায় থাকলো; ক্ষমতায় কুলোলে নিশ্চয়ই দেবো।

**ডাঃ জয়নাল আবেদিন** : Will the Hon'ble Minister-in-Charge be pleased to state

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায়** : তুমি আবার এর মধ্যে কেন?

ডঃ জয়নাল আবেদিন : * * * * * * * * * * * *

**মিঃ স্পীকার** : এগুলো সব একস্পাঞ্জাড় হয়ে যাবে। মিঃ আবেদিন, আপনি আপনার প্রশ্ন রাখুন।

**Dr. Zainal Abedin** : Will the Hon'ble Minister-in-charge of Relief and Social Welfare Department be pleased to state as to when this scheme of distribution of Clothings to the destituteswas first introduced?

**Mr. Speaker** : This is not relevant. How can she reply this question.

**Dr. Zainal Abedin** : Sir, let me conclude, If the Chair interferes in this way how can I put my question. Let me conclude first. Will the Hon'ble Minister-in-charge be pleased to state as to whether the Government has any contemplation of increasing the size and quota of the clothings to be distributed through MLAS because the whole of West Bengal is gradually becoming destitute and bankrupt?

[ * Expunged as ordered by the Chair ]

Mr. Speaker : She has already replied this question.

**শ্রী দেব নারায়ণ চক্রবর্তী :** আমার অতিরিক্ত প্রশ্ন হচ্ছে, আপনারা এই যে বস্ত্র বিতরণ করছেন, সেক্ষেত্রে রাজ্যের আই সি ডি এস এর যে গরীব শিশুরা আছে তাদেরকে পূজার সময় জামা কাপড় দেওয়া যায় কিনা?

[1.50–2.00 p.m.]

**শ্রীমতী নিরুপমা চ্যাটার্জী :** মাননীয় সদস্য বলেছেন যে আমাদের পশ্চিমবাংলায় যে আই. সি. ডি. এস প্রোজেক্ট আছে সেই প্রোজেক্টের তফশিলী জাতি এবং উপজাতি শিশুদের জন্য পূজার সময় কিছু দিতে পারা যায় কিনা। আমি বলছি এই ব্যাপারে কিছু দেবার চেষ্টা করবো। পশ্চিমবাংলায় অনেক তফশিলীজাতি এবং উপজাতি আছে এবং অনেক শিশু সেই ব্যাপারে সংযুক্ত। সুতরাং একটা সেণ্টারে দিতে গেলে অন্য সেণ্টারে এর প্রতিক্রিয়া হতে পারে। পশ্চিমবাংলায় এই রকম অনেক ব্লক আছে যেখানে ১০০–১৫০ সেণ্টার আছে। সেই জন্য সমস্ত সেণ্টারে যাতে ৪০– ৫০ জন শিশুকে কিছু দিতে পারি তার জন্য চেষ্টা করবো।

**বাঁকুড়া পৌরসভার অন্তর্ভুক্ত ওয়ার্ডগুলিকে বিভক্তিকরণ**

*১০১। (অনুমোদিত প্রশ্ন নং *৭২৩।) **শ্রী সমর মুখার্জী এবং শ্রী কাশীনাথ মিশ্র :** স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) ইহা কি সত্য যে, বাঁকুড়া পৌরসভার অন্তর্ভুক্ত ওয়ার্ডগুলিকে বিভক্তিকরণ করা হচ্ছে;

(খ) সত্য হলে উক্ত পৌরসভার অন্তর্ভুক্ত ওয়ার্ডগুলি বিভক্তিকরণে জন্য রাজ্যসরকারের কোন সুপারিশ আছে কিনা; এবং

(গ) উক্ত পৌরসভা কিসের ভিত্তিতে কোন্ কোন্ ওয়ার্ডের বিভক্তিকরণ করার কাজ হাতে গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শুর :**

(ক) না।

(খ) প্রশ্ন উঠে না।

(গ) প্রশ্ন উঠে না।

**শ্রী সমর মুখার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় দয়া করে জানাবেন কি এই যে ওর্য়াড গুলি ভাগ করা হচ্ছে তাতে সরকার পক্ষের প্রার্থীরা যাতে জয়ী হয় সেই ভাবে কায়দা করে ওয়াড গুলি ভাগ করা হচ্ছে?

**মিঃ স্পীকার :** This question is disallowed

**ডাঃ সুকুমার রায় :** একটু আগে শুনলাম যে অনেক পৌরসভার কিছু ওয়ার্ড বিভক্তি করণ করা হচ্ছে এবং তার জন্য কিছু সময় নেওয়া হায়েছে। মাননীয় মন্ত্রী মহাশয়ের কাছে জানতে চাই সেই রকম ভাবে পুরুলিয়া জেলায় যে যে পৌরসভা আছে তার মধ্যে বিভক্তি করণের কাজ হবে কি?

**মিঃ স্পীকার :** This question is not relveant. It is not allowed

**শ্রী ফনী ভূষণ রায় :** এই যে পৌরসভার ওয়াড গুলি ভাগ করা হচ্ছে পৌরসভার মধ্যে পৌরসভা এলাকার বর্হিভূত অঞ্চল অর্থৎ রুরাল এরিয়াকে নতুন করে সংযুক্ত করা হচ্ছে তার চিন্তাধারাটা কি? কিসের ভিত্তিতে, কি কি ক্রাইটেরিয়নে এই ওয়াড গুলি ভাগ করা হচ্ছে এই ব্যাপারে মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** আমি উত্তরে বলেছি কোন বিভাজন হচ্ছে না। আমাদের সামনে কোন প্রস্তাব রাখা হয় নি।

**অঙ্গনওয়াড়ী এবং সহায়িকাদের ভাতা বৃদ্ধি**

*১০২। (অনুমোদিত প্রশ্ন নং *৮৭৭।) **শ্রী সুভাষ নস্কর :** ত্রাণ ও কল্যাণ (কল্যাণ) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) অঙ্গনওয়াড়ী এবং সহায়িকাদের মাসিক ভাতা বৃদ্ধির কোন সরকারী সিদ্ধান্ত আছে কিনা;

(খ) থাকলে, বর্ধিত ভাতার সর্বোচ্চ পরিমাণ কত; এবং (গ) কবে নাগাদ বাড়তি ভাতা দেওয়া হবে বলে আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

**শ্রী সুভাষ নস্কর :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি–অঙ্গনওয়াড়ীর মহিলা এবং সহায়িকা কেন্দ্রে যাঁরা কাজ করেন - তাঁরা ২০০–২৫০ টাকা এবং স্কুলে যারা কাজ করেন তাঁরা ৯০ টাকা মাসিক ভাতা হিসাবে কাজ করেন– তাঁদের পারিবারিক স্বচ্ছলতা খুবই কম, তাঁদের এই ভাতার পরিমাণ বা সুযোগ সুবিধা বৃদ্ধির কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর আমি জানাতে চাইছি যে, এই আই.সি.ডি এস. বা ইনটিগ্রেটেড চাইল্ড ডেভালপমেন্ট স্কীমটি হচ্ছে সেন্ট্রালী স্পনসর্ড স্কীম। এখানে কর্মরত সমস্ত কর্মীদের বেতন, সাম্মানিক ভাতা ইত্যাদি সমস্ত কিছুই কেন্দ্রীয় সরকার নির্ধারণ করে থাকেন। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা এঁদের ভাতা বৃদ্ধির জন্য দাবী এর আগে জানিয়েছিলাম। এই ব্যাপারে কেবলমাত্র আমরাই ছিলাম না, আরও দু- একটি সরকারও ছিলেন। যারফলে ১৭৫ টাকা থেকে ২৫০ টাকা এবং ৫০ টাকা থেকে ৯০ টাকা ভাতা বৃদ্ধি পেয়েছি। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা কেন্দ্রের কাছে সাম্মানিক ভাতা বৃদ্ধির জন্য পুনরায় দাবী জানিয়েছি।

**শ্রী সমর মুখার্জী :** এই অঙ্গনওয়াড়ী সেন্টারগুলিতে যে সমস্ত খাদ্য এবং ডাল দেওয়া হয়, সেগুলো যথাযথ ভাবে ব্যবহৃত হচ্ছে বা বিক্রি হয়ে যাচ্ছে - এই ধরণের কোন সংবাদ কি আপনার জানা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার এই রকম কোন সংবাদ জানা নেই। কোন নির্দিষ্ট অভিযোগ আপনার থাকলে তা আমাকে জানাবেন, দেখব।

**শ্রী রাইচরণ মাঝি :** ১৯৮৫ সালে যে সমস্ত হেল্পার সিলেক্ট হয়েছিল, তাদের কাজ কবে থেকে শুরু হবে অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** যাঁদের নেওয়া হয়েছিল তাঁদের দিয়ে ১৯৮৫-৮৬ সালের কাজ ইতিমধ্যেই শুরু হয়ে ৩ মাসের মধ্যে কাজ শেষ হয়ে গিয়েছে। পরবর্তী বছরের কাজ আশা করা যায়, ৩১শে মার্চের মধ্যেই শেষ হয়ে যাবে।

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল :** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছিলেন যে বীরভূম জেলার রামপুরহাট অঞ্চলে একটি ব্লকের কাজ দয়া করে চালাবার চেষ্টা করবেন। এর জন্য প্রয়োজনীয় তথ্যাদি সিডিউল্ড কাষ্ট এর সংখ্যা কত, তাঁদের ছেলেমেয়ের সংখ্যা কত ইত্যাদি অনেক চেষ্টা করে সংগ্রহ করে দিয়েছিলাম-প্রকল্পটি রূপায়ণের জন্য দিয়েছিলাম। সম্প্রতি এটি রূপায়ণের জন্য কোন ব্যবস্থা আপনার আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ১৯৭৮ সালে এখানে বিধ্বংসী বন্যা হয়ে গিয়েছে। ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত যে ৩০ টি মাদার চাইল্ড কেয়ার প্রোগ্রাম ছিল, সেগুলিকে আপগ্রেড করার কাজ শুরু হয়ে গিয়েছে। আপনার কথা আমার নিঃসন্দেহে মনে আছে। রামপুরহাটে নিশ্চয়ই দেওয়া হবে।

## Short Notice Starred question

## (to which oral answar was given.)

### যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে মিছিল

*১৩২। (এস এন) (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫ (এস এন)। **শ্রী ননী কর :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে কোন যুব মিছিলের পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, তাহারা উদ্দেশ্য কি; এবং

(গ) ঐ মিছিলে কোন্ কোন্ সংগঠন অংশ গ্রহণ করবেন?

**শ্রী সুভাষ চক্রবর্তী :**

(ক) হ্যাঁ আছে।

(খ) সকলের জন্য কাজ, শিক্ষা ও স্বাস্থ্য এবং পারমাণবিক যুদ্ধে চক্রান্তের বিরুদ্ধে জনমত করা এবং জাতিপুঞ্জের দেওয়া শ্লোগান উন্নয়ন অংশ এবং শান্তির প্রশ্নে এবং এ রাজ্যে আর্থ সামাজিক ক্রিয়া সংস্কৃতির স্বার্থে যুব বর্ষে যে দিনটি সাহসিক সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন তাকে যুববর্ষ উদযাপন কমিটির পক্ষে স্বাগত জানানো এবং অভিনন্দ জানানোর উদ্দেশ্যে এই পদযাত্রা যুবভারতী ক্রিড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত অনুষ্ঠিত হবে ১৪ ই সেপ্টেম্বর পদযাত্রীদের সামনে রেখে লক্ষ্যাধিক মানুষের বর্ণাঢ্য এক শোভাযাত্রা বেলা ২টায় শুরু হবে। এক সংক্ষিপ্ত বর্ণাঢ্য অনুষ্ঠানে রাজ্য বামফ্রন্টের চেয়ার ম্যান শ্রী সরোজ মুখার্জী উদ্বোধন করবেন এই পদযাত্রা ১৯শে সেপ্টেম্বর হলদিয়া হেলিপেডে লক্ষ লক্ষ মানুষের উপস্থিতিতে রাজ্যের মুখ্যমন্ত্রী পদযাত্রীদের স্বাগত জানাবেন। এবং পদযাত্রার অন্যতম উদ্দেশ্য হলদিয়া পেট্রোকেমীক্যালস কমপ্লেক্স, সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স এবং যুবভারতী ক্রিয়াঙ্গন এই তিনটি মর্যদা সম্পন্ন গৌরব জনক কার্যক্রমকে উচ্চে তুলে ধরা।

(গ) এই পদযাত্রায় কেন্দ্রীয় যুববর্ষ উদযাপন কমিটির পৃষ্টপোষকতায় শতাধিক সংগঠন ও দুই সহস্রধিক ক্লাব সংগঠন অংশগ্রহণ করছেন।

[2.00 – 2.10 p.m.]

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ২১শে আগাষ্ট তারিখে ষ্টেডিয়ামে যে হাঁটো পরিকল্পনা আছে কার্যকিরী করলেন এরসঙ্গে তার কোন যোগসূত্র আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্তী :** আছে, কারণ আমাদের রাজ্যে ক্রীড়াসংস্কৃতির ক্ষেত্রে একটা বিরাট মানসিক প্রস্তুতি থাকার প্রয়োজন। ক্রীড়াক্ষেত্রে আমাদের দেশের মান অতীব নিম্নস্তরের বিবের দরবারে। সেখানে আমাদের মাথা হেঁট করে দিয়েছে গোটা ২০ কোটি মানুষ এই লস এ্যাঞ্জলসের খেলার ফলাফলের তালিকা দেখেছেন এবং সেখানে ১৩৩ টি দেশের যে নামের তালিকা সেই তালিকাতে ভারতবর্ষের নাম এঠেনি। এই লজ্জাজনক অবস্থাকে যাতে দূর করা যায় তা জন্য ক্রীড়াক্ষেত্রকে রক্ষা করা প্রয়োজন এবং এই ক্রীড়াকে যদি বাঁচাতে হয় তাহলে আরো বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করার প্রয়োজন আছে। সেইদিকে থেকে এই পরিকল্পনাটিকে সংগঠিত করতে চাই যোগসূত্র হিসাবে।

## Starred questions

(to which answars were laid on the table.)

**জয়নগর-মজিলপুর পৌরসভাকে সরকারী তহবিল হইতে দেয় অর্থ**

*১০৩। (অনুমোদিত প্রশ্ন নং *৮২২।) **শ্রী দেবপ্রসাদ সরকার** : স্থানীয় শাসন ও নগর উন্নয়ন বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, চব্বিশ পরগনা জেলার জয়নগর মজিলপুর পৌরসভাকে গত ১৯৭৮-৭৯ সাল ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত (বছর হিসাবে) সরকারী তহবিল থেকে কত টাকা দেওয়া হয়েছে?

Minister-in-charge for the Local Government and Urban Developement Deptt.

পশ্চিমবঙ্গ সরকার জয়নগর মজিলপুর পৌরসভাকে ১৯৭৮-৭৯ সাল থেকে ১৯৮৪-৮৫ সাল পর্যন্ত ৭ বছরে যথাক্রমে মোট ৫,১১,৫০০ টাকা, ৬,৭২,৯৬, টাকা ৭,৪৮,৭০১ টাকা, ৬,২৫,৪৫২ টাকা, ৪,১১,৬৪৫ টাকা, ৬,৭৫,৭৭৯ টাকা এবং ৬.৬৭,৮৫৫ টাকা দিয়েছেন।

(প্রতিটি খাতের বিশদ বিবরনের জন্য একটি তালিকা সংযোজিত হল।)

### Statement referred to in reply of Starred Question No. 103

### STATEMENT OF GOVT. GRANTS RECEIVED THE JOYNAGAR-MAZILPUR MUNICIPALITY DURING THE PERIOD 178-79 to 1984-1985

| Head | 1978-79 Rs. | 1979-80 Rs. | 1980-81 Rs. | 1981-82 Rs. | 1982-83 Rs. | 1983-84 Rs. | 1984-85 Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| Communication Grant | 37,183 | 56,380 | 54,410 | - | 36,130 | 16,000 | 16,000 |
| Development Grant | 50,803 | 50,000 | 80,000 | 3,21,000 | - | 1,30,500 | 62,400 |
| Tubewell Grant | 6,000 | 30,000 | - | - | - | - | 1,50,000 |
| Comprehensive Development Grant | 96,000 | 1,00,000 | 97,000 | - | - | - | - |
| Conversion of Service Previes | 15,000 | 45,000 | 60,000 | - | - | - | - |
| Crash Programme | - | 66,000 | 1,00,000 | - | - | - | - |
| Community Hall | - | 1,00,000 | 1,00,000 | - | - | - | - |
| Development of Harijan Basti | 30,000 | - | - | - | - | - | - |
| Octroi grant | 66,069 | 1,04,319 | 1,15,873 | 1,46,041 | 2,13,808 | 3,16,907 | 1,64,441 |
| Subvention | 98,761 | 1,21,262 | 1,41,418 | 1,58,411 | 1,51,707 | 2,02,372 | 2,16,565 |
| Non-recurring Grant. Grant for Maturity and Child Welfare Centre | - | - | - | - | 10,000 | 10,000 | 10,000 |
| Flood Daamage | 1,11,690 | - | - | - | - | - | 48,460 |
| | 5,11,506 | 6,72,961 | 7,48,701 | 6,25,452 | 4,11,645 | 6,75,779 | 6,67,866 |

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর আমি জানাতে চাইছি যে, এই আই.সি.ডি এস. বা ইনটিগ্রেটেড চাইল্ড ডেভোলপমেন্ট স্কীমটি হচ্ছে সেন্ট্রালী স্পনসর্ড স্কীম। এখানে কর্মরত সমস্ত কর্মীদের বেতন, সাম্মানিক ভাতা ইত্যাদি সমস্ত কিছুই কেন্দ্রীয় সরকার নির্ধারণ করে থাকেন। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা এঁদের ভাতা বৃদ্ধির জন্য দাবী এর আগে জানিয়েছিলাম। এই ব্যাপারে কেবলমাত্র আমরাই ছিলাম না, আরও দু- একটি সরকারও ছিলেন। যারফলে ১৭৫ টাকা থেকে ২৫০ টাকা এবং ৫০ টাকা থেকে ৯০ টাকা ভাতা বৃদ্ধি পেয়েছি। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা কেন্দ্রের কাছে সাম্মানিক ভাতা বৃদ্ধির জন্য পুনরায় দাবী জানিয়েছি।

**শ্রী সমর মুখার্জী :** এই অঙ্গনওয়াড়ী সেন্টারগুলিতে যে সমস্ত খাদ্য এবং ডাল দেওয়া হয়, সেগুলো যথাযথ ভাবে ব্যবহৃত হচ্ছে বা বিক্রি হয়ে যাচ্ছে - এই ধরণের কোন সংবাদ কি আপনার জানা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার এই রকম কোন সংবাদ জানা নেই। কোন নির্দিষ্ট অভিযোগ আপনার থাকলে তা আমাকে জানাবেন, দেখব।

**শ্রী রাইচরণ মাজি :** ১৯৮৫ সালে যে সমস্ত হেল্পার সিলেক্ট হয়েছিল, তাদের কাজ কবে থেকে শুরু হবে অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** যাঁদের নেওয়া হয়েছিল তাঁদের দিয়ে ১৯৮৫-৮৬ সালের কাজ ইতিমধ্যেই শুরু হয়ে ৩ মাসের মধ্যে কাজ শেষ হয়ে গিয়েছে। পরবর্ত্তী বছরের কাজ আশা করা যায়, ৩১শে মার্চের মধ্যেই শেষ হয়ে যাবে।

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল :** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছিলেন যে বীরভূম জেলার রামপুরহাট অঞ্চলে একটি ব্লকের কাজ দয়া করে চালাবার চেষ্টা করবেন। এর জন্য প্রয়োজনীয় তথ্যাদি সিডিউল্ড কাষ্ট এর সংখ্যা কত, তাঁদের ছেলেমেয়ের সংখ্যা কত ইত্যাদি অনেক চেষ্টা করে সংগ্রহ করে দিয়েছিলাম-প্রকল্পটি রূপায়ণের জন্য দিয়েছিলাম। সম্প্রতি এটি রূপায়ণের জন্য কোন ব্যবস্থা আপনার আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ১৯৭৮ সালে এখানে বিধ্বংসী বন্যা হয়ে গিয়েছে। ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত যে ৩০ টি মাদার চাইল্ড কেয়ার প্রোগ্রাম ছিল, সেগুলিকে আপগ্রেড করার কাজ শুরু হয়ে গিয়েছে। আপনার কথা আমার নিঃসন্দেহে মনে আছে। রামপুরহাটে নিশ্চয়ই দেওয়া হবে।

## Short Notice Starred question

## (to which oral answar was given.)

### যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে মিছিল

*১৩২। (এস এন) (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫ (এস এন)। **শ্রী ননী কর :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে কোন যুব মিছিলের পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, তাহারা উদ্দেশ্য কি; এবং

(গ) ঐ মিছিলে কোন্ কোন্ সংগঠন অংশ গ্রহণ করবেন?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :**

(ক) হ্যাঁ আছে।

(খ) সকলের জন্য কাজ, শিক্ষা ও স্বাস্থ্য এবং পারমাণবিক যুদ্ধে চক্রান্তের বিরুদ্ধে জনমত করা এবং জাতিপুঞ্জের দেওয়া শ্লোগান উন্নয়ন অংশ এবং শান্তির প্রশ্নে এবং এ রাজ্যে আর্থ সামাজিক ক্রিয়া সংস্কৃতির স্বার্থে যুব বর্ষে যে দিনটি সাহসিক সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন তাকে যুববর্ষ উদযাপন কমিটির পক্ষে স্বাগত জানানো এবং অভিনন্দ জানানোর উদ্দেশ্যে এই পদযাত্রা যুবভারতী ক্রিড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত অনুষ্ঠিত হবে ১৪ ই সেপ্টেম্বর পদযাত্রীদের সামনে রেখে লক্ষাধিক মানুষের বর্ণাঢ্য এক শোভাযাত্রা বেলা ২টায় শুরু হবে। এক সংক্ষিপ্ত বর্ণাঢ্য অনুষ্ঠানে রাজ্য বামফ্রন্টের চেয়ার ম্যান শ্রী সরোজ মুখার্জী উদ্বোধন করবেন এই পদযাত্রা ১৯শে সেপ্টেম্বর হলদিয়া হেলিপেডে লক্ষ লক্ষ মানুষের উপস্থিতিতে রাজ্যের মুখ্যমনত্রী পদযাত্রীদের স্বাগত জানাবেন। এবং পদযাত্রার অন্যতম উদ্দেশ্য হলদিয়া পেট্রোকেমীক্যালস কমপ্লেক্স, সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স এবং যুবভারতী ক্রিয়াঙ্গন এই তিনটি মর্যদা সম্পন্ন গৌরব জনক কার্যক্রমকে উচ্চে তুলে ধরা।

(গ) এই পদযাত্রায় কেন্দ্রীয় যুববর্ষ উদযাপন কমিটির পৃষ্ঠপোষকতায় শতাধিক সংগঠন ও দুই সহস্রাধিক ক্লাব সংগঠন অংশগ্রহণ করছেন।

[2.00 - 2.10 p.m.]

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ২১শে আগষ্ট তারিখে ষ্টেডিয়ামে যে হাঁটো পরিকল্পনা আছে কার্যকিরী করলেন এরসঙ্গে তার কোন যোগসূত্র আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** আছে, কারণ আমাদের রাজ্যে ক্রীড়াসংস্কৃতির ক্ষেত্রে একটা বিরাট মানসিক প্রস্তুতি থাকার প্রয়োজন। ক্রীড়াক্ষেত্রে আমাদের দেশের মান অতীব নিম্নস্তরের বিবের দরবারে। সেখানে আমাদের মাথা হেঁট করে দিয়েছে গোটা ২০ কোটি মানুষ এই লস এ্যাঞ্জেলসের খেলার ফলাফলের তালিকা দেখেছেন এবং সেখানে ১৩৩ টি দেশের যে নামের তালিকা সেই তালিকাতে ভারতবর্ষের নাম এঠেনি। এই লজ্জাজনক অবস্থাকে যাতে দূর করা যায় তা জন্য ক্রীড়াক্ষেত্রকে রক্ষা করা প্রয়োজন এবং এই ক্রীড়াকে যদি বাঁচাতে হয় তাহলে আরো বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করার প্রয়োজন আছে। সেইদিকে থেকে এই পরিকল্পনাটিকে সংগঠিত করতে চাই যোগসূত্র হিসাবে।

| | | |
|---|---|---|
| 1. | Chaotic condition in Bolpur College | – Dr. Sushovan Banerjee |
| 2. | Strike resorted to by the Junior Doctors, Bankura Sammilani Medical College and Hospital | – Shri Abdul Mannan and Dr. Manas Bhunia |
| 3. | Non-functioning of 350 public Tube-wells at Block No. 1 & 2 of Ramnagar, Midnapur | – Shri Abanti Mishra |
| 4. | Deplorable condition of the roads in Kandi Sub-Division | – Shri Bankim Tribedi |
| 5. | Scarcity of drinking water in Bankura Town | _ Shri Anil Mukherjee |

I have selected the notice of Dr. Sushovan Banerjee on the Subject of chaotic condition in Bolpur College. The Minister in charge will make a statement to-day if possible or give a date.

**Shri Patit Paban Pathak** : Sir, on the 16th September.

## MENTION CASES

**Mr. Speaker** : Today,I have received 45 notices on Mention cases. so I will request all the Members to be as brief as possible for accommodating all.

**শ্রী বীরেন্দ্র নারায়ণ রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে এই সভাতে এবং পুলিশ মন্ত্রীর কাছে একটি গুরুত্বপূর্ণ, অদ্ভুত এবং চমকপ্রদ ঘটনার কথা বলছি, চুরি, ডাকাতি এবং অসামাজিক কাজকর্ম হলে পুলিশের কাজ হচ্ছে সেখানে শান্তি রক্ষা করা, তাদের ধরে প্রমাণ সংগ্রহ করা এবং প্রয়োজন হলে আদালতে সোপার্দ করা। কিন্তু এক্ষেত্রে একটি অদ্ভুত ঘটনা দেখা গেল এন. এইচ ৩৪ নবগ্রামে শিবপুরের মোড়ে একটি ট্রাক এ্যাকসিডেণ্ট হয়েছিল এবং সেই ট্রাকের ভেতরে চায়ের পেটি ছিল। সেখানকার স্থানীয় জনসাধারণ ওই চায়ের পেটি চুরি হয়ে যেতে পারে এই সন্দেহ করে সেখানে পাহারা দিতে থাকে। করেক ঘণ্টা পরে দেখা গেল স্থানীয় থানার পুলিস এবং হোমগার্ড সেখানে আসেন এবং স্বেচ্ছা সেবকদের বলেন চুরি হয়ে যেতে পারে সুতরাং তাদের সেখান থেকে চলে যেতে বলেন। কিন্তু স্থানীয় সেচ্ছা সেবকরা মনে করেন এরা কোন রকম খারাপ কাজ হতে পারে বা চুরি হতে পারে এই সন্দেহ করে তার আশেপাশে থাকেন। তারপরে দেখেন যে গভীর রাত্রে একটি সাইকেল রিক্সা করে হোম গার্ডদের সাহায্যে চায়ের পেটি তোলা শুরু হলো। তখন স্থানীয় সেচ্ছা সেবকরা যারা আশেপাশে লুকিয়েছিল তারা ওই পুলিশ এবং হোমগার্ডদের ধরলেন এবং আটকে রাখলেন যতক্ষণ না উর্দ্ধতন কর্তৃপক্ষ না আসেন। শুনেছি উদ্ধতন কতৃপক্ষে এসে এ্যারেস্ট করেন। কিন্তু সত্যি তাদের বিরুদ্ধে এফ. আই আর করে এ্যারেস্ট করা হয়েছে কিনা জানতে চাই এবং পুলিশ মন্ত্রীকে তারসঙ্গে এও অনুরোধ রাখছি অবিলম্বে তারা যেন ছাড়া না পায় সেইদিকে যেন দৃষ্টি দেন।

**শ্রী বঙ্কিম ত্রিবেদী** : স্যার, আপনার মাধ্যমে একটি গুরুতর ঘটনার প্রতি হাউসের এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আইন শৃঙ্খলার ব্যাপার নিয়ে এখানে অনেক অভিযোগ করা হয়েছে এবং ভবিষ্যতেও হবে। আইন শৃঙ্খলা এখন অতীত জিনিষ হয়ে গেছে। বহরমপুর শহরে কিছু দিন আগে যে ঘটনা ঘটে গেছে তার বিস্তারিত বিবরণ কাগজে বের হয়েছে। কিন্তু মফঃস্বলের ঘটনার সামান্য অংশই বের হয়। কিছুদিন আগে মুখ্যমন্ত্রী এখানে বলেছিলেন কাঁন্দির ভরতপুর এলাকায় দুস্কৃতকারী যারা তাদের সনাক্ত করা হয়েছে এবং শীঘ্র তাদের ধরা হবে। সেখানে ৮টি পুলিশ ক্যাম্পের ব্যবস্থার কথাও তিনি বলেন। কিন্তু মাত্র ৩টি চালু আছে। দুস্কৃতকারী দের সনাক্ত করার পর তাদের গ্রেপ্তার করতে এত সময় লাগছে কেন তা বুঝতে পারছি না। গত বৃহস্পতিবার ৫ তারিখে কাঁন্দির জেমোতে সীতাপতি ত্রিবেদীর বাড়িতে ২০/২৫ জন দুস্কৃতকারী বোমা, পাইপগান, রিভলবার দেখিয়ে তার স্ত্রীকে আহত করে বন্দুক ছিনিয়ে নিয়ে গেছে। এরপর মানুষ সেখানে থাকতে পারবে কিনা সন্দেহ আছে। মনে হয় যেন একটা প্যারালাল য়্যাডমিনিষ্টেশান রান করছে। সরকার যদি অন্ধ, বধির না হন তাহলে এর প্রতিকার করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : স্যার, আপনার মাধ্যমে উচ্চশিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। কলরকারখানা বন্ধ হবার কথা শোনা যায়। গত সপ্তাহে মুর্শিদাবাদ জেলার একটি হাসপাতালে তালা ঝোলার কথা বলেছিলাম। কিন্তু আজকে আমার কাছে খবর এসেছে জিয়াগঞ্জে শ্রীপ্রতসিং কলেজের কর্তৃপক্ষ অনির্দিষ্ট কালের জন্য কলেজ বন্ধ বলে ঘোষনা করেছেন। সেখানে ছাত্র ভর্তির একটা সমস্যা ছিল। উচ্চ মাধ্যমিক পরীক্ষার ফল বেরুবার পর একটা তীব্র আকার ধারণ করেছে। সেখানকার ছাত্ররা এর ফলে কলেজে ভর্তি হতে পারছে না এবং তার ফলে একটা বিক্ষোভ দেখা দিয়েছে। আজকে শিক্ষা প্রতিষ্ঠানগুলিতে যে নৈরাজ্য চলছে তার ফলে কলেজগুলিতে একটা অচল অবস্থার সৃষ্টি হয়েছে। জিয়াগঞ্জের অবস্থা এমন একটা পর্যায়ে এসেছে যে কলেজ কর্তৃপক্ষ জানিয়েছেন যে উপযুক্ত প্রোটেকসানের ব্যবস্থা না করলে তাঁরা কলেজ খুলতে পারবেন না। বিষয়টি গুরুতর বলে কলেজটি খোলার ব্যবস্থা করা হোক এই আবেদন জানাচ্ছি।

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যের প্রশ্নের উত্তর আমি জানাতে চাইছি যে, এই আই.সি.ডি এস. বা ইনটিগ্রেটেট চাইল্ড ডেভালপমেন্ট স্কীমটি হচ্ছে সেন্ট্রালী স্পনসর্ড স্কীম। এখানে কর্মরত সমস্ত কর্মীদের বেতন, সাম্মানিক ভাতা ইত্যাদি সমস্ত কিছুই কেন্দ্রীয় সরকার নির্ধারণ করে থাকেন । পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা এঁদের ভাতা বৃদ্ধির জন্য দাবী এর আগে জানিয়েছিলাম। এই ব্যাপারে কেবলমাত্র আমরাই ছিলাম না, আরও দু- একটি সরকারও ছিলেন। যারফলে ১৭৫ টাকা থেকে ২৫০ টাকা এবং ৫০ টাকা থেকে ৯০ টাকা ভাতা বৃদ্ধি পেয়েছি। পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আমরা কেন্দ্রের কাছে সাম্মানিক ভাতা বৃদ্ধির জন্য পুনরায় দাবী জানিয়েছি।

**শ্রী সমর মুখার্জী :** এই অঙ্গনওয়াড়ী সেন্টারগুলিতে যে সমস্ত খাদ্য এবং ডাল দেওয়া হয়, সেগুলো যথাযথ ভাবে ব্যবহৃত হচ্ছে বা বিক্রি হয়ে যাচ্ছে - এই ধরণের কোন সংবাদ কি আপনার জানা আছে?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আমার এই রকম কোন সংবাদ জানা নেই। কোন নির্দিষ্ট অভিযোগ আপনার থাকলে তা আমাকে জানাবেন, দেখব।

**শ্রী রাইচরণ মাঝি :** ১৯৮৫ সালে যে সমস্ত হেল্পার সিলেক্ট হয়েছিল, তাদের কাজ কবে থেকে শুরু হবে অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** যাঁদের নেওয়া হয়েছিল তাঁদের দিয়ে ১৯৮৫-৮৬ সালের কাজ ইতিমধ্যেই শুরু হয়ে ৩ মাসের মধ্যে কাজ শেষ হয়ে গিয়েছে। পরবর্ত্তী বছরের কাজ আশা করা যায়, ৩১শে মার্চের মধ্যেই শেষ হয়ে যাবে।

**শ্রী শশাঙ্ক শেখর মণ্ডল :** মাননীয় মন্ত্রীমহাশয় বলেছিলেন যে বীরভূম জেলার রামপুরহাট অঞ্চলে একটি ব্লকের কাজ দয়া করে চালাবার চেষ্টা করবেন। এর জন্য প্রয়োজনীয় তথ্যাদি সিডিউল্ড কাষ্ট এর সংখ্যা কত, তাঁদের ছেলেমেয়ের সংখ্যা কত ইত্যাদি অনেক চেষ্টা করে সংগ্রহ করে দিয়েছিলাম-প্রকল্পটি রূপায়ণের জন্য দিয়েছিলাম। সম্প্রতি এটি রূপায়ণের জন্য কোন ব্যবস্থা আপনার আছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ১৯৭৮ সালে এখানে বিধ্বংসী বন্যা হয়ে গিয়েছে। ১৯৮৫-৮৬ সাল পর্যন্ত যে ৩০ টি মাদার চাইল্ড কেয়ার প্রোগ্রাম ছিল, সেগুলিকে আপগ্রেড করার কাজ শুরু হয়ে গিয়েছে। আপনার কথা আমার নিঃসন্দেহে মনে আছে। রামপুরহাটে নিশ্চয়ই দেওয়া হবে।

## Short Notice Starred question
## (to which oral answar was given.)
### যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে মিছিল

*১৩২। (এস এন) (অনুমোদিত প্রশ্ন নং *১৩১৫ (এস এন)। **শ্রী ননী কর :** শিক্ষা (ক্রীড়া) বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি-

(ক) যুবভারতী ক্রীড়াঙ্গন থেকে কোন যুব মিছিলের পরিকল্পনা আছে কি;

(খ) থাকিলে, তাহারা উদ্দেশ্য কি; এবং

(গ) ঐ মিছিলে কোন্ কোন্ সংগঠন অংশ গ্রহণ করবেন?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :**

(ক) হ্যাঁ আছে।

(খ) সকলের জন্য কাজ, শিক্ষা ও স্বাস্থ্য এবং পারমাণবিক যুদ্ধে চক্রান্তের বিরুদ্ধে জনমত করা এবং জাতিপুঞ্জের দেওয়া শ্লোগান উন্নয়ন অংশ এবং শান্তির প্রশ্নে এবং এ রাজ্যে আর্থ সামাজিক ক্রিয়া সংস্কৃতির স্বার্থে যুব বর্ষে যে দিনটি সাহসিক সিদ্ধান্ত রাজ্য সরকার গ্রহণ করেছেন তাকে যুববর্ষ উদযাপন কমিটির পক্ষে স্বাগত জানানো এবং অভিনন্দ জানানোর উদ্দেশ্যে এই পদযাত্রা যুবভারতী ক্রিড়াঙ্গন থেকে হলদিয়া পর্যন্ত অনুষ্ঠিত হবে ১৪ ই সেপ্টেম্বর পদযাত্রীদের সামনে রেখে লক্ষ্যাধিক মানুষের বর্ণাঢ্য এক শোভাযাত্রা বেলা ২টায় শুরু হবে। এক সংক্ষিপ্ত বর্ণাঢ্য অনুষ্ঠানে রাজ্য বামফ্রন্টের চেয়ার ম্যান শ্রী সরোজ মুখার্জী উদ্বোধন করবেন এই পদযাত্রা ১৯শে সেপ্টেম্বর হলদিয়া হেলিপেডে লক্ষ লক্ষ মানুষের উপস্থিতিতে রাজ্যের মুখ্যমনত্রী পদযাত্রীদের স্বাগত জানাবেন। এবং পদযাত্রার অন্যতম উদ্দেশ্য হলদিয়া পেট্রোকেমীক্যালস কমপ্লেক্স, সল্টলেক ইলেকট্রনিক্স কমপ্লেক্স এবং যুবভারতী ক্রিয়াঙ্গন এই তিনটি মর্যদা সম্পন্ন গৌরব জনক কার্যক্রমকে উচ্চে তুলে ধরা।

(গ) এই পদযাত্রায় কেন্দ্রীয় যুববর্ষ উদযাপন কমিটির পৃষ্টপোষকতায় শতাধিক সংগঠন ও দুই সহস্রধিক ক্লাব সংগঠন অংশগ্রহণ করছেন।

[2.00 – 2.10 p.m.]

**শ্রী ননী কর :** মাননীয় মন্ত্রীমহাশয় জানাবেন কি ২১শে আগাষ্ট তারিখে ষ্টেডিয়ামে যে হাঁটো পরিকল্পনা আছে কার্যকিরী করলেন এরসঙ্গে তার কোন যোগসূত্র আছে কিনা?

**শ্রী সুভাষ চক্রবর্ত্তী :** আছে, কারণ আমাদের রাজ্যে ক্রীড়াসংস্কৃতির ক্ষেত্রে একটা বিরাট মানসিক প্রস্তুতি থাকার প্রয়োজন। ক্রীড়াক্ষেত্রে আমাদের দেশের মান অতীব নিম্নস্তরের বিবের দরবারে। সেখানে আমাদের মাথা হেঁট করে দিয়েছে গোটা ২০ কোটি মানুষ এই লস এ্যাঞ্জেলসের খেলার ফলাফলের তালিকা দেখেছেন এবং সেখানে ১৩৩ টি দেশের যে নামের তালিকা সেই তালিকাতে ভারতবর্ষের নাম এঠেনি। এই লজ্জাজনক অবস্থাকে যাতে দূর করা যায় তা জন্য ক্রীড়াক্ষেত্রকে রক্ষা করা প্রয়োজন এবং এই ক্রীড়াকে যদি বাঁচাতে হয় তাহলে আরো বলিষ্ঠ পদক্ষেপ গ্রহণ করার প্রয়োজন আছে। সেইদিকে থেকে এই পরিকল্পনাটিকে সংগঠিত করতে চাই যোগসূত্র হিসাবে।

সমস্ত বিভিন্ন কারণে ওখানে ছাত্র সংসদের নেতৃত্বে ছাত্র ছাত্রীরা অনশন করছে। তখনকার ডি ডি পি আই অধীর চক্রবর্তী লিখিতভাবে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছিলেন সেগুলি এখনও পালন করা হয়নি। ২৬ টি অধ্যাপকের পদ শূণ্য, ইংরেজী অনার্স কোর্স বন্ধ হয়ে গেছে, ছাত্রীরা সেখানে থাকতে পারছেনা, ছাত্র-ছাত্রীরা বাধ্য হয়ে অনশন করছে, পড়াশুনা বন্ধ খোদ সরকারী কলেজে যখন এই অবস্থা তখন আপনারা চিন্তা করুন শিক্ষা ব্যবস্থা আমাদের কোথায় এসে দাঁড়িয়েছে। কাজেই আমি অনুরোধ করছি যে সমস্ত কারণে ঝাড়গ্রাম রাজ কলেজের ছাত্র ছাত্রীরা আন্দোলন করতে বাধ্য হচ্ছে, অনশন করছে সেই সমস্ত সমস্যা সমাধান শিক্ষামন্ত্রী যেন অবিলম্বে করেন।

[2.20 - 2.30 p.m.]

**শ্রী শীশ মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি হাসপাতালের দূরব্যবস্থার কথা আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে বলতে চাই। অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার মহেসাইল প্রাইমারী হেল্‌থ সেন্টারে প্রচুর পরিমাণে রোগী আসে। কিন্তু সেখানে কোন ঔষধপত্র নেই-কোন রকম ঔষধ পত্র পাওয়া যাচ্ছে না। সেখানে কালা জ্বরের প্রকোপ খুব বেশী। কিন্তু সেখানে কালা জ্বরের কোন রকম ঔষধপত্র নেই। সেখানকার লোকরা ভাবছে এই হাসপাতাল তুলে দেওয়ায়ই ভাল। যদি ঔষধপত্র না পাওয়া যায় তাহলে হাসপাতাল থেকে লাভ কি। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে জানাচ্ছি যে অচিরে মুর্শিদাবাদের সি.এম.ও এইচ-কে আদেশ দিন যাতে অতি সত্বর সেখানে কালা জ্বরের ইনজেকসন পাঠানো হয়।

**শ্রী অশোক কুমার ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, হাওড়া করপোরেশনের কংগ্রেস কাউন্সিলারদের কোন রকম নিরাপত্তা নেই। সেখানে সমাজবিরোধীরা এক সন্ত্রাসের সৃষ্টি করছে। এবং এই প্রবনতা ক্রমশ বেড়েই চলেছে। গত ২২ শে আগষ্ট হাওড়া করপোরেশনের বর্ষপূর্তি উৎসব ছিল। মাননীয় মন্ত্রী শ্রী প্রশান্ত শূর সেই সভায় যাচ্ছিলেন। কিন্তু সেখানে যেহেতু হাওড়া করপোরেশনের কংগ্রেস কাউন্সিলাররা কাজ পাচ্ছে না সেই কারণে একটা মেমোরেণ্ডাম দেবার জন্য গাড়ী আটক করেছিল কংগ্রেসের কাইন্সিলাররা। এই অবস্থায় কংগ্রেস কাউন্সিলার রাম চন্দ্র সিং এবং শম্ভু নস্করকে মন্ত্রীর সামনে খুব পেটানো হোল। তাদের এমন কি হাওড়া হাসপাতালে ভর্তি করতে হয়েছে। আজকে কংগ্রেসের কাউন্সিলাররা নিরাপত্তার অভাব বোধ করছে। গত ২৮শে আগষ্ট কাউন্সিলারদের মিটিংয়ে যখন কংগ্রেসের কাউন্সিলাররা এক মত না হতে পেরে ওয়াক আউট করলো তখন তাদের এ সব সমাজ বিরোধীরা গেট আটকে দিয়েছিল হাওড়া টাউন হলের। তারা সেখান থেকে এমন কি বেরুতে পর্যন্ত পারে নি। এই বিষয়ে মাননীয় মুখ্যমন্ত্রীকে জানানো সত্ত্বেও কোন সুরাহা হয়নি। তাই আমি মাননীয় পৌরমন্ত্রীকে অনুরোধ করছি যে হাওড়ার কংগ্রেস কাউন্সিলারদের নিরাপত্তার ব্যাপারে তিনি যেন একটু নজর দেন।

**শ্রী প্রশান্ত কুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অশোকবাবু যে প্রশ্নে উত্থাপন করেছেন তাতে তিনি আমাকে একটু সুযোগ করে দিলেন। কারণ হচ্ছে হাওড়া মিউনিসিপ্যালিটিকে মর্যাদা দান করার জন্য আমাদের চিন্তাধারা অনুসারে তাকে হাওড়া করপোরেশনে পরিণত করা হোল। সেই ব্যাপারে বর্ষ পূর্তি উৎসব উপলক্ষে আমাকে আমন্ত্রণ করা হোল। যারা কংগ্রেসের প্রতিনিধি তাদের যদি কোন বক্তব্য থাকে নিশ্চয় তা তারা আমার কাছে রাখতে পারতেন কিন্তু আমি অবাক হয়ে গেলাম যে হাওড়া পৌরসভার গোটা কংগ্রেস কাউন্সিলাররা সংঘবদ্ধভাবে আমার গাড়ীর উপর উঠে সামনে নাচতে সুরু করে দিলেন পিছনের দিকে উঠে পড়লেন-আমার গাড়ীর জানালার কাছে চেঁচামেচি সুরু করে দিলেন। আমি আবাক হয়ে যাই এই ধরণের কার্যকলাপে। হাওড়া করপোরেশনের প্রতিনিধি হিসাবে তারা যদি এই ব্যবহার করেন এবং গাড়ীর উপর উঠে নাচতে সুরু করেন তাহলে এই ধরণের অসভ্য কার্যকলাপ আমরা কখনই সহ্য করতে পারিনা। যারা সেই সব নাগরিকদের প্রতিনিধি হিসাবে এই ধরণের কার্যকলাপ যদি করেন তাহলে আমরা তা কখনই সহ্য করতে পারবো না।

(তুমুল গোলমাল)

**শ্রী সুরেন্দ্র নাথ মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথ্য মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুরুলিয়া জেলার কাশীপুর থানার পঞ্চায়েত সমিতির সুবোধ চন্দ্র নায়েক গত ৩/৮/৮৫ তারিখে পুরুলিয়ায় মিটিং করে ফেরার সময় রাত্রির প্রায় ১১টা নাগাদ রাস্তার মধ্যে কংগ্রেসী মদত-পুষ্ট সমাজবিরোধীদের দ্বারা আক্রান্ত হয়ে খুন হয়। আই. বি. পুলিশ কয়েকজন সমাজবিরোধীকে ধরেন। এ এলাকার দুজন কংগ্রেসী নামকরা সমাজবিরোধীকে আই. বি. পুলিশ এ্যরেষ্ট করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এ এলাকায় কংগ্রেসীরা সন্ত্রাসের রাজত্ব চালিয়ে যাচ্ছে। বাম ফ্রন্টের নির্বাচিত পঞ্চায়েত সমিতির প্রতিনিধিদের এই ভাবে খুন করার প্রচেষ্টা চালিয়ে যাচ্ছে। এ এলাকায় সন্ত্রাসের রাজত্ব কায়েম করার জন্য কংগ্রেসী মদত-পুষ্ট সমাজবিরোধীরা নির্বাচিত পঞ্চায়েত সদস্যদের খুন করার চেষ্টা করছে। এই ভাবে তারা সুবোধ চন্দ্র নায়েককে খুন করেছে। আই. বি. রিপোর্ট অনুযায়ী এ পর্যন্ত দু জন কংগ্রেস কর্মী ধরা পড়েছে। কাশীপুর থানার ওসি এ এলাকার নামকরা সমাজবিরোধীদের এখনো পর্যন্ত ধরতে পারে নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ঐ খুনের সাথে জড়িত কংগ্রেসী সমাজবিরোধীদের অতি সত্বর গ্রেপ্তার করে শাস্তিদানের ব্যবস্থা করার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি, স্যার বিগত সেখানেও আমি বহুবার পুরুলিয়া পৌরসভার কথা বলেছি এবং আজ আবার সেই কথার পুনরাবৃত্তি করছি। স্যার, পুরুলিয়া পৌরসভার কর্মচারীরা রেগুলারলি মাইনে পাচ্ছে না। আর সব চেয়ে দুর্ভাগ্যের বিষয় হল পৌরসভার শিক্ষকরা ২ মাস মাইনে পান নি। আর আপনি দফায় দফায় বকেয়া দুবার যে মহার্ঘভাতা পাঠিয়েছেন তার একটি পয়সাও তাদের সামনে তুলে ধরা হয়নি। আপনাদেরই পরিচালিত একটা পৌর বোর্ড আছে, তাদের কাছ থেকে এটা আপনি জানবার

চেষ্টা করুন। আপনি এটা জানতে পারলে আমার মনে হয় সাধারণ কর্মচারী, শিক্ষকদের ভবিষ্যত কিছুটা ভাল হবে। কারণ, তারা রেগুলারলি মাইনে পাচ্ছে না। আপনি যে মহার্ঘভতাটা দফায় দফায় পাঠিয়েছেন সেটা যে কেন পাচ্ছে না তাও আমি বুঝতে পারছি না। এই বিষয়ে সত্বর উপযুক্ত ব্যবস্থা নেবার জন্য আমি মাননীয় পৌর মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2.30 – 2.40 p.m.]

**শ্রী সুধাংশু শেখর মাঝি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্টমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, গত ২১শে আগষ্ট মানবাজার থানার বড়কদম গ্রামে শ্রী লালবিহারী মাণ্ডিকে গ্রামের ১৬ আনার কাছে ডেকে এনে অত্যাচার করা হয় এবং ডাইনি বলে তাকে আখ্যায়িত করা হয় এবং তাকে ৬ হাজার টাকা জরিমানা করে জোর করে তার কাছ্থেকে তা আদায় করা হয়। এই ৬ হাজার টাকা আদায় করার জন্য তার অস্থাবর সম্পত্তি–ধান, চাল, ছাগল, ভেড়া উত্যাদি লুঠপাট করা হয়। এ সম্পর্কে লালবিহারী মাণ্ডি মানবাজার থানায় ডাইরি করেন। মানবাজার থানার ও. সি. উভয় পক্ষকে ডেকে মীমাংসা করার চেষ্টা করেন কিন্তু দুঃখের বিষয় কিছুই করা যায় নি। বর্তমানে শ্রী লালবিহারী মাণ্ডি ঘর ছাড়া হয়ে রয়েছে। মাননীয় স্বরাষ্টমন্ত্রী কাছে আমার অনুরোধ অবিলম্বে দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করা হোক এবং যে ৬ হাজার টাকা তাকে ডাইনি বলে আখ্যা দিয়ে জোর করে তার কাছ থেকে আদায় করা হয়েছে তা ফেরত দেওয়ার ব্যবস্থা করা হোক। এ ব্যাপারে মূলত উদ্যোগ নিয়েছিলেন কংগ্রেস এবং ঝাড়খণ্ড মুক্তি মোর্চা।

**শ্রী ধীরেন্দ্র নাথ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, দুঃখের বিষয় এবারে বিধানসভা সুরু হবার পর থেকে কোন স্বাস্থ্যমন্ত্রীকে এই সভায় দেখা যায়নি এবং আজকেও তাঁরা নেই অথচ স্যার, বহু মাননীয় সদস্য এখানে স্বাস্থ্য দপ্তর সম্বন্ধে মেনশান ককরছেন। স্যার, এখন আমি যে বিষয়টি উল্লেখ করছি সেটা হচ্ছে, পশ্চিমদিনাজপুরের কুশমণ্ডি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র সম্পর্কে। স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে কংগ্রেস যখন সরকারে ছিল তখন এ স্বাস্থ্যকেন্দ্র ৪ জন ডাক্তার ছিলেন কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর ২/১ বছরের মধ্যে সেখান থেকে ডাক্তার তুলে নেওয়া শুরু হয় এবং বর্তমানে সেখানে মাত্র একজন ডাক্তার আছেন। সেখানে কংগ্রেস আমলে ২৫ টি বেড হয়েছিল কিন্তু তারপর আর তার কোন উন্নতি হয়নি। সেখানে ঔষধপত্র সরঞ্জাম ইত্যাদি কিছুই বাড়ানো হয়নি। স্যার এটাই সেখানকার একমাত্র প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ফলে দূরবর্তী বহু গ্রাম থেকে এখানে রোগীরা আসেন কিন্তু সেখানে চিকিৎসা ও ঔষধের কোন ব্যবস্থা না থাকায় তাদের বিনা চিকিৎসায় মরতে হচ্ছে। স্যার, আপনি জানেন, কুশমণ্ডি কেন্দ্রে থেকে দীর্ঘদিন ধরেই কংগ্রেস প্রার্থীরা বিজয়ী হয়ে আসছেন, এর ফলে আমি মনে করছি সেখানে একটা দলবাজীর মনোভাব দেখা যাচ্ছে এবং তারজন্যই সেখান থেকে ডাক্তারদের উইথড্র করা হচ্ছে। আমি এ ব্যাপারে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করে অবিলম্বে ব্যবস্থা গ্রহনের দাবী জানাচ্ছি।

**শ্রী মীর ফকির মহম্মদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ন বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, নদীয়া জেলার পলাশী ব্লকে বরেয়া, দ্বিপবরেয়া, ধাওয়াপাড়া এই তিনটি গ্রামে নদীয়া জেলার তেহট্ট থনার ও. সি ও করিমপুরের সি. আই সংগঠিত পুলিশ বাহিনী নিয়ে এবং আর. এস.এস. এর ক্যাডারদের সঙ্গে নিয়ে বাড়ী বাড়ী লুঠতরাজ চালিয়েছে। গত ২৭.৮.৮৫ থেকে ৪.৯.৮৫ পর্যন্ত ৮/৯ দিন ধরে এই লুঠতরাজ চলে। সেখানে বাড়ীর আসবাবপত্র থেকে আরম্ভ করে হাঁস, মুরগি, ছাগল, পাকা ধান, জলে ভেজা পাট কিছুই লুঠওপাটের হাত থেকে রক্ষা পায় নি। সেখানে ৫৫ জনকে এ্যারেষ্ট করা হয় যারমধ্যে অধিকাংশই বৃদ্ধ এবং গ্রামের নিরীহ নির্দোষ মানুষ। লুঠপাট বন্ধ না হওয়ায় বাধ্য হয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং আই. জি. কে জানানো হয়। তাঁরা কোলকাতা থেকে স্পেশাল অফিসার পাঠাবার পর এই লুঠপাট বন্ধ হয়। স্যার,এর নায়ক তেহট্ট থানার ও. সি. এবং করিমপুরের সি. আই। স্যার, এরাই আর. এস. এস. কে পরিচালিত করেছে এবং আর.এস.এস এর ক্যাডারদের নিয়ে বাড়ী বাড়ী লুঠপাট চালিয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আমার তাই অনুরোধ, অবিলম্বে আর.এস. এস–এর নায়ক এ ও.সি এবং করিমপুরের সি.আই–এর বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা অবলম্বন করা হোক।

**শ্রী নৃপেন্দ্র নাথ শেঠ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি নিজেকে ভাগ্যবান বলে মনে করছি কারণ বিভাগীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধূরী মহাশয় এখন হাউসে উপস্থিত আছেন। আমি আপনার মাধ্যমে স্যার, একটি বিষয়ের প্রতি তাঁর দৃষ্টি আকর্ষন করছি। স্যার, আপনি জানেন, উত্তর ২৪ পরগণার বনগাঁ মহকুমা একটি সীমান্ত এলাকা। স্যার, আপনি আরো জানেন, প্রশাসনের পক্ষ থেকে উন্নয়নের জন্য কেন্দ্রীয় সরকারের যে স্কীম চালু আছে আর.এল.ই.জি.পি স্কীম সেটা পঞ্চায়েতের মাধ্যমে ইমপ্লিমেন্টটেড হবার কথা।

[2.40–2.50 p.m.]

মাননীয় পঞ্চায়েত মন্ত্রীর মাধ্যমে সেখানে ডেভলপমেণ্টের একটা ব্যবস্থা হয়েছে। কিন্তু আমাদের বনগাঁ মহকুমার গাইঘাটা এবং বাগদা থানার আর. এল. ই. জি. পি.'র যে স্কীম দেওয়া হলো তা ১৯৮৩–৮৪ সালে এ্যাকসেপ্ট হলো না। এবার ১৯৮৫ সালে যে যে স্কীম নেওয়া হয়েছে–টাকা স্যাংশন করার জন্য অন্য পদ্ধতি নেওয়া হয়েছে। গভর্নমেণ্ট এবং জেলা পরিষদের নতুন পদ্ধতি হচ্ছে অন গোয়িং স্কীমের মধ্যে আমাদের টাকা এ্যালট হবে। সুতরাং বনগাঁ মহকুমা ১৯৮৩ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত অবহেলিত অবস্থায় রয়েছে। তাই আমি আপনার মাধ্যমে পঞ্চায়েতমন্ত্রী বিনয় চৌধুরী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি, অবিলম্বে আমার বনগাঁ মহকুমার কিছু স্কীমকে অগ্রাধিকার দেওয়া হোক।

**শ্রী বিভূতি ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় উচ্চ শিক্ষামন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, এই বছর জুলাই মাস থেকে মেদিনীপুর জেলার ৩৬টা কলেজ বিদ্যাসাগর বিশ্ববিদ্যালয়ের অধীনে এলো। আরও দুটি কলেজ

খেজুরী এবং চন্দ্রকোনা এই দুটি কলেজ এই বিশ্ববিদ্যালয়ের অনুমোদন পেয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকারের বৈজ্ঞানিক শিক্ষা নীতির ফলে ছাত্রছাত্রীর সংখ্যা মেদিনীপুর জেলায় এত বৃদ্ধি পেয়েছে যে এই জেলার ছাত্র ছাত্রীদের কলেজে ভর্তি একটা বিরাট সমস্যা হিসাবে দেখা দিয়েছে, বিভিন্ন কলেজে স্থানাভাব দেখা দিয়েছে। ছাত্র-ছাত্রী বৃদ্ধি পাওয়ার জন্য অধ্যাপকেরও অভাব হচ্ছে। যে সমস্ত কলেজে অধ্যাপকের পদ শূন্য আছে, সেই পদগুলোতে নূতন করে অধ্যাপক নিয়োগের ব্যবস্থা করা হোক। শূন্য পদে অধ্যাপক নিয়োগ করে বেশী করে অনার্স পড়ানোর ব্যবস্থা করা হোক। প্রাইভেট কলেজে যে সমস্ত ফোর্স পোস্ট খালি আছে, যেখানে কোন অধ্যাপক নেই, সেই ফোর্সে পোস্ট অধ্যাপক নিয়োগের প্রস্তাব আমি রাখছি। তাছাড়া বিজ্ঞান বিষয়ে ভাল ভাল ছাত্রছাত্রী তারা স্থানাভাবে কলেজে স্থান না পেয়ে তারা বাইরে চলে যাচ্ছে, ভাল ভাল সায়েন্স ছাত্র-ছাত্রী আর্টস লাইনে চলে যাচ্ছে। সুতরাং যেখানে সায়েন্স পড়ানো হয়, সেখানে যাতে বিজ্ঞান বিভাগে আসন সংখ্যা বৃদ্ধি করা যায়, এই প্রস্তাব রাখছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে আমাদের মুখ্যমন্ত্রী এবং অর্থমন্ত্রী মহাশয়ের একটি গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বীরভূমের বানিজ্যিক ব্যাঙ্ক গুলি বীরভূমকে শোষণ করছে। কারণ এই বানিজ্যিক ব্যাঙ্কগুলি তাদের আমানত ওখানে খরচ করছে যত্সামান্য। যে সমস্ত বেকার ছেলেরা এই সমস্ত বানিজ্যিক ব্যাঙ্কের দরজায় দরজায় ঘুরছে, তাদের প্রতি ব্যাঙ্কের ম্যানেজার এবং ফিল্ড অফিসাররা ভদ্র ব্যবহার করতে ভুলে গেছে। আই.আর.ডি.পি.'র লোন বন্ধ হয়ে গেছে। ফিল্ড অফিসাররা ক্লারকের কাজ করছে, তারা কোনওদিন ফিল্ডে যান না, কোন উন্নয়ন মূলক পরিকল্পনায় অংশ গ্রহন করেন না। কোন উন্নয়ন মূলক পরিকল্পনা চালু আছে কিনা তা তাদের মাথা থেকে উবে গেছে। আজকে যে মূলধন পাচার হয়ে যাচ্ছে একটা জেলা থেকে এই পাচার যদি চলতে থাকে এবং আপনারা যদি কোন ব্যবস্থা না নেন, তাহলে আমরা বীরভূম বাসীরা আমাদের ব্যবস্থা করে নেব। এর থেকে গ্রামীণ ব্যাঙ্কগুলো অনেক ভাল কাজ করছে। তারা কৃষি ক্ষেত্রে এগ্রিকালচারাল লোন মানুষের কাছে পৌঁছে দিচ্ছে। কিন্তু এই বানিজ্যিক ব্যাঙ্ক কৃষি ক্ষেত্রে লোন দেবার কোন ব্যবস্থা নিচ্ছে না। এদের কৃষি ক্ষেত্রে লোন দেবার কোন পরিকল্পনা নেই। বেকার যুবকদের স্বনির্ভর পরিকল্পনায় ঋণ দেবার কোন চেষ্টা নেই। কোন রকম ভাবে জেলার উন্নয়নের কোন কাজে এই বানিজ্যিক ব্যাঙ্ক লাগছে না।

সেজন্য আমি প্রস্তাব করছি মুখ্যমন্ত্রী তাদের কর্তব্য সম্বন্ধে সচেতন করুন। তবে তারা যদি সচেতন না হয় তাহলে আমরা বীরভূমবাসী যেভাবে তাদের সচেতন করা যায় সেই ব্যবস্থা নিতে আরম্ভ করব এই কথাটা জানিয়ে রাখলাম।

**ডাঃ অশোক কুমার মিত্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, বীরভূম জেলার রাষ্ট্রীয় ব্যাঙ্ক গুলির ক্রিয়াকলাপ সম্বন্ধে মাননীয় সদস্য যা বললেন তাতে আমার মনে হয় পশ্চিমবাংলার প্রতিটি জেলার রাষ্ট্রীয় ব্যাঙ্ক সম্বন্ধে এই ধরনের বক্তব্য রাখা যায়। আমরা প্রত্যেকেই বুঝতে পারছি রাষ্ট্রীয় ব্যাঙ্কের ভূমিকা অত্যন্তই নিন্দনীয়. পশ্চিমবাংলার পক্ষ থেকে আমরা নিজেরা ব্যাঙ্ক রচনা করবার প্রস্তাব রেখেছি। আমি আশাকরি এই ব্যাপারে আমরা কংগ্রেস দলের পূর্ণ সহানুভূতি পাব।

**শ্রী বিশ্বনাথ চৌধুরী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কোলকাতা শহরে ম্যালেরিয়ার প্রকোপ সাংঘাতিকভাবে দেখা দিয়েছে এবং পশ্চিমবাংলার বিভিন্ন জেলাতেও এই রোগের প্রকোপ দেখা দিয়েছে এবং প্রচুর লোক আক্রান্ত হয়েছে। এই অবস্থায় জরুরীকালীন ভিত্তিতে বিভিন্ন জায়গায় ডি ডি টি স্প্রে করা একান্ত প্রয়োজন। আমি আশা করি এই ভয়াবহ সমস্যার সমাধানের জন্য স্বাস্থ্যমন্ত্রী দৃষ্টি দেবেন।

**শ্রী সমর মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটি বিশেষ ঘটনার প্রতি। পশ্চিমদিনাজপুর এবং মালদহ জেলায় প্রচুর আদিবাসী এবং হরিজন সম্প্রদায়ের লোক বাস করে। ওখানকার চাকুলিয়া থানার জানগুরু সতীশ সাহা দ্বিতীয় ভগবান সেজে বসে আছে। কারুর বাড়ীতে চুরি, ডাকাতি হলে বা কেউ মারা গেলে এ জানগুরু যা বলছে সেই ব্যবস্থাই লোকেরা করছে। হরিবপুর, গাজল, বামনগোলা প্রভৃতি অঞ্চালে কেউ মারা গেলে এই জানগুরু সতীশ সাহা বলে অমুক লোকটা ফুসকিন সেইজন্যই মারা গেছে, কাজেই ওকে মেরে ফেল। চুরি, ডাকাতির ক্ষেত্রে এই জানগুরু যাদের নাম বলছে তাদের উপর অত্যাচার করা হচ্ছে, মারা হচ্ছে। এই সমস্ত অঞ্চলে এই জানগুরুর ক্রিয়াকলাপ একটা অরাজকতার সৃষ্টি করেছে। তাই আমি দাবী করছি অবিলম্বে এই সতীশ সাহাকে গ্রেপ্তার করা হোক এবং হরিজন এবং আদিবাসীদের মধ্যে সে যে বিভীষিকা সৃষ্টি করেছে সেটা দূর করা হোক। এই জানগুরুর কি হচ্ছে ১০০ টাকা থেকে ১০০০ টাকা। তার কাছে যদি কেউ কোন সমস্যা নিয়ে যায় এবং সে যদি দোষী হিসেবে তার স্ত্রীর নামও বলে তাহলেও স্ত্রীকে পিটিয়ে মেরে ফেলা হবে। কাজেই আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ রাখছি বিভীষিকা সৃষ্টিকারী সতীশ সাহা যে এখন চাকুলিয়ায় রয়েছে তাকে অবিলম্বে গ্রেপ্তার করা হোক।

**শ্রী ধীরেন্দ্র নাথ সেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি ব্যাপারে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ৫ই জুলাই বীরভূম জেলার লাভপুর থানায় লহরদা বাসস্ট্যাণ্ডে একজন মহিলাসহ ৪ ব্যক্তিকে হত্যা করে দুর্বৃত্তরা পালিয়ে যায় এবং আজ পর্যন্ত তাদের ধরা হয়নি। যাঁরা নিহত হয়েছেন তাঁদের নাম হচ্ছে, মহিম, শেখ, ভাদু শেখ, জব্বর শেখ এবং তাঁর স্ত্রী মসিনা বিবি। যারা এ কাজ করেছে তাদের সকলের পরিচিতি জানা সত্তেও পুলিশ তাদের ধরছে না। কেবল মাত্র হত্যাকাণ্ডের নায়ক,এ এলাকার কংগ্রেসী প্রধানকে ধরা হয়েছে। বাকি লোকেদের যাতে ধরা হয় তার জন্য আমি আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অবন্তি মিশ্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি জরুরী গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সেচ ও জল পথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীঘা থেকে রসুলপুর নদীর মোহনা পযন্ত ৪০ মাইল ব্যপী সি-টাইড় সুউচ্চ বাঁধটির উপরে যে ১০/১২ টি স্লুইস গেট গুলি জল নিকাশের জন্য রয়েছে-যথা খাদাল, গোবড়া, ঝাউগেরীয়া, বিরামপুর প্রভৃতি- সে গুলি সেচ বিভাগ থেকে ঠিক মত

রক্ষণাবেক্ষণ করা হচ্ছে না। মেরামতের অভাবে ধ্বংস হতে চলেছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সেচ ও জলপথ বিভাগের গাফিলতির ফলে কাঁথি, রামনগর, দীঘা থানার লক্ষ লক্ষ মানুষ ইতি মধ্যেই বিপর্যস্ত হওয়ার সম্ভাবনায় ভীত এবং সন্ত্রস্ত হয়ে দিন কাটাচ্ছে। এমন অবস্থা হয়েছে দীঘার পর্যটন কেন্দ্র যে কোনো মুহুর্তে ধ্বংস হওয়ার সম্মুখীন হতে পারে। কারণ বর্তমানে দীঘা পর্যটন কেন্দ্রের সংলগ্ন গোবিন্দ-বসান আটুলি গ্রামটি প্রায় সম্পূর্ণরূপে ধ্বংসের সম্মুখীন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অবস্থায় আমি এই বিষয়টির প্রতি মাননীয় সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং এ বিস্তীর্ণ এলাকাকে রক্ষা করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ কার জন্য অনুরোধ করছি।

(এই সময়ে মাইক্রোফোন সংযোগ বিচ্ছিন্ন হয় এবং মাননীয় অধ্যক্ষ মহাশয় শ্রী মাধবেন্দু মহান্তকে বক্তব্য রাখতে অনুরোধ করেন।)

**শ্রী মাধবেন্দু মহান্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর বাস দূর্ঘটনার প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, গত ৬ই সেপ্টেম্বর, ৮৫ একটি যাত্রী বোঝাই বাস যখন নদীয়া জেলার করিমপুরের দিকে যাচ্ছিল তখন সেটি কাঠালি গ্রামের কাছে মাঠের মধ্যে উল্টে পড়ে। ফলে সেখানে ৪৩ জন যাত্রী আহত হয়েছে তাঁদের মধ্যে শিশু এবং মহিলারাও আছেন। কয়েক জনের অবস্থা খুবই গুরুতর। একজন যাত্রী ঘটনাস্থলেই মারা গিয়েছেন, তাঁর নাম গৌর নাথ, বাবার নাম নিশিথ নাথ। কয়েকজন গুরুতর আহত যাত্রীকে ইতি মধ্যেই কৃষ্ণণগরে ট্রান্সফার করতে হয়েছে। আমি বিষয়টির প্রতি স্বরাষ্ট্র মন্ত্রী এবং পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে আহত যাত্রীদের উপযুক্ত চিকিৎসার ব্যবস্থা হয় এবং নিহত যাত্রীদের পরিবারকে এবং আহত যাত্রীদের উপযুক্ত পরিমান ক্ষতিপূরণ দেওয়া হয়।

**শ্রী মসলেউদ্দিন আহমেদ** : মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় ভূমি-রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। অধ্যক্ষ মহাশয়, পশ্চিম দিনাজপুর জেলার বংশীহারি ব্লকের ৮ নং পুশুরী অঞ্চলের অধীন তুলারাম মৌজায় সরকারী ন্যাস্ত জমি ভূমিহীন কৃষক ও ভূমিহীন ক্ষেতমজুরদের মধ্যে বিলি করা হয়েছিল এবং তারা পাট্টাও পেয়েছিল।

[2.50 - 3.00 p.m.]

কিন্তু বিগত আগষ্ট মাসের দ্বিতীয় সপ্তাহে সি.পি.এমের প্রায় ২০০/৩০০ লোক এই ভেষ্ট জমির উপর আক্রমণ করে। এই ভেষ্ট জমির যারা মালিক তাঁরা জে.এল আর ওর কাছে, থানার দারোগার কাছে এস. ডি. ওর কাছে এবং এস. এল. আর ওর কাছে প্রতিকারের জন্য যায়। কিন্তু তাঁরা প্রতিকার পায়না। এরজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর নিকট অনুরোধ করছি তাঁরা যেন তাদের ভেষ্ট জমি ফেরৎ পায়।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্তী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। গত কাল পাণ্ডুয়া থানার হাতনী সাবসিডিয়ারী হেল্থ সেণ্টারে ২ হাজার মানুষের বিক্ষোভ হয়েছে। এই বিক্ষোভের কারণ হচ্ছে, ঐ হাসপাতালে ৫টি শয্যা বিশিষ্ট একটি ঘর আছে। সেই ঘরটির ৬ মাস হলো ছাদ পড়ে গেছে। ঐ ছাদ যাতে মেরামত হয় তারজন্য অনেকদিন ধরেই আবেদন-নিবেদন চলছে। যে সমস্ত গর্ভবতী মায়েরা এবং মেয়েরা আসে তাদের সঙ্গে ওখানকার স্বাস্থ্যকর্মী যারা আছেন তাঁরা অশালীন আচরণ করেছেন। এরফলে ঐ এলাকার লোক বিক্ষোভে ফেটে পড়ে এবং এ্যসিসটাণ্ট সি.এম.ও এইচ ও ডাক্তারদের ঘেরাও করে রাখে। রাত্রি ১২ টা পর্যন্ত আলাপ-আলোচনা করার পর তাদের ঘেরাও মুক্ত করা হয়েছে। আমি আপনার মাধ্যমে জানাতে চাই, স্বাস্থ্যকর্মীরা সাধারণ মানুষের সঙ্গে সদ্ভাবে আচরণ করুন। মানুষকে মানুষ হিসাবে মর্যাদা দিন। যে সমস্ত স্বাস্থ্যকেন্দ্রে টুকি-টাকি মেরামত করার দরকার আছে সেগুলি বামফ্রণ্ট সরকারের যতটুকু ক্ষমতা আছে সেই ক্ষমতা অনুযায়ী মেরামত করার ব্যবস্থা করুন। সেবামূলক প্রতিষ্টানে যাতে যত্নসহকারে মানুষকে সেবা করেন এই আবেদন আমি আপনার মাধ্যমে জানালাম।

**শ্রী ফনীভূষন রায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। মালদা জেলার সদর পৌরসভা তথা ইংলিশবাজার পৌরসভা সি.পি.এমের. দ্বারা পরিচালিত যার চেয়ারম্যান হচ্ছেন শ্রী প্রভাত আচার্য্য। এই পৌরসভার অধীনে যিনি বাস করেন তিনি হচ্ছেন আমাদের পৌররাষ্টমন্ত্রী শ্রী শৈলেন সরকার মহাশয়। এই পৌরসভার দক্ষিন অংশে দেখা যাচ্ছে সেখানে প্রচুর মার্কেট রয়েছে এবং রাস্তা ঘাটের উন্নয়ন হচ্ছে, কারণ বিশেষ করে কমিশনারগণ সেই এলাকা থেকে নির্বাচিত। কিন্তু দূর্ভাগ্য হচ্ছে উত্তর অংশের মানুষের সেখানে কোন মার্কেট নেই., উন্নয়নের কোন ব্যবস্থা নেই। উত্তর অংশ একেবারে অবহেলিত। মার্কেট যেতে হলে ১ মাইল হেঁটে যেতে হয় কিন্তু দক্ষিনাংশে ১০০ ফুট গেলেই মার্কেট পাওয়া যায়।

(এই সময়ে মাইক অফ্ হয়ে যায়।)

**শ্রী শচীন্দ্র নাথ হাজরা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং মন্ত্রী সবার দৃষ্টি আকর্ষণ করছি। বালিপুরের ছত্রশাল থেকে খানাকুল পর্যন্ত সামগ্রিক উন্নয়নের দাবীতে গত ৪ সেপ্টেম্বর এক পদযাত্রা অনুষ্ঠিত হয়। এই পদযাত্রায় নেতৃত্ব দেন ভারতের মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির উত্তর লোক্যাল কমিটি। এই পদযাত্রা বিভিন্ন গণ-সংগঠন ছাত্র শিক্ষক যুব, মহিলা প্রভৃতি সমস্ত স্তরের মানুষ ২৩ দফা দাবীর ভিত্তিতে পদযাত্রা সুরু করেছিলেন। এই দাবী গুলির মধ্যে আমি আপনার মাধ্যমে গুটি কয়েক দাবী এখানে রাখতে চাই। (১) খানাকুল স্বাস্থ্যকেন্দ্রকে অবিলম্বে রূরাল হাসপাতালে পরিণত করতে হবে। (২) রাজা রামমোহন রায়ের জন্মস্থান রাধানগরে পর্যটন কেন্দ্র গড়ে তুলতে হবে এবং রামমোহন রায়ের জন্য সংগ্রহশালা গড়ে তুলতে হবে। ঐ বাবদে যে টাকা খরচ হবে তা কেন্দ্রীয়সরকারকে বহন কবতে হবে।

রাধানগর থেকে কলকাতা পর্য্যন্ত সি.এস.টি.সি. বাস চালু করতে হবে। খানাকুলে একটা টেকনিকেল ক,জে স্থাপন করতে হবে। রাধানগর গোড়হাটির রাস্তার কাজ পূর্ত্ত দপ্তরকে অবিলম্বে গ্রহণ করতে হবে। গ্রামীন যাতায়াতের সুবিধার জন্য খানাকুলের রামপুর ক্যানেলের কাছে যে দুটি ব্রীজ আছে অবিলম্বে সে দুটিকে মেরামত করতে হবে। আমি এই দাবী সম্বলিত স্মারকলিপিটি আপনার কাছে পেশ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী** : আপনার মাধ্যমে আমি একটি গুরুতর বিষয়ের অবতারণা করে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। আপনারা সকলেই জানেন যে মধ্যহাওড়া বেলিলিয়স রোডের স্মল স্কেল ইণ্ডাস্ট্রিজের এমন সর্ববৃহত্ত এ্যাসেম্বলী সারা ভারতবর্ষের আর কোথাও নেই। গত কিছুদিন ধরে সেখানে লোড শেডিংয়ের প্রকোপ এমন বেড়েছে যে সেখানকার সমস্ত ইণ্ডাসট্রি অন দি ভার্জ অফ কোলাপ্স। আমরা ওয়াগনের অর্ডার আনবার জন্য দিল্লীগিয়েছিলাম, আপনারা জানেন যে এ সমস্ত টালাই কারখানাগুলি ওয়াগণ ইনডাসট্রির সঙ্গে কানেকটেড আমরা যখন ওয়াগণের অর্ডার আনতে দিল্লী যাচ্ছি তখন দেখছি এ কারখানাগুলি বিদুতের অভাবে কিভাবে বন্ধ হয়ে যাচ্ছে। শুধু তাই নয় ঢালাই কারখানাগুলিতে যখন মাল গলান হয় তখন যদি বিদুৎ চলে যায়-সাধারণ মানুষের জেনারেটর কেনার ক্ষমতা নেই তখন কি বিরাট ক্ষতি হয় সেটা টেকনিক্যাল বিষয়ে যাদের একটু আইডিয়া আছে তারাই জানেন। আমার কথা হচ্ছে যে বিদ্যুতের র‍্যাশনিং করে যদি বলে দেওয়া হয় যে কোন সময় বিদুৎ পাবে কোন সময় পাবে না তাহলে কারখানায় কাজের একটু সুবিধা হয়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গুণধর চৌধুরী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি বিশেষ জরুরী ঘটনার প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কংগ্রেস দলের প্রতিনিধি আমাদের এই বিধানসভার বিধায়ক মাননীয় সদস্য শ্রী কাশীনাথ মিশ্র মহাশয় রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে বাঁকুড়া শহরে বন্ধ এবং হরতাল ডেকেছে। তাঁদের দাবী কি, না মূল্যবৃদ্ধি, ছাত্র ভর্তি এবং বিদ্যুৎ সমস্যা। সেখানে কেন্দ্রীয় সরকারের নীতির ফলে মূল্যবৃদ্ধি হচ্ছে সেখানে মানুষকে বিভ্রান্ত করার জন্য রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে এই দাবী নিয়ে বন্ধ ডাকা হয়েছে। তারপর ছাত্রভর্তির ব্যাপারে বাঁকুড়া জেলায় খাতরা এবং অন্যান্য যে কলেজগুলি রয়েছে সেখানে অনার্স কোর্স, মরণিং কোর্স এবং পাশ কোর্স চালু করেছেন। তারপর বাঁকুড়ার অমরকানন এবং বড়জোড়ায় যে নুতন কলেজ সরকার স্থাপন করেছেন ৩/৪ দিন আগে সেখানে ছাত্র ভর্ত্তির আদেশ দেওয়া হয়েছে। তারপর বাঁকুড়া সহরে জলসরবরাহ ব্যাপারে বিদ্যুত সরবরাহের জন্য মিউনিসিপ্যালিটিতে ৪ টি জেনারেটরের ব্যবস্থা করা হয়েছে। বিদ্যুতের ব্যাপারে ডি. পি. এলে দুর্গাপুর থেকে যে বিদ্যুৎ নেওয়া হয় সেই বিদ্যুতের দীর্ঘদিনের পুরনো লাইনের পাশে আবার দ্বিতীয় লাইন যোগাযোগ করেছেন, অথচ রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে আজকে বাঁকুড়ায় বন্ধ ডাকা হয়েছে।

**শ্রী হাজারী বিশ্বাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। মুর্শিদাবাদের সাগরদিঘী একটি তপশীলি সংরক্ষিত এলাকা, এ' এলাকার এবারে মাত্র ৪০ ভাগ জমিতে আমন ধানের চাষ হয়েছে এবং বাকি ৬০ ভাগ জমি পতিত অবস্থায় আছে। এ' এলাকায় বিগত দিনের সরকার কোন রকম সেচের ব্যবস্থা করতে পারেন নি। বর্তমানে বামফ্রন্ট সরকার সেখানে ৪টি ডিপটিউবওয়েল দিয়েছেন।

[3.00 – 3.10 p.m.]

সেই এলাকায় ৪০ ভাগ জমিতে আবাদ হয়েছে। বাকী ৬০ ভাগে অনাবাদী থাকবার জন্য সেখানকার কৃষক অত্যন্ত বিপদগ্রস্থ। ঐ সমস্ত কৃষক যাতে ভবিষ্যতে আর কখনও এই বিপদে না পড়ে তারজন্য সেখানে সেচ-ব্যবস্থা গড়ে তুলতে অনুরোধ করছি। তাছাড়া এই ক্ষতিগ্রস্থ কৃষকরা যাতে আগামী রবি ফসল সুষ্ঠভাবে করতে পারে সে-বিষয়ে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করতে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীসহ বিভাগীয় মন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কৃষ্ণনগর শহরে নদীয়া জেলা হাসপাতাল-তিনটি হাসপাতালের সমষ্টি মাত্র। এরমধ্যে প্রধান হাসপাতালটি শহরের প্রান্তে শক্তিনগরে অবস্থিত। অপরটি সদর হাসপাতাল। তৃতীয়টি হচ্ছে সিবানন্দ সেবাসদন। কিন্তু প্রধান হাসপাতালটি এবং অবশিষ্ট দুটি হাসপাতালের মধ্যে দূরত্ব ৪ কিলোমিটারেরও বেশী। এরফলে জনসাধারণকে নানা অসুবিধা ভোগ করতে হয়, বহু রোগী এরফলে মারাও যান। এই হাসপাতাল দুটি থেকে হঠাৎ কোন রোগীকে শক্তিনগর হাসপাতালে পাঠাতে হলে সরকারের বহু টাকা নষ্ট হয়। যদি সরকার ঐ তিনটি হাসপাতালকে আলাদা আলাদা করে গণ্য করে সেইমত ঘোষণা করেন এবং সেইমত প্রয়োজনীয় ডাক্তার, নার্স, এবং অন্যান্য প্রয়োজনীয় কর্মচারীর ব্যবস্থা করেন তাহলে ঐ সমস্ত রোগীরা যথেষ্ট উপকৃত হন। এ-ব্যাপারে প্রয়োজনীয় আদেশ দান করতে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীকে অনুরোধ করছি।

**শ্রী রবীন্দ্র ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে আমি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা উলুবেড়িয়া থেকে প্রায় ২০ কিলোমিটার দূরে শ্যামপুর ১নং ব্লকে একটি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে-নাম নবগ্রাম প্রাথমিক স্বাস্থকেন্দ্র। স্বাস্থ্যকেন্দ্রটি দীর্ঘদিনের পুরোনো এবং এলাকাটি গরীব এলাকা। স্বাস্থ্যকেন্দ্রটি ৮ বেডের। ৪টি বেড মহিলা এবং ৪টি বেড পুরুষ দের জন্য। কিন্তু দেখা যাচ্ছে, সেখানে ২০জনের মত রোগী সর্বদা ভর্তি থাকেন। আউট ডোরেও প্রায় ২০০ রোগী প্রতিদিন সেখানে আসেন। কিন্তু স্বাস্থ্যকেন্দ্রটির ছাদ নেই, পঞ্চায়েত থেকে পলেথিন চাপিয়ে কোন রকমে কাজ চালান হচ্ছে। এই ব্যাপারে স্বাস্থ্য দপ্তরকে কয়েকবার জানিয়েছি এবং এই হাউসেও উল্লেখ করেছি। এই দারুণ বর্ষাতে বহু রোগীকে এক অসহায় অবস্থার মাধ্যে কাটাতে হচ্ছে, কারণ তাঁদের পক্ষে আর্থিক কারণে উলুবেড়িয়াতে আসা সম্ভব নয়। তাই আপানার ম্যাধোমে মাননীয় মন্ত্রীকে ঐ নবগ্রাম প্রাথমিক হেল্‌থ সেণ্টারটি রিপেয়ারের ক্ষেত্রে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করতে আনুরোধ জানাচ্ছি।

**শ্রীমতি ছায়া ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয় আপনার মাধ্যমে এই সভায় আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। আপনি জানেন যে, মুর্শিদাবাদের শাড়ী এবং সিল্ক এর চাহিদা শুধু ভারতবর্ষেই নয়, বিশ্বের দরবারে এর চাহিদা অনস্বীকার্য্য। কিন্তু এই শিল্পের যে কাটুনী এবং শিল্পী তাঁরা অত্যন্ত অসহনীয় অবস্থার মধ্যে দিন কাটাচ্ছেন এবং ক্রমেই ধ্বংসের মুখে এগিয়ে চলেছেন। খাদিও গ্রামোদ্যোগ নিগমের মাধ্যমে কেন্দ্রীয় সরকার যে টাকা দেন সেটা কয়েকজন মানুষকে দেওয়া হচ্ছে, কিন্তু যেসব শিল্পী ও কাটুনী এই শিল্পে কাজ করেন তাঁরা সুতো এবং কাজ পাচ্ছেন না।

আবার যাঁরা কাজ পাচ্ছেন-তাঁরা পুরো মজুরী পাচ্ছেন না। সরকারের কাছ থেকে টাকা পেয়ে একদিকে ঐ সমস্ত লোকের যেখানে বাড়ী ও গাড়ী হচ্ছে, সেখানে কাটুনীদের অবস্থা দিনের পর দিন খারাপ হয়ে পড়ছে। কাজেই আজকে সেখানে এই পরিস্থিতি। সামনে পুজো, এই শিল্পীদের হাতে কোন কাজ নেই। কিছু দিন আগে খাদি কমিসানের ডিরেক্টর সেখানে গিয়েছিলেন তখন শিল্পীরা তাঁর সঙ্গে দেখা করতে চান। কিন্তু খাদি কমিশনের ডিরেক্টর তাদের সঙ্গে দেখা করতে চান না। সেই জন্য শিল্পীরা বাধা বিপত্তি অতিক্রম করে বাই ফোর্স তাঁর সঙ্গে দেখা করতে যান। তখন উনি পুলিশ ডেকেছিলেন শিল্পীদের হাটিয়ে দেবার জন্য। সেই শিল্পী এবং কাটুনীদের মধ্যে মহিলা বেশী ছিলেন। শিল্পীদের সঙ্গে সেই ডিরেক্টরের সানান্য দেখা করার মনোবৃত্তি হ'ল না। এই ব্যাপারে প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণ করার জন্য মন্ত্রী মহাশয়কে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী অজিত বসু** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী এবং এই মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি একটি অত্যন্ত গুরুত্ব পূর্ণ বিষয়ের প্রতি। আমার কাছে এটা গুরুত্বপূর্ণ এবং নৈহাটি বিধানসভা কেন্দ্রের জনগনের কাছে এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ। কিন্তু এটা সংশ্লিষ্ট মন্ত্রী এবং এই মন্ত্রীসভার কাছে গুরুত্বপূর্ণ কিনা সেই বিষয়ে আমার যথেষ্ট সন্দেহের উদ্রেক হয়েছে। এই একই বিষয়ে নিয়ে আমি বহুবার উল্লেখ করেছি, কিন্তু কোন কাজ হয় নি। নৈহাটি স্টেট জেনারেল হসপিটালের একটা এপ্রোচ রোড আছে। এখানে হাসপাতালটি ১৯৮১ সালে প্রতিষ্ঠিত হয়, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এবং আরো কিছু মন্ত্রী এটা উদ্বোধন করতে যান। আমি গতবারে সেসানে এটা উল্লেখ করেছিলাম, লিখিত আকারে প্রশ্ন করে ছিলাম। জবাবে মাননীয় পূর্তমন্ত্রী টেবিল্ড করেছিলেন এবং বলেছিলেন এই বিষয়ে কিছু জানেন না, অর্থ পায়নি। এই ব্যাপারটা এমন হয়ে দাঁড়িয়েছে যে এটা অত্যন্ত বিড়ম্বনা এবং বিরক্তি কর ব্যাপার। সংশ্লিষ্ট মন্ত্রী দপ্তরে কোথায় যে টাকাটা আটকে আছে সেটা বুঝতে পারছি না। এই রাস্তাটির জন্য ১০,১৩,৭০০ টাকা মঞ্জুর হয়, তার চিঠি প্রাইভেট সেক্রেটারী টু রাম নারায়ণ গোস্বামী কাছ থেকে পেয়েছি। ১ মাস পরে এই জবাব পেয়েছি মাননীয় পূর্তমন্ত্রীর কাছ থেকে। এটা কি ব্যাপার হ'ল সেটা আমি বুঝতে পারছি না। তাই আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি যাতে ঠিক ভাবে প্রশাসনিক ব্যবস্থার মাধ্যমে অর্থ মঞ্জুর হয় এবং সেই অর্থ দিয়ে যেন কাজ সম্পাদিত হয়। এই রাস্তাটা যাতে তাড়াতাড়ি হয় সেই ব্যাপারে যথাযথ ব্যাবস্থা অবলম্বন করার জন্য অনুরোধ জানাচ্ছি। আর একটা কথা হচ্ছে ৪ তারিখে একজন অন্তঃসত্ত্বা মহিলা রিক্সা করে ওই রাস্তা দিয়ে হাসপাতালে যচ্ছিল। রাস্তার এমন অবস্থা যে সেই রিক্সা থেকে সেই মহিলা পড়ে যায়। পড়ে যাওয়ার ফলে সেই মহিলা সেখানেই একটি সন্তান প্রসব করে। আজকে ওই রাস্তার এই দুরবস্থা হয়েছে। এই রাস্তা সংস্কারের ব্যাপারে সহনুভূতির সঙ্গে নয় কর্তব্য হিসাবে এটাকে গ্রহন করা উচিৎ। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিষয়ে আমাকে উল্লেখ করতে দেবার জন্য আপনাকে ধন্যবাদ জানাচ্ছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাই। স্যার, কলিকাতা এবং পশ্চিমবাংলায় বিভিন্ন রেশন সপে আমরা প্রায়ই দেখি যে চাল পাওয়া যাচ্ছে না এবং রেশনের জিনিষ পাওয়া যাচ্ছে না অনেক সময় দেখা যায় যে সব চাল রেশনে দেওয়া হচ্ছে সেটা একেবারেই অখাদ্য। অথচ সেই চাল জোর করে রেসনের দোকানের মালিক ক্রেতাদের কিনতে বাধ্য করাচ্ছে এছাড়া আমরা দেখতে পাচ্ছি কলিকাতা শহরে কেরোসিন তেলের অভাব। কলিকাতায় দেখা যায় কেরোসিন তেলের জন্য লাইনে পর লাইন দিয়ে লোক দাঁড়িয়ে আছে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে বিশেষ করে পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। পুলিশ ডিপার্টমেন্ট একটা ইনফোর্সমেন্ট ব্রাঞ্চ আছে। কেরোসিন তেলের কেন এতো কেয়ারসিটি সেটা তাদের দেখা উচিত। কেরোসিন তেল সত্যিই কেউ নিচ্ছে কি নিচ্ছে না এবং সেটা কোথায় যাচ্ছে সেটা দেখা উচিত। উধাও হয়ে যাবার এই যে প্রবণতা সেটা পুলিশের নজর রাখা উচিত বলে আমি মনে করি। এই ব্যাপারে যথাযথ ব্যবস্থা নেবার জন্য আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি।

[3.10 – 3.20 p.m.]

**ডাঃ ওমর আলি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, সম্প্রতি কেন্দ্রীয় শ্রম মন্ত্রক থেকে এটা জানা গেছে যে ১৯৮১ সালের ডিসেম্বর মাস থেকে ১৯৮৫ সালের এপ্রিল মাস পর্যন্ত আমাদের এ পিশ্চিমবাংলায় ২৫ টি চটকল বন্ধ আছে। এরই সঙ্গে নতুন করে আর একটি সংযোজিত হয়েছে বরানগরের জুটমিলটি। যারফলে ৮০ হাজারেরও বেশী শ্রমিক কর্মচ্যুত হয়েছেন। এটি শুধু মাত্র চটকল শ্রমিকদের কর্মচ্যুতির ব্যাপার নয়, এর সঙ্গে যুক্ত রয়েছে লক্ষ লক্ষ পাটচাষীর ভাগ্য। এরই ফলে আজ আমরা দেখছি পাটের দাম ক্রমশঃ কমে যাচ্ছে। আপনি জানেন যে ৩২ টি পাটকল মালিক শ্রমিকদের কাছ থেকে আদায় করা প্রভিডেন্ট ফাণ্ডের ৪৬ কোটি টাকা জমা দেয় নি। শ্রমিকদের কাছ থেকে প্রভিডেন্ট ফাণ্ড বাবদ টাকা যেমন তারা জমা দেয়নি, ঠিক তেমনি ই.এস.আই স্কীম বাবদ আদায়ী অর্থও জমা দেয়নি। হাজার হাজার চটকল শ্রমিক এবং লক্ষ লক্ষ পাটচাষীর ভাগ্য যেখানে মালিকদের হাতে-এখানে কি এমন কোন আইন নেই যার সাহায্যে ঐ সমস্ত মালিকদের গ্রেপ্তার করা যায়? তাদের শাস্তি দেওয়া যায়, এমন কোন আইন কি সরকারের হাতে নেই? যদি তা না থাকে, তাহলে এই ধরণের একটি আইন যাতে সরকার প্রনয়ণ করেন তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি। এরজন্য প্রয়োজন হলে কেন্দ্রীয় সরকারের কাছ থেকে আগাম অনুমোদন নিয়ে-অবশ্য যদি তা দরকার হয়-তা করুন। এই উদ্যোগ গ্রহণের জন্য আমি আপনার মাধ্যমে সমগ্র মন্ত্রীমণ্ডলীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী তারাপদ সাধুখাঁ** : মাননীয় অধ্যক্ষমহাশয়ের মাধ্যমে আমি মাননীয় কৃষি মন্ত্রী এবং সমবায় মন্ত্রীর কাছে একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। সারা দেশের চাষীদের জন্য যখন সবাই কান্নায় ভেঙে পড়ছিলেন এবং মাননীয় মন্ত্রীমহাশ যখন আলুর দাম'এর দিকে লক্ষ্য রেখে আলুর দাম বেঁধে দিয়েছিলেন, ঠিক সেই সময় আমরা দেখলাম যে, তারকেশ্বরের কাছে একটি রাষ্ট্রীয় হিমঘর, ১লক্ষ মন আলু গুদামজাত করার ক্যাপাসিটি আছে, সেটি গত ১ বছর ধরে বন্ধ হয়ে পড়ে আছে। আমার প্রশ্ন এটি বন্ধ হয়ে আছে কেন? ওখানে [illegible] সম্পূর্ণ বসিয়ে রেখে মাসে মাসে

১১,৭০০ টাকা করে মাহিনা দিয়ে যাওয়া হচ্ছে। গত এক বছর ওখানকার চাষীরা যদি ঐ হিমঘরে আলু রাখতে পারতেন, তাহলে তাঁদের সমূহ ক্ষতির সম্মুখীন হতে হত না। চাষীদের প্রভুত উপকার হতে পারতো। দেশের চাষীকুলের জন্য সময়ে অসময়ে যাঁরা অশ্রু ঝরান, তাঁদের আজ জবাবদিহি করতে হবে, কেন রাষ্ট্রায়ত্ব ঐ হিমঘরটি গত এক বছর ধরে বন্ধ অবস্থায় পড়ে আছে এবং কেনই বা কর্মচারীদের মাহিনা বাবদ প্রতি মাসে ১১,৭০০ টাকা গোনা হচ্ছে? ঐ হিমঘরটি খোলা থাকলে চাষীদের ব্যাঙ্ক থেকে লোনের ব্যবস্থা করে দুদ্দিনে বাঁচানো সম্ভব হতে পারতো। সেই সঙ্গে সঙ্গে কর্মচারীদের মাহিনা বাবদ বছরে ১১/২লক্ষ টাকা, ইলেকট্রিসিটি বাবদ ১লক্ষ এই যে লস হয়ে গেল, তা রোধ করা সম্ভব হতো। আমি এবিষয়ে মাননীয় মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং অনুরোধ করছি যে তাঁরা যেন অযথা কুম্ভীরাশ্রু নিপাত না করেন।

**শ্রী সুখেন্দু খাঁ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল বাঁকুড়া জেলা সম্মিলনী মেডিকেল কলেজে চতুর্থ শ্রেণীর কর্মচারী ও ডাক্তারদের মধ্যে ডেথ সার্টিফিকেটকে – এক শ্রেণীর চতুর্থ শ্রেণীর হাত দিয়ে – কেন্দ্র করে এক বচসা এবং পরে ধস্তাধস্তি হয়। এর ফলে ওখানে এক চরম বিশৃঙ্খলা বিরাজ করছে। জেলা প্রশাসন, পুলিশের উচ্চপদস্থ ব্যক্তি, ওখানকার সাধারণ লোক এবং এ্যাডভাইসারি কমিটির সদস্যদের হস্তক্ষেপের ফলে কোন দুর্ঘটনা ঘটেনি। ঐ কর্মচারীগণ ও ডাক্তারগণ – দু-পক্ষই এরপর ওখানে ধর্মঘট ডাকেন। কিন্তু জেলা প্রশাসন ও স্থনীয় মানুষের নেতৃত্বে চতুর্থ শ্রেণীর কর্মচারী এবং ডাক্তারগণ তাঁদের ধর্মঘট প্রত্যাহার করে নেন। কিন্তু স্থানীয় কংগ্রেসের নেতৃত্বে কংগ্রেস সমর্থক কিছু ডাক্তার ওখানে এখনও ধর্মঘট চালিয়ে যাচ্ছেন। এরফলে উক্ত হাসপাতালের রোগীদের দারুণ অসুবিধা হচ্ছে এবং এক বিরূপ প্রতিক্রিয়ার সৃষ্টি হয়েছে। ঐ ধর্মঘটের অজুহাতে কংগ্রেস সমর্থকরা তাদের মস্তানদের নিয়ে গিয়ে এক অরাজক অবস্থার সৃষ্টি করছে। অবিলম্বে এর প্রতিকার হওয়া প্রয়োজন। এই সঙ্গে আমি এখানকার ঘটনার বিচার বিভাগীয় তদন্তের জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি।

**শ্রী ধ্রুবেশ্বর চট্টোপাধ্যায়** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি আগেও বলেছি এবং আজকে আবার বলতে বাধ্য হচ্ছি যে আমার কেন্দ্র পুরুলিয়া জেলায় আরসাতে হাতির অত্যাচারে ওখানকার চাষীরা বিপর্যস্ত। বারেবারে আমি এই সম্বন্ধে জানিয়েছি কিন্তু কোন প্রতিকার হয় নি। আজকে ওখানে হাতি ফসল ছেড়ে মানুষের উপর আক্রমন চালাচ্ছে। এক মাস পূর্বে সেখানে হাতি মানুষকে মেরে ফেলেছে। আমি গত কয়েকমাস আগে নিজের চোখে লক্ষ্য করেছি যে গোয়ালিয়া গাজায় একজন সাইকেলে করে আসবার সময়ে হাতির কবলে পড়েন এবং তার প্রান রক্ষা করার জন্য সাইকেলটিকে হাতির কাছে বলি দিতে হয়েছে। তাছাড়া শিলকাবাজারে আখের যথেষ্ট চাষ হয়, ওই আখই হচ্ছে ওখানকার চাষীদের একমাত্র জীবিকা। কিন্তু যেভাবে হাতির উপদ্রব বেড়ে চলেছে তাতে প্রচুর আখ নষ্ট হয়ে যাবে এবং প্রচুর ক্ষতি হবে। সুতরাং অবিলম্বে এর একটা ব্যবস্থা করার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী উপেন্দ্র কিস্কু** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাঁকুড়া জেলায় রাস্তাঘাট দীর্ঘদিন ধরে মারাত্মক অবস্থায় পড়ে আছে। বেনাগেরা, কৃষ্ণপুর সারিগারি এবং কজওয়ে এবং বাঁকুড়া ঝাড়গ্রামের মধ্যে একটি গুরুত্বপূর্ণ রাস্তা খারাপ হয়ে পড়ে আছে। অবিলম্বে এটা যদি নতুন করে তৈরী না করা হয় তাহলে যে কোন সময়ে দূর্ঘটনা ঘটে যেতে পারে। সেইজন্য অবিলম্বে ওই রাস্তাটি তৈরী করার জন্য আপনার মাধ্যমে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমতী রেনুলীনা সুব্বা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল দার্জিলিং থেকে ফিরেছি। দার্জিলিং গভর্ণমেণ্ট কলেজ সম্পর্কে যে খবব বেরিয়েছে সেটা সম্পূর্ণ সত্যি নয়। তত বেশী কিছু গণ্ডগোল নয়, ওই কলেজের কোয়ালিফায়িং মার্কসের যেসব ছাত্র-ছাত্রী আছে তাদের এ্যাডমিশান নিয়ে একটা কিছু হয়েছিল। আমি এখান থেকে ২ তারিখে জ্যোতিবাবুর সঙ্গে দেখা করে আলোচনা করেছিলাম এবং এডুকেশন মিনিষ্টার শ্রী শম্ভুবাবুর সঙ্গে কথা বলে দার্জিলিং চলে গেলাম এবং ওখানে গিয়ে দেখলাম সেরকম টেন্স অবস্থা নয়। আমার কাছে সব ডকুমেণ্টস আছে। সেখানে বোটানি ডিপার্টমেণ্টের ডাঃ বরুণ চ্যাটার্জী নেপালী জাতির উপর যে মন্তব্য করেছিলেন তারফলেই এই ঘটনা ঘটেছিল। যখন এই ঘটনাটা ঘটে তখন আমি ওখানে ছিলাম না এবং সেখানে কি হয়েছিল আমি জানিনা, তবে যদি কোন ত্রুটি হয়ে থাকে তারজন্য আমি দুঃখিত। এখান থেকে গিয়ে আমি হেড অফিসার এবং একজিকিউটিভ অফিসার বিমান বোস এবং পি. ডব্লিউ. ডি.-র সাব-এ্যাসিস্টেণ্ট ইঞ্জিনিয়ার বিমল মণ্ডল তাঁর বাড়ী গিয়েছিলাম এবং দুঃখপ্রকাশ করেছি। এখানে যা কিছু ত্রুটি হয়েছে তা এ্যাডমিশানের ব্যাপারকে নিয়ে। আমি পরে গভর্ণমেণ্ট কলেজের প্রিন্সিপ্যালের কাছেও গিয়েছিলাম, সেখানে সব ডকুমেণ্টস্ চেক করলাম, পরে আমার কাছে যে ডকুমেণ্টস্ এলো তাতে কিছু মিসটেক আছে দেখলাম। এ্যাডমিশানের ব্যাপারে ছাত্র-ছাত্রীদের মধ্যে কোয়ালিফায়িং মার্কস নিয়ে যে অসন্তোষ তারমধ্যে শুধু নেপালীরাই নেই বাঙ্গালী মেয়েরাও আছে। আমার কাছে যে লিস্ট আছে তারথেকে আমি বলে দিতে পারি কতজন বেঙ্গলী আছে যথা – বরুণ প্রসাদ গুপ্ত, ইন্দ্রজিৎ মুখার্জী এবং অঞ্জলী মুখার্জী, সেখানে একটা ত্রুটি ছিল এ্যাডমিশানের ব্যাপারে এবং আমি এই সম্পর্কে ডাঃ দাশগুপ্তের সাথে আলোচনা করলাম এবং ওখানকার লেকচারারদের সঙ্গে আলোচনা করলাম। কিছু ত্রুটি ছিল, সেই ত্রুটিগুলি রেক্টিফাই করা হোক এবং একটা তদন্ত করা হোক এই আমার অনুরোধ। দার্জিলিংয়ে এখন নরমাল অবস্থা চলছে। আমি এই ব্যাপার নিয়ে রাইটার্স বিল্ডিংসে উচ্চশিক্ষামন্ত্রী এবং এডুকেশান সেক্রেটারীর সঙ্গে কথা বলেছি এবং তারপরে ওয়েস্ট বেঙ্গল গভর্ণমেণ্ট কলেজেস্ টিচার্স এ্যাসোসিয়েশানের সম্পাদকের সঙ্গে কথা বলেছি এবং ভাইস প্রেসিডেণ্টের সাথেও কথা বলেছি।

## LAYING OF REPORT

First, Second and Third Annual Reports of the West Bengal Fish Seed Development Corporation Limited for the years 1980–81, 1981–82 and 1982–83.

**Shri Kiranmoy Nanda** : Sir, I beg to lay the 1st,2nd and 3rd Annual Reports of the West Bengal Fish Seed Development Corporation Limited for the years 1980–81, 1981–82 and 1992–83.

[3.20 – 3.30 p.m.

**শ্রী আবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিম বাংলার পাটের ব্যাপার নিয়ে গত শুক্রবার হাউসে একটা মোশান পাস হয়েছে এবং গত ২৯ তারিখে বামফ্রন্টের পক্ষ থেকে বাংলা বন্ধের ডাক দেওয়া হয়েছিল যাতে পাটের দাম বাড়ে। কিন্তু তা বাড়েনি। এর ফলে পাট শিল্প এবং পাট চাষীদের অবস্থা খুব ভয়াবহ। আমি মুর্শিদাবাদ জেলায় দেখেছি পাটের দাম ২০০ টাকা কুইন্টল নেমে গেছে। সাপোর্ট প্রাইস সেখানে ২৪৪ টাকা, তার উপর এক্সট্রা ২৫ টাকা। সেখানকার আর. এম.-কে জিজ্ঞাসা করায় তিনি বলেন ২৫ টাকা আগষ্ট পর্যন্ত ছিল। পাট চাষীদের অবস্থার কথা জানিয়ে আমি কাল চন্দ্রশেখর সিংকে একটা টেলিগ্রাম পাঠিয়েছি। এখুনি যদি মিল মালিকরা না কেনে তাহলে কি হবে জানিনা। সেখানে পার মুনীষ খরচ হচ্ছে ২০ থেকে ২৫ টাকা। সুতরাং পাট কাটার পর ছাড়ান, পচান ইত্যাদির জন্য খরচ এমন অবস্থায় গেছে যে আধাআধি ভাগের কথা উঠেছে। সেদিনে মোশানে একটা কর্পোরেশানের কথা বলা হয়েছিল, সেণ্ট্রালের অনুমতির কথা হয়েছিল। আমার মনে হয় এর জন্য অনুমতির দরকার হয় না। যাতে রিজার্ভ ব্যাঙ্কের টাকা পাওয়া যায় তার জন্য সব দলের লোক নিয়ে কমিটি করা দরকার এবং হাউসের বিভিন্ন দলের সদস্য নিয়ে একটা টিম চন্দ্রশেখর সিং-এর কাছে যাওয়া উচিৎ। কৃষি, অর্থ এবং মুখ্যমন্ত্রীর কাছে নিবেদন করছি যে আপনারা অবিলম্বে একটা কর্পোরেশান করুন। তা না করতে পারলে চাষীদের অবস্থা ভাল হবে না। গতবার চাষীরা ভাল দাম পেয়েছিল ঠিকই। এবছর পাটের পরিমান হয়েছে ১লক্ষ ১২হাজার যেখানে গতবছর ছিল ৭৪হাজার। সুতরাং পাটের চাষ বেড়ে গেছে, মাত্র ২/১আনা ধানের জমি বাকী আছে। পাট চাষীদের বাঁচানোর জন্য কেন্দ্র এবং রাজ্য উভয় সরকারকে এগিয়ে আসতে হবে। যে সরকার এখানে আছে তাকে ব্যবস্থা গ্রহণ করতে হবে এবং এই সরকার যদি এগিয়ে আসেন তাহলে আমরা তার সঙ্গে সহযোগিতা করবো। কর্পোরেশান করে যদি টাকার দরকার হয় আমাদের তাহলে রিজার্ভ ব্যাঙ্কের কাছে যেতে হবে। চন্দ্রশেখর সিংকে বলুন সাপোর্ট প্রাইসের নীচে নেবে গেছে এবং জে. সি. আই. যদি এখুনি ব্যাপকভাবে পাট না কেনে তাহলে কিছু হবে না। এই প্রাইস ফল করার একটা কারণ হচ্ছে চন্দ্রশেখর সিং এখানে এসে মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা বলার পর একটা ম্যাক্সিমাম প্রাইস কি ফিক্স করলেন তারপর থেকেই পড়তে আড়ম্ভ করেছে এবং সেই ট্রেনড্ এখনও চলছে। গতবার ছিল ২২৩টাকা, এবারে হয়েছে ২৪৪টাকাআর ২৫ মানে ২৬৯টাকা। গত বছর হাজার টাকা পাটের কুইন্টাল হয়েছিল। কিন্তু যখনই মুখ্যমন্ত্রী রাজী হয়ে গেলেন তখনই ম্যাক্সিমাম প্রাইস কমতে আরম্ভ করেছে। সুতরাং আজকে এই একটা অবস্থা হয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করছি সব দলের লোককে নিয়ে আপনি একটা টিম করে দিন, সেই টিমের কেন্দ্রীয় মন্ত্রী চন্দ্রশেখরের কাছে যাওয়ার দরকার আছে।

**শ্রী দেওকীনন্দন পোদ্দার :** মিঃ স্পীকার, স্যার, কলাবাগান ক্ষেত্র যেখানে মাইনরিটি বসবাস করে ঐ ক্ষেত্রে বহুদিন ধরে সমাজ বিরোধীরা ওখানকার সি পি এম-এর নেতৃত্বে খুন, বোমাবাজী চালিয়ে যাচ্ছে। গত ৭তারিখে সি পি এম-এর কিছু গুণ্ডা বোমাবাজী করে পাশে মেছুয়া ফল মণ্ডীর ফল ব্যবসায়ীদের মারধোর করে। যখন ফল ব্যবসায়ীরা থানায় গেছে তখন সি পি এম-এর লোকাল কমিটি থানায় গিয়ে দারোগাকে বলে ফল ব্যবসায়ীদের উপর লাঠি চার্জ করেছে। জোড়াসাঁকোর ও. সি. এই ব্যাপারে ফল ব্যবসায়ীদের কাছে ডায়েরী না নিয়ে সমাজ বিরোধীদের গ্রেপ্তার না করে ফল মণ্ডীর যে সুপ্রতিষ্ঠিত ব্যবসায়ী হাজী মমতাজ যিনি কলাবাগান বেতুন মাল নামে একটা ইনস্টিটিউশানের প্রেসিডেণ্ট, ফল মণ্ডী এ্যাসোসিয়েশনের যিনি সেক্রেটারী তাঁকে ও. সি. গ্রেপ্তার করলেন, কিন্তু সি পি এম-এর গুণ্ডাদের গ্রেপ্তার করলেন না। ঐ ও. সি.-র সঙ্গে যোগসাজস করে সি পি এম-এর গুণ্ডারা কংগ্রেসী কাউন্সিলর আকতার হোসেন রাই-এর বাড়ীতে পরশুদিন বোমাবাজী করল, আমাদের কংগ্রেসের একজন কর্মী অভিজিৎ দত্তকে গতকাল তলোয়ার দিয়ে আহত করল। আমি জানতে চাই এইভাবে আর কতদিন সি পি এম জোড়াসাঁকোর ও. সি.-র সঙ্গে যোগসাজস করে সেখানে সন্ত্রাস চালাবে? আমার দাবী জোড়াসাঁকোর ও. সি.-কে ইমিডিয়েট্‌লি ট্রান্সফার করা হোক।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, you have just now heard about law and order situation. Now I will draw your attention about education. We do not know what is going on here in regard to education, what is the position in regard to Bengali and other languages and how these are treated. In the last session mention was made about Urdu language and also about Hindi language. I will now say about Sanskrit language which is mother of various languages including Bengali and Hindi. Yesterday at Esplanade East there was a hunger strike by the Sanskriti Sangram Samity. Nobody has gone there. You are aware that Dr. Bhabatosh Dutta Committee recomanded that at the secondary level Sanskrit should be made compulsory but this Government, which is a useless Government, do not bother about education. Since last five years no toll examination is being held to encourage the Sanskrit language which is mother of many languages including Bengali and Hindi. I will draw the attention of the Hon'ble Chief Minister because other Ministers are not always present in the House. The Higher Education Minister is not here. Therefore, Hon'ble Chief Minister's attention has to be drawn. The Finance Minister is here and his attention also is being drawn. Sooner the Sanskrit language is saved it is better because tradition, culture and heritage of Sanskrit language is in danger. It should be protected and safeguarded.

[3.30 – 4.30 p.m.]
(including adjournment.)

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুতর ব্যাপারে এবং সকলের পক্ষেই গুরুত্বপূর্ণ বিষয়ের উল্লেখ করছি। আপনি জানেন কিনা জানিনা, দার্জিলিং-এ ৭হাজার ফুট উঁচুতে যে রাস্তা রয়েছে তার কি শোচনীয় অবস্থা হয়েছে। আজকে দেখা যাচ্ছে হেভি ট্রাফিক, বড়

বড় গাড়ী, বাস প্রভৃতি ওই রাস্তা দিয়ে যাতায়াত করতে শুরু করেছে। ইংরেজ আমলে পাহাড়ে উপরের ঐ রাস্তার প্রোটেকশনের জন্য গাড়ীর ওয়েট মাপবার যে ব্যবস্থা ছিল শিলিগুড়িতে সেটা এখন উঠে গেছে। বর্তমানে যার যেমন খুশী সে বড় বড় গাড়ী নিয়ে উপরে উঠছে এবং তার ফলে ধস নামছে। কার্শিয়াং-এর আগে এক কিলোমিটার রাস্তা বসে যাবার ফলে গাড়ীগুলিকে অন্য রাস্তা দিয়ে ঘুরিয়ে বার করতে হচ্ছে। সেখানে ট্রাফিক কন্ট্রোল করা হচ্ছেনা এবং হেভি ভেহিকেল অবাধে যাতায়াত করছে। এছাড়া ওখানে বড় বড় মিনিবাস চলছে। রাস্তা বেশী চওড়া নয় বলে পাশাপাশি দুটো মিনিবাস চলতে পারে না এবং তার ফলে অনেক সময় এ্যাক্সিডেন্ট হচ্ছে। আমি অনুরোধ করছি অবিলম্বে সেখানে গাড়ী কন্ট্রোল করবার ব্যবস্থা করা দরকার।

**শ্রী শচীন সেন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, সম্প্রতি যে ভয়াবহ এবং গুরুত্বপূর্ণ সংবাদ পরিবেশিত হয়েছে সে সম্পর্কে আমি আপনার মাধ্যমে সমস্ত সদস্যকে অনুরোধ করছি বিষয়টিকে অত্যন্ত গুরুত্ব সহকারে বিবেচনা করার জন্য। বিগত ৩রা সেপ্টেম্বর বিরোধীদলের নেতা জ্যোতিবাবুকে হত্যার ষড়যন্ত্র সম্পর্কে উদ্বেগ প্রকাশ করেন এবং তার সঙ্গে সঙ্গে আবার সন্দেহও প্রকাশ করেন এই সংবাদ কতটা সত্য। চিফ সেক্রেটারী জানেন না একথাও তিনি বলেছেন। গোয়েন্দা দপ্তর থেকে সংবাদ এসেছিল এবং যথাস্থানে সেটা পাঠিয়ে দেওয়া হয়েছে। স্যার, এটা একদিনের ঘটনা নয়, আপনার বোধহয় মনে আছে ১৯৮০ সালে যখন প্রয়াত ইন্দিরা গান্ধী নির্বাচনী সফরে বেড়িয়েছিলেন তখন তিনি রাঁচীতে সভা করতে পারেন নি, তাঁর সভা বাতিল করতে হয়েছিল। গোয়েন্দা দপ্তরের রিপোর্ট ছিল আনন্দ মার্গীরা ইন্দিরা গান্ধীকে হত্যা করবে। তাপর সংবাদ বেরিয়েছিল সুপ্রিম কোর্টের প্রাক্তন প্রধান বিচারপতি এ. এন. রায়কে ১৯৭৫ সালের ১৯শে মার্চ হত্যার ষড়যন্ত্র করেছে এই আনন্দ মার্গীরা। এই ধরণের অনেক ঘটনা আমি বলতে পারি তাদের হিট লিস্টে কারা কারা আছে। শ্রী এল. এন. মিশ্র. তাদের হিট লিস্টে ছিল। মত পার্থক্যের কারণ হল শ্রী মিশ্র নাকি সোভিয়েতের সমর্থক ছিল। তারপর বিহারের প্রাক্তন মুখ্যমন্ত্রী আবদুল গফফর তাদের হিট লিস্টে ছিল। তাঁকে হত্যা করার কারণ হল তিনি আনন্দ মার্গীদের জেল থেকে মুক্তি দেননি। তাদের হিট লিস্টে আরও একজনের নাম ছিল তিনি হচ্ছেন মাধবানন্দ অবধূত। তিনি এ্যাপ্রুভার হয়েছিলেন বলে তাঁর নামও তাদের হিট লিস্টে ছিল। প্রভাত করের স্ত্রীর নামও তাদের হিট লিস্টে ছিল। এখন প্রশ্ন হল তারা কেন এগুলি করছে? কিসের জন্য করা? তারা পৃথিবী জয় করার অলীক কল্পনা নিয়ে চলছে। এবং সেই অনুযায়ী কিভাবে তাণ্ডব নৃত্য করতে হয় এবং সেই তাণ্ডব নৃত্যের মাধ্যমে তন্ত্র বিদ্যার দ্বারা তারা পৃথিবী জয় করবে। মানুষের মাথার খুলি তারা অনেক যোগাড় করেছে। বাঁকুড়া এবং বিভিন্ন জেলার আদিবাসীদের মাথার খুলি তারা যোগাড় করেছে, এবং তারা বিভিন্ন শ্মশানে, কবরে গিয়ে তারা ঘোরাঘুরি করে। এটাই নাকি ধর্ম। আমরা তো জানি মন্দিরে মসজিদেব গীর্জায় ধর্মের অনুষ্ঠান হয়। কিন্তু ধর্মের নামে এই সব জিনিষ হয় এ আমরা কখনও শুনিনি। মানুষ হত্যা করা কি ধর্ম হতে পারে? তারা নাকি তন্ত্র বিদ্যার দ্বারা পৃথিবী জয় করবে। এ নিশ্চয় কোন এক রাজনৈতিক দলের খেলা এবং তাদের নেতৃবৃন্দ এক বিরাট ষড়যন্ত্রের সৃষ্টি করেছে। তারা ইতিমধ্যে ৭০জন রাজনৈতিক কর্মীকে হত্যা করেছে এবং আমাকেও হত্যা করার জন্য তারা বিভিন্নভাবে প্রচার করছে। এবং আমার নির্বাচনী কেন্দ্রকে তারা গ্লোব ওয়াল হেডকোয়ার্টার করেছে। আমি ব্যক্তিগতভাবে এদের কার্যকলাপকে অতি জঘন্য বলে মনে করি। এবং তারা ৪/৫ জন মিলে ঘোরাফেরা করে। গাড়ী করে হোক আর যা করেই হোক তারা ২৪ঘন্টা বিভিন্নভাবে ঘোরাঘুরি করছে। এই জিনিষের একটা তদন্ত হওয়া দরকার। সেইজন্য আমি মন্ত্রীসভাকে বিশেষ নজর দিতে অনুরোধ জানাচ্ছি।

**মিঃ স্পীকার** : আপনি বসুন এখন বিরতি, হাউস ৪.৩০ মিঃ আবার বসবে।

( At this stage the House adjournned till 4.30 p.m. )

( AFTER ADJOURNMENT )

[4.30 – 4.40 p.m.]

**শ্রী সত্যরঞ্জন বাপুলি** : মিঃ ডেপুটি স্পীকার, স্যার, অন এ পয়েন্ট অফ ইনফরমেসন। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় আইন মন্ত্রীর একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন পার্লামেন্টে লোকপাল বিল এসেছে। আমি আপনার কাছে অনুরোধ করছি আমাদের রাজ্যের মন্ত্রী, এম. এল. এ.-দের দুর্নীতি ধরার জন্য একটি লোকপাল বিল আনুন। এই বিল নিয়ে আমরা হাউসে আলোচনা করতে চাই। আপনি মন্ত্রীদের লোকপাল বিলের মত একটা বিল নিয়ে আসতে বলুন।

**মিঃ ডেপুটি স্পীকার** : নো ডিসকাসন। আপনি বসুন, আলোচনা চলবে না।

Legislation

The Bengal Public Demands Recovery ( Amendment ) Bill, 1985

Shri Benoy Krishna Chowdhury : Sir, I beg to introduced the Bengal Public Demands Recovery ( Amendment ) Bill, 1985.

( Secretary then read the title of the Bill )

Shri Benoy Krishna Chowdhury : Sir, I beg to move that the Bengal Public Demands Recovery (Amendment ) Bill, 1985, be taken into consideration.

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আপনার অনুমতি নিয়ে এই প্রস্তাব উত্থাপন করছি যে, দি বেঙ্গল পাবলিক ডিমাণ্ডস রিকভারি (এ্যামেণ্ডমেন্ট) বিল, ১৯৮৫ বিবেচনার জন্য গৃহীত হোক। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, ১৯১৩ সালের বেঙ্গল পাবলিক ডিমাণ্ডস রিকভারি এ্যাক্টের বিধান অনুসারে সার্টিফিকেট প্রসিডিংসের মাধ্যমে পাবলিক ডিমাণ্ডস আদায় করা হয়ে থাকে। এই আইনের ৩/৬ ধারায় পাবলিক ডিমাণ্ডস-এর সঙ্গায় বলা হয়েছে পাবলিক ডিমাণ্ডস বলতে ঐ আইনের এক নং তপসিলে উল্লেখিত এরিয়ার অথবা বকেয়া টাকার সার্টিফিকেট স্বাক্ষরিত হবার তারিখ পর্যন্ত আইন মাফিক তার উপর আদায়ীকৃত সুদও বোঝাবে। ওয়েস্ট বেঙ্গল সোসাইটিজ রেজিস্ট্রেশন এ্যাক্ট, ১৯৬১ অনুসারে ডিষ্ট্রিক্ট ডেভেলপমেন্ট রুরাল এজেন্সি, রেজিষ্ট্রিকৃত ফি ফরমুলেশন এজেন্সি বা সমিতি যুগ্মভাবে রাজ্য সরকার ও কেন্দ্রীয় সরকারের কাছ থেকে অর্থ সাহায্য পেয়ে বিভিন্ন ধরণের মানুষকে নগদে বা দ্রব্যে সাবসিডি, টাকা, ঋণ দিয়ে থাকে। যে সব ক্ষেত্রে সংশ্লিষ্ট ব্যক্তিগণ এইরূপ সাবসিডি, ঋণ, টাকা ইত্যাদি পাবলিক ডিমাণ্ড হিসাবে আদায় করার পক্ষে লিখিতভাবে সম্মতি দিয়েছেন সেই সব ক্ষেত্রে এজেন্সি বা সমিতি কর্তৃক প্রদত্ত সাবসিডি, বা ঋণ যাতে এই আইন অনুযায়ী সার্টিফিকেট বা প্রসিডিংস ইত্যাদি করে আদায় করা যায় তার জন্য আইনের ১নং তপসিলের সংশোধন প্রয়োজন। তাছাড়া ১৯১৩ সালের বেঙ্গল পাবলিক ডিমাণ্ডস রিকভারি এ্যাক্ট-এর সেকসানস ৫৬ এ্যাণ্ড ৫৭ ধারায় ১৯০৮ সালের ইণ্ডিয়ান লিমিটেসন এ্যাক্টের উল্লেখ আছে। ১৯৬৩ সালে লিমিটেসন এ্যাক্ট রদ করা হয়েছে। এই কারণে বেঙ্গল পাবলিক ডিমাণ্ডস রিকভারি এ্যাক্ট, ১৯১৩-এর ২ ধারা যথাযথভাবে সংশোধন করা দরকার। ছোট্ট বিল। আমি আশা করি মাননীয় সদস্যগণ আমার এই প্রস্তাবে সম্মতি দেবেন এবং বেঙ্গল পাবলিক ডিমাণ্ডস রিকভারি ( এ্যামেণ্ডমেন্ট ) বিল, ১৯৮৫ যেটা উত্থাপন করলাম বিধানসভা কর্তৃক সেটা অনুমোদনের জন্য গৃহীত হবে।

**মিঃ ডেপুটি স্পীকার** : There is a motion for Circulation by Shri Kashinath Misra. But as the Member is not present, the motion is not moved.

**ডাঃ জয়নাল আবেদিন** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় মন্ত্রী শ্রী বিনয় চৌধুরী মহাশয়কে আমরা প্রায়শঃই বা প্রতি সেশানেই দেখি সংশোধনী বিল আনেন। প্রয়োজন হলে আনবেন, আমি সে সম্বন্ধে না বলে এই বিল সম্বন্ধে কয়েকটি কথা বলছি। আজকে যে বিল আনা হয়েছে সেই বিলের আপ টু ক্লজ থ্রি আপত্তির কোন কারণ নেই, কিন্তু আমি তাঁকে সরাসরি জিজ্ঞাসা করতে চাই যে সাবসিডি কথাটা তিনি ব্যবহার করলেন কেন? হোয়াট ইজ দি ডেফিনেসান অব সাবসিডি? আপনারা ডিক্সনারিটা দেখুন।

Subsidy is outright grant. Why it is necessary to recover subsidy? We do not understand. You have subsidised something. Government of India has given subsidy on many things including food, fertiliser, clothings – Janata clothings. The Government has subsidised the registered societies and given loan also.

আজকের লোনের যে পার্ট, ঋণের যে অংশটা সেটা রিকভার করবেন। Why subsidy is recovered? If it is recovered then why it is called subsidy?

এখানে মাননীয় অর্থ মন্ত্রী মহাশয় নেই, আমি তাঁর কাছে গিয়েছিলাম Just to elicit his opinion as to why this word 'subsidy' has been included in the Bill?

উনি বললেন, আমিও সঠিক জানি না, বোধ হয় Loan without interest is subsidy.

আমি অর্থনীতিবিদ নই, আপনি তো প্রবীণ মানুষ, এটার কেন প্রয়োজন হ'ল তা আমি বুঝতে পারছি না, আশা করি আপনি সেটা বলবেন। দিস ইজ পয়েন্টস নং ওয়ান, এর পর আমি যেটা বলতে চাই সেটা হচ্ছে, সাবসিডি ইউটিলাইজ করে ফেলেছে, সোসাইটিরা বসে নেই, যদি খরচ না হয়ে থাকে কোন সাবসিডি তাহলে আপনি আদায় করার চেষ্টা করতে পারেন। আপনি কি হিসাব দিতে পারেন, ডিউরিং ইয়োর রেজিম কতগুলি সোসাইটি রেজিষ্টার্ড হয়েছে? আপনি কি গ্যারান্টি দিতে পারেন যে এই সোসাইটিগুলি আর্টিকেল অব মেমোরাণ্ডাম অনুসারে কাজ করে যাচ্ছে? আপনি কি বলতে পারেন রেজিষ্টার্ড সোসাইটিগুলির নিয়মিত অডিট হয়? আপনি কি বলতে পারেন

The Government has the apparatus to identify the societies which have become defunct or moribund or vanished on the touch of the Left Front Government, by the gracious touch of the Left Front Government, by the aged Minister Shri Benoy Krishna Chowdhury?

একথা আমি জানতে চাই। পশ্চিমবঙ্গের যে অর্থনৈতিক অবস্থায় এসে দাঁড়িয়েছে, পশ্চিমবঙ্গের সামাজিক অবস্থাকে আপনারা যেখানে নিয়ে গিয়েছেন তাতে আমাদের পুঞ্জিভূত ক্ষোভ আপনাদের বিরুদ্ধে যে এই সরকার নন-পারফরমেন্ট সরকার, এই সরকার জনহিতকর কোন কাজ করে নি। এই সরকার কাজ করেনি বলেই সোসাইটিগুলিকে রেজিষ্টার্ড করতে হচ্ছে by the benevolent organisers and promoters. Sir, according to Indian Constitution the Custodian of the Cityzens is the Supreme Court and the Custodian of the Legislators is the Speaker – the Chair.

( Noise and interuptions )

The howlers are always disturbing us. I do not want to be a silent spectator to that.

[4.40 – 4.50 p.m.]

স্যার, আমরা সকলেই জানি গভর্ণমেন্ট সমাজের সমস্ত দায়িত্ব নিতে পারেনা। আপনি জানেন আবাদি কংগ্রেস থেকে শুরু করে সিকস্টিফোর্থ

ভুবনেশ্বর কংগ্রেস পর্যন্ত সর্বত্রই লক্ষ্য ছিল সমাজতান্ত্রিক ধাঁচে নয়, জাতীয় সরকারের লক্ষ্য হবে সমাজবাদকে গণতান্ত্রিক পথে নিয়ে যাবার। ভলান্টারি অর্গানাইজেসন এবং

Registered societies are to some extent dutyful towards relief in the miseries of the people and in times of natural calamity or for certain other specific purposes which Government alone can not do. The Dairy Department including 'Pinjrapol' Society that is also a registered society. That means public institutions are being augmented by private enterprises forming a society.

সেই সোসাইটিকে গভর্ণমেন্ট অনুদান দিয়ে থাকেন। আপনি তাহলে এখন আবার সেই অনুদান আদায় করবার বিধান কেন করছেন? আপনাদের রাজত্বকাল ৮ বছরে এসে পৌঁছেছে এবং দেখছি দেশ দেউলিয়া হয়েছে – ইওর এক্সচেকার ইজ ব্যাঙ্করাপ্ট। আমরা জানি আজ প্রতিটি বাঙ্গালী ইজ এ ব্যাঙ্করাপ্ট। আপনারা অনুৎপাদন ব্যয় সংকোচ করতে পারতেন। এদিকে আপনারা ফ্ল্যাট প্রভিসন রেখেছেন ফর অল ক্যাটিগরিস্ অব সোসাইটি। "অরোভিল" অব অরবিন্দ এ্যাট পণ্ডিচেরী ইজ অলসো এ রেজিষ্টার্ড সোসাইটি। ডু ইউ প্রপোজ টু রিকভার গ্রান্ট, সাবসিডি এ্যাণ্ড লোন ফ্রম দেম? এরকম বিভিন্ন ক্যাটিগরির সোসাইটি আমাদের দেশে আছে এবং ইওর ল ইজ ফ্ল্যাট। হোয়েনেভার ইউ বিকাম ব্যাঙ্করাপ্ট ইউ ক্যানট পে স্যালারিস টু ইওর এমপ্লয়িজ। ডেঞ্জার ইজ ইনহারেন্ট ইন ইট। এই ফ্ল্যাট পাওয়ার আপনি কেন নিতে চাচ্ছেন? তারপর, নাইন (ডি) যেটা ইনভার্টেড কমার মধ্যে আছে সে সম্বন্ধেও আমি জানতে চাই। আপনি কি হিসেব করেছেন গভর্ণমেন্ট কত টাকা নেতে পারে এই সোসাইটির কাছ থেকে? আপনাদের ব্রুট মেজরিটি আছে সো ইউ উইল এক্সারসাইজ ইওর ব্রুটাল মেথড দ্যাট আই নো। আপনি স্টেটমেন্ট অব অবজেক্টস্ এ্যাণ্ড রিজনস্ -এ কেন ফাইনানসিয়াল মেমোরাণ্ডাম দিলেন না যে সোসাইটিগুলোতে এত লোন এবং দিস্ এ্যামাউন্ট অব মানি ইজ সাবসিডি এ্যাণ্ড ইট ইজ লকড্? আপনারা ফ্ল্যাট পাওয়ার নিয়ে নিচ্ছেন এবং ইউ আর কিপিং পিপল্ স্টার্ভড। ইউ ইওরসেলফ ইজ হাংরি ফর পাওয়ার – মোর পাওয়ার, ব্রুটাল পাওয়ার। ইন দ্যাট রেসপেক্ট আই ক্যান সাপোর্ট দিস্ বিল আপটু ক্লজ থ্রি। বাট আই এ্যাম নট ইন এ পজিশন এ্যাট দি মোমেন্ট টু এক্সপ্রেস মাই সাপোর্ট টু সেকসন ফোর উইথ নাইন (ডি)। আজকে আপনাদের পরিষ্কারভাবে মনে রাখতে হবে সার্কেল অফিসারের বোর্ড পাল্টিয়ে বি ডি ও লাগালেই কর্তব্য শেষ হয় না। এই সরকার সামাজিক দায়িত্ব পালনে ব্যর্থ হয়েছে। আমার কাছে নজীর আছে সরকারী হাসপাতালে মানুষের শিশু কুকুরে খেয়ে ফেলেছে। এই জন্য সোসাইটি গড়ে উঠেছে। এই যে ক্লিনিক তারা পরিচালনা করছে। এই যে সরকারী হাসপাতালে শিশুকে কুকুরে খেয়েছে, এটা অসভ্য নজীর, এটা বর্বর নজীর, এই রকম ঘটনা কোন সভ্য দেশে ঘটে না। এই সোসাইটিগুলো তো মালটি পারপাস, এক একটা উদ্দেশ্য নিয়ে – আজকে তিনটে প্রশ্ন তুলেছি, আপনি জবাব দেবেন, কত টাকা গভর্ণমেন্ট থেকে অধিক পাওনা আদায়ের সম্ভাবনা রয়েছে as loan and as subsidy component এবং কতগুলো সোসাইটিকে এই বিলের আওতায় আনতে চান টাকা আদায়ের জন্য এবং একটা হিসাব দিন, ডার্কে রাখবেন না আমাদের, কত টাকা সরকারী টাকা আবদ্ধ আছে এবং এর পরে সরকারী নীতি কি to promote registered society for certain social responsibility Which the Government alone can not perform or bear এই কথাটা তো আপনি বলবেন? আজকে সেইজন্য এই বিলের এই অংশকে সমর্থন করে অন্য অংশে আপনার ব্যাখ্যা জেনে পরবর্তীকালে আমাদের মন্তব্য আমরা রাখতে চাই। ইতিমধ্যে আমাদের একটা সনির্বন্ধ অনুরোধ রাখবেন, আমাদের দল বৃহৎ, অনেক মানুষ এই দলের মধ্যে ঢুকে গেছে, এদের কি অভ্যাস – এর জন্য যদি একটা নতুন সোসাইটি প্রমোট করেন তাহলে এখানে না হয় এই সোসাইটিকে – এরা এখানে যেটা করছেন, সেটা করতে পারবেন, আজকে আমি কতার্থ হবো যদি এই সব লোকেদের ওখানে চিকিৎসার ব্যবস্থা করেন। এই কথা বলে অন দি ফার্স্ট রিডিং অব দিস বিল আমার বক্তব্য আমি সীমাবদ্ধ রাখছি।

**শ্রী হাজারী বিশ্বাস** : মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে ভূমি ও ভূমি সদ্ব্যবহার বিভাগের মন্ত্রী মহাশয় যে বিল এনেছেন বঙ্গীয় সরকারী প্রাপ্য আদায় সংশোধনী বিল, তাকে সমর্থন করে দু একটি কথা বলতে চাই। আপনি জানেন এই বিলের প্রশ্নে বিরোধী দলের মাননীয় সদস্য ডাঃ জয়নাল আবেদিন বললেন – উনি সমাজের প্রশ্নটা করলেন, কিন্তু সমাজকে রক্ষা করার কথাটা বললেন না। এবং সেই দোষারোপটা এই সরকারের বিরুদ্ধে করলেন। উনি এই সমস্ত কথা জানা সত্ত্বেও আজকে যেটা করছেন, আমি পরিষ্কারভাবে জানাতে চাই যে সমাজনীতি ও রাজনীতি পাশাপাশি চলে এবং রাজনীতির দ্বারা সমাজের উত্থান পতন ঘটে। উনারা গোটা ভারতবর্ষে সরকারে আছেন, রাষ্ট্রক্ষমতায় উনারা আছেন এবং রাষ্ট্রের কর্ণধার হিসাবে উনারা আছেন এবং তার মাধ্যম দিয়ে কোন সমাজকে তারা শেষ করছেন, কোন সমাজকে তারা ওঠাচ্ছেন, এই কথা জানা সত্ত্বেও আজকে দোষারোপ করছেন পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকারকে। যাইহোক, যে বিল আজকে মন্ত্রী মহাশয় এনেছেন, অত্যন্ত সময়োপযোগী বিল আনা হয়েছে। আমরা সকলেই জানি যে ৫৬ ধারার প্রশ্নটা এখানে বলা হয়েছে এবং ৫৭ ধারায় বলা হয়েছে, মূলতঃ আমি প্রথমে ৫৬ ধারার কথা বলি। কারণ এই ধারাটা লিমিটেশন এ্যাক্টের সঙ্গে যুক্ত এবং এই লিমিটেশন এ্যাক্ট, আমরা অনেকেই জানি যে ডিলিট হয়ে গেছে। এই লিমিটেশন এ্যাক্টের মাধ্যমে ৫৬ ধারার প্রশ্নে সার্টিফিকেটের মাধ্যমে টাকা আদায় করা হতো। যেহেতু এই লিমিটেশন এ্যাক্ট ডিলিট হয়ে গেছে, ৫৬ ধারা সংশোধনের প্রশ্নটা সেই জন্য আজকে দেখা দিচ্ছে। কারণ এই ধারা বলে কোন সার্টিফিকেটের দরখাস্ত , আপিল কোন কিছু করা চলছে না। যার জন্য সময়োপযোগী ভাবে মন্ত্রী মহাশয় আজকে এই বিল এনেছেন, আমি এটা সমর্থন করছি। দ্বিতীয় প্রশ্ন হচ্ছে ৫৭ ধারা, একটি প্রশ্ন ছাড়া আজকে সেখানে ঐ ধারার মাধ্যম দিয়ে টাকা আদায় করা সম্ভব হচ্ছে না। যার জন্য এই ধারাটি সংশোধনের প্রশ্ন দেখা দিয়েছে। শেষ পর্যায়ের প্রশ্নে আমি বলতে চাই যে এই আইনটা ১৯০৮ সালের ছিল, যার মাধ্যম দিয়ে তখনকার দিনে সার্টিফেকেটের মাধ্যমে সমস্ত টাকা পয়সা আদায় করা হতো এবং তখনকার সময়ে কয়েকটা ক্ষেত্রে মানুষ ঋণ পেতে এবং সহজেই তার ফলে ঋণ আদায় করা যেত।

[4.50 – 5.00 p.m.]

দিন পরিবর্তন হচ্ছে, সমাজ পরিবর্তন হচ্ছে, মানুষের দৃষ্টিভঙ্গীর পরিবর্তন হচ্ছে, বিশেষ করে পরিবর্তিত পরিস্থিতিতে এখানে বামফ্রন্ট সরকার

এসেছে। এই পরিস্থিতিতে কেন্দ্রীয় সরকার কিছু কিছু পরিকল্পনা গ্রহণ করেছেন, রাজ্য সরকার প্রচুর পরিকল্পনা গ্রহণ করেছেন। বিশেষ বিশেষ ক্ষেত্রে প্রকল্প করার জন্য জনসাধারণের মধ্যে যে সমস্ত ঋণগুলি দেওয়া হচ্ছে, সে ঋণ নিয়ে তারা বিভিন্ন প্রকল্পের মাধ্যমে নিজেদের জীবিকার সংস্থান করছে। তবে কি রাজ্য সরকারের তরফ থেকে, কি কেন্দ্রীয় সরকারের তরফ থেকে বিভিন্ন প্রকল্পে জনসাধারণকে যে সমস্ত ঋণ দেওয়া হচ্ছে সে সমস্ত ঋণের টাকা যদি তারা সময়মত্ ফেরত না দেয় তাহলে পরবর্তী পর্যায়ে কোনো সরকারের পক্ষেই অন্য মানুষদের ঋণ দেওয়া সম্ভব নয়। বিগত দিনে এ বিষয়ে ১৯০৮ সালের যে আইন ছিল সে আইন বলে এই সমস্ত ঋণের টাকা আজ আর আদায় করা সম্ভব নয়। সেই কারণে মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এই সংশোধনী বিলটি এখানে উপস্থিত করেছেন। ১৯০৮ সালের আইন এবং ১৯৬১ সালের আইনের কয়েকটি শব্দ পরিবর্তন করে যা রাখা দরকার তা তিনি এখানে সঠিকভাবেই রেখেছেন। এ্যাক্ট অনুযায়ী সংজ্ঞাগুলি যে ভাবে রাখা দরকার সেভাবেই তিনি রেখেছেন। আইনের এই পরিবর্তনের ফলে বিভিন্ন প্রকল্পে জনসাধারণকে রাজ্য সরকার এবং কেন্দ্রীয় সরকার যে সমস্ত টাকা ঋণ হিসাবে দিচ্ছেন সে সমস্ত টাকা আদায় করা সম্ভব হবে। বিগত দিনের আইনকে যদি রেখে দেওয়া হয় তাহলে এই টাকা আদায় করা সম্ভব হবে না। তাই আইনের সমস্ত সংজ্ঞা, ধারা এবং উপধারার পরিবর্তন ঘটান হচ্ছে। আমরা দেখতে পাচ্ছি বিগত দিনের আইনের সিডিউল (১) এবং ৯(খ)—এর সংশোধন অত্যন্ত প্রয়োজন। সে পরিবর্তন এখানে আজকে করা হচ্ছে। তারপরে ১৯৬১ সালের আইন বলে যে সমিতিগুলির রেজিষ্ট্রি হয়েছিল, সেই সমিতিগুলি রাজ্য এবং কেন্দ্রীয় সরকারের কাছ থেকে সমস্ত রকমের ঋণ এবং সাহায্য পেয়ে আসছে। এখানে বলা হচ্ছে, সেই রেজিষ্ট্রেশন প্রাপ্ত সমিতিগুলি সরকারের কাছ থেকে টাকা পেতে পারে যদি তারা অন্য ব্যক্তি বা সমিতিকে তাদের লিখিত শর্ত মাফিক টাকা দিয়ে থাকে। এই শর্ত যদি তারা মানতে রাজী থাকে, তাহলেই তারা টাকা পাবে এবং সে ক্ষেত্রে সরকারের পক্ষেও টাকা আদায় করা সম্ভব হবে, সরকারের কাছে টাকা ফেরৎ আসবে। আইনের মধ্যে এই ব্যবস্থাটুকু থাকা বিশেষভাবে প্রয়োজন ছিল এবং মাননীয় মন্ত্রী মহাশয় সঠিকভাবেই এই ব্যবস্থা আইনের মধ্যে রেখেছেন। এই সমস্ত ধারা উপধারা সম্বলিত যে বিল আজকে মাননীয় মন্ত্রী মহাশয় এখানে উপস্থিত করেছেন তাকে আমি পুরোপুরি সমর্থন করছি। যাতে টাকা আদায়ের ক্ষেত্রে অসুবিধা না হয় এবং টাকা আদায় করে পরবর্তী পর্যায়ে অন্যান্য মানুষদের ঋণ দেওয়া যায় এবং প্রকল্পগুলিকে সঠিকভাবে রূপ দেওয়া যায়, সে দিকে লক্ষ্য রেখেই আমি এই বিলকে সমর্থন করছি এবং অন্যান্য মাননীয় সদস্যদের কাছে বিলটিকে সমর্থন করবার জন্য আবেদন রাখছি।

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, I want to draw the attention of Shri Benoy Krishna Chowdhury to the implications of this Amendment Bill- the Bengal Public Demands Recovery (Amendment) Bill,1985, on which I hear the debates today. Sir, firstly, I want to point out, it has also been pointed out by Dr. Zainal Abedin, that in the Statement of Objects and Reasons, the financial implications have not been mentioned by the amendment of which it would have a bearing on the Government of West Bengal. In regard to the implimentation under the provisions of the proposed Clause 9B under this Amendment Bill, in the Bengal Public Demands Recovery Act, as it exists, the question of financial implications has also not been mentioned. My second point is that it would be a best thing if we change the nomenclature of this Bill and call it as the Bengal Public Demands Non-Recovery Act. I say this because under the Bengal Public Demands Recovery Act, as it exists, it has been stipulated that money or revenue dues can be recovered under the Bengal Public Demands Recovery Act.

The Hon'ble Minister knows very well that thousands and thousands of people, if not lakhs and lakhs, demand recovery certificates and give line in the office of the Certificate Officer. Revenue dues have not been recovered. A good number of Officers are overburdened with their recovery processes and other revenue matters under the different Statutes. How then the Hon'ble Minister under this proposed amendment will be able to recover the dues from the registered or unregistered societies? I ask myself this question. It is impossible. If you look at the percentage of recovery of revenue in relation to revenue certificates pending under different revenue recovery procedures under this Act, you will find different revenue recovery procedure under this Act. you will find that the percentage of recoveries is very poor and by this amendment it is sought to adopt the same procedure, same method through same office which is overburdened and that office which can not recover the dues properly is being asked by this amendment to recover the dues from the registered or unregistered societies. Sir, the very purpose of the object will be defeated. That is my submission. Now, Sir, I will say about the proposed amendment. I do not want to say regarding the change of the Indian Limitation Act, 1908 or the Limitation Act, 1963. No debate is required for this. What has been mentioned in the proposed amendment i.e. 9B of clause 4? It is mentioned that the Central Government or the State Government will give loan or subsidy to individual persons not directly but through the societies. Therefore, this Government or Central Government will give loan or subsidy to different persons through the societies. Now, those societies are not going to be held responsible under this proposed amendment. The Government says that once

permission of this House is obtained under this proposed amendment the Government will recover the loan or the subsidy from the different persons. Therefore, I ask the Hon'ble Minister then why don't you give loan and subsidy directly to the persons and why through the societies? If the Government do that then the money will be given through the societies but recovery will be done by the Government. Then the societies will say that they are not responsible for this. There are many instances where societies, which are registered or unregistered, do not give particulars. They do not give information, they do not give data in regard to individuals. If names are given, the addresses of different individuals are not given and if the addresses are given the names are not given. Does the Government know about it? They have no adequate staff to know about these things. The Government is overburdened with different commitment. The Ministers and officials are committed to different aspects. They why the Government take onus on itself by introducing the amendment? As such we only wish recovery of this money not from the societies but from the individuals.

[5,00 - 5.10 p.m.]

You will find, Sir, as we have experienced that Government will not be able to recover the dues, loans and subsidies. These will have to be written off as bad debts. The burden of our Finance Minister, Mr. Ashok Mitra will increase further. The other Ministers will continue complaining to him that he is not giving money, proper funds to run their Ministries. Sir, the recovery procedure intended to be introduced for such loans and subsidies to the societies is impracticable and impossible and therefore, I call that as a 'non-recoverableprocedure' which is sought to be introduced. This point is most significant as has been pointed out by my senior colleague Dr. Zainal Abedin, as to how many societies have been registered. This is a very important point, a fact which the House should have been taken into confidence and told as to how many societies have been registered ; how many societies are there to which such loans and subsidies have been given and how many societies are there who have defaulted in repaying such loans and subsidies and how many societies have defaulted in giving the particulars of the names of such persons who have failed in repaying the loans and subsidies. These particulars, this information, this data, have been hidden and have not been given to the Members of this House. It is the duty cast upon this Government under the Legislature that they should take the House into confidence. Mr. Speaker, Sir, you must take up, pull up this Government as to why they have not disclosed these facts and figures in regard to the number of societies who are defaulters, how much loans have been given to them, how much subsidies have been given to them, how much loans have been repaid and how much is due. Are we not entitled to know these, Sir? If we are – which we are indeed – why these facts and figures are not given to us? If such facts and figures were given to us we would have been able to participate in the debate more effectively. But nothing has been given to us and because of the good majority that they have in this House they think that whatever they will do will have to accepted. Sir, this like a roadroller which they want to put across us, the Oposition Benches.

It is a serious matter. It concerns the revenue of our States. Then why not give us the facts and figures? You want to recover, we want to help you. This is not the procedure to recovered through an office where lakhs and lakhs of files and revenue certificates are lying in heaps of papers for recovery.

Therefore, Sir, I will most humbly request Benoy Babu, who is a senior Member of this House and a senior Minister too, just not to introduce an amendment for the sake of introducing. Look to the spirit, look to the practicability of the matter whether at all you will be able to implement the provisions of the proposed amendment which is sought to be introduced. My humble submission, Mr. Speaker, Sir, is that the Government of West Bengal will not be able to implement the proposed amendment under the provisions sought to be introduced by way of the amendment to the Bengal Public Demands Recovery Act and no useful purpose will be served. Thank you, Sir.

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলের সদস্যরা আইনটা ভাল করে পড়েন নি এবং ইংরাজী ভাষাটাও ভাল করে বোঝেননি। কংগ্রেস এই অবস্থাতে এসেছে। একজন ডাক্তারবাবু বললেন, আর একজন আইনজ্ঞ ব্যক্তি আইনটা না পড়ে সেনটেনস্‌টা বললেন। লেখা আছে-

Jointly by the State Government and Central Government. How irresponsible is a Legislator? Even he does not care to read the aims and objectives which have written in this piece of paper and he has come to argue the case before the House. I am very sorry to mention that Congress has come to such a sorry figure at this stage.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীপক্ষ ওঁদের অপদার্থতার কথা, অকর্মন্যতার কথা একবারও স্বীকার করলেন না। ১৯০৮ সালের লিমিটেশন এ্যাক্ট ১৯৬৩ সালে রিপিল করেছিলেন। ঐ কংগ্রেস আমলেই ১৯৬৩ সালে লিমিটেশন এ্যাক্ট তৈরী হয়েছিল এবং ১৯১৩ সালের বেঙ্গল পাবলিক ডিমাণ্ডস্ রিকভারি এ্যাক্ট ১৯৭৩ সাল পর্যন্ত ছিল। সেই আইনের সেকশন ৫৬ আমি এখানে পড়ে দিচ্ছি। এতে এপ্লিকেশনস্ অফ দি ইণ্ডিয়ান লিমিটেশন এ্যাক্ট, ১৯০৮ বলা আছে। পাবলিক ডিমাণ্ডস রিকভারি এ্যাক্টের এই অংশে বলা আছে -

Sections 6 to 9 of the Indian Limitation Act, 1908 shall not apply to suits, appeals or applications under this Act, except as declared in Sub-section (1), the provisions of the Indian Limitation Act, 1908 shall apply to all proceedingsunder this Act as if a certificate filed hereunder were a decree of a Civil Court.

এটা হ'ল সেকশন ৫৬। তারপর ১৯৬৩ সালে এই আইনটা পাশ হ'ল এবং কংগ্রেস ১৯৬৩ থেকে যেদিন পর্যন্ত এখানে ক্ষমতায় ছিলেন, সেদিন পর্যন্ত অর্থাৎ ১৯৭৭ সাল পর্যন্ত এঁরাই চালিয়েছেন। ১৯০৮ সালের লিমিটেশন এ্যাক্ট রিপিল হবার পর ১৯৬৩ সালের এ্যাক্টটি কিন্তু ইনকর্পোরেশনের জন্য ওঁরা পাবলিক ডিমাণ্ডস রিকভারী এ্যাক্টের এ্যামেণ্ডমেন্ট আনলেন না। জয়নাল আবেদিন সাহেব সেই সময় মন্ত্রী ছিলেন। তিনি কিন্তু এখানে একবারও বললেন না যে, ভুল করেছিলাম। কিন্তু বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বিনয়বাবু সেটার সংশোধন করলেন। এইজন্য পুনরায় তাঁকে ধন্যবাদ জানাই। এটা সংশোধন না করবার কারণে কত মামলা খারিজ হয়েছে এবং তারজন্য সরকারের কত ক্ষতি হয়েছে সেটাও কিন্তু ওঁরা একবারও বললেন না। সেকশন ৫৭তে ছিল - সার্টিফিকেট অফিসারস্ এণ্ড পাবলিক ডিমাণ্ড রিকভারী কোর্ট। সেখানে বলা ছিল -

A certificate Officer shall be deemed to be a Court, and any proceedings before him shall be deemed to be civil proceedings within the meaning of Section 14 of the Indian Limitation Act, 1908.

আজকে ইণ্ডিয়ান লিমিটেশন এ্যাক্ট, ১৯৬৩ ইনকর্পোরেট করা হয়েছে ১৯০৮-এর এ্যাক্টের থেকে। ওঁদের সময়ে অর্থাৎ ১৯৬৪ থেকে ১৯৭৭ চলে গেছে, ১৯৬৭ থেকে ১৯৭১ সালে, কিন্তু কোন সময়েই কংগ্রেস সেই আইনটি অর্থাৎ পাবলিক ডিমাণ্ডস রিকভারী এ্যাক্টটা চেঞ্জ করেন নি। আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো, ১৯৬৩ সালে লিমিটেশন এ্যাক্ট পাশ হওয়ায় পাবলিক ডিমাণ্ডস রিকভারী এ্যাক্ট-এর ৫৬ এবং ৫৭ ধারার পরিবর্তন করবার পর, সেকশনস্ ৬ টু ৯ যদি একই নাম্বার না থেকে থাকে, তাহলে সেম নাম্বারিং করে নেবেন বর্তমান লিমিটেশন এ্যাক্টে।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দ্বিতীয় কথা হোল - এতক্ষণ ধরে বিরোধীপক্ষ উল্টোপাল্টা কথা বলে হাউসকে মিসলিড্ করছিলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি আইনজ্ঞ ব্যক্তি, নিশ্চয়ই আইনের ধারাগুলো আপনার পড়া আছে। এখানে শ্রী রাজেশ খৈতান মহাশয় রয়েছেন, তিনিও নিশ্চয়ই পড়াশুনা করে থাকেন। আমি এখানে সিডিউল ওয়ানটি পড়ে দিচ্ছি। এতে পাবলিক ডিমাণ্ডস্-এর ডেফিনেশনটা বলা আছে। ডেফিনেশন আণ্ডার সেকশন ৩৬ - সেখানে বলছে -

"Public Demand" means any arear or money mentioned or reffered to in Schedule I, and includes any interestwhich may, by law, be chargeable thereunder upto the date on which a certificate is signed under Part II.

[5.10 – 5.20 p.m.]

সিডিউল (১)-এ আমরা কি দেখতে পাচ্ছি ; তারমধ্যে যেটা আমরা দেখেছি সেটা হ'ল - প্রতিটি ক্ষেত্রে ১, ২, ৩, ৪, যতগুলি আছে - রেভিনিউ আদায় করার ব্যবস্থা আছে। সেকশান ৯ রেলিভেন্ট যেখানে, সিডিউল (১)-এর মধ্যে ৯, ৯(এ) যেখানে বলছে কালেকশান প্রসিডিয়োর যে any money payable to an Officer of the Government ৯(এ)-র দ্বারা যদি কোন সোসাইটির কাছে এরিয়ারের টাকা থাকে সেটা কালেকসানে প্রভিশান নেই। রাজেশ খৈতান মহাশয় হাইকোর্টে যান কিনা জানিনা সেখানে এই নিয়ে অনেক মামলা হচ্ছে। কো-অপারেটিভ ইন্সটলমেন্ট নিয়ে মামলা হচ্ছে। পাবলিক ডিমাণ্ডস রিকভারী এ্যাক্ট অনুযায়ী সার্টিফিকেট অফিসাররা যখন সামন ইস্যু করছে, নোটিশ দিচ্ছে সেটা চ্যালেঞ্জ করে হাইকোর্টে মামলা হচ্ছে। সেখানে ফি-এর কোন ব্যবস্থা নেই। ৯(এ) অথবা ৯-এর মধ্যে কোন প্রভিসান নেই যে রিজেকটেড সোসাইটির কাছ থেকে কালেকশান করতে পারেন। অতএব এই আইনটা পাবলিক ডিমাণ্ডস রিকভারি এ্যাক্ট অনুযায়ী সার্টিফিকেট অফিসার কিছু কালেকশান করতে পারবেন না। মাননীয় মন্ত্রী মহাশয় উপযুক্ত ভাবেই এই এ্যামেণ্ডমেন্ট এনেছেন এবং এটা করা উচিৎ ছিল বলে আমি মনে করি। কংগ্রেস দীর্ঘদিন ধরে শুধু টাকাই দিয়েছে কিন্তু কোনদিন টাকা আদায় করেনি। বরং গ্রামে গ্রামে গিয়ে বলেছেএই টাকা সরকারের, টাকা তোরা ফেরৎ দিবি না। আজকে তাই পশ্চিমবাংলায় কো-অপারেটিভ মুভমেন্ট ফেল করেছে। জয়নাল আবেদিনের মত মন্ত্রী সেখানে ছিলেন বলেই এই আইনটা বুঝতে পারেননি, যার জন্য এই সংস্কার করেননি এবং এ্যামেণ্ডমেন্ট আনেন নি। ওনার মাথায় এটা ঢোকেনি বলেই এই দুরবস্থা। আজকে পশ্চিমবাংলা ৪০কোটি টাকা পায় কেন্দ্রর কাছ থেকে সেখানে গুজরাট পায় ৩০০কোটি টাকা। গুজরাট, মহারাষ্ট্র এবং রাজস্থানে টাকা আদায় এবং লোন আদায় করার ব্যবস্থা আছে। জয়নাল আবেদিন সাহেব কো-অপারেটিভ মন্ত্রী থেকে কি করেছেন? এই আইনের সংশোধন করেননি বলেই টাকা আদায় করতে পারা যাচ্ছে না।

( **ডাঃ জয়নাল আবেদিন** : স্যার, আমাদের এই সব কথা শুনতে হবে?)

**মিঃ স্পীকার** : জয়নাল সাহেব, জনগণ আপনাকে ভোটে জিতিয়েছে সব রকম কথা শোনার জন্য।

**শ্রী অনিল মুখার্জী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, উনি যখন বলে গেলেন যত উল্টোপাল্টা কথা, ইরেলিভেন্ট টক করে গেলেন। আমি আইনের কথাই বলছি। ৯ (এ)-তে আছে -

Any money payable to Government or to an Officer of Government in repayment of the loan in cash or in kind, in respect of which money, the person to whom the loan in cash or in kind was advanced, has agreed by a written instrument that such money shall be recoverable as a public demand.

ওনার মত আমি ঘোড়ার ডাক্তার নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়,৯(এ)-তে যে ধারা সেই ধারাতে আমরা দেখতে পাচ্ছি টাকা আদায় করা যাবে না। সুতরাং ৯ (বি) কে ইনক্লুড করা হয়েছে। ৯ (বি)-তে বলছে -

Any money payable to a society registered or deemed to have been registered under the West Bengal Societies Registration Act, 1961, when such money is financed jointly by the State Government and the Central Government and is granted by such society as subsidy or loan to a person who agrees by a written instrument, registered or unregistered, that such money shall be recoverable as a public demand.

সুতরাং অনাদায়ী টাকা আদায়ের জন্য এটা করা হয়েছে এবং সেকশান বি ইনক্লুড করতে হয়েছে। আমি অকস্‌ফোর্ড ডিকসনারী থেকে সাবসিডি কথাটার মানে কি দেওয়া আছে তা এখানে একবার পড়ে দিই।

**Subsidy means** – Parliamentary grant of money to the sovereign for State needs, tax levied on particular occasion ; money grant from one State to another in return for military or naval aid or other equivalent ; money contributed by State to keep down price of commodities etc. or to expenses of commercial undertaking, charitable institution, etc., held to be of public utility.

সুতরাং এর কোন ইউটিলিটি নেই তা নয়। সাবসিডি শুধুমাত্র গ্রান্ট নয়। আমি এই বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যপদ ভট্টাচার্য** : মাননীয় স্পীকার মহোদয়, আমি মাননীয় মন্ত্রী মহোদয়ের বিলকে পরিপূর্ণ সমর্থন জানাচ্ছি। তবে এই আইনের বিষয়ে এত আইনজ্ঞদের মধ্যে যে কি ভাবে আমার মত একজন আইনজ্ঞ যে আইন বিশেষ বোঝে না বলবো তা ভেবে পাচ্ছি না। স্যার, চোরের মায়ের বড় গলা – প্রাক্তন কো-অপারেটিভ মিনিষ্টার এখানে খুব বড় বড় কথা বলে গেলেন দেখলাম। তাঁর আমলে যে সমস্ত সোসাইটি গড়েছিলেন তার সবগুলিতে লালবাতি জ্বেলে দিয়ে গেছেন তাঁরা। তাঁরা রামকৃষ্ণ বিবেকানন্দ এর নাম দিয়ে একটা টেক্সটাইল কো-অপারেটিভ তৈরী করেছিলেন। সেটাকেও তাঁরা মেরে খেয়েছেন ; একই অবস্থা নদীয়া জেলাতেও। এখন দায়িত্ব এসে পড়েছে বিনয় চৌধুরী মহাশয়ের উপর টাকা আদায়ের। হিজল কো-অপারেটিভ নাম দিয়ে যেটি তাঁরা তৈরী করেছিলেন, সেখানে কৃষকদের লাঙ্গলে মরচে ধরে আছে। তাহলে টাকা আদায় হবে কি ভাবে? টাকা সরকারকে আদায় করতেই হবে, টাকা রিকভার করার প্রয়োজন আছে। টাকা আদায়ের ব্যাপারে আমরা দেখেছি যে, সোসাইটিগুলোর খুবই দেরী হয়। সার্টিফিকেট অনেক পরে গিয়ে পৌঁছায়। হেয়ারিংয়ের পর হেয়ারিং হয়ে যায়, তবু ও টাকা ঠিকমত আদায় হয় না। সেজন্য সোসাইটিগুলিকে দেয় টাকা দেওয়া হয় না। আপনারা যে সমস্ত কো-অপারেটিভগুলো করেছিলেন, সেগুলো টাকা দেয়নি। টাকা আদায়ের দায়িত্ব এখন বিনয় চৌধুরীর ঘাড়ে এসে চেপেছে। রামকৃষ্ণ বিবেকানন্দের নামে কো-অপারেটিভ তৈরী করে তাঁদের নামকে আপনারা ধুলিস্যাৎ করেছেন। দায়িত্ব এখন মন্ত্রী মহাশয়ের। সার্টিফিকেটগুলো যাতে তাড়াতাড়ি যায়, তার ব্যবস্থার কথা এখানে বলা হয়েছে। মাননীয় অনিলবাবু এখানে সাবসিডি কথার অর্থ যা বললেন, তা আমি বুঝতে পারলাম না। স্যার, এক সের বেগুন নিলে দুটো ফাউ পাওয়া যায় – এমন অবস্থায় কেউ বেগুন না কিনে যদি ফাউ দাবী করে তাহলে অবস্থাটা কোথায় গিয়ে দাঁড়ায় একবার ভেবে দেখুন। সোসাইটিগুলোর বাকী টাকা তারা আদায় দেয় না। এজন্যই সাবসিডির টাকা আদায়ের ব্যবস্থা থাকা উচিত। মাননীয় মন্ত্রী মহাশয় যদি সেই টাকা আদায়ের ব্যবস্থা করতে পারেন, তাহলে আমরা জানি যে সোসাইটিগুলো আবার সরকারের কাছ থেকে টাকা পাবে এবং সোসাইটিগুলো ভালভাবে চলতেও পারবে। এজন্যই টাকা রিকভারির দরকার আছে। এরজন্য আইনের সংশোধন করা দরকার। সোসাইটিগুলো ভালভাবে চালাবার জন্য তাদের কাছ্ থেকে টাকা আদায় হওয়া প্রয়োজন। এই কথা বলে আমি এই বিলকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপাল চন্দ্র পাণ্ডা** : মাননীয় স্পীকার স্যার, আমি ভূমি রাজস্বমন্ত্রী যে বিলটি এনেছেন তাকে পুরোপুরি সমর্থন করে সামান্য দু-একটি কথা বলতে চাই। সেটি হল এই যে, একথা ঠিক যে কংগ্রেস আমলে অতীতে বহু অর্থ বিনিয়োগ হয়েছিল বিভিন্ন ডেভোলাপমেন্টে লক্ষ্য নিয়ে বা ব্যবহারের উদ্দেশ্য নিয়ে। যেমন ধরুন, তাঁতশিল্প এবং খাদী গ্রামোদ্যোগের মাধ্যমে বহু রকমের টেক্সটাইল ইত্যাদি: সূতীবস্ত্র বা খাদী উৎপাদনের জন্য এই সমস্ত কেন্দ্রে অর্থ দেওয়া হয়েছিল। এই সমস্ত কেন্দ্রকে দেওয়া অর্থের পরিমান সামান্য কিছুও আদায় হয় নি। আমাদের যতটুকু জানা আছে তা হচ্ছে, বহু জায়গায় লালবাতি জ্বালিয়ে সরকারকে অর্থ আদায় দেওয়ার পরিবর্তে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখানো হয়েছিল।

[5.20 – 5.30 p.m.]

মাল্টিপারপাস অর্থে মাল পাচার হয়ে গেছে। আর পাস অর্থে পাচার হয়ে গেছে। এখন প্রশ্ন এসে দাঁড়িয়েছে যে এইসব টাকা আদায় কি করে হবে, কারণ আইনের মধ্যে এমন সব লুকনা থেকে যায় যে আদায় করা অসম্ভব হয়ে পড়েছে। এখনো পর্যন্ত এগুলি সংশোধন হয় নি, সম্প্রতি মাননীয় ভূমি রাজস্বমন্ত্রী তার শাসনকালে দেখতে পেয়েছেন যে এই লকুনার ভেতরে বহু অর্থ এইভাবে অপচয় বা অপব্যবহার হচ্ছে। তৃতীয়তঃ আর একটি কথা আমি সঙ্গে সঙ্গে মাননীয় ভূমি মন্ত্রীমহাশয়কে বলবো যে কোর্ট কেসের মাধ্যমে বহু অর্থ জমা পড়ে আছে, লক্ষ্য লক্ষ্য, কোটি কোটি টাকা জমা পড়ে আছে, এগুলি সবই পাবলিকের দেওয়া অর্থ, কেস চলাকালীন এ্যাডভান্স ডিপোজিট হিসাবে দেওয়া অর্থ, অনেক ক্ষেত্রে রেন্ট-কন্ট্রোলেও টাকা জমা পড়ে থাকছে, সেই সমস্ত টাকা ৩ বছরের মধ্যে উইথড্র না করলে সেই টাকা জমা পড়ে যাবে এবং সেই টাকা আজ কোথায় আছে কেউ জানে না। সরকারের কোন এ্যাটর্ণির কাছে যেমন টাকা দিতে হয়, তেমন অথরিটি দিতে হয় যে হি ক্যান উইথড্র দি মানি। এই পাওয়ার দেওয়া আছে কিন্তু প্র্যাকটিকালি এ্যাটর্ণিরা তার কত টাকা তুলেছেন বা প্রাপককে কত টাকা দিয়েছেন সেটার কিন্তু কোন হিসাব নেই। এইভাবে প্রচুর অর্থ অপচয় হচ্ছে, প্রায় লক্ষ লক্ষ বললে ভুল হবে কোটি কোটি টাকা কোর্টের আবদ্ধের মধ্যে কেসে চাপা পড়ে আছে। যে পরিমান অর্থ জমা পড়ে আছে তাতে আমার মনে হয় আমাদের রাজস্বের যে পরিমান অর্থের অভাব সেইক্ষেত্রে এই ডিপোজিট মানি নিয়ে যদি বিভিন্ন ডেভেলাপমেন্ট পারপাসে ব্যবহার করতে পারি তাহলে অন্তত যে মানি রক্ষিত আছে এবং যারা প্রাপক তাদের উইথ সার্টন ইন্টারেস্ট টাকা পে করতে পারবেন। সেইজন্য আমি এই প্রসঙ্গে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে আবেদন করবো যে তিনি যাতে অবিলম্বে সিদ্ধান্ত করে ঐ জমা টাকাটা ন্যাশানাল ডেভেলাপমেন্টের কাজে লাগান। এই কথা বলে এই বিলকে পরিপূর্ণ সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিনয় কৃষ্ণ চৌধুরী** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য ডঃ জয়নাল আবেদিন মহাশয়ের বক্তব্য আমি মন দিয়ে শুনেছি এবং উনি যদি উত্তেজিত না হন তাহলে খুব ভালোই বলেন, যুক্তিপূর্ণ কথা বলেন। একটি কথা সাবসিডি কথাটি কেন হল সেটা মন দিয়ে শুনুন, সাবসিডি আউটরাইট গ্রান্ট নয়, আমি আগেও বলেছি যে কেন্দ্র, রাজ্য এবং কেন্দ্র-রাজ্যের জয়েন্ট অনেক স্কীম আছে যেগুলি গত ১৫–২০ বছর ধরে হয়ত সাবসিডি লোনের সঙ্গে এ্যাটাচড্ ছিল, এদের লোন ইউটিলাইজেশান কত পারসেনটেজ হবে সেটা দেখতে হবে। যেমন ধরুন একটা ট্রাইবালের ব্যাপারে ৫০ পার্সেন্ট, সিডিউল কাস্টের ক্ষেত্রে ২৫ পার্সেন্ট। বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম পারসেন্টেজ হয়ে থাকে এবং পারসেন্টেজ বাড়ে সেটা ইউটিলাইজেশান অফ দি লোনের উপর। অনেক সময়ে দেখা গেল যে লোন পরে ইউটিলাইজেশান করতে পারেনি সেখানে দেখতে হবে কতটা ডিউ সাবসিডি পাবে সেখানে ততটা তাকে এক্সট্রা ফেরৎ দিতে হবে। কারণ এই এক্সট্রা বলতে ডিকসনারির মিনিং অনেক সময় একটা জিনিষ বোঝায় না, এখানে প্র্যাকটিক্যাল দিকটা দেখতে হবে এবং আমি সেটা ব্যবহারিক অভিজ্ঞতায় করেছি। অনেক অসুবিধাগুলি দেখেশুনে এই কাজ করা হয়েছে। সেইজন্য প্র্যাকটিক্যাল দিক থেকে এই ধারাটিকে বাদ দেওয়া হয়েছে। সুতরাং লোন এবং সাবসিডি এই ২টি জিনিষ নিশ্চয়ই বুঝতে পেরেছেন। যদি আপনার এই বিষয়ে কোন প্রশ্ন থাকে তাহলে তৃতীয় পঠনের সময়ে আবার আপনাকে বুঝিয়ে দেব।

অনেক সময় একটা বিতর্ক করতে হবে তখন কিছু না থাকলে অনেক কিছু জিনিষ বলা যায়। কেউ যদি বিশ্লেষণ করে দেখেন তাহলে দেখবেন এখানে দুটি পয়েন্ট আছে। একটা হচ্ছে লিমিটেশান এ্যাক্ট। যেখানে তার রেফারেন্স আছে সেখানে এই শব্দটা সরিয়ে এটা করেছি। দ্বিতীয় হচ্ছে গত ২০/২৫ বছর ধরে সেন্ট্রাল গভর্ণমেন্ট এবং স্টেট গভর্ণমেন্ট এবং উভয় মিলে অনেক নূতন ধরণের স্কীম করেছে। সেই স্কীমগুলির টাকা যাতে রিকভার করা যায় সেজন্য উইদিন দি পারভিউ অফ দি পাবলিক ডিমাণ্ডস্ রিকভারি এ্যাক্ট-এর এনেবেলিং ক্লজ ৯(এ) পর ৯(বি) করা হয়েছে। এতে কোন অসুবিধা নেই। This will only to bring to any other schemes. অনেকে বলেছেন ফাংসানিং-এর ইমপ্রুভমেন্ট যেটা একটা আলাদা জিনিষ। কোর্টে অনেক জমে আছে। আর একটা হচ্ছে আইন। আইন প্রয়োগ করতে গিয়ে তা যেসব মেসিনারির মধ্যে দিয়ে হবে সেটা অন্যভাবে বলতে পারেন। যে সমাজ ব্যবস্থা আছে তাতে কোর্ট থাকলেও আইন করে কিছু হবে না। এখানে দেখতে হবে ইমপ্লিমেন্টেশান কি ভাবে আরো ভালভাবে এক্সপিডাইট করা যায়। কিছুদিন আগে একটা অল ইণ্ডিয়া কনফারেন্স হল। কোর্টে অনেক মামলা জমে আছে। তার ডিসপোজালের ক্ষেত্রে এ্যাডমিনিষ্ট্রেটিভ সাইডে ল্যাপস্ আছে। এটা আইনের দিক থেকে করা যাবে। You can bring horse to the water but you can not force it to drink. এখন সেখানে আইন করলে হবে এবং যারা কাজ করবে তারা ঠিকভাবে কতখানি করবে তার উপর নির্ভর করবে। সেগুলি আমরা দেখব কিভাবে কি করা যায়। এ না হলে অনেক স্কীমের টাকা আদায় করা অসম্ভব। টোটাল এ্যামাউন্ট ইনভলভ কত সে সম্বন্ধে যদি প্রশ্ন করতেন তাহলে আমি বলতাম নোটিশ চাই। এটা কেউ কি বলতে পারেন? এখানে আমি তো আর হিউম্যান কমপিউটার নই। এখানে সেন্টেন্সটা আর একবার পড়ে দিচ্ছি। আপনারা প্রত্যেকটা অংশ ভালভাবে বুঝবার চেষ্টা করুন। এখানে ৯(বি)–তে আছে Any money payable to a society registered or deemed to have been registered under the West Bengal Societies Registration Act, 1961, when such money is financed jointly by the State Government and the Central Government and is granted by such society as subsidy or loan to a person who agrees by a written instrument, registered or unregistered, that such money shall be recoverable as a public demand.

এখানে কতকগুলি ক্লজ আছে। আমি ১৯২৮ সালে ম্যাট্রিক পাশ করি। তখন আমাদের একজন সেকেণ্ড মাস্টার ছিলেন – তখন আমাদের ফার্স্ট ক্লাস ছিল– তিনি কি বলতেন সেটা বলি। এছাড়া তখন আমাদের যিনি এ্যাসিস্টেন্ট হেডমাস্টার ছিলেন তিনি আমাদের সেন্টেন্স এ্যানালিসিস শেখাতেন। সেটা এই রকম ছিল যে কমপ্লেক্স সেন্টেন্স – প্রিন্সিপাল সেন্টেন্স গাইডেড বাই হাউ মেনি ক্লজেস। তাঁর নাম ছিল হেমেন্দ্রবাবু। সেই

রকম কমপ্লেক্স ল'য়ের অনেক রকম এ্যানালিসিস আছে। সেজন্য বলছি এতে কোন অসুবিধা নেই এবং খুব সিম্পল জিনিষ।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

**Clauses 1, 2, 3 and 4**

The question that clauses 1, 2, 3 and 4 do stand part of the Bill was then put and agreed to.

**Preamble**

The question that the Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Benoy Krishna Chowdhury** : Sir, I beg to move that the Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed.

**ডঃ জয়নাল আবেদিন** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, পণ্ডিত স্থানীয় একজন ব্যক্তি, আমার বন্ধু সদস্য, যিনি কোর্টে ব্রিফ পান না, এখানে বলার সুযোগ পেয়ে কিছু ব্যক্তিগত আক্রমণ করার চেষ্টা করেছেন। স্যার, এই বিলটা রিলেটস টু সোসাইটি, নট টু কো-অপারেটিভ সোসাইটি। আজকে ওপক্ষে সদস্যরা যা বলেছেন বোধ হয় দুটো গুলিয়ে ফেলেছেন চীন বা রাশিয়া থেকে মগজ ধোলাই করার জন্য। সোসাইটি আর কো-অপারেটিভ সোসাইটি এক নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, জাম আর জামরুল এক নয়, সাল আর খাল এক নয় এই বন্ধুদের কি করে বোঝাই এই জিনিষটা। তবু প্রসঙ্গক্রমে আমাকে আক্রমণ করেছেন বলে একটা উত্তর দেওয়ার অধিকার আমার আছে অলদো থার্ড রিডিংএ বলার কোন স্কোপ নেই। স্যার, এদের আমলে কো-অপারেটিভ আন্দোলন যেখানে প্রয়োজন এ্যাকর্ডিং টু দি প্রাইস লেভেল অব ১৯৭১, থ্রি হান্ড্রেড ক্রোরস সেখানে এরা আদায় করতে পারেনি পরস্পর দ্বন্দ্বের জন্য। দে হ্যাভ নট বিন এবল্ টু এক্সিড ইভেন হান্ড্রেড ক্রোরস আদায় করতে পারেনি বার বার কো-অপারেটিভ জিনিষটার বদল করেও। এরা লুটে খেয়েছে, আজও লুটে খাচ্ছে। অনিল আর সুনীল দুটো এক নয়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিলের বিরোধিতা করার উপাদান নেই, শুধু আপনাকে অনুরোধ এই যে আপনার এ্যাপারেটাস – ইমপ্লিমেন্টিং এ্যাপারেটাস, যেখানে ইট রিকয়ার্স ওভারহলিং রিঅর্গানাইজেশান এণ্ড টু বি লিটল্ এ্যাকটিভ ব্যক্তিগত ক্ষেত্রেও এবং সোসাইটির ক্ষেত্রেও। এই ক্ষেত্রে যদি সুপারভিসান এবং পিরিয়ডিক্যাল চেক আপ হয় তাহলে বোধ হয় গভর্ণমেন্ট মানির লিটিগেশান বার্ড হয়ে যায় না। এইজন্য আপনাকে অনুরোধ প্রিজ গিয়ার আপ ইয়োর মেশিনারি। আপনারা অনেক কিছু করেছেন, এটা করতে পারেন কিনা দেখুন – দি এ্যাপারেটাস ফর ইমপ্লিমেন্টেশান অব দি প্রভিসানস অব দিস বিল। এই কথা বলে আমি এই বিলের বিরোধিতা করছি না।

The motion of Shri Benoy Krishna Chowdhury that the Bengal Public Demands Recovery (Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed, was then put and agreed to.

ADJOURNMENT

The House was then adjourned at 5.34 p.m. till 1.00 p.m. on Wednesday, the 11th September, 1985, at the Assembly House, Calcutta.

# Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Wednesday, 11th September, 1985 at 1 p.m.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 12 Ministers, 15 Ministers of State and 168 Members.

[1-00 — 1.10 p.m.]

**Mr. Speaker** : To-day the questions of Shri Nani Bhattacharyya, Minister-in-charge of Irrigation & Waterways will be held over as he is unwell. Now Held over question 29.

## Held Over Starred Questions
## (to which oral answers were given)

### বীরভূম জেলায় কয়লার সন্ধান

*২৯। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি বীরভূম জেলায় উচ্চমানের কয়লার সন্ধান পাওয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, উক্ত কয়লা উত্তোলনের ব্যাপারে কেন্দ্রীয় সরকারকে অবহিত করা হইয়াছে কি ?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) হ্যাঁ।

(খ) বীরভূমের হিংলো অঞ্চলে কয়লার সন্ধান পাওয়া গিয়াছে। কেন্দ্রীয় সরকারের বিভিন্ন সংস্থা এই ব্যাপারে সম্পূর্ণ অবহিত আছেন

**শ্রীধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে কয়লার সন্ধান পাওয়া গেছে। এই কয়লা কি পরিমান পাওয়া যাবে সেটা জানাবেন কি ?

**শ্রীনির্মল কুমার বোস :** এখনই সেই সম্পর্কে বিস্তৃত তথ্য দেওয়া সম্ভব নয়। তার কারণ ওখানে পশ্চিমবঙ্গ সরকারের যে মাইনস ডিপার্টমেন্ট আছে, তারা খোঁজ খবর করে এই বিষয়ে তথ্য নিচ্ছেন। তার পরে জিওলজিক্যাল সার্ভেও বিস্তৃত তথ্য সংগ্রহ করছেন। তবে প্রাথমিক পর্যায়ে তারা সন্তুষ্ট হয়েছেন যে এখানে কয়লা রয়েছে। কত কয়লা পাওয়া যাবে, কোন কোন জায়গায় পাওয়া যাবে এই সব নিয়ে অনুসন্ধান চলছে। তাই এখনই বিস্তৃত কিছু বলা সম্ভব নয়।

**শ্রীভক্তি ভূষণ মণ্ডল :** মাননীয় শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রী মহাশয়, এই কয়লার ব্যাপারে যে স্কীম আছে, এটা অলরেডি স্যাংশান হয়ে আছে। পলাশস্থরি থেকে ইলামবাজার হয়ে জয়দেবপুর এই যে স্কীমটা, এই ব্যাপারে সার্ভে অব ইণ্ডিয়া থেকে ওরা কি রিপোর্ট দিয়েছে ? আর একটা হচ্ছে, এটা টেকনিক্যাল কমিটিতে অলরেডি পাশ হয়ে আছে কিনা সেটা জানাবেন কি।

**শ্রীনির্মল কুমার বোস :** আমি এইটুকু বলতে পারি যে ১৯৭৪ সালে প্রথম রিপোর্ট তৈরী হয়। তারপরে জিওলজিক্যাল সার্ভে ১৯৭৯ সালে কাজ শুরু করেন। এখানে হিংলো গ্রাম পঞ্চায়েতের যে অঞ্চল আছে তার একটা এলাকায় নির্দিষ্ট করা হয়েছে। সেই নির্দিষ্ট এলাকায় তথ্য অনুসন্ধান করার কাজ শুরু হয়েছে। প্রাথমিক রিপোর্ট পাওয়া গেছে, কিন্তু চূড়ান্ত সিদ্ধান্ত করা হয়নি যার ফলে কোল অব ইণ্ডিয়ার এই কয়লার কাজ শুরু করতে পারে।

**শ্রীসিদ্ধেশ্বর মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি খয়রাশোল থানার সগরডাঙগা এলাকায় আন-অথরাইজড কয়লা রেজ করে বিক্রি হচ্ছে এটা আপনি জানেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** এটা সম্পূর্ণ আলাদা বিষয়, আনঅথরাইজ কয়লা রেজিং হচ্ছে কিনা। এ্যাবানডানড কোল মাইন থেকে চারটি জায়গায় বেসরকারী পরিচালনায় কয়লা রেজ করার কথা ছিল-কিন্তু তারা কয়লা তোলা চালু করে নি। এ এলাকায় বিশেষভাবে এবং ব্যাপকভাবে ইললিগ্যালি মাইনিং হচ্ছে। আমরা এ বিষয়টি ই সি এলকে এবং ভারত সরকার এবং বর্তমান সেন্টারের মন্ত্রী বসন্ত পাতিলের সংগে আলোচনা করেছি এগুলি বন্ধ করার জন্য। তবে বেআইনীভাবে হিংলো অঞ্চলে এই কয়লা তোলা হচ্ছে এই রকম খবর আমাদের কাছে নাই।

**শ্রীআবদুল মান্নান :** মন্ত্রী মহাশয় স্বীকার করলেন আনঅথরাইজ ওয়েতে কয়লা তোলা হচ্ছে। বর্তমানে যে আইন আছে তার দ্বারা তার বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া যায় কিনা এবং যদি না থাকে সেই ক্ষমতা আপনি নেবার জন্য আইন করবেন কিনা?

**শ্রীনির্মল কুমার বোস :** এই ব্যাপারে আমরা ই সি এলকে জানিয়েছি। তথাপি রাজ্য সরকারের দায়িত্ব আছে। আমরা মাঝে মাঝে তাদের ধরি। এই বিষয়টি আরও তৎপর করবার চেষ্টা হচ্ছে।

### বীরভূম জেলায় পাথর উত্তোলন

*৩৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৯।) **শ্রীশশাঙ্কশেখর মণ্ডল :** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, বীরভূম জেলার রামপুরহাট, মহম্মদবাজার এবং নলহাটী থানা এলাকায় কালো পাথরের (ব্ল্যাক স্টোন) খাদ হইতে বৈজ্ঞানিক পদ্ধতিতে পাথর উত্তোলনের কোন পরিকল্পনা সরকারের আছে কি ?

**শ্রী নির্মল কুমার বোস :**

বীরভূম জেলায় মহম্মদ বাজার থানার সরকারী সংস্থা West Bengal Mineral Development & Trading Corporation পাথর উত্তেলন করিতেছে। রামপুরহাট ও নলহাটি থানা এলাকায় বেসরকারী উদ্যোগে বর্তমানে এই পাথর উত্তোলনের কিছু কাজ হইতেছে।

**শ্রীসরল দেব :** প্রশ্নটা হচ্ছে মিনার‍্যাল ডেভেলপমেন্ট করপোরেশন বৈজ্ঞানিক কাজ করবার কোন পরিকল্পনা আছে কিনা?

**শ্রীনির্মল কুমার বোস :** মহম্মদবাজার এবং রামপুরহাটে West Bengal Mineral Development and Trading Corporation কাজ করছে। আমরা একে আরও বাড়াবার চেষ্টা করছি। অন্য কোনভাবে উত্তোলন করবার কোন পরিকল্পনা নাই। তবে এই রকম প্রস্তাব এলে আমরা বিবেচনা করবো।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** যদিও এই প্রশ্নের সংগে আমার প্রশ্ন সরাসরিভাবে যুক্ত নয় তবুও মন্ত্রী উত্তর দিলে বাধিত হবো। মহম্মদবাজার এলাকায় ব্লাক ষ্টোন ও সাদা চীনা মাটি বিস্তৃত এলাকায় পাওয়া যায়। ভারতবর্ষের বিভিন্ন জায়গায় দেখা গেছে এই রকম কাঁচা মাল থাকলে সেখানে সেই ধরণের শিল্প হয়েছে। হিন্টারল্যাণ্ড সেই সব শিল্প গড়ে উঠে। বীরভূম জেলায় চিনা মাটি সাদা পাথর ব্লাক ষ্টোন থাকা সত্বেও আজ পর্যন্ত সেখানে এই ধরণের কোন শিল্প গড়ে উঠে নি। কেন শিল্প হচ্ছে না, সেটা দয়া করে বলতে পারেন কি?

[1.10-1.20P.M.]

**শ্রীনির্মল কুমার বোস :** মহম্মদ বাজার এলাকায় যে পাথর রয়েছে সেই পাথরটা আমরা তুলছি এবং এই পাথর নানা কাজে ব্যবহৃত হচ্ছে। পি. ডবলিউ. ডি. সি. এম. ডি. এ. এর কাজে ব্যবহৃত হচ্ছে। এছাড়াও মাননীয় সদস্য যে কথাটা বললেন, এই পাথর দিয়ে অন্য কোন শিল্প হয় কিনা, ওখানে চীনা মাটি আছে, অন্যান্য আরো যে সব জিনিস আছে সেগুলি নিয়ে আমাদের মাইনিং ডেভেলাপমেন্ট এ্যাণ্ড ট্রেডিং করপোরেশন চিন্তা ভাবনা করছেন। আমরা বিভিন্ন বেসরকারী উদ্যোক্তাদের সংগে কথা বার্তা বলছি। কেবল বৃহৎ, মাঝারি শিল্প নয়, ওখানে ক্ষুদ্র ক্ষুদ্র কিছু শিল্পও হচ্ছে। এই ধরণের প্রস্তাব নিয়ে ক্ষুদ্র শিল্প করার চিন্তা ভাবনাও করা হচ্ছে। ডিষ্ট্রিক্ট ইনডাষ্ট্রিজ সেন্টারের মধ্যে এই ধরণের প্রস্তাব আছে। বেসরকারী কোন উদ্যোগ এগিয়ে এলে নিশ্চয় সর্বপ্রকার সাহায্য করা হবে।

**শ্রীধীরেন্দ্র নাথ সেন :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন শিল্প স্থাপনের ব্যাপারে চিন্তা ভাবনা করা হচ্ছে। নলহাটি, মহম্মদ বাজার এলাকার পাথর খাদগুলির সংগে বিরাট একটা কমুনিকেশান গ্যাপ রয়ে গেছে এবং এগুলি চালান করবার ব্যাপারে একটা অসুবিধা আছে। রেল সম্বন্ধে ট্রানসপোর্ট সিস্টেম সম্বন্ধে আপনি কি চিন্তা ভাবনা করছেন?

**শ্রীনির্মল কুমার বোস :** সাঁইথিয়া থেকে পাটনিল হাটগাছা পর্যন্ত, যেখানে মাইনিং ডেভেলপমেন্ট এ্যাণ্ড ট্রেডিং করপোরেশন থেকে পাথর তোলা হচ্ছে, রেল লাইন নিয়ে যাবার জন্য রেলওয়ে দপ্তরকে বহুবার অনুরোধ জানানো হয়েছে, বহুবার কথাবার্তা হয়েছে। কিন্তু তারা এটা করবেন, এখনো পর্যন্ত সেই রকম কিছু বলেন নি। আমরা তাগাদা করে চলেছি। এই রেল লাইন হয়ে গেলে কাজের খুব সুবিধা হবে।

**শ্রীসেখ ইমাজুদ্দিন :** আপনি বললেন রামপুরহাট, নলহাটি থেকে বেসরকারীভাবে পাথর তোলা হচ্ছে। এই পাথর তোলার ক্ষেত্রে এই সব মালিকরা সরকারের কাছ থেকে কোন লাইসেন্স নেন কিনা এবং কোন রেন্টদেন কিনা, দয়া করে এটা জানাবেন কি?

**শ্রীনির্মল কুমারবোস :** তাদের অনুমতি দেওয়া হয় এবং তার জন্য তাদের কাছ থেকে আমরা পয়সা পাই।

### পুরুলিয়ায় সন্ধানপ্রাপ্ত কয়েকটি খনিজ পদার্থ

*৪২। (অনুমোদিত প্রশ্ন নং - *২২৮।) **শ্রীসুধাংশুশেখর মাঝি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি –

(ক) ইহা কি সত্য যে, সম্প্রতি পুরুলিয়া জেলায় মানবাজার ২নং ব্লকে রকফসফেট, তামা, চীনামাটি ও ডালোমাইট-এর সন্ধান পাওয়া গিয়াছে; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাদ উক্ত খনিজ পদার্থ আহরণ করার কাজ আরম্ভ করা হবে বলে আশা করা যায়।

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) হ্যাঁ।

(খ) এখনই বলা সম্ভব নয়।

**শ্রী সুধাংশু শেখর মাঝি :** আপনি 'ক' প্রশ্নের উত্তরে বললেন 'হ্যাঁ' আর 'খ' প্রশ্নের উত্তরে বললেন, এখনই বলা সম্ভব নয়'। পুরুলিয়া জেলার মানবাজার ২নং ব্লকের কোন্ কোন্ মৌজায় এই রক ফসফেট, ডালোমাইট পাওয়া গেছে এবং কি পরিমান পাওয়া গেছে, সেটা বলতে পারবেন?

**শ্রীনির্মল কুমার বোস :** আপনার প্রশ্ন হচ্ছে, 'পুরুলিয়া জেলার মানবাজার ২নং ব্লকে রক ফসফেট, তামা, চিনামাটি, ডলোমাইটের সন্ধান পাওয়া গেছে কিনা – আমি বলেছি হ্যাঁ। মৌজাগুলির ব্যাপারে আলাদা প্রশ্ন করবেন উত্তর দিয়ে দেব। কপার, ক্লে এ্যণ্ড ডলোমাইট এই তিনটি বিষয়ের মধ্যে এখন পর্যন্ত যে হিসাব পাওয়া গেছে তাতে দেখা যাচ্ছে এগুলি অল্প অল্প এখানে ওখানে কিছু পাওয়া গেছে এবং আরো তথ্যানুসন্ধান করা হচ্ছে। কারণ, পাশের ব্লকেই রক ফসফেট নিয়ে কাজ হচ্ছে বেলদিতে। সুতরাং এটা কি পরিমান পাওয়া যাবে, কতটা কি কাজ হবে সেটা দেখা হচ্ছে। কিন্তু ডলোমাইটের ব্যাপারে বলতে পারি মানবাজার ২নং ব্লকে ডলোমাইটের পরিমান খুব আশাপ্রদ বলে মনে হচ্ছে এবং আমরা আমাদের কর্মসূচীর মধ্যে এটাকে অন্তর্ভুক্ত করেছি। উত্তরবংগের জয়ন্তী পাহাড় এলাকাতেও ডলোমাইটের খুব ভালো কাজ হচ্ছে। আমরা আশা করছি পুরুলিয়ার ডলোমাইট দিয়েও খুব ভাল কাজ হবে এবং এখানে আমাদের খুব ভাল ভাবে কাজ করা যাবে বলে মনে হচ্ছে।

**শ্রী সুধাংশু শেখর মাঝি :** এর যথেষ্ট সুযোগ থাকা সত্বেও এই পদার্থ আহরণ করতে দেরি হচ্ছে কেন, সেটা জানাবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** দেরি হয়নি। কারণ, পাশের ব্লকেই রক ফসফেট নিয়ে আমাদের ভালভাবে কাজ চলছে। এই রকম ফসফেট ভারতবর্ষে সার হিসাবে ব্যবহৃত হয়। কেরলে পর্যন্ত আমাদের এটা বিক্রী হয়। উত্তরবঙ্গ, দক্ষিনবঙ্গ অর্থাৎ সমগ্র পশ্চিমবঙ্গের কৃষকরা মাটির উর্বরতা বৃদ্ধির জন্য ব্যাপক ভাবে এটাকে ব্যবহার করছেন। মানবাজারে তামার পরিমান কম দেখা যাচ্ছে। আর ডলোমাইটের ব্যাপারে ওদিকে বড় প্রকল্প কিছু হয়নি। মানবাজার এলাকায় ডলোমাইট অনুসন্ধানের কাজে বিলম্ব হয়নি। তথ্য অনুসন্ধানের পরই কাজ শুরু হয়েছে।

### পুরুলিয়া জেলার ঝাড়বাগদা মৌজায় লোহার সন্ধান

*৪৪। (অনুমোদিত প্রশ্ন নং - *২৩১।) **শ্রীসুধাংশুশেখর মাঝি :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) ইহা কি সত্য যে, পুরুলিয়া জেলার মানবাজার থানার ঝাড়বাগদা মৌজাতে উন্নত মানের লোহার সন্ধান পাওয়া গিয়াছে ; এবং

(খ) সত্য হইলে, কবে নাগাত উক্ত লোহা আহরণের কাজ আরম্ভ করা হইবে বলিয়া আশা করা যায় ?

**শ্রীনির্মল কুমার বোস :** (ক) জানা নাই। (খ) প্রশ্ন উঠে না।

**শ্রীসুধাংশু শেখর মাঝি :** 'ক' প্রশ্নের উত্তরে মাননীয় মন্ত্রী মহাশয় জানালেন, "জানা নেই।" আমার প্রশ্ন , তিনি কি জানেন, মানবাজার থানার ঝাড়বাগদা মৌজাতে কিছু লোক এক টাকা কে. জি. দরে ঐ লোহার পাথর বিক্রি করতো এবং মাইনস এ্যাণ্ড মিনারেল ডেভালপমেন্ট কর্পোরেশনের লোকরা সেটা জেনে তারপর তা বন্ধ করেছেন?

**শ্রীনির্মল কুমার বোস :** এটা শুধু লোহার ব্যাপার নয়, এরকম ধারণা নানান জায়গায় আছে। কোথাও হয়ত লোহা পাওয়া গেল, সোনা বা রুপো পাওয়া গেল তা কিন্তু যথেষ্ট নয়। এখানে কিছু কিছু জায়গায় আকরিক লোহা পাওয়া গিয়েছে। সামান্য কিছু পাওয়া গেলে তা নিয়ে লাভজনক কোন ব্যবসা করা যায় না। তা ছাড়া এ ব্যাপারটা শুধু রাজ্যসরকার করেন না, ভারতসরকারের জিওলজিক্যাল সার্ভেও এর সংগে যুক্ত আছেন। আমাদের

রাজ্য সরকারের খনিজ সম্পদ বিভাগ এবং ভারতসরকারের জিওলজিক্যাল সার্ভে যুক্তভাবে সমস্ত তথ্য অনুসন্ধান করেন। এখনও পর্য্যন্ত যে লোহার খবর পাওয়া গিয়েছে এখানে তা এত স্কেচি, এত কম যে তা উত্তোলনের কোন রকম পরিকল্পনা বা তা নিয়ে শিল্প করা সম্ভব নয়। সুতরাং আমার উত্তর হচ্ছে, এই এলাকায় ভালো রকম লোহার সন্ধান পাওয়া গিয়েছে এ খবর আমাদের জানা নেই সুতরাং এ ব্যাপারে প্রশ্ন ওঠে না।

**শ্রীকমলাকান্ত মাহাতো :** মাইনস এ্যাণ্ড মিনারেলসের লোকজন যেদিন ওখানে যান সেদিন আমি সেখানে উপস্থিত ছিলাম এবং তাঁরা আমার কাছে স্বীকার করেছেন যে ঐ লোহার পাথর উন্নত ধরনের। মাননীয় মন্ত্রীমহাশয় এ ব্যাপারে ভালোভাবে তদন্ত করবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** আপনি যখন বলছেন তখন আমি এটা খোঁজ করে দেখবো।

**শ্রীঅশোক ঘোষ :** একই সদস্যের দুটি প্রশ্ন পর পর এলো কি করে?

**মিঃ স্পীকার :** অশোকবাবু আপনি বলছেন, একই সদস্যের দুটি প্রশ্ন পর পর এলো কি করে? আপনি যদি লক্ষ্য করে দেখতেন তাহলে দেখতে পেতেন এগুলি হেল্ড এভার প্রশ্ন।

Starred questions
(To which oral answers were given)

**চলচ্চিত্রে সরকারের অর্থ লগ্নি**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪।) **শ্রীকাশীনাথ মিশ্র :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেনকি–
(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (জুলাই মাস পর্যন্ত) কোন্ কোন্ প্রযোজকের চলচ্চিত্রে অর্থ লগ্নি করা হয়েছে;
(খ) সাম্প্রতিককালে মহুয়া রায়চৌধুরীর মৃত্যুতে অর্ধসমাপ্ত ছবিগুলিতে সরকারের ক্ষতির পরিমাণ কত;
(গ) সরকার-প্রযোজিত আংশিক বা অর্ধসমাপ্ত ছবিগুলির মধ্যে মহুয়া রায়চৌধুরী অভিনীত ছবির সংখ্যা কত; এবং
(ঘ) বাংলা চলচ্চিত্রকে উন্নত করার জন্য সরকার কর্তৃক কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :**
(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে কোন প্রযোজকের চলচিত্রেই অর্থ লগ্নী করা হয় নাই।

(খ) সরকার প্রযোজিত কাহিনী চিত্র ও শিশু চিত্র অর্ধ সমাপ্ত নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) ১। নিজস্ব প্রযোজনায় কাহিনীচিত্র নির্মাণ।

২। বেসরকারী প্রযোজকদের কাহিনীচিত্র নির্মাণের জন্য অনুদান প্রকল্প।

৩। ফিল্ম প্রডাকসন ইউনিটের মাধ্যমে প্রযোজকদের স্বল্প হারে ক্যামেরা ইত্যাদি ভাড়া করার সুযোগ।

৪। ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফাণ্ড গঠন।

৫। আর্ট ফিল্ম থিয়েটার নির্মাণ।

৬। ওয়েষ্ট বেঙ্গল কলার ফিল্ম। ডেভালাপমেন্ট কর্পোরেশন গঠন।

৭। টেকনিসিয়ান্স ষ্টুডিও অধিগ্রহণ।

৮। তথ্য চিত্র নির্মাণ।

৯। তথ্য চিত্র ক্রয়।

১০। সংবাদ-আলেখ্য নির্মাণ ইত্যাদি।

**শ্রীআব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রীমহাশয় যে ১০ দফা পরিকল্পনার কথা বললেন তারমধ্যে কোন কোন পরিকল্পনা এখন পর্যন্ত রূপায়িত হয়েছে তা জানাবেন কি?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** পাশাপাশি প্রত্যেকটিরই কাজ চলছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, টেকনিসিয়ন ষ্টুডিও অধিগ্রহণ করার পর এই ষ্টুডিও'র ভার যাদের উপর দেওয়া হয়েছে তারা সকলেই কি টেকনিসিয়ান বা কাদের কাদের উপর এই ভার দেওয়া হয়েছে?

[1.20-1.30P.M.]

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** টেকনিসিয়ান ষ্টুডিও পরিচালনার ভার এখনও সরকারের কাছে আছে। আমরা বিধানসভার একটা বিল এনেছিলাম। সেই বিল অনুযায়ী পরবর্তী পর্যয়ে পরিচালনায় ভার কর্পোরেশানের কাছে দেব। এখন পর্যন্ত এটা সরকারী পরিচালনাধীনে আছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয়, এই টেকনিসিয়ন ষ্টুডি অধিগ্রহণের পরে এখন পর্যন্ত কোন কমিটি, কোন সংগঠনও হয়নি যারা এটাকে পরিচালনা করবেন। এটার কাজ কি ভাবে চলছে সেটা জানাবেন কি?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** ষ্টুডিও পরিচালনার কাজ যে ভাবে চলে সেখানে সরকারী অফিসারাই যথেষ্ট এবং সেই ভাবে রুটিন মাফিক ওয়ার্ক হচ্ছে। তবে এটা এখনও সরকারী নিয়ন্ত্রনে আছে।

**শ্রীশেখ ইমাজুদ্দিন :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে ১৯৮৫ সালের জুলাই মাস পর্যন্ত কোন অর্থ লগ্নী হয়নি। কিন্তু তার পরেও ৫/৬ মাস বাকী আছে, সেই সময়ের মধ্যে কোন অর্থ লগ্নী করা হবে কিনা জানাবেন কি?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** অর্থ লগ্নী করার ব্যাপারটা একটু তাৎপর্যপূর্ণ, এটা বোঝা দরকার। অর্থ লগ্নী পশ্চিমবঙ্গে সরকারের তরফ থেকে কোন প্রযোজককে করা হয়নি।

*১১০। স্থগিত।

*১১১। স্থগিত।

## সামাজিক বন সৃজন কর্মসূচীতে শহরাঞ্চলে গাছ বিতরণ

*১১২। (অনুমোদিত প্রশ্ন নং *৩১৩।) **শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** বন বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) সামাজিক বন সৃজন কর্মসূচী অনুযায়ী এ বছর (১৯৮৫) এ পর্যন্ত কলকাতা সমেত বিভিন্ন শহরাঞ্চলে কতগুলি গাছ বিতরণ করা হয়েছে;

(খ) এ কর্মসূচী অনুযায়ী গাছ প্রাপকদের কি কি সুযোগ দেওয়া হয়ে থাকে; এবং

(গ) বিলি না করতে পারার ফলে এ পর্যন্ত কত টাকার গাছ নষ্ট হয়েছে?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

(ক) ৩৯, ৮৮, ৫৪৭

(খ) ১। চারা বিনামূল্যে বিতরণ করা হয়।

২। চারা লাগাবার পদ্ধতি এবং রক্ষনাবেক্ষন বুঝিয়ে দেওয়া হয়।

৩। এই কর্মসূচীর Incentive Scheme এর আওতায় প্রাপকদের (নুন্যপক্ষে ৫০ এবং উর্দ্ধপক্ষে ৭৫০ বিতরিত চারার ক্ষেত্রে) তিন বছরে চারা প্রতি মোট ৪০ পয়সা নগদ অথবা সমমূল্যের রাসানিক সার দেওয়া হয়।

(গ) নষ্ট হয়নি।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন যে বিভিন্ন পৌর এলাকাতে এই বন্ধ সৃজনের জন্য যে গাছ দেওয়া হয় বা অন্যান্য সংস্থাগুলিকে যে গাছ দেওয়া হয়, এগুলি যথাযথ ভাবে লাগান হচ্ছে কিনা সেটা দেখার ব্যবস্থা সরকারের আছে কি না?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** যে চারা বিতরণ করা হয়, যারা এই ব্যাপারে উদ্যোগ নেবেন তাদের জন্য দেওয়া হয়। কাজেই যারা দায়িত্ব নিয়ে এগিয়ে আসেন সেই ভাবে কাজ হয়। সাধারণতঃ ৩ বছরে চারা প্রতি মোট ৪০ পয়সা নগদ বা সমমূল্যের রাসায়নিক সার দেওয়া হয়। প্রথম বছরে ১৬ পয়সা, দ্বিতীয় বছরে ১০ পয়সা এবং তৃতীয় বছরে ১৪ পয়সা করে দেওয়া হয়। এই চারা বিতরণের সময়ে এই বিষয়ে ভেরিফাই করে দেখা হয়।

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, এটা কি সত্য যে শান্তিনিকেতনে শ্রমিক অসন্তোষের জন্য কয়েক লক্ষ টাকার গাছ নষ্ট হচ্ছে?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** এই ধরণের কোন ঘটনার খবর আমার জানা নেই। আপনি যখন বললেন তখন এটা খোঁজ নিয়ে জানাবো।

**শ্রীপ্রবোধ পুরকায়েত :** মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি বললেন যে কয়েক লক্ষ চারা বিতরণ করা হচ্ছে। এই চারাগুলি কি কি গাছের? এই প্রসঙ্গে আপনি বললেন যে ৩ বছরে প্রতি চারা পিছু ৪০ পয়সা করে দেওয়া হয়। এই যে চারাগুলি দেওয়া হয়, এটা দেবার পদ্ধতি কি সেটা বিস্তরিত ভাবে জানাবেন কি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** আমি আগেই বলেছি যে আবেদন করলে চারা বিতরণ করা হয়। এই চারা বিতরণের পদ্ধতি সম্পর্কে আমি আগেই বলেছি। তবে বন বিভাগের যে সমস্ত কর্মচারী আছে তারা সেটা ভ্যারিফাই করে দিয়ে থাকেন। যেখানে যেখানে যারা দায়িত্বে আছেন সেই সমস্ত জায়গায় তারা দিয়ে থাকেন। এই ভাবে কাজ হয়।

রাজ্য সরকারের খনিজ সম্পদ বিভাগ এবং ভারতসরকারের জিওলজিক্যাল সার্ভে যুক্তভাবে সমস্ত তথ্য অনুসন্ধান করেন। এখনও পর্য্যন্ত যে লোহার খবর পাওয়া গিয়েছে এখানে তা এত স্কেচি, এত কম যে তা উত্তোলনের কোন রকম পরিকল্পনা বা তা নিয়ে শিল্প করা সম্ভব নয়। সুতরাং আমার উত্তর হচ্ছে, এই এলাকায় ভালো রকম লোহার সন্ধান পাওয়া গিয়েছে এ খবর আমাদের জানা নেই সুতরাং এ ব্যাপারে প্রশ্ন ওঠে না।

**শ্রীকমলাক্ষ মাহাতো :** মাইনস এ্যাণ্ড মিনারেলসের লোকজন যেদিন ওখানে যান সেদিন আমি সেখানে উপস্থিত ছিলাম এবং তাঁরা আমার কাছে স্বীকার করেছেন যে ঐ লোহার পাথর উন্নত ধরনের। মাননীয় মন্ত্রীমহাশয় এ ব্যাপারে ভালোভাবে তদন্ত করবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** আপনি যখন বলছেন তখন আমি এটা খোঁজ করে দেখবো।

**শ্রীঅশোক ঘোষ :** একই সদস্যের দুটি প্রশ্ন পর পর এলো কি করে?

**মিঃ স্পীকার :** অশোকবাবু আপনি বলছেন, একই সদস্যের দুটি প্রশ্ন পর পর এলো কি করে? আপনি যদি লক্ষ্য করে দেখতেন তাহলে দেখতে পেতেন এগুলি হেল্ড এভার প্রশ্ন।

Starred questions
(To which oral answers were given)

**চলচ্চিত্রে সরকারের অর্থ লগ্নি**

*১০৯। (অনুমোদিত প্রশ্ন নং *১৩৪।) **শ্রীকাশীনাথ মিশ্র :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেনকি—

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে (জুলাই মাস পর্যন্ত) কোন্ কোন্ প্রযোজকের চলচ্চিত্রে অর্থ লগ্নি করা হয়েছে;

(খ) সাম্প্রতিককালে মহুয়া রায়চৌধুরীর মৃত্যুতে অর্ধসমাপ্ত ছবিগুলিতে সরকারের ক্ষতির পরিমাণ কত;

(গ) সরকার-প্রযোজিত আংশিক বা অর্ধসমাপ্ত ছবিগুলির মধ্যে মহুয়া রায়চৌধুরী অভিনীত ছবির সংখ্যা কত; এবং

(ঘ) বাংলা চলচ্চিত্রকে উন্নত করার জন্য সরকার কর্তৃক কি কি পরিকল্পনা গ্রহণ করা হয়েছে?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকার :**

(ক) ১৯৮৪-৮৫ ও ১৯৮৫-৮৬ সালে কোন প্রযোজকের চলচিত্রেই অর্থ লগ্নী করা হয় নাই।

(খ) সরকার প্রযোজিত কাহিনী চিত্র ও শিশু চিত্র অর্ধ সমাপ্ত নেই।

(গ) প্রশ্ন ওঠে না।

(ঘ) ১। নিজস্ব প্রযোজনায় কাহিনীচিত্র নির্মাণ।

২। বেসরকারী প্রযোজকদের কাহিনীচিত্র নির্মাণের জন্য অনুদান প্রকল্প।

৩। ফিল্ম প্রডাকসন ইউনিটের মাধ্যমে প্রযোজকদের স্বল্প হারে ক্যামেরা ইত্যাদি ভাড়া করার সুযোগ।

৪। ফিল্ম ওয়ার্কার্স ওয়েলফেয়ার ফাণ্ড গঠন।

৫। আর্ট ফিল্ম থিয়েটার নির্মাণ।

৬। ওয়েষ্ট বেঙ্গল কলার ফিল্ম। ডেভালাপমেন্ট কর্পোরেশন গঠন।

৭। টেকনিসিয়ন্স ষ্টুডিও অধিগ্রহণ।

৮। তথ্য চিত্র নির্মাণ।

৯। তথ্য চিত্র ক্রয়।

১০। সংবাদ-আলেখ্য নির্মাণ ইত্যাদি।

**শ্রীআব্দুল মান্নান :** মাননীয় মন্ত্রীমহাশয় যে ১০ দফা পরিকল্পনার কথা বললেন তারমধ্যে কোন কোন পরিকল্পনা এখন পর্যন্ত রূপায়িত হয়েছে তা জানাবেন কি?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** পাশাপাশি প্রত্যেকটিরই কাজ চলছে।

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, টেকনিসিয়ন ষ্টুডিও অধিগ্রহণ করার পর এই ষ্টুডিও'র ভার যাদের উপর দেওয়া হয়েছে তারা সকলেই কি টেকনিসিয়ান বা কাদের কাদের উপর এই ভার দেওয়া হয়েছে?

[1.20-1.30P.M.]

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** টেকনিসিয়ান ষ্টুডিও পরিচালনার ভার এখনও সরকারের কাছে আছে। আমরা বিধানসভার একটা বিল এনেছিলাম। সেই বিল অনুযায়ী পরবর্তী পর্যয়ে পরিচালনায় ভার কর্পোরেশানের কাছে দেব। এখন পর্যন্ত এটা সরকারী পরিচালনাধীনে আছে।

(নো রিপ্লাই)

**শ্রীঅম্বিকা ব্যানার্জী :** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন তা যদি আমি বুঝে থাকি তাহলে দেখছি যে, ওখানে প্রায় ৪ কোটি টাকা এখন পর্যন্ত খরচ হয়ে গিয়েছে, অথচ ওখানে এখন পর্যন্ত জলের কোনো ব্যবস্থা করা হয়নি। যে কোন একটা ইণ্ডাষ্ট্রির জল হচ্ছে ইনফ্রাষ্ট্রাকচারের মধ্যে প্রথম এবং প্রধান জিনিস। জল ছাড়া কোনো ইণ্ডাষ্ট্রি চলতে পারে না। এ ক্ষেত্রেও স্পিনিং মিল চালাতে জল ইজ এ মাষ্ট। অথচ এখানে আমরা দেখছি যে, চার কোটি টাকা খরচ হয়ে যাবার পরে জলের অনুসন্ধান করা হচ্ছে। এটা একটা হাস্যাস্পদ ব্যাপার। এই অবস্থার কারণ কি?

**শ্রীপ্রলয় তালুকদার :** মাননীয় স্পীকার মহোদয়, ৪ কোটি টাকা খরচ করার পরে জলের সন্ধান করা হচ্ছে, এটা ঠিক নয়। সব কাজই এক সঙ্গে করা হচ্ছে। অর্থাৎ সেড় কনসট্রাকসন যেমন করা হচ্ছে, মেশিনের অর্ডার যেমন দেওয়া হচ্ছে তেমনই যে সব জায়গা থেকে জল পাওয়া যাবে সে সব জায়গায় ট্যাপ্ করা হচ্ছে। সমস্ত কাজই এক সঙ্গে করা হচ্ছে এবং সমস্ত কাজ শেষ করতে হয়ত আমাদের নিধারিত সময়ের চেয়েও কিছু বেশী সময় লাগবে। স্পিনিং মিলের জন্য জলের দরকার এটা আমরা জানি এবং এটাও জানি যে, বাঁকুড়া জেলা খরা পীড়িত এলাকা, সেখানে জলের সংকট রয়েছে, তা সত্বেও সেখানে স্পিনিং মিল স্থাপনের সিদ্ধান্ত কেন নেওয়া হলো, সেটা বাঁকুড়া জেলার সমস্ত দলের এম. এল. এরা জানেন। বাঁকুড়া জেলায় কোনো শিল্প নেই, সেখানে জলের অভাব থাকা সত্বেও স্পিনিং মিল স্থাপনের ব্যবস্থা করা হয়েছে। অবশ্য ডি. ভি. সি এবং হাটআসুরিয়া প্রভৃতি জায়গা থেকে জল পাওয়া যাবে জেনেই এই সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে। ৪ কোটি টাকা খরচ হয়ে যাবার পরে জলের অনুসন্ধান চলছে। এটা মোটেই ঠিক নয়। সমস্ত কাজ একই সঙ্গে চলছে। এর মধ্যে হাস্যাস্পদ ব্যাপার কিছু নেই।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় কি অনুগ্রহ করে জানাবেন, বাঁকুড়া জেলার বড়জোড়া স্পিনিং মিলটির প্রজেক্ট রিপোর্ট কারা তৈরী করেছিল এবং সমস্ত জিনিস না দেখে যদি তারা রিপোর্ট তৈরী করে থাকে তাহলে-বর্তমানে এত জিনিস কেনা হয়েছে, এর জন্য-তাদের কাছে কৈফিয়ত দাবী করবেন কি?

**শ্রীপ্রলয় তালুকদার :** কো-অপারেটিভ স্পিনিং মিলের প্রজেক্ট রিপোর্ট তৈরী করার ক্ষেত্রে যাঁরা একসপার্ট, তাঁরাই এ ক্ষেত্রেও প্রজেক্ট রিপোর্ট তৈরী করেছেন। সমস্ত কো-অপারেটিভ স্পিনিং মিলের প্রজেক্ট রিপোর্ট বোম্বাই এর এ একটা জায়গা থেকেই তৈরী হয়। প্রজেক্ট রিপোর্টে কোনো ভুল ছিল না। তাঁরা জায়গা ঠিক করে দিয়েছেন এবং কোন্ কোন্ জায়গায় জল পাওয়া যাবে তাও তাঁরা বলে দিয়েছেন, এখন সে সমস্ত জায়গা থেকে জলের ব্যবস্থা করা হচ্ছে।

*১১৪। স্থগিত।

*১১৫। স্থগিত।

## সামাজিক বন সৃজনের লক্ষ্যমাত্রা

*১১৬। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩৮।) [illegible] **রা :** বন বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানবেন কি–

(ক) পশ্চিমবঙ্গে সামাজিক বন সৃজনের পরিকল্পনা সর্বপ্রথম কোন্ সালে প্রবর্তিত হয়;

(খ) ১৯৮৪–৮৫ বছরে সামাজিক বন সৃজনের লক্ষ্যমাত্রা কত ছিল; এবং

(গ) সামাজিক বন সৃজনে অন্যান্য রাজ্যের তুলনায় পশ্চিমবঙ্গের সাফল্যের কোন তুলনামূলক চিত্র সরকারের হাতে আছে কি?

**শ্রী অচিন্ত্য কৃষ্ণ রায় :**

(ক) ১৯৮১-৮২ সালে।

(খ) ২৪,৫১৩ হেক্টার।

(গ) গ্রামাঞ্চলে দরিদ্র জনসাধারণের অর্থনৈতিক উন্নয়নের ক্ষেত্রে পশ্চিমবঙ্গের সামাজিক বনসৃজন প্রকল্প অন্যান্য রাজ্যের তুলনায় সফলতর বলা চলে। এই প্রকল্পের অন্তর্গত খামার বনসৃজনে' ক্ষুদ্র ও প্রান্তিক চাষীদের অংশগ্রহণের শতকরা হিসাব পশ্চিমবঙ্গের ক্ষেত্রে ৮১% যেখানে এই হিসাব গুজরাটে ৪২% হরিয়ানায় ৩৮%, জম্মুও কাশ্মীরে ৬৪%– সরিবদ্ধ আবাদী- বনসৃষ্টির ক্ষেত্রেও বেড়া ও অন্যান্য আনুষঙ্গিক সংরক্ষণের খরচ ন্যুনতম রেখে স্থানীয় পঞ্চায়েত ও জনসাধরণের সহযোগীতায় বৃক্ষপুঞ্জ সৃষ্টিতে এ রাজ্যকে সফলতম বলে চিহ্নিত করা হয়েছে।

আন্তর্জাতিক উন্নয়নসংস্থার বিশেষজ্ঞের প্রতিবেদনে পশ্চিমবঙ্গে চারা তৈরীর প্রযুক্তিগত দিকটিকে অন্যান্য অনেক রাজ্যের তুলনায় উন্নততর বলে উল্লেখ করা হয়েছে। পশ্চিমবঙ্গের 'পুঞ্জ খামার প্রকল্প' (Group from Forestry) তুলনামূলক বিচারে বিশেষ প্রশংসা অর্জন করেছে।

গত চারবছরে সামাজিক বনসৃজন প্রকল্পে লক্ষ্যমাত্রার তুলনায় ১৩৫% কাজ সম্পূর্ণ করা হয়েছে। এই প্রকল্পের অন্তর্গত 'ক্ষয়িষ্ণু বনের পুনর্নবীকরণ অংশে লক্ষ্যমাত্রার তুলনায়, ১৯২% ,'খামার বনসৃজনে' ১৪১% এবং সাবিবদ্ধ আবাদি বনসৃষ্টিতে '১০৭%বনসৃজন করা হয়েছে।

**শ্রীসুমন্তকুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় বলেবেন কি, সাধারণ বনভূমি ও সামাজিক বনভূমি পশ্চিমবঙ্গে গত কয়েক বছরে যেভাবে ধ্বংস হয়েছে বলে খবরের কাগজে বেরিয়েছে-এই ব্যাপারে অন্যান্য রাজ্যের তুলনায় ধ্বংস বেশী হয়েছে না কম হয়েছে কিম্বা আদৌ ধ্বংস হয়েছে কিনা তা জানাবেন কি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** ১৯৭২ সাল থেকে ১৯৭৫ সাল পর্যন্ত গোটা ভারতবর্ষে বনভূমি কিভাবে ধ্বংস হয়েছে সেই তথ্য আমি দিতে পারি। এই তথ্য ভারতসরকারের ন্যাশনাল রিমোট সেনসিং এজেন্সি অর্থাৎ সাটেলাইট থেকে সংগ্রহ করেছি। বিভিন্ন রাজ্যের বনভূমি কিভাবে ধ্বংস হয়েছে তা দেওয়া আছে। গুজরাটে হয়েছে ৪৭.৯০ ভাগ, হরিযানায় ধ্বংস হয়েছে ২৫.৮৯ ভাগ, হিমাচল প্রদেশে ৩৮.৩৭ ভাগ, জম্মু এবং কাশ্মীরে হয়েছে ২৮.৫৭ ভাগ, মহারাষ্ট্রের হয়েছে ২৫.৫৭ ভাগ, ন্যাগালাণ্ডে হয়েছে ২৬.৩২ ভাগ, পাঞ্জাব-চণ্ডিগড়ে হয়েছে ৫৫.৪৪ ভাগ, রাজস্থানে হয়েছে ৪৭.১২ভাগ, দিল্লীতে হয়েছে ৪৪ ভাগ আর সেই জায়গায় পশ্চিমবাংলাতে হয়েছে ২২.৩৩ ভাগ। এই তথ্য ভারতসরকারের কর্তৃক প্রচারিত।

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ধ্বংসপ্রাপ্ত বনভূমি সেটাকে সংরক্ষণের জন্য ঐসব এলাকার চারিপাশের গ্রামগুলিকে নিয়ে নতুন করে বনসৃজন করার কোন উদ্যোগ আপনার আছে কি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** পশ্চিমবঙ্গ সরকার বনভূমি যা ধ্বংস হয়েছে তাকে রক্ষা করার জন্য একদিকে সামাজিক বনসৃজন প্রকল্প যাকে সোস্যাল ফরেষ্ট্রি বলা হচ্ছে তা নেওয়া হয়েছে এবং এই প্রকল্প সারা ভারতবর্ষের মধ্যে শীর্ষস্থানে আছে। দ্বিতীয়ত রাজ্যের পরিকল্পনা ষ্টেট প্ল্যান যাকে বলে তা অবলম্বন করে নতুন করে কৃষান নার্সারি ও অন্যান্য পদ্ধতি প্রয়োগ করে বনভূমিকে গ্রামীন কভার অর্থাৎ আচ্ছাদিত করার জন্য উদ্যোগ শুরু করেছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** এই এ্যাসেম্বলী হাউসে বসে আপনি যতই ফিগার দিন, আমি আপনাকে পরিষ্কার চিত্র বলছি। যে জেলা বীরভূম জেলা নাম ছিল সেই জেলা এখন মরুভূমি নাম হয়েছে। তার কারণ ভারতবর্ষে বনজ সম্পদের পরিমান-আমার বলা যদি ভুল হয়ে থাকে তাহলে নিশ্চয়ই কারেক্ট করে দেবেন-গড়ে যেখানে ২২ ভাগ, পশ্চিমবাংলায় যেখানে ১৩ ভাগ, বীরভূমে সেখানে সাড়ে ৩ ভাগ। আপনি বীরভূমের ফরেষ্ট ডিপার্টমেন্ট থেকে খোঁজ নিয়ে জানুন স্যার, ৫৬ লক্ষ টাকা খরচ করে কেবলমাত্র ১৮ লক্ষ গাছ লাগানো হয়েছে।

এর কারণটা একটু আগে গোপাল বাবু বললেন। শান্তিনিকেতনে যে লেবার আনরেষ্ট হচ্ছে তার কারণ তারা চারাগুলি দিতে বাধা দিচ্ছে। আপনি যে সম্পদের পরিমাণটা বিধানসভায় তুলে ধরলেন তাতে- বীরভূমের মানুষ হিসাবে আমি মনে করছি-সারা দেশে গড় ২২ ভাগের মধ্যে পশ্চিমবঙ্গে ১৩ ভাগ এবং তার মধ্যে বীরভূমে সাড়ে তিনভাগ কেন হল এটা একটু দয়া করে জানাবেন কি?

[1.40-1.50P.M.]

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** আমি আগেই বলেছি যে আমাদের দেশে দারিদ্র বেড়ে যাওয়ায় বেশীরভাগ মানুষের কাজকর্ম না থাকায় এবং এক শ্রেণীর চোরাকারবারীদের প্রশ্রয় দেওয়ার ফলে ১৯৭২ থেকে ১৯৭৫ সাল পর্য্যন্ত সারা ভারতবর্ষের বনভূমি ধ্বংস হয়ে গেছে। আমরা সেগুলি রক্ষা করার প্রচেষ্টা নিয়েছি আমাদের বাজেটে। তা ছাড়া আর. এল. ই. জি. পি. এবং এন. আর. ই. পি. তে এ ফরেষ্ট তৈরী করার জন্য এ বছর ব্যাপকভাবে প্রকল্প গ্রহণ করেছি, তাতে আমরা অবশ্যই বীবভূমকে অন্তর্ভুক্ত করব।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় মন্ত্রী মহাশয় একটু আগে ১৯৭২ থেকে ৭৫ সাল পর্য্যন্ত বনভূমি ধ্বংসের একটা পরিসংখ্যান দিলেন। আপনার কাছে ১৯৭৭ থেকে ১৯৮৫ পর্য্যন্ত কত ধ্বংস হয়েছে তার কোন পরিসংখ্যান আছে কি বা সেটা দেবেন কি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** এই ধ্বংসের ব্যাপারটি ভারতবর্ষের দুটি প্রতিষ্ঠান সমীক্ষা করেছিলেন। আমি তার রিপোর্টটা দিয়েছি। এখন পশ্চিমবঙ্গের ব্যাপারে আমরা নিজেরা কিছু করিনি।

**শ্রীমলিন ঘোষ :** ১৯৭২ থেকে ১৯৭৭ পর্য্যন্ত কতটা সৃষ্টি এবং ধ্বংস হয়েছে, আর ১৯৭৭ থেকে ১৯৮৫ পর্য্যন্ত কতটা সৃষ্টি বা ধ্বংস হয়েছে মাননীয় মন্ত্রী মহাশয় সেটা দয়া করে জানাবেন কি?

**শ্রীঅচিন্ত্য কৃষ্ণ রায় :** সেভাবে কিছু হিসাব করিনি, আমি যে হিসাব টা দিয়েছি সেটা ১৯৭৭ সালের আগের হিসাব।

## পুরুলিয়া জেলায় সিমেন্ট কারখানা*

*১১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৭৬৫।) **শ্রীসুব্রত মুখার্জী** এবং **শ্রীকাশী নাথ মিশ্র :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানবেন কি-

(ক) পুরুলিয়া জেলার "দামোদর সিমেন্ট অ্যাণ্ড স্ল্যাগ লিমিটেড" নামে প্রস্তাবিত সিমেন্ট কারখানাটি এ পর্যন্ত চালু না হবার কারণ কি; এবং

(খ) ১৯৮৫-৮৬ সালে ঐ সিমেন্ট কারখানার জন্য বাজেট বরাদ্দকৃত অর্থের পরিমাণ কত?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) যৌথ উদ্যোগে অংশগ্রহনের জন্য উপযুক্ত সংস্থা স্থিরীকরণে বিলম্ব এবং বার্ণপুরে ইস্কোর'র জমিতে গলিত ধাতু গুঁড়ো করার জন্য প্রয়োজনীয় জমি সংগ্রহে বিলম্ব,

(খ) ১৯৮৫-৮৬ সালে এই প্রকল্পের জন্য পশ্চিমবঙ্গ শিল্পোনয়ন নিগমের West Bengal Industrial Development Corporation বাজেটে ৩০ লক্ষ টাকা বরাদ্দ করা হয়েছে।

**শ্রীশান্তিরাম মাহাতো :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে দামোদর সিমেন্ট এ্যাণ্ড স্ল্যাগ লিমিটেড নামে প্রস্তাবিত সিমেন্ট কারখানাটি চালু করতে ঠিকমত ব্যবস্থা করতে পারা যাচ্ছে না, সেজন্য দেরী হচ্ছে, এবং বার্ণপুরে ইসকোর জমিতে গলিত ধাতু গুঁড়ো করতে বিলম্ব হচ্ছে। এ গুড়ো করার কাজটা পুরুলিয়া জেলাতে করতে পারলে আরও ভাল হোতো এবং যে ৩০ লক্ষ টাকা ব্যয় হচ্ছে বাজেটে সেটাকে যদি একটু বাড়িয়ে একটা ডিষ্ট্রিক্টের শিল্পকে বাড়ানো যায় এর জন্য একটু ভেবে দেখবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** দুটি কারণে বিলম্ব হয়েছিল, তবে আপাততঃ কারণ দুটি দূর হয়েছে। রাজ্যসরকারের শিল্প নিগম এবং সিমেন্ট কর্পোরেশন অফ ইণ্ডিয়ার সাথে যৌথ উদ্যোগে কারখানাটি তৈরী হচ্ছে। ভারতসরকারের সিমেন্ট কর্পোরেশন অফ ইণ্ডিয়া এবং রাজ্য সরকারের ওয়েষ্ট বেঙ্গল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন যৌথভাবে কাজটি করছে। দ্বিতীয় কথা হোল - বার্ণপুরের কারখানা থেকে মোল্টেন স্ল্যাগ ব্লাষ্ট ফার্ণেস থেকে তোলা হবে এবং এটা ক্রমশঃ হচ্ছে। মাননীয় সদস্য বললেন যে, এটাকে বার্ণপুরে না করে পুরুলিয়ায় করা যায় না? স্ল্যাগ পাবো বার্ণপুরে, সেটা কি পুরুলিয়ায় নিয়ে যাবো? আর শেয়ার ক্যাপিটাল ৮ কোটি টাকার মধ্যে ওয়েষ্টবেঙ্গল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশন দিচ্ছে ৩কোটি ৯২লক্ষ টাকা। এই টাকার মধ্যে ইতিমধ্যে ২ কোটি ৪৬ লক্ষ টাকা দেওয়া হয়েছে। বাকি টাকাটা দেবে সিমেন্ট কর্পোরেশন। এক্ষেত্রে টার্ম লোন আই. ডি. বি. আই. অনুমোদন করেছেন। এখন যা পরিস্থিতি, তাতে কাজ সুরু হয়েছে। এটা পুরুলিয়া জেলার একটা বড় উদ্যোগ। আগামী জুলাই মাস থেকে উৎপাদন সুরু হয়ে যাবে বলে আশা করছি।

**শ্রী শান্তিরাম মাহাতো :** এক্ষেত্রে সিমেন্ট কর্পোরেশন অফ ইণ্ডিয়া এবং ওয়েষ্ট বেঙ্গল ইণ্ডাষ্ট্রিয়াল ডেভেলপমেন্ট কর্পোরেশনের শেয়ার কত।

**শ্রীনির্মল কুমার বোস :** সিমেন্ট কর্পোরেশনের শেয়ার ৫১ভাগ এবং রাজ্যসরকারের শেয়ার ৪৯ ভাগ।

**ডাঃ সুকুমার রায় :** দামোদর সিমেন্ট এ্যাণ্ড স্ল্যাগ লিমিটেড -এর মধুকুণ্ডা প্রপারে কোন লোক নিয়োগ হয়েছে কিনা এবং সেখানে ক্যাজুয়াল লেবার হিসাবে দারোয়ান, গেটকিপার যা নিয়োগ করা হয়েছে-তাদের কলকাতা থেকে সরাসরি নিয়ে যাওয়া হয়েছে স্থানীয় লোকের কথা চিন্তা না করে - এই ধরণের কোন খবর আপনার কাছে আছে কিনা?

**শ্রীনির্মল কুমার বোস :** যেখানেই কোন কাজ হোক না কেন, স্থানীয় লোক নেওয়া হয়। তবে বাইরে থেকে বিশেষজ্ঞ নেওয়া হয়। তবে পুরুলিয়ার কারখানায় পুরুলিয়ার লোক কাজ পাবেনা — এটা হতে পারে না। এরকম ব্যাপার কোথায়ও হয়না, ওখানেও নিশ্চয়ই হচ্ছে না।

**শ্রীআবদুল মান্নান :** দামোদর সিমেন্ট কর্পোরেশন এ্যাণ্ড স্ল্যাগ লিমিটেডে সিমেন্ট কর্পোরেশন অফ ইণ্ডিয়ার ৫১ ভাগ শেয়ার আছে বলে বললেন। সিমেন্ট কর্পোরেশন অফ ইণ্ডিয়া ইতিমধ্যে কারখানাটির জন্য কত টাকা বরাদ্দ করেছে?

**শ্রীনির্মল কুমার বোস :** তাঁদের শেয়ারের পরিমান হচ্ছে ৪ কোটি ৮ লক্ষ টাকা। এরমধ্যে তাঁরা কত টাকা দিয়েছেন সেটা নোটিশ না দিলে বলতে পারছিনা।

**শ্রীসুরেন্দ্রনাথ মাঝী :** ঐ দামোদর সিমেন্ট এণ্ড স্ল্যাগ লিমিটেড কারখানাটি তৈরী করতে গিয়ে যাঁদের কাছ থেকে জমি নেওয়া হয়েছে, কারখানাটিতে কাজ পাওয়ার ক্ষেত্রে এসব ল্যাণ্ড ল জারদের অগ্রাধিকার দেবেন কিনা?

**শ্রীনির্মল কুমার বোস :** আমাদের সরকারের নিয়মই রয়েছে যে, এইসব কাজে যাঁদের জমি নেওয়া হবে সেইসব পরিবার থেকে একজন করে লোককে সেখানে কাজ দেওয়া হবে। কাজেই, সেখানেও সরকারী নিয়ম অনুযায়ীই কাজ হবে।

### রাজ্যের শিল্প স্থাপনে বিদেশী রাষ্ট্রের সহিত আলোচনা

*১১৮। (অনুমোদিত প্রশ্ন নং *২৭২।) **শ্রীজয়ন্তকুমার বিশ্বাস :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি-

(ক) মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের সাম্প্রতিক বিদেশ সফর কালে এ রাজ্যে শিল্প স্থাপনের জন্য কোন কোন রাষ্ট্রের সঙ্গে কথা বলেছেন; এবং

(খ) ঐ বিষয়ে আশাব্যঞ্জক কোন সংবাদ আছে কি?

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) ও (খ) : মুখ্যমন্ত্রী মহোদয় এই বৎসর জুলাই মাসে যখন বিদেশ সফর করেন তখন তিনি কোথাও পশ্চিমবঙ্গে শিল্পস্থাপনের কোন প্রস্তাব নিয়ে কারও সঙ্গে কথা বলেন নি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** সম্প্রতি এক বছরের মধ্যে বিভিন্ন সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী যখন বিদেশে গেছেন, সেই সময়ে —আমরা যতদূর জেনেছি তিনি বৈদেশিক রাষ্ট্রের সঙ্গে এই রাজ্যে শিল্প স্থাপনের বিষয়ে কথা বলেছেন এবং অনাবাসী ভারতীয়দের এই রাজ্যে শিল্প স্থাপনের ব্যাপারে আমন্ত্রণ জানিয়েছেন। এ-ব্যাপারে আপনার বিস্তারিতভাবে জানা আছে কিনা এবং কোন রিপোর্ট দিতে পারবেন কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

[ 1-50 — 2-00P.M.]

**শ্রীনির্মল কুমার বোস :** মাননীয় সদস্য প্রশ্নটা যে ভাবে করেছেন সেই ভাবেই আমি উত্তর দিয়েছি। সম্প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশ সফরে গিয়েছিলেন-৯ই জুলাই ভারতবর্ষ থেকে গিয়েছিলেন এবং ৩০শে জুলাই ফিরে এসেছিলেন। সম্প্রতি সফরের কথা বলেছেন, সেই উত্তরে আমি বলেছি তিনি বিদেশে গিয়ে শিল্পপতিদের সংগে নির্দিষ্ট কোন কথা হয় নি। তবে মাননীয় সদস্য এখন আগেকার সফর নিয়ে বলেছেন। তার উত্তরে আমি বলতে পারি তিনি কানাডা এবং ব্রিটেনের অনাবাসী ভারতীয় - নন-রেসিডেন্ট ইণ্ডিয়ানদের অনেকের সংগে পশ্চিমবাংলার শিল্প স্থাপনের ব্যাপার নিয়ে আলোচনা করেন। শুরু তাদের সংগে নয়, সেখানকার অনেক শিল্প সংস্থার সঙ্গে এই ব্যাপার নিয়ে তিনি আলোচনা করেন। তা ছাড়া এখানে শিল্পোনয়নের জন্য কি কি সুযোগ-সুবিধা পাওয়া যাবে এবং এখানকার পরিবেশ সম্পর্কে আলোচনা করেন। এর ফলে আমরা বেশ কিছু সাড়া পেয়েছি। এর ফলে ইতিমধ্যে কিছু অনাবাসী ভারতীয় শিল্প স্থাপনের প্রস্তাব নিয়ে এসেছে এবং কিছু কিছু প্রস্তাব মঞ্জুর করা হয়েছে। তবে কাজ এখনও আরম্ভ হয় নি। পশ্চিমবাংলায় শিল্প স্থাপনে সাথে এখানে কি কি সুযোগ সুবিধা আছে এই সব তথ্য বিদেশে কেউ জানে না, কোন প্রচারের ব্যবস্থা ছিল না। মাননীয় মুখ্যমন্ত্রী এই সব ব্যাপারে আলোচনা করার ফলে ব্যপক প্রচার হয়েছে। এখানে যে শিল্প স্থাপনের পরিবেশ ভাল এটা সকলকে বোঝানো গেছে এবং তার সাড়া পাওয়া গেছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** আপনি জানালেন যে বিভিন্ন সময়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং আপনি বিভিন্ন বিদেশী রাষ্ট্রের সঙ্গে কথাবার্তা বলেছেন আমাদের রাজ্যে শিল্প স্থাপনের জন্য। আমাদের মুখ্যমন্ত্রী বিদেশে প্রচার করার ফলে এখানে শিল্প স্থাপনের ব্যাপারে বেশ উৎসাহ সৃষ্টি হয়েছে। আমি জানতে চাই যে বিদেশী লগ্নীর ক্ষেত্রে উৎসাহ পাওয়া যাচ্ছে, অনেক ক্ষেত্রে এখানে শিল্প স্থাপনের জন্য কেন্দ্রের অনুমোদনের প্রয়োজন হয়, সেই অনুমোদনের ব্যাপারে কেন্দ্রের সঙ্গে কি যোগাযোগ করেছেন? এই ব্যাপারে কেন্দ্রের মনভাব কি, কতটা উৎসাহ পাওয়া যাচ্ছে এই ব্যাপারে কিছু জানাবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস :** আমি আগের এক প্রশ্নের উত্তরে বলেছি এবং আবার বলছি বিদেশী অনাবাসী ভারতীয়দের জন্য অনুমতির প্রয়োজন হয় না। বিদেশী কোন শিল্প সংস্থা কিংবা সরকারীভাবে বিদেশের সঙ্গে অর্থের যোগাযোগ হলে এবং শিল্পে অংশ গ্রহন করলে সেখানে কেন্দ্রের অনুমতির দরকার। কেন্দ্রের সংগে বিভিন্ন সময় আলোচনা করেছি, কোন সময় তাঁরা সমর্থন করেছেন এবং অনুমতি পাওয়া গেছে, কোন সময় পাওয়া যায় নি। তবে অনুমোদন নিয়ে কাজ করতে হয়।

**শ্রীঅরুন কুমার গোস্বামী :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি, এই যে বললেন বিদেশী রাষ্ট্রের সঙ্গে আলোচনা হয়েছে, কোন কোন বিদেশী রাষ্ট্রের সঙ্গে আলোচনা হয়েছে?

**শ্রীনির্মল কুমার বোস :** আমি আগেই বলেছি মাননীয় সদস্য জয়ন্তবাবু যে প্রশ্নটি করেছিলেন সেটা সম্প্রতি সফরের ব্যাপারে অর্থাৎ ৯ই জুলাই থেকে ৩০শে জুলাই পর্যন্ত মুখ্যমন্ত্রীর সফরের ব্যাপারে। তার উত্তরে আমি বলেছি সেই তিনি কোন কথা বলেন নি। আগে সফরে তিনি যে যে রাষ্ট্রের সঙ্গে আলোচনা করেছেন সেই নাম আমি আগেই বলেছি। অতিরিক্ত কিছু যদি জানতে চান তাহলে সেই ভাবে প্রশ্ন করবেন, আমি সেই তথ্য দিয়ে দেব।

**শ্রীপ্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় যা বললেন সেই খবর সম্পর্কে বিভিন্ন পত্রিকায় একটা কনফিউজিং রিপোর্ট আছে। পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী এবং আপনি যে উদ্যোগ গ্রহন করেছেন পশ্চিমবাংলায় শিল্পোন্নয়নের জন্য সেটাকে ব্যহত করার জন্য কিছু প্রভাবশালী গোষ্ঠী চক্রান্ত চালিয়ে যাচ্ছে। এই ভাবে পশ্চিমবাংলার সরকারের তরফ থেকে মুখ্যমন্ত্রী এখানে শিল্পোন্নয়নের জন্য যে চেষ্টা করছেন সেটাকে ব্যহত করার জন্য এই গোষ্ঠী বিদেশী সংস্থার সঙ্গে কথাবার্তা বলছে এবং পশ্চিমবাংলার শিল্পকে ব্যহত করার চেষ্টা করছে এই রকম কোন খবর আপনার কাছে আছে কি?

**শ্রীনির্মল কুমার বোস :** মাননীয় সদস্য প্রভাবশালী গোষ্ঠী বাধার সৃষ্টি করছে এই কথা বলতে গিয়ে কাদের কথা বলছেন সেটা আমি বুঝতে পারছি না। তবে এই কথা ঠিক যে পশ্চিমবাংলায় শিল্প স্থাপনের কোন চেষ্টা হলে নানা মহল থেকে চেষ্টা করা হয় যাতে এখানে শিল্প স্থাপন না হয়। আমি দেখেছি কেন্দ্রীয় সরকারের কাছে যখন লাইসেন্সের জন্য যায় তখন কেন্দ্রীয় সরকারের কিছু দায়িত্বশীল অফিসার এবং মন্ত্রীরা পর্যন্ত বলেন - পশ্চিমবাংলায় কেন, অন্য জায়গায় করুন তার জন্য আমরা টাকা দেব, লাইসেন্স দেব।

(গোলমাল)

**শ্রীনির্মল কুমার বসু :** ... কিন্তু পশ্চিমবঙ্গে হলে হবে না, একথা আমরা শুনেছি। এখানে যাতে না হতে পারে সেজন্য তাঁরা চেষ্টা করেন। এটা একটা ঘটনা। এই সব জিনিস হয়।

(গোলমাল)

**শ্রীগোপাল কৃষ্ণ ভট্টাচার্য্য :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি যে, সম্প্রতি আমাদের ভারতবর্ষের শিল্পপতিরা পশ্চিমবাংলায় শিল্প স্থাপন করতে আগ্রহ প্রকাশ করছেন না; এবং সম্প্রতি আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বিদেশে ভারতীয় বংশোদ্ভব শিল্পপতি আছেন, তাঁদের সঙ্গে এখানে শিল্প স্থাপনের জন্য আলোচনা করেছেন—তাঁরা কি এখানে শিল্প স্থাপনের ব্যাপারে এই ধরণের মতামত প্রকাশ করেছেন যে, এখানে শিল্প স্থাপনের পরিবেশ নেই, না, শিল্প স্থাপনের সম্ভাবনা আছে ?

**শ্রীনির্মল কুমার বসু :** তাঁরা এখানে শিল্প স্থাপনের সম্ভাবনা আছে বলেই মত প্রকাশ করেছেন এবং যাঁদের সঙ্গে কথাবার্তা হয়েছে, তাঁদের মধ্যে অনেকেই পশ্চিমবঙ্গের বর্তমান পরিবেশ শিল্প স্থাপনের পক্ষে অনুকূল বলে মত প্রকাশ করেছেন। শুধু তাই নয়, তাঁদের মধ্যে অনেকেই শিল্প স্থাপনের জন্য এখানে এসেছেন এবং কেউ কেউ ইতিমধ্যে কাজও শুরু করে দিয়েছেন।

**২৪-পরগনা জেলায় চন্দ্রকেতুগড় সংগ্রহশালা**

*১১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৪৬২।) **শ্রীনীরোদ রায়চৌধুরী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ২৪-পরগনা জেলার বেড়াচাঁপায় চন্দ্রকেতুগড়ে প্রাপ্ত প্রত্নবস্তু নিয়ে সংগ্রহশালা তৎসহ রেস্টহাউস স্থাপনের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা; এবং

(খ) থাকলে, উপরি-উক্ত পরিকল্পনা করে নাগাত বাস্তবায়িত হবে বলে আশা করা যায়?

**শ্রী প্রভাস চন্দ্র ফদিকর :**

(ক) চন্দ্রকেতুগড় প্রত্ন অঞ্চলে একটি আঞ্চলিক মিউজিয়াম স্থাপনের প্রস্তাব সরকারের বিবেচনাধীন আছে। কিন্তু তৎসহ রেস্ট হাউস স্থাপনের কোন পরিকল্পনা এই দপ্তরের নেই।

(খ) স্থান নির্ধারণ-পর্ব সমাপ্ত হলেই এই মিউজিয়াম স্থাপনের কাজ শুরু হবে।

**শ্রীনীরোদ রায় চৌধুরী :** মাননীয় মন্ত্রীমহাশয় বললেন যে, স্থান নির্দ্ধারণ এখনও পর্যন্ত হয় নি। বেড়াচাঁপার এই চন্দ্রকেতুগড় হাজার হাজার বছর আগে প্রতিষ্ঠিত। কিছুদিন আগে একানে খননকার্য চালানো হয়েছিল, এও আমরা দেখেছি। কি কারণে তা বন্ধ হল তা আমাদের জানা নেই। আপনি কি বলবেন যে ওই গড়টি যেহেতু বেড়াচাঁপাতে অবস্থিত, সেইহেতু এখানে ওটি প্রতিষ্ঠিত হবে না ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** প্রশ্নের উত্তরে বলা হয়েছে যে চন্দ্রকেতুগড় প্রত্নতত্ত্ব অঞ্চলে পড়ে - একটা ভৌগোলিক অঞ্চলে কোন জায়গা আছে, এ বিষয়ে যাঁরা বিশেষজ্ঞ তাঁদের মতামত দরকার আছে। প্রসঙ্গিক সূত্রে সেই স্থান নির্ধারণ হয়ে গেলেই পরবর্তী প্রাসঙ্গিক কাজ শুরু হবে।

**শ্রীনীরোদ রায় চৌধুরী :** এই কাজটি শুরু হতে কতদিন সময় লাগবে ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** স্থান নির্ধারণের পর আনুষঙ্গিক প্রাসঙ্গিক কাজ শুরু হবে।

**শ্রীসুব্রত মুখার্জী :** বেড়াচাঁপার চন্দ্রকেতুগড় প্রথমিক ভাবে এক্সক্যাভেসান হওয়ার পর বিশেষজ্ঞরা বলেছেন যে, সেটা বিজ্ঞান-ভিত্তিক হয়নি এবং সেজন্য পেগিং এবং পোষ্টপন করে দেওয়া হয়। পরবর্তী পর্যায়ে সেণ্ট্রাল আর্কোলজিক্যাল ডিপার্টমেণ্ট থেকে প্রত্নতাত্ত্বিক সন্ধানের জন্য এক্সক্যাভেসানের কোন সিদ্ধান্ত নিয়েছেন কি ?

**শ্রীপ্রভাস চন্দ্র ফদিকার :** প্রশ্নটি সংগ্রহশালা স্থাপন বিষয়ক। বহু পূর্ব থেকেই বিভিন্ন সংস্থার উদ্যোগে ওখানে খননকার্য শুরু হয়েছে বিভিন্ন সময়ে। বিভিন্ন সময়ে আবার স্থগিতও হয়েছে। আপাতত সরকারের কোন পরিকল্পনা নেই।

**Starred Questions**
**(To which answers were laid on the table.)**

**বনে জঙ্গলে নিশ্চিহ্নপ্রায় পশু সংরক্ষণ**

*১২১। (অনুমোদিত প্রশ্ন নং *৫৭৪।) **শ্রীহিমাংশু কুন্ডর :** বন বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পশ্চিমবাংলার বন-জঙ্গলে কোন্ কোন্ পশু নিশ্চিহ্ন হওয়ার মুখে;

(খ) উক্ত প্রজাতিসমূহকে রক্ষা করার জন্য কি কি ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে ;

(গ) বর্তমানে কুমীর প্রজাতিকে রক্ষা কোন সমস্যা আছে কিনা ; এবং

(ঘ) থাকিলে উক্ত সমস্যাটা কি?

**Minister of State-in-charg of the Forests Deptt :-**

(ক) ভারতসরকার কর্তৃক প্রস্তুত সর্ব্বাধিক বিপদাপন্ন পশুদের একটি তালিকা বন্য প্রাণী সংরক্ষন আইন, ১৯৭২ এর ১নং তপশীলে দেওয়া আছে। তদনুসারে পশ্চিমবঙ্গে বিপদাপন্ন পশুদের একটি তালিকা দেওয়া হল।

(খ) উক্ত প্রজাতিসমূহকে রক্ষা করিবার জন্য নিম্নলিখিত ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে :-

১। পনেরটি অভয়ারন্য ; একটি জাতীয় উদ্যান (সুন্দরবন); একটি ব্যাঘ্রপ্রকল্প (বক্সা); চারটি মৃগ উদ্যান; একটি মৃগ গবেষণা কেন্দ্র (সল্টলেক) এবং একটি কুমীর প্রজনন কেন্দ্র (ভগবতপুর-২৪-পরগণা) মোট তেইশটি উদ্যোগ গহণ করা হইয়াছে;

২। ইং ১৯৭৩ সাল হইতে সমগ্র পশ্চিমবঙ্গে বন্য প্রাণী সংরক্ষণ আইনের তপশীল অন্তভূক্ত সমস্ত পশুপক্ষী, সরীসৃপ ইত্যাদি শিকার নিষিদ্ধ ঘোষণা করা হইয়াছে।

৩। অবৈধ হত্যা নিবারণের জন্য সরকারী কর্মীদের দায়িত্ব দেওয়া আছে।

৪। অবৈধ হত্যার খবর প্রদান কারীকে পুরষ্কার দেওয়ার ব্যবস্থা আছে।

৫। উপযুক্ত প্রচার মাধ্যমে জনগনকে সচেতন করা হইতেছে।

৬। সশস্ত্র প্রহরী নিয়োগ করিয়া বনাঞ্চলে টহলদারীর ব্যবস্থা হইয়াছে।

৭। অবৈধ হত্যা রোধের জন্য দুর্গম বনাঞ্চলে বিভিন্ন অংশের সহিত বেতার যোগাযোগের ব্যবস্থা করা হইয়াছে।

৮। পুলিশের সাহায্যে সন্দেহজনক স্থানে তল্লাসীর ও ধরপাকড়ের ব্যবস্থা এবং ক্ষেত্রবিশেষে আগ্নেয়াস্ত্রাদি বাজেয়াপ্ত করা হইতেছে।

৯। স্থানীয় এম, এল, এ, পঞ্চায়েত সদস্য এবং জেলাস্তরের বিভিন্ন আধিকারিকদের লইয়া কমিটি গঠন করা হইয়াছে।

১০। অভয়ারন্যের চারিপার্শ্বের ভূমিহীন ও দরিদ্র কৃষকদের অর্থনৈতিক উন্নতির জন্য প্রকল্প লওয়া হইয়াছে।

১১। বন্যপ্রাণী এবং বন্যপ্রাণী উদ্ভূত সামগ্রী প্রভৃতি রপ্তানী ও ব্যবসা নিয়ন্ত্রনাধীন করা হইয়াছে।

১২। ব্যাঘ্র প্রকল্পে পালিত শূকর বাঘের খাদ্য হিসাবে সরবরাহ করা হইতেছে।

(গ) হ্যাঁ , আছে।

(ঘ) উক্ত সমস্যাগুলি এইরূপ :-

১। এগুলির সংখ্যা বহুল পরিমাণে কমিয়া যাওয়ায় উপযুক্ত প্রজননের সমস্যা দেখা দিয়াছে।

২। মাছ্ ধরার নাইলন জালে কুমীবগুলি ধরা পড়ে ও মারা যায়।

৩। ইহারা যেসব ডিম্ব প্রসব করে সেইসব ডিম্ব মানুষে এবং জন্তুরা বিনষ্ট করে।

Statement referred to in reply to clause (a) of starred question no. 121

'a'

Revised list of Schedules to the Wild Life Protection Act, 1972 coming into force from 2.10.1980.

### SCHEDULE-I

**Part-I Mammals :**

1. Cetacean Spp.
2. Clouded Leopard (Neofelis nebulosa)
3. Fishing Cat (Felis viverrine)
4. Flying Squirrels (all species of the genus Hylepetes, petaurists, Belomys & Eupetaurus)
5. Himalayan Thar (Hemitraqus jemlahicus)
6. Hispid Hare (Caprelagus hispidus)
7. Indian Elephant (Elephas maximus)
8. Indian wolf (Canis lupus pallipes)
9. Leopard or panther (Panthera pardus)
10. Leopard Cat (Felis bengalensis)
11. Lesser or Red panda (Allurus fulgens)
12. Pangolin (Manis crassicaudata)
13. Pyomy Hog (Sus salvanius)
14. Rhinoceros (Rhinoceres unicornis)
15. Serow (Capricornis sumatraensis)
16. Tiger (Panthera tigris)

**Part-II : Amphibians and Reptiles**

1. Agra Moniter Lizard (Varanus griseus Daudin)
2. Barred, Oval or Yellow Moniter Lizard (Varanus flavescens)
3. Crocodilus poresus
4. Ganges soft-shelled turtule (Trionyx gangeticus)
5. Himalayan Newt or Salamandar (Tylctotriton verrucosus)

6. Indian soft-shelled Turtle (Lissemys punctata punctata)
7. Large Bengal Monitor Lizard (Varanus bengalensis)
8. Olive Back Logger Head Turtle (Lepidochelys olivaces)
9. Pythons (Genus Pythen)
10. Water Lizard (Varanus salvator)

**Part- III : Birds**

1. Bengal Florican (Eupodotis bengalensis)
2. Great Indian Hornbill (Buceros bicornis)
3. Hornbills (Pailolaemus tickelli austeni, Aceros nipalensis, Rhyticeros undulatum ticehursti)
4. Large Falcons (Falco peregrinus, Falco biarmicus and Falco Chicquera)
5. Large Whistling Teal (Anatidae)
6. Monal pheasants ( Laphophorus impeyanus, L. sclateri)
7. Mountain Quail (Ophrysia Superciliosa)
8. Ospray or Fish-eating Eagle (Pandion haliatetus)
9. Peacock Pheasant (Polyplectron bicalcaratum)
10. Peafowl (Pavo cristatus)
11. Tragopan pheasants (Tragopan melanocephalus, Tragopan blythil, Tragopan satyra, Tragopan temmincki)
12. White bellied Sea Eagle (Haliaetus leucogaster)
13. White Spoonbill (Platales leucorodia)

### জেলায় রবীন্দ্র ভবনগুলির রক্ষণাবেক্ষণ

*১২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৮২৩।) **শ্রীনটবর বাগ্দী :** তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) জেলার রবীন্দ্র ভবনগুলোর রক্ষণাবেক্ষণের জন্য কোন নির্বাচিত কমিটি আছে কিনা ;

(খ) এ পর্যন্ত কয়টি জেলায় এই ধরনের ভবন বা হল নির্মিত হয়েছে ;

(গ) উক্ত রবীন্দ্র ভবনগুলি হইতে সরকারের এ পর্যন্ত কত টাকা আয় হয়েছে ; এবং

(ঘ) প্রত্যেক মহকুমা শহরে এ ধরনের ভবন নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কিনা ?

**Minister of State-in-chatrge for the Information and cuttural Affairs Deptt :**

বেসরকারী উদ্যোগে নির্মিত রবীন্দ্র ভবনগুলি বেসরকারী উদ্যোগে পরিচালিত হয়। সরকারী তত্ত্বাবধানে পরিচালিত রবীন্দ্র ভবনগুলি পরিচালনার জন্য সরকার কর্তৃক গঠিত উপদেষ্টা কমিটি আছে।

সরকারী সূত্রে প্রাপ্ত তথ্য অনুযায়ী বেসরকারী ও সরকারী উদ্যোগে দুটি জেলা বাদে সমস্ত জেলাতেই রবীন্দ্র ভবন নির্মিত হয়েছে। পশ্চিমদিনাজপুর ও হাওড়া জেলায় যথাক্রমে দুটি এবং একটি রবীন্দ্র ভবন বেসরকারী উদ্যোগে নির্মীয়মান। কোন রবীন্দ্রভবন থেকেই সরকারের সরাসরি কোন আয় হয় না।

### আমেরিকার শিল্প মেলায় রাজ্যের অংশগ্রহণ

*১২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬২।) **শ্রীসুভাষ গোস্বামী :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানবেন কি–

(ক) ইহা কি সত্য যে, আমেরিকায় প্রস্তাবিত শিল্প মেলায় অংশগ্রহণ করার জন্য ভারত সরকার পশ্চিমবঙ্গ রাজ্য সরকারকে মনোনীত করিয়াছিলেন ;

(খ) সত্য, হইলে, উক্ত শিল্প প্রদর্শনী বাবত রাজ্য সরকার কত টাকা ব্যয় করিয়াছেন ; এবং

(গ) উক্ত ব্যয়ভারের কেন্দ্রীয় ও রাজ্য সরকারের অংশ কিরূপ ?

**'Minister-in-charge for the Commerce and Industries Deptt :**

(ক) ঠিক নহে।

(খ) প্রশ্ন ওঠে না।

(গ) প্রশ্ন ওঠে না।

### কাঁথি মহকুমার লবণ কারখানা

*১২৮। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬৯।) **শ্রীপ্রশান্তকুমার প্রধান :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি–

(ক) মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার বর্তমানে কতগুলি লবণ কারখানা আছে ; এবং

(খ) উক্ত কারখানাগুলির মধ্যে (১) কতগুলি সরকারী এবং (২) কতগুলি ব্যক্তিগত মালিকানায় চলছে?

**Minister-in-charge forthe Commerce and Industries Deptt :**

(ক) কাঁথি মহকুমার ১৬টি লাইসেন্স প্রাপ্ত লবন তৈয়ারীর কারখানা আছে।

(খ) (১) একটিও নয় ;

এবং

(২) সবগুলিই ব্যক্তি গত মালিকানায় চলছে, তম্মধ্যে দুইটি লিমিটেড কোম্পানী এবং একটি প্রাইভেট লিমিটেড কোম্পানী।

**উত্তরবঙ্গে ফ্রুট প্রসেসিং কারখানা**

*১৩০। (অনুমোদিত প্রশ্ন নং *৮৩৮।) **শ্রীমনোহর তিরকী :** শিল্প ও বাণিজ্য বিভাগের মন্ত্রীমহোদয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি–

(ক) উত্তরবঙ্গে মোট কয়টি ফ্রুট প্রসেসিং কারখানা আছে এবং তাতে কি কি ফলের প্রসেস করা হয় ; এবং

(খ) উক্ত প্রসেসড ফ্রুট বিদেশে রপ্তানি করে বৎসরে আনুমানিক কত টাকার বিদেশী মুদ্রা উপার্জন করা হয় ?

**Minister-in-charge forthe Commerce and Industries Deptt :**

(ক) উত্তরবঙ্গে বৃহৎ ও মাঝারি শিল্প প্রকল্পের আওতায় হয়। দুটি ফ্রুট প্রসেসিং (Fruit Proccssing) কারখানা স্থাপনের জন্য অনুমতিপত্র পাওয়া গেছে। প্রস্তাবিত এই দুটি কারখানায় প্রধানতঃ আনারস ও আম প্রসেসিং করা হবে। এ ছাড়া কমলালেবু এবং টম্যাটো থেকেও কিছু প্রসেসিং করা হবে।

(খ) উক্ত সংস্থা দুটির কোন রপ্তানী প্রস্তাব বর্তমানে নাই।

[2.00–2.10P.M.]

**Adjournment Motion**

**Mr. Speaker :** Today I have received three notices of Adjournent Motion. The first is from Shri Ashoke Ghosh on the subject of acute power crisis in the state. The second is from Shri Abdual Mannan on the subject of disruption of normal life and activities in the State due to severe power cut and the last is from Shri Samar Mukherjee on the subject of deplorable condition of Ratua-Chanchal Road in the Malda district.

The Subject matter of the motions do not warrant adjournment of the business of the House. The Members may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention etc. I, therefore, withhold my consent to all the motions.

One member of the party may, however, read out the text of the motion as amended.

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে বিদ্যুৎ উৎপাদন ব্যর্থতার জন্য ছোট ছোট শিল্প ব্যবসায়ীরা প্রচণ্ডভাবে ক্ষতিগ্রস্ত হচ্ছে এই লোড-শেডিং এর দাপটে দৈনন্দিন জীবনযাত্রা বিপর্যস্ত। হাসপাতালগুলির অবস্থা আরও সঙ্গীন, এমন কি ট্রেন ও ট্রামকেও এর আভাবে থেমে যেতে হচ্ছে।

**CALLING ATTENTION**

**Mr. Speaker :** I have received 8 notices of calling Attention, namely :-

1. Measures taken to save the Jute Growers of West Bengal Shri Gour Chandra Kundu.
2. Alleged eating up of a still born baby by dog at Raigung Hospital, West Dinajpur on 3. 9. 85-Dr. Manas Bhunia
3. Alleged murder of Bachha Singh, Commissioner of Halisahar Municipality, 24-Parganas on 24th May, 1985-Shri Jagadish Ch. Das
4. Damage of Khariff Crops in Kandi, Murshidabad-Shri Bankim Tribedi
5. Conversion of "To-Bazar" into Super Market at Bongaon Shri Bhupendra nath Seth
6. Assault of a Lady of Chinsura at Lalbazar Police Head Quarters on 9.9.1985-Shri Dhirendra Nath Sarkar
7. Uncertainty about Mejia Thermal power Project-Shri Anil Mukherjee
8. Discontinuance of Interview Call through employment exchange to the educated unemployed youths already in receipts of loan under Self Employment Scheme-Shri Samar Mukherjee

I have selected the notice or Shri Jagadish Chandra Das on the subject of alleged murder of Bachha Singh, Commissioner of Halisahar Municipality, 24 Parganas on 24th May, 1985.

The Minister-in-charge will please make a statement today if possible or give a date.

**Shri patit Paban Pathak :** ১৮ তারিখে।

**Mr. Speaker** : Now, I request the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of reported attack on Dr. Kiran Chaudhuri, MLA on the 29th August, 1985 by some anti-social elements. (Attention called by Shri Kashi nath Misra, Shri Amarendra Nath Bhattacharya, Shri Asok Ghosh, Shri Anup Kumar Chandra and Dr. Susovan Banerjee on the 3rd September, 1985)

**Shri Jyoti Bose :**

**Mr. Speaker, Sir,**

I rise to make the following statement with reference to the Calling Attentiomn Notices given by Sarvashree Anup Chanda, Kashinath Mishra, Ashoke Bose, Amarendranath Bhattacharyya, and Dr. Susovan Banerjee, Hon'ble Members, on the incidnts of attack and assault on Dr. Kiron Chowdhury, M. L. A. on the 29th August, 1985.

Dr. Kiron Chowdhury, M.L.A. of P-112, Lake Town filed a written complaint to the Officer-in-Charge, Lake Town Police Station on the 29th August, 1985, over this incident. On the basis of this complaint, Lake Town P.S. Case No. 35 dated 29.8.85, under Section 147/148/323/379 of IPC and 6(3) of I.E. ACt was started. A detailed enquiry was made and the position, as it emerges, based on the complaint of Dr. Chowdhury and the results of enquiry, is as follows :

On the 29th August at about 9.45 A.M., Constable Bholanath Burman, Security Guard of Dr. Kiron Chowdhury, M.L.A. went to the crossing of Jessore Road and Lake Town link road to hire a taxi for use of Dr. Chowdhury. At about 10.30 hours, the Security Guard found a taxi and asked the driver if he would go to Shyambazar on hire.The driver agreed to go after taking tea. The Security Guard waited for about half an hour and asked the driver again to go, but the latter refused. By this time, Dr. Chowdhury arrived there and asked the driver as to why he would not go to Shyambazar and according to him the driver pleaded his inability to go as his car was out of order. An alteration ensued and the Security Guard was surrounded by the supporters of the taxi driver. They abused the Security Guard and asked him who he was and the Guard showed his revolver and said he was a policeman. This led to further excitement and the crowd started pushing and abusing the M.L.A. and the Security Guard. When the Security Guard tried to move away as advised by Dr. Chowdhury, a number of people chased him with rods, brickbats and bombs. The Security Guard received splinter injuries on his right foot. He fired two rounds in the air to disperse the mob. Thereafter, he ran to the Lake Town P.S. and at about 10.45 hours informed the Duty Officer of the incident. It is learnt that one girl, Sushmita Mitra received bullet injury and she was removed to R.G.Kar Hospital.

An Officer of the Lake Town P.S. immediately rushed to the spot with force. A section of local people with the help of the Police helped the M.L.A. to go to the Police Station; but before this, the had torn his clothings and manhandled him. It is reported that his purse containing Rs.600/- in cash and a bearer cheque was taken away by the mob and his spectacles were damaged.

The M.L.A. got himself treated by a doctor. According to him, the M.L.A. sustained injury on the forehead with bleeding and haemotoma. He had also sustained multiple abrasions in the upper chest. It further appears that at the time of disturbance, Shri Dipak Chowdhury, son of the M.L.A. who tried to intervene was also assaulted, resulting in simple injury on his lips, backside of the ear and the cheek. Shri shyam Gopal Goswami, brother-in-law of the M.L.A. who also went to rescue the M.L.A. was not assaulted.

Enquiries revealed that no bomb was hurled at the M.L.A. 's house, but a few brickbats were thrown. There is no evidence that his house was ransacked or that any section of the mob entered his house.

Dr. Chowdhury had also written to me about this incident. Enquiries have been conducted under supervision of superior officers in the district. Four persons including one named in the F.I.R. have been arrested so far. These persons are stated to be ill-reputed and have no political bearing. All the arrested persons are now in Jail custody. F.I.R. named persons are also reported to be roughs without any political bearing and special drives are being conducted for arresting the remaining F.I.R. named persons. Attempts are also being made to trace the taxi driver involved in this incident.

Police Pickets and petrols have been introduced, in Lake Town, Bangur and Belgachia areas. From June to August, 1985, there were certain incidents including murder of one Dilip Saha, a CPI(M) supporter. Specific cases have been started in respect of the different incidents. Thirty-four persons have been arrested in specific cases and one hundred and ten persons were arrested under Preventive Sections of law by the Lake Town P.S.,

Shri Rajesh Khaitan : স্যার, এটা সার্কুলেট করা হোক।

Mr. Speaker : Copy will be circulated

## MENTION CASES

[2.10-2.20P.M.]

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ের প্রতি মাননীয় প্রাথমিক এবং উচ্চ শিক্ষা মন্ত্রীদ্বয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কুচবিহার শহরে সুনীতি একাডেমী নামে একটি ঐতিহ্যবাহী মহিলা বিদ্যালয় আছে। উনবিংশ শতাব্দীর শেষে যখন নারী শিক্ষার আন্দোলন শুরু হয় তখন দেখা যায় বেথুন স্কুলের পর এই বিদ্যালয়টি প্রতিষ্ঠিত হয়। মহারানী সুনীতি দেবীর তত্ত্বাবধানে এটি হয়। এই বিদ্যালয়টির ১০০বছর পূর্ণ হয়েছে কিন্তু দুঃখের বিষয় এই বিদ্যালয়টি নানা দিক থেকে ধ্বংসের পথে যাচ্ছে। প্রধানা শিক্ষীয়ত্রী দীর্ঘদিন ধরে এই বিদ্যালয়ে নেই। একজন প্রাক্তন ছাত্রী হিসেবে এই পরিনতি দেখে আমি মর্মাহত। প্রধানা শিক্ষয়ত্রী ছাড়াও ১৩টি পদ এখানে খালি পড়ে আছে। সেখানে একাদশ ও দ্বাদশ শ্রেণীতে যেসব পার্ট টাইম শিক্ষকরা ক্লাস নিতেন তাঁদের ক্লাস নেয়া বন্ধ হতে চলেছে এর ফলে একাদশ ও দ্বাদশ শ্রেণীও বন্ধ হতে চলেছে। কিছুদিন আগে কুচবিহারে যে অত্যন্ত ঘূর্নি ঝড় হয় তাতে লাইব্রেরীর এমন ক্ষতি হয় যে প্রচুর ভাল ভাল বই নষ্ট হয়ে যায়। এই রকম ঔদাসীন্যের জন্য আমি অত্যন্ত মর্মাহত। শুধু তাই নয় এখানে প্রধানা শিক্ষয়িত্রীর যে একটা কোয়ার্টার ছিল সেই কোয়ার্টার ধ্বংস হয়েছে সমাজ বিরোধীদের দ্বারা। তারা এখান থেকে ইট, টিন, দরজা জানালা সমস্ত নিয়ে যাচ্ছে এবং সেখানে সমাজ বিরোধীদের আড্ডা হয়েছে। কুচবিহার শহরের উপর এই ঘটনাগুলি চলা কালীন বিভিন্ন সংবাদপত্রে এই বিদ্যালয় সম্পর্কে অনেক তথ্য প্রকাশিত হচ্ছে। আমি আপনার মাধ্যমে শিক্ষা মন্ত্রীর কাছে বিনীত আবেদন করছি এই ঐতিহ্যপূর্ণ বিদ্যালয় যে বিদ্যালয়টি ১০০ বছর পূর্ণ হয়েছে সেই বিদ্যালয় সম্পর্কে তিনি যেন আবিলম্বে ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রীআতাহার রহমান :** মিঃ স্পীকার, স্যার, আপনার মাধ্যমে আমি উচ্চ শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বামফ্রন্টের আমলে পশ্চিমবঙ্গে কয়েকটি কলেজ স্থাপিত হয়েছে, তার মধ্যে মুর্শিদাবাদ জেলায় ইসলামপুর বলে একটা জায়গায় একটা কলেজ হয়েছে এবং সেই কলেজ থেকে গ্রামের ছেলেরা যারা পড়াশুনা থেকে বঞ্চিত ছিল তারা ইতিমধ্যে পরীক্ষা দিয়ে দুবার উত্তীর্ণ হয়েছে। কিন্তু দুঃখের বিষয় কলেজে যে নির্বাচন হয়েছে সেখানে সি.পি.র

ছেলেরা জিতেছে, তারা শতকরা ২৫ ভাগ ছাত্র ভর্তি করার সুযোগ যাতে পায় এই দাবীতে আন্দোলন করে সেই কলেজ বন্ধ করে দেওয়ার চেষ্টা করছে। এই সমস্যা সমাধান করার জন্য আমি আপনার মাধ্যমে উচ্চ শিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীভূপেন্দ্র নাথ শেঠ :** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। উত্তর ২৪ পরগণা জেলার

বনগাঁ মহকুমায় শতকরা ৭০ ভাগ মানুষ এগ্রিকালচারের উপর নির্ভরশীল। ক্ষুদ্র ক্ষুদ্র শিল্প সেখানে আছে। সেখানে বিদ্যুত সরবরাহের যে ব্যবস্থা সেই ব্যবস্থা এত আশ্চর্যজনক যে অশোক নগরে মেন সাবস্টেশন করে বসিরহাট এবং বনগাঁয় দুটো ট্রান্সফর্মার বসান আছে। দীর্ঘদিন যাবত বসিরহাটের ট্রান্সফর্মার খারাপ হয়ে যাওয়ার বনগাঁর ট্রান্সফর্মারের উপর নির্ভর করে বনগাঁ এবং বসিরহাট একসঙ্গে পরিচালনা করছেন। এর ফলে বনগাঁ এবং বসিরহাটে সমস্ত বিদ্যুত ব্যবস্থা ভেঙ্গে পড়ার মত উপক্রম হয়েছে। আমি আপনার মাধ্যমে সুষ্ঠু তরান্বিত বন্টন ব্যবস্থা গড়ে তোলার জন্য আবেদন রাখছি। স্যার, আপনি জানেন লোড শেডিং পশ্চিমবঙ্গে বিরাট আকার ধারণ করেছে, তার উপর বিদ্যুতের যেসমস্ত কর্মচারী আছে তাদের অব্যবস্থার জন্য আজকে বনগাঁয় বিদ্যুৎ সরবরাহের ব্যাপারে ভয়াবহ অবস্থার সৃষ্টি হয়েছে। সেখানে স্কুল কলেজের ছেলেরা বিদ্যুতের অভাবে পড়াশুনা করতে পারছে না। গ্রামবাংলায় কেরোসিন তেলের অভাব, বিদ্যুত কর্মচারীদের অব্যবস্থার জন্য বিদ্যুত ব্যবস্থা ভেঙ্গে পড়েছে। যে সমস্ত অফিসার আছে তাদের অধীনস্থ যেসমস্ত বিদ্যুৎ কর্মচারী আছে তারা অফিসারদের কথা শুনছে না। সেজন্য আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে সেখানে বিদ্যুৎ সরবরাহের ব্যবস্থা হয়।

**শ্রীসুনীল দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে উচ্চশিক্ষা মন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন ঝাড়গ্রাম মহকুমা একটি অনগ্রসর মহকুমা। এই মহকুমায় সাঁকরাইল, মায়াপুর এবং গোপিবল্লভ পুরে উচ্চ শিক্ষার কোন রকম ব্যবস্থা নেই এবং তার ফলে এই এলাকার ছেলেমেয়েরা উচ্চশিক্ষা থেকে বঞ্চিত হচ্ছে। আমার অনুরোধ হচ্ছে অবিলম্বে গোপিবল্লভপুর ব্লক নাম্বার টুতে একটি মহাবিদ্যালয় স্থাপন করে বাংলা, বিহার উড়িষ্যার সীমান্তবর্তী এলাকার ছাত্রছাত্রীদের উচ্চশিক্ষার ব্যবস্থা করা হোক। আমি আশাকরি উচ্চশিক্ষা মন্ত্রী এবং মুখ্যমন্ত্রী এই বিষয়ে দৃষ্টি দেবেন।

**শ্রীঅবনী ভূষণ সতপথি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জনস্বার্থে গুরুত্বপূর্ণ একটি বিষয়ের প্রতি গ্রামীণ জল সরবরাহ মন্ত্রী, পৌরমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রামে জল সরবরাহ করাবার জন্য কংশাবতী নদী থেকে জল এনে যাতে সরবরাহ করা যায় তারজন্য কয়েক বছর আগে কমপ্রিহেনসিভ ওয়াটার সাপ্লাই স্কীম বলে একটা পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। গত ২৯.৪.৮৫ তারিখে শুনলাম ডিস্ট্রিক্ট একজিকিউটিভ ইঞ্জিনিয়ার বলেছেন মূল পরিকল্পনা এ্যাবানডান করা হয়েছে। আমি বুঝতে পারছিনা একটা খরা পীড়িত এলাকায় জল সরবরাহ করবার জন্য সরকার যে দীর্ঘস্থায়ী পরিকল্পনা গ্রহণ করেছিলেন সেটা কার মর্জিতে স্থগিত রাখা হল। অবশ্য এর পরিবর্তে শুনছি ৫টি ডিপ টিউবওয়েল খনন করে নাকি জল সরবরাহের ব্যবস্থা করা হবে। কিন্তু তাতে তো সমস্ত এলাকা কভার করবেনা এবং যেভাবে পরিকল্পনা করা হয়েছে সেটা একটা

দায়িত্ব জ্ঞানহীনতার পরিচয়। কাজেই আমি সংশ্লিষ্ট মন্ত্রীমহাশয়, পৌরমন্ত্রীমহাশয় এবং মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করে অনুরোধ করছি যাতে মূল পরিকল্পনা চালু থাকে।

**শ্রীসামসুদ্দীন আমেদ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা অদ্ভুত ব্যবস্থাপনা যেটা বর্তমানে হওয়া সম্ভব ছিলনা। সেটা হচ্ছে আমাদের মালদহের বেলায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি শুনলে অবাক হবেন মালদহ জেলার প্রাথমিক শিক্ষকরা এবং প্রাথমিক শিক্ষা কর্মীরা গত মাসের মাইনে ৯ তারিখ পর্যন্ত পায়নি এবং মাইনে না পাবার কারন অদ্ভুত। ওখানকার ডি. আই কাউকে চার্জ না দিয়ে অন্যত্র কাজে যোগদান করেছেন এবং তার ফলে শিক্ষক এবং কর্মীদের মাইনে হলনা। মাইনে দেবার কোন লোক নেই এটা একটা অদ্ভুত কথা। শিক্ষক এবং কর্মীরা মাইনের দাবীতে অবস্থান করছে এবং সেকেণ্ডারী ডি. আই-ও নেই। জানিনা তিনি ভয়ে পালিয়ে গেছেন কিনা। ওখানে এখন তালা ঝুলতে এবং ডি. এম বলছেন শিক্ষকদের ব্যাপারে আমি কি বলব? আমি তো বুঝতে পারছিনা একজন ডি. আই যদি ট্রান্সফার হয় তাহলে শিক্ষা কর্মী এবং আর্বান শিক্ষকরা কেন তাঁদের মাইনে পাবেননা? আমি আপনার মাধ্যমে দাবী করছি অবিলম্বে তাদের মাইনের ব্যবস্থা করা হোক।

**শ্রীঅনন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি অর্থমন্ত্রী এবং সমষ্টি উন্নয়ন বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আর্কষণ করছি। আমি শুনলাম আর এল ই জি পি প্রোগ্রামে রাজ্য সরকার ১৯৮৪/৮৫ সালের আর্থিক বছরে কেন্দ্রের কাছে ৫৪ কোটি টাকা দাবী করেছিল এবং ওই আর্থিক বছরে কেন্দ্রীয় সরকার ২৩ কোটি টাকা দিতে রাজী হন। কিন্তু দেখা যাচ্ছে ১৯৮৫-৮৬ আর্থিক বছর শেষ হতে চলেছে, রাজ্য সরকার কেন্দ্রীয় সরকারের দেয় টাকার মাত্র ৮ কোটি টাকা খরচ করতে পেরেছেন এই আর আই ই জি পি স্কীমে। এই যদি ঘটনা হয় তাহলে এর জন্য কে দায়ী, জেলা পরিষদ, কি অধীনস্থ দপ্তর দায়ী সেটা আমাদের বলুন। কেনই বা এর ব্যবস্থা করতে পারছেন? এর উপর গ্রামীন অর্থনীতি নির্ভর করছে।

[2.20–2.30 P.M.]

**শ্রীঅম্বিকা ব্যানার্জি :** মিঃ স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত ২৩/৪/৮৫ তারিখ থেকে হাওড়ায় অবস্থিত বালি জুট মিলটি মালিক পক্ষ বেআইনীভাবে লক আউট ঘোষণা করেছে পুলিশ বাহিনীর উপস্থিতিতে। এই মালিক কর্তৃপক্ষ প্রায় ১৩০০ শ্রমিককে ছাঁটাই করেছে। বর্তনাম পরিষদীয় মন্ত্রী এম. এল. এ সেই মিলের সি. আই টি. ইউ-এর সভাপতি। তিনি সম্পূর্ণ উদাসীন হয়ে আছেন। এর সঙ্গে প্রায় ৫ হাজার শ্রমিক জড়িত। কিছু দিন আগে একটি শ্রমিক দারিদ্রতার জ্বালা সহ্য করতে না পেরে ট্রেনের তলায় আত্মহত্যা করেছে। বহু শ্রমিকের বাড়ীর মেয়েরা এমন কি দেহ বিক্রয় করতে বাধ্য হচ্ছে। অথচ আমাদের পরিষদীয় মন্ত্রী এই সব জেনেও কিছু করছেন না। তাই আমি শ্রম মন্ত্রীর কাছে অনুরোধ এতবড় একটা ঐতিহ্যমণ্ডিত পুরানো মিল কেন বন্ধ হয়ে আছে সে সম্বন্ধে তদন্ত করে উপযুক্ত ব্যবস্থা নিন। এবং পরিষদীয় মন্ত্রী আছেন তিনি সি. আই. টি ইউ-এর সভাপতি তাঁর কাছেও অনুরোধ ঐ ৫ হাজার শ্রমিককে আপনি অনাহার থেকে বাঁচান।

**শ্রীশিব প্রসাদ দলুই :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিভাগীয় মন্ত্রীর একটি বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। খণ্ডকোশ থানার বৃদ্ধ কৃষকরা অনেক দিন থেকে পেনসন পাচ্ছে না। সরকারী অফিসে যোগাযোগ করা সত্ত্বেও কোন ফল হয় নি। এই বিষয়ে ব্যবস্থা গ্রহণ করার জন্য আমি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবঙ্কিম ত্রিবেদী :** মাননীয় অধ্যক্ষ মহাশয় আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয়ে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন দক্ষিণ বাংলার অনেক এলাকার এখন খরা চলছে এবং মুর্শিদাবাদ জেলার কাঁদি মহকুমাও খরাপ্রবন এলাকা। সেখানে বৃহত্ সেচের কোন পরিকল্পনা নাই। ক্ষুদ্র সেচের ব্যবস্থা আছে আর এল আই-এর সাহায্যে সেচ ব্যবস্থা আছে। কিন্তু সেখানে যারা কাজ করে তাদের অপারেটার -কাম-মেকানিক বলা হোত। হাইকোর্টের রায় অনুযায়ী এখন তাদের নাম এস. এ. ই হয়েছে। ফলে তারা আর এসব কাজ করছে না। এবং তাদের অন্য কোন জায়গাতেও ট্রান্সফার করা হয়। ফলে তৈরী ফসল নষ্ট হয়ে যাচ্ছে। এই পরিকল্পনা ১৯৭৮ সাল থেকে চালু হয়েছে। কিন্তু সেখানে কোন দেওয়া হয় নি। ২/৩টি পরিকল্পনার কাজ একটি লোকের দায়িত্বে আছে। ফলে সেখানে একটা গুরুতর অবস্থা দেখা দিয়াছে। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে মাননীয় ক্ষুদ্র সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমনীন্দ্র নাথ বর্মা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র তুফানগঞ্জ হচ্ছে আসাম সংলগ্ন এলাকা। সেখানে কয়েক বছর যাবত কয়েক হাজার আসাম থেকে আগত উদ্বাস্তু আছে। ফলে মাঝে মাঝে রামপুর এলাকায় দিন মজুরদের সঙ্গে তাদের অশান্তি সৃষ্টি হচ্ছে। তাছাড়া বর্তমানে আসাম চুক্তির ব্যাপারে একটা বিভ্রান্তি সৃষ্টি হয়েছে। আমার এলাকায় কিছু কিছু নতুন মুখ দেখতে পাচ্ছি । আসাম থেকে বহু লোক সেখানে আসছে এবং তাদের পরিবারের লোকজনদের রেখে যাচ্ছে। আমি এই ব্যাপারে সরকারের মাধ্যমে ভারত সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। এই এলাকা খুবই দুস্থ এলাকা এবং ওখানে বহু হাজার উদ্বাস্তু আছে। তাদের জন্য কেন্দ্রীয় সরকার আজ পর্যন্ত টাকা দেন নি এবং তাদের ফিরিয়ে নেবার ব্যবস্থাও করছেন না। তারপর আবার এই নতুন উদ্বাস্তু স্রোত আসতে শুরু করার ফলে আমরা একটা বিশেষ বিপদের আশঙ্কা করছি। তাই আমি আপনার মাধ্যমে রাজ্য সরকারের কাছে অনুরোধ জানাচ্ছি যে, দলে দলে এই ভাবে যাতে আসাম থেকে উদ্বাস্তু এখানে চলে না আসে তার জন্য কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ রেখে উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুণ।

**শ্রীশান্তি মোহন রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলায় তারকেশ্বর ব্লকের অন্তর্গত রামনগর নুট বিহারী উচ্চ বিদ্যালয়ের প্রধান শিক্ষক ও সহ শিক্ষক শ্রীঅপ্পন ঘোষ, শঙ্কর পাল, মোহিনী কুমার ঘোষ প্রভৃতি ব্যক্তির জমিতে সি.

পি. এম. এর সন্ত্রাসের ফলে ধান চাষ করা বন্ধ হয়ে গেছে। এদের গোয়াল -ঘরে গরু দেখবার জন্য যেসব বাগাল আছে, তাদের আসাও বন্ধ করে দিয়েছে। এদের উপর সর্বপ্রকার সামাজিক বয়কট শুরু হয়েছে। এই সম্পর্কে আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর বিবৃতি দাবী করছি এবং এই রকম সন্ত্রাস যাতে ঐসব ব্যক্তিদের উপর না চলে তার বিহিত ব্যবস্থা করার দাবী রাখছি।

**শ্রীঅনন্ত সোরেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। ঝাড়গ্রাম মহকুমার গোপিবল্লভপুর ১নং ব্লকের দহমুণ্ডা, ছাতনা প্রভৃতি এলাকার সুবর্ণ রেখা নদীর পাড় প্রতিদিনই ভেঙ্গে যাচ্ছে। এই ভাঙন রোধ না করলে কয়েক হাজার মানুষ আশ্রয়হীন হয়ে পড়বে এবং ১০ হাজার একর জমি নষ্ট হবে। অবিলম্বে এই ভাঙন রোধ করার জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি বেলগছিয়া পশ্চিমের অন্তর্গত এক নং ওয়ার্ডের আইন শৃঙ্খলার যে মারাত্মক অবনতি ঘটেছে সেদিকে আকর্ষণ করছি। ১৯৮১ সাল থেকে ১৯৮৫ সাল পর্যন্ত এই ৫ বছরের খতিয়ান দিলেই দেখা যাবে যে, খুন একটা বাৎসরিক ঘটনা হয়ে দাঁড়িয়েছে। খুনীরা ঘুরে বেড়ায়, পুলিশ দেখতে পায় না। পুলিশ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে করেও কোন ফল পাওয়া যায় না। আমি আপনার মাধ্যমে এই দুর্ঘটনা ঘটানোর জন্য যারা দায়ী তাদের উপযুক্ত শাস্তি দেবার দাবী জানাচ্ছি। খুনের কিনারা হয় না, খুনীদের ধরা হয় না। খুনীরা খুন করে এবং ঘুরে বেড়ায়। যারা খুন হয় তাদের আত্মীয়স্বজনদের উপর অত্যাচার হয়। পুলিশ তাদের বাড়ীতে গিয়ে আহত বা হত ব্যক্তির আত্মীয়স্বজনদের খোঁজ করে, আর যারা খুন করে তাদের খোঁজ করে না। এই অরাজকতন্ত্র সেখানে চলেছে। এর প্রতিকার করার জন্য আমি স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[2.30–2.40 P.M.]

**শ্রীহাজারী বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে ইষ্টার্ন রেলওয়ের শিয়ালদাহে ডিভিসানের জেনারেল ম্যানেজারের দৃষ্টি আকর্ষণ করছি । স্যার, শিয়ালদহ থেকে লালগোলা এবং লালগোলা থেকে শিয়ালদহের রাত্রিবেলার যে ট্রেন সেই ট্রেনে জলের কোন ব্যবস্থা নেই, ট্রেনের বগিগুলির দরজার লক ভাঙ্গা, জানালা সাটার ভাঙ্গা, ফার্ষ্ট ক্লাশগুলিরও এই অবস্থা। এর ফলে স্যার, এ ট্রেনে রাত্রিবেলায় যাতায়াত করা বিপদজনক হয়ে পড়েছে। দিন পনেরো আগে এ ব্যাপারে আমি শিয়ালদহের ষ্টেশন মাষ্টারের এ্যাটেশন ড্র করেছিলাম এবং একটা অভিযোগপত্রও দিয়েছিলাম কিন্তু দেখলাম কিছুই ব্যবস্থা হয়নি। পরশুদিন আমি রাত্রিবেলায় এ' ট্রেনে এলাম এবং দেখলাম একই অবস্থা—জলের ব্যবস্থা নেই, দরজা, জানালার ভাঙ্গা অবস্থাতেই আছে।আমি স্যার, আপনার মাধ্যমে তাই শিয়ালদহ ডিভিসানের জেনারেল ম্যানেজারের দৃষ্টি আকর্ষন করে বলছি, অবিলম্বে এ' রাত্রিবেলায় যে ট্রেনগুলি ছাড়াছে সেগুলি যাতে ঠিক ঠাক অবস্থায় থাকে তার ব্যবস্থা করুন। স্যার, আমরা এই মেনশানের কপি যদি রেলের জেনারেল ম্যানেজারের কাছে পাঠিয়ে দেওয়া হয় তাহলে ভালো হয়।

**শ্রীআব্দুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত চাঞ্চল্যকর সংবাদের প্রতি আপনার মাধ্যমে এই সভার ও মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষন করছি।স্যার, গত ৮ই জুলাই একবালপুরে একটি পেট্রোল পাম্পে মালবোঝাই তিনটি লরি হাজির হয়। পুলিশের সন্দেহ হওয়ার পুলিশ কাগজপত্র দেখতে চায়। কাগজপত্র দেখাতে না পারায়/ঐ তিনটি লরির মালিককে গ্রেপতার করা হয়। গ্রেপ্তার করার পর তাদের থানায় নিয়ে যাওয়া হয়। সেখানে ড্রাইভাররা স্বীকার করে যে মৌরীগ্রাম থেকে চোরাই পেট্রোল নিয়ে এসে ওখানে তারা পাচার করছিল। তখন দেখা যায় বামফ্রন্টের এক তনয় সেখানে নন্দ্‌য়া বলে একজন লোককে নিয়ে হাজির হয়। ও. সিকে তাদের ছাড়তে বললে ও. সি. বলেন আমি ছাড়তে পারবো না কেননা এই কেসটা পুলিশ কমিশনারের কাছে পাঠিয়ে দেওয়া হয়েছে। তখন পুলিশ কমিশনারকে বলা হয় ঐ তিনটি লরিকে ছেড়ে দেবার জন্য। পুলিশ কমিশনার বলেন, আমি মুখ্যমন্ত্রীর সঙ্গে কথা না বলে ছাড়তে পারবো না। সেই হিসাবে যখন মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচিবের সঙ্গে তিনি যোগাযোগ করেন তখন মুখ্যমন্ত্রীর রাজনৈতিক সচিব বলেন যে সি. এম. এখন ব্যস্ত আছেন, মন মেজাজ ঠিক নেই এখন এসব কথা তাঁকে বলবেন না, আপনি লরি ছেড়ে দিন। তারপর দেখা গেল আশ্চর্য্যজনক ভাবে একবালপুর থানার ও. সি. তিনটি ফাঁকা লরিকে বা ট্যাংকারকে ধরে নিয়ে এসে ঐ পেট্রোলটা তাতে ভর্তি করলেন এবং করে ঐ তিনটি লরিকে ছেড়ে দিলেন। স্যার সেই বামফ্রন্টের তনয় পশ্চিমবঙ্গের ভাগ্যবিধাতা, মাননীয় মুখ্যমন্ত্রীর সন্তান * * ছিলেন বলে পুলিশকে এই ব্যবস্থা করতে হ'ল।

(নয়েজ)

স্যার, যারা পাপ করলো, অপরাধ করলো তাদের শাস্তি মকুব হয়ে গেল আর যারা নিরীহ, নির্দোষ তাদের শাস্তি পেতে হল। আমার দাবী, অবিলম্বে নিরীহ লরির মালিকদের ছেড়ে দেওয়া হোক এবং যারা দোষী তাদের ছেড়ে না দিয়ে তাদের বিরুদ্ধে ব্যবস্থা অবলম্বন করা হোক।

**মিঃ স্পীকার :** চন্দন বসুর নামটা বাদ যাবে।

**শ্রীসতীশ চন্দ্র বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে/স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়ে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি বিশেষ করে নদিয়া জেলার হাসখালি এবং রানাঘাট থানার আইন-শৃঙ্খলা রক্ষা করার জন্য। অত্যান্ত দুঃখের বিষয় যে লোকসভার নির্বাচনের প্রাক

Note : * * Expunged as ordered by the Chair

মুহূর্তে প্রায়ত শ্রীমতী গান্ধীর মৃত্যুর পরে যে সহানুভূতির আবহাওয়া এবং ভাবের জোয়ার এসেছিল এবং তাতে নৌকা ভাসিয়ে দিয়েছিল, পাল তুলে দিয়েছিলরাজীব গান্ধী। আজকে অর্থনৈতিক যে সংকট, তার নৌকা যখন আটকে গেছে তখন কংগ্রেস বিশেষ করে কলকাতা পৌরসভার নির্বাচনে পরাজিত হবার পরে সুপরিকল্পিতভাবে পশ্চিমবঙ্গে সমাজ বিরোধী, গুণ্ডা, পেশাদারী খুনীদের সংগঠিত করে একটার পর একটা খুন করে চলেছে। আজকে এর প্রতিবার চাই। গত ১০ই জুলাই এ' হাসখালিতে খুন করা হয়। ১২ই জুলাই রানাঘাটে আমাদের পার্টির সেক্রেটারীকে খুন করা হয়। ২২শে জুলাই আমাদের কমরেড রঞ্জিত দত্তকে খুন করা হয়। ১৫ই আগষ্ট বহিরাগাছি গ্রাম পঞ্চায়েতের পার্টি সেক্রেটারীকে খুন করা হয় হাসখালিতে। তারপরে ১০ তারিখে আরো ২ জনকে খুন করা হয়েছে। গতকাল আর একজনের বাড়িতে ঢুকে বন্দুক ছিনতাই করেছে। আজকে এই ভাবে অরাজকতা সৃষ্টি করে চলেছে নদিয়ার বুকে। কাজেই আমি এই বিষয়ে আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং এর প্রতিকারের জন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ সুশোভন ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়ে উল্লেখ করতে চাই সে বিষয়টি আগেও দু'বার উল্লেখ করেছিলাম। এখানে মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের দেখা পাইনা এবং তাকে বলবারও সুযোগ পাইনা। আজকে এখানে মাননীয় অর্থমন্ত্রী মহাশয় রয়েছেন এবং আমাদের জেলার মন্ত্রী মহাশয় রয়েছেন, আমি তার সামনে একটা প্রোপোজাল রাখছি। অজয় নদিতে এই যে বন্যা প্রতিরোধ বাধ, এটাকে সম্পূর্ণ ভাবে ভেঙ্গে ফেলে আবার নতুন ভাবে বাধ করার পরিকল্পনা নিন। কারণ এই বাধই অজয় নদিতে বন্যার কারণ হয়ে দাঁড়িয়েছে। আপনি জানেন যে বিধান চন্দ্র রায়ের সময়ে মান সিং কমিটি হয়েছিল। সেই কমিটি রিপোর্ট দিয়েছিল যে বন্যা দুটি ব্যাপারে প্রতিরোধ হতে পারে। একটা হচ্ছে তার গতিপথ যেন রুদ্ধ করা না হয়। আর একটা হচ্ছে তার ওয়াটার বেড, একটা তীর থেকে আর একটা তীর ৫হাজার ফিট দুরত্বে হবে। কিন্তু এই দুটোর কোনটাই মানা হয়নি। একটা বাধ থেকে আর একটা বাঁধের মধ্যে ডিফারেন্স মাত্র ১৭০০ থেকে ১৮০০ ফিট। এই বাঁধ যদি আগামীদিনে রাখা হয় তাহলে বোলপুরের লোয়ার অংশে কোন দিন বন্যা প্রতিরোধ করা যাবেনা। কাজেই আপনার মাধ্যমে আমি অনুরোধ করবো যে নতুন করে কমিশন বসিয়ে যত শীঘ্র সম্ভব এর একটা সমাধান করার কথা চিন্তা করুন।

**শ্রীসুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বেঙ্গল লাইব্রেরী এসোসিয়েশন কর্তৃক লাইব্রেরিয়ানশীপ ট্রেনিংয়ের জন্য যে প্রস্তুতি চালিয়েছে সেখানে যে সমস্ত ছাত্রছাত্রীরা ভর্তি হবার জন্য এসেছেন, তাদের কাছ থেকে অন্যায় ভাবে টাকা নেওয়া হচ্ছে। প্রথমে ভর্তির জন্য ফর্ম দেবার সময়ে তাদের প্রত্যেকের কাছ থেকে ২টাকা করে নেওয়া হচ্ছে এবং সেই ফর্ম জমা দেবার সময়ে আবার ৪ টাকা করে নেওয়া হচ্ছে। এখন পর্যন্ত ১০ হাজার ফর্ম বিলি হয়েছে এবং আরো ফর্ম বিলি হবে। কিন্তু এদের কোন ইন্টারভিউ ডাকা হলনা। কিছু সংখ্যক ছাত্রছাত্রীকে মার্কশীটের ভিত্তিতে ইন্টারভিউ ডাকা হবে এবং তাদের পরীক্ষার ভিত্তিতে সিলেক্ট হবে। বাকী বহু সংখ্যক ছাত্রছাত্রীদের ইন্টারভিউ ডাকা হবেনা। অথচ তাদের কাছ থেকে এই ভাবে টাকা আদায় করা হয়েছে। আমি গ্রন্থাগারিক বিভাগের মন্ত্রী মহোদয়ের কাছে অনুরোধ করবো যে এই বিষয়টি যেন তদন্ত করে দেখেন এবং এই অযৌক্তিক ভাবে টাকা আদায় যেন বন্ধ হয়।

[2-40 — 2-50 P.M.]

**Shri Abdur Rauf Ansari :** Mr. Speaker, Sir, through you I want to draw the attention of the Minister-in-charge of the Urban Development Department. Sir, it is really very unfortunate for the people of West Bengal that the World Bank Authority has recommended that further IDA credit for Calcutta under CUDP - III be stopped because of lack of implementing machinery on the part of Government of West Bengal and the CMDA. Sir, in the month or April/May a Four Member/Expert Team of World Bank Authority came and they are dissatisfied with the performance of the CMDA's work for which about two hundred crores of rupees had been given. This money was given for the development of the urban are as. But this government has failed to utilise the money for various reasons which have been mentioned in the report published on 26th May, 1985. One of the reasons is the scarcity of human resources. Sir, many posts of technicians are lying vacant. The fact is that there is no dearth of technicians in this state. But those persons do not believe in Marxism. They do not believe in CPM. For this reason the people of West Bengal are suffering. So I would request the Minister-in-charge to fill up the posts immediately and not to deprive the people of West Bengal.

**শ্রীসুরেশ সিংহ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার বিধানসভা কেন্দ্র করণদীঘিতে একটা প্রাইমারী হেলথ সেন্টার আছে, ঐ হেলথ সেন্টারটা প্রায় ১৯৬০ সালে স্থাপন করা হয়েছিল। সেই সময় ঐ হেলথ সেন্টার বিল্ডিং স্টাফ কোয়ার্টার তৈরী করা হয়েছিল, তারপর থেকে আর কোনও সংস্কার করা হয়নি। স্বাভাবিক ভাবে জি. ডি. এ., নার্স, ডাক্তার, এর যে স্টাফ কোয়ার্টার সেইগুলোর অবস্থা অত্যন্ত জরাজীর্ণ। এইগুলো অবিলম্বে সংস্কার করার বিশেষ প্রয়োজন হয়ে পড়েছে। একটা হেলথ সেন্টার দু হেক্টর জমির উপর অবস্থিত। সুতরাং এই হেলথ সেন্টারের আশেপাশে বর্ষাকলে জঙ্গল হয়ে যাচ্ছে, মশার উপদ্রপ হচ্ছে। এই সব পরিষ্কার এবং সংস্কার করার জন্য ডাক্তারকে বললে, সেই ভারপ্রাপ্ত ডাক্তার বাবু বলেন যে টাকা নেই। এর ফলে একটা হাসপাতালের পরিবেশ নষ্ট হয়ে যাচ্ছে। এই হেলথ সেন্টারের বিল্ডিং এবং স্টাফ কোয়ার্টারগুলো সংস্কার করার জন্য এবং তার চারপাশে যে জঙ্গল হয়ে রয়েছে তার পরিষ্কার করার জন্য মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এবং মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসত্য রঞ্জন বাপুলি:** স্পীকার মহাশয়, আমরা বেশ কিছুদিন যাবত সংবাদ পেয়েছি যে আমাদের ক্রীড়ামন্ত্রীর সঙ্গে স্পোর্টস কাউন্সিলের চেয়ারম্যানের বনিবনা হচ্ছে না। অতীতে এই ব্যাপারে কয়েকটি ছোটখাট পত্রিকায় এই বিষয়ে বেরিয়েছিল। তার প্রথম কারণ ডিস্ট্রিবিউশন অব ডিকেট্স এবং ষ্টেডিয়ামের জন্য লটারীর টিকিট বিক্রি নিয়ে একটা বিরাট বিবাদ চলছিল স্পোর্টস কাউন্সিলের চেয়ারম্যান সঙ্গে। স্পোর্টস কাউন্সিলের চেয়ারম্যান এই ব্যাপারে প্রতিবাদ করবার চেষ্টা করেছিলেন, তিনি একজন বর্ষিয়ান কম্যুনিষ্ট নেতা। আমরা যা সংবাদ পেয়েছি, স্পোর্টস কাউন্সিসেল চেয়ারম্যান তিনি পদত্যাগ করেছেন। আমরা এর জন্য খুবই দুঃখিত এবং আমরা প্রকৃত ঘটনা স্পোর্টস মিনিষ্টারের কাছ থেকে জানতে চাইছি এবং তাঁর পদত্যাগের কারণ জানতে চাইছি। বিভিন্ন পত্র-পত্রিকায় টিকিট নিয়ে, লটারির টিকিট নিয়ে দলবাজী এবং দুর্নীতির কথা প্রকাশিত হয়েছে। সুতরাং এই অবস্থায় প্রকৃত তথ্য হাউসের কাছে জানান দরকার। তাই আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে স্পোর্টস মিনিষ্টারকে এ ব্যাপারে হাউসের সামনে একটা বিবৃতি রাখতে অনুরোধ করছি।

**শ্রীপ্রবোধ চন্দ্র সিংহ:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি অর্থ এবং পরিকল্পনা দপ্তরের মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন গত লোকসভা নির্বাচনের প্রাক্কালে 'দীর্ঘ-তমলুক' রেল প্রকল্প চালু করার জন্য কাজ শুরু হয়েছিল, কিন্তু লোকসভা নির্বাচন শেষ হওয়ার সঙ্গে সঙ্গেই এ' কাজ বন্ধ হয়ে যায়। এই বিধানসভার সিদ্ধান্ত অনুযায়ী গত ২৪/৫/৮৫ তারিখে একটি সর্বদলীয় প্রতিনিধি দল দিল্লীতে রেল মন্ত্রী বংশীলালের সঙ্গে সাক্ষাত করে এ' প্রকল্পটির কাজ আবার চালু করার জন্য দাবী জানিয়েছিলেন। রেল মন্ত্রী এ' প্রতিনিধি দলকে বলেছিলেন, "প্রকল্পটির বিষয়ে বিবেচনা করার জন্য এটা পরিকল্পনা কমিশনের কাছে পাঠান হচ্ছে।" বর্তমানে পরিকল্পনা কমিশনের বিবেচনার ফলাফল জানতে পারা গিয়েছে। তাঁরা বর্তমান আর্থিক অনটনের জন্য এ' প্রকল্পটি ড্রপ করার জন্য রেল মন্ত্রককে নির্দেশ দিয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, পরিকল্পনা কমিশনের এই সিদ্ধান্ত আমাদের কাছে অত্যন্ত উদ্বেগজনক। কারণ ওখানে এ' রেল প্রকল্পটি চালু হলে শুধু দীঘাতে পর্যটন শিল্পই গড়ে উঠত না, সমগ্র মেদিনীপুর জেলার শিল্পের অগ্রগতি ঘটত, অর্থনীতির উন্নতি হ'ত। প্রকল্পটি বাতিল হওয়ার জন্য এ' এলাকায় জনসাধারণের মধ্যে বিক্ষোভ দানা বেঁধে উঠেছে। তমলুক এবং কাঁথিতে ইতিমধ্যেই একটি কনভেনসন হয়ে গিয়েছে এবং সেখান থেকে জন-আন্দোলনের সিদ্ধান্ত নেওয়া হয়েছে। এই পরিপ্রেক্ষিতে আমি রাজ্যের পরিকল্পনা মন্ত্রী মহাশয়ের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি এবং তাঁকে অনুরোধ করছি, তিনি অবিলম্বে কেন্দ্রীয় পরিকল্পনা মন্ত্রীকে অনুরোধ করুন বিষয়টি পুনর্বিবেচনা করে পরিকল্পনা কমিশন যেন এ' প্রকল্পটি চালু করার অনুমতি দেন।

**শ্রীঅরুণ কুমার গোস্বামী:** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় পৌর মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

স্যার, আপনি জানেন যে হাওড়া পৌরসভা হাওয়া ওয়াটার ওয়ার্কস' এর মাধ্যমে হাওড়া শহরের নাগরিকদের পানীয় জল সরবহাহ করে থাকে। হাওড়া পৌরসভার হাওয়া ওয়াটার ওয়ার্কস'টি আমার নির্বাচনী কেন্দ্র শ্রীরামপুরে অবস্থিত। ওখানে ১০০ বিঘা জমির উপর ওয়াটার ওয়ার্কস'টি প্রতিষ্ঠিত। গত জুলাই মাসে হাওড়া পৌরসভার কাউনসিলারদের সভা থেকে অনুমোদন না নিয়ে হাওড়া পৌর কর্তৃপক্ষ ওয়াটার ওয়াক্স'টির মোট জমির একের তিনাংশ, প্রায় ৩২বিঘা জমি ক্যালকাটা মেট্রোপলিটন ওয়াটার এ্যাণ্ড স্যানিটেসন অথরিটির কাছে ৬ লক্ষ টাকার বিনিময়ে হস্তান্তর করেছেন।

সেই জমির ভিতরে চারটি ট্যাঙ্ক আছে, একটি এ্যালাম গো-ডাউন আছে এবং সুপারভাইজিং কোয়ার্টার্স আছে। পৌর কর্তৃপক্ষ বলছেন যে, পদ্ম-পুকুরে ওয়াটার সাপ্লাই স্ক্রীম'এর কাজ শেষ হয়েছে, ওখান থেকে হাওড়া শহরের নাগরিকদের পানীয় জল সরবরাহ করা হবে। কিন্তু আমরা জানি পদ্ম-পুকুর ওয়াটার সাপ্লাই স্কীমটি সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। সব চেয়ে গুরুতর ব্যাপার হচ্ছে, হাওড়া ওয়াটার ওয়ার্কস' এর মেন সুপারিনটেনডেণ্ট এবং ওয়াটার ওয়ার্কস'এর সুপারিনটেনডেণ্ট লিখিতভাবে প্রতিবাদ জানিয়েছেন যে তাঁদের না জানিয়ে জমি বিক্রি করা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহোদয়, পৌর মন্ত্রী মহোদয় এখানে উপস্থিত আছেন, আমি আপনার মাধ্যমে তাঁকে অনুরোধ করছি, তিনি এ সম্পর্কে অনুসন্ধান করে, অদন্ত করে এই অব্যবস্থা বন্ধ করুন। নচেত আগামী দিনে হাওড়া শহরের মানুষরা পানীয় জল পাবে না। ওখানে যে জমি বিক্রী করা হয়েছে তার মধ্যে ওয়াটার ওয়ার্কস' এর চারটি ট্যাঙ্ক রয়েছে এবং একটি এ্যালাম গো-ডাউন রয়েছে। এ গুলি যদি নষ্ট হয়ে যায় তাহলে হাওড়াবাসীরা পানীয় জল পাবে না। পদ্ম-পুকুরে যে ওয়াটার সাপ্লাই স্কীম রূপায়িত হয়েছে তা সম্পূর্ণ ব্যর্থ হয়েছে। সুতরাং বিষয়টির প্রতি অবিলম্বে নজর দেওয়ার জন্য আমি মাননীয় পৌর মন্ত্রী মহোদয়কে অনুরোধ করছি।

[2.50-3.00 P.M]

**শ্রীকুমুদ রঞ্জন বিশ্বাস:** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। ইতিপূর্বে আমি এই হাউসে মাননীয় পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করে বলেছিলাম আমাদের সন্দেশখালিতে দুটি ব্লক আছে। এই দুটি ব্লকে কয়েকটি রাস্তা আছে যে রাস্তায় গাড়ী-ঘোড়া চলে না, কেবলমাত্র রিক্সা চলে এবং মানুষেরা পায়ে হেঁটে যাতায়াত করে। কিন্তু ঐ রাস্তাটি পায়ে হাটার অযোগ্য হয়ে পড়েছে। রাস্তাটি হচ্ছে ২০ মাইল দীর্ঘ। কালিনগর হতে ভোলাখালি এবং সন্দেশখালি হতে ভাণ্ডারখালি। আর একটি রাস্তা হচ্ছে কানমারি বাজার হতে কানমারির মোড়। এই রাস্তাটি ৪ কিলোমিটার। এই রাস্তাগুলি বহুদিন যাবৎ সংস্কার হয়নি, যারফলে রিক্সাও চলে না, এমনকি মানুষরা পায়ে হাটতে পর্যন্ত পারে না। দীর্ঘ ৮ বছর ধরে সংস্কার হচ্ছে না। আমি এই ব্যাপারে মাননীয় পূর্তমন্ত্রী মহাশয়কে বলেও কোন ফল পাইনি। আমার মনে হয় মাননীয়

মন্ত্রী মহাশয়ের এই ব্যাপারে যথেষ্ট অবহেলা আছে। সেই কারণে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি, অবিলম্বে যাতে ঐ রাস্তাগুলি সংস্কার হয় তারজন্য আমি অনুরোধ জানাচ্ছি। ঐ রাস্তা সংস্কার হলে মানুষের অনেক উপকার হবে।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি সরকারের দৃষ্টি আকর্ষন করছি। বিষয়টি হচ্ছে, সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলে ডি.ভি.সির ইলেকট্রিক লাইনের ডায়েরেক্ট কানেকসান দেওয়া কিম্বা হাই-টেনসান লাইন কোনদিনও যাবে না, কারণ ছোট ছোট দ্বীপ নিয়ে সুন্দরবন এলাকা গঠিত। আমি কিছুদিন আগে ত্রিপুরায় গিয়েছিলাম। সেখানে গিয়ে দেখে এসেছি সোনার এনার্জি অর্থাৎ সৌর শক্তি থেকে ইলেকট্রিক জেনারেশন হচ্ছে এবং কিছু কিছু জায়গায় - শুধু ইলেকট্রিক দিচ্ছে না - পাম্পসেট চালিয়ে ইরিগেসানের ব্যবস্থা করেছে। আমি ত্রিপুরা থেকে ঘুরে আসার পর এই বিষয়টি নয়ে এখানকার মাননীয় মন্ত্রী শ্রী প্রভাস রায়ের সঙ্গে আলোচনা করি। সুন্দরবন ডেভেলপমেণ্ট বোর্ডের অন্যান্য সদস্যদের সঙ্গেও আলোচনা করি এবং মিনিষ্টার অফ ষ্টেট সুন্দরবন ডেভেলমেণ্ট বোর্ডের রেজ্জাক সাহেবের সঙ্গেও আলোচনা করি। ক্যামাক ষ্ট্রীটে প্লানিং বোর্ডের যে অফিস আছে সেখানেও এই বিষয়টি নিয়ে আলোচনা হয়। প্লানিং বোর্ডের সায়েন্স এ্যাণ্ড টেকনোলজি যে ডিপার্টমেণ্ট আছে তাঁরা এই ব্যবস্থা করেন। কিন্তু দুঃখের কথা তাঁরা কয়েক বছর ধরে বসে আছেন। একটা ইনস্টলেসানও এখনও পর্যন্ত করতে পারেননি। আমরা বারবার ধরে বলছি যে আমরা প্রস্তুত আছি ইনষ্টলেশানের জন্য যা খরচা হবে তার কস্ট আমরা দেব কিন্তু ব্যবস্থাটা নেওয়া হোক। সৌর শক্তি থেকে যে ইলেকট্রিসিটি উৎপাদিত হবে তার দ্বারা সাধারণ মানুষ উপকৃত হবে। জল সেখানে আছে কাজেই এরফলে ইরিগেসানের ফেসিলিটি বাড়বে। সুতরাং আমি সরকারের কাছে এই ব্যবস্থা যাতে তাড়াতাড়ি গ্রহণ করা হয় তারজন্য অনুরোধ জানাচ্ছি।

**ডাঃ সুকুমার রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষামন্ত্রীর দৃষ্টি আকর্ষন করছি। আপনি জানেন, পুরুলিয়া শহরে একটি বড় কলেজ আছে যার নাম হচ্ছে জনার্দন কিশোর কলেজ। এই কলেজে ভর্তি হওয়ার অসুবিধার কথা ছেড়ে দিলেও এবার অন্তত ছেলেদের অভিভাবকেরা কিছুটা স্বস্তির নিশ্বাস ফেলেছিলেন, কারণ ঐ কলেজের কর্তৃপক্ষ বলেছিলেন ঐ কলেজে কেমিষ্ট্রি, ফিজিওলজি জ্যু-লজির অনার্স কোর্স খোলা হবে। সেই অনুযায়ী ছেলেরা বাইরে কোন জায়গায় দরখাস্ত করেনি। ঐ কলেজে ভর্তি হওয়ার জন্য ভাল ভাল ছেলেরা দরখাস্ত দিয়েছে। কিন্তু তারা অনিশ্চয়তার মধ্যেপড়ে গেছে। শিক্ষা দপ্তর থেকে মৌখিকভাবে কলেজ কর্তৃপক্ষকে বলেছিলেন আপনার পুরুলিয়া জেলার প্রত্যেকটি জায়গায় এইকথাটি জানিয়ে দিন এবং সেই অনুযায়ী কলেজ কর্তৃপক্ষ জানিয়ে দিয়েছিলেন। কিছু ছেলে ভর্তি হওয়ার জন্য চেষ্টা করছে এবং কিছু ভর্তি হয়েছে।

কিন্তু অনার্স আদৌ চালু হবে কি না এখন পর্য্যন্ত জানা যাচ্ছে না। আমার মনে হয় শিক্ষা দপ্তরের অনুমতি এবং তার জন্য যে অফিশিয়াল চিঠিপত্র পাঠান দরকার সেগুলি করা হয় নি। সেজন্যই ব্যাপারটি বোধহয় অনিশ্চয়তার মধ্যে পড়ে আছে। সেই অফিশিয়াল চিঠিপত্র যাতে তাড়াতাড়ি পাঠান হয় সেজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ে দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীমহঃ বাচ্চা মুন্সী :** মিঃ স্পীকার স্যার, পশ্চিম দিনাজপুর জেলায় চোপড়া থানায় ভেরসা নদীর বাঁধ ১৯৮২ সাল থেকে এখন পর্য্যন্ত বাঁধা হয় নি। তার যে ধারটাতে পাকা করে পিলার দেবার কথা ছিল সেটা দেওয়া হয় নি এবং স্লুইশ গেটও তৈরী করা হয় নি। ওখানে যে মাটির কাজ করা হয়েছে সেটা ওখানে পাবলিকেও করতে পারত। কিছু মাটি ফেলা ছাড়া আর কিছু কাজ হচ্ছে না। তাই আমি মাননীয় সেচ মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি যে ঐ ইনকমপ্লিট কাজটা যাতে কমপ্লিট হয় এবং স্লুইজ গেটটা তাড়াতাড়ি তৈরী হয় সেদিকে তিনি যেন একটু দৃষ্টি পাত করেন।

**শ্রীশান্তিরাম মাহাতো :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি পুরুলিয়া জেলাতে একটি কলেজ মঞ্জুর করা হয়েছে, কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় কলেজটি মঞ্জুর করেছেন ঠিকই কিন্তু তার যে জায়গাটি নির্ধারণ করেছেন সেটি বিহারের বর্ডার এবং সেখানে কোন স্কুল নেই। কাছাকাছি একটিমাত্র হাই স্কুল আছে এবং তার আশে পাশে যে সব স্কুল আছে সেগুলি তার থেকে ১০, ১২ এবং ১৪ মাইল দূরে। পুরুলিয়ার সহ সভাধিপতির ইচ্ছাতে কলেজটি স্থাপন করা হয়েছে। যেখানে স্থাপন করা হয়েছে সেখানকার এবং বিভিন্ন জায়গার লোক এসে ডেপুটি কমিশনারের কাছে অভিযোগ করেছেন যে একটি মিডল প্লেসে কলেজটিকে স্থাপন করা হোক। যাতে ঠিকমত সাইটে কলেজটি স্থাপিত হয় সেই সাইট সিলেকশনের জায়গাটি ঠিক করার ব্যাপারে আমি মাননীয় উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীবিভূতি ভূষণ দে :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাইছি। কৃষিজ সম্পদ হিসাবে আমাদের দেশের অর্থনীতিতে পানের একটা বিরাট গুরুত্বপূর্ণ ভূমিকা আছে। এই কৃষির সঙ্গে এক লক্ষ কৃষক যুক্ত। শুধু তাই নয় প্রায় ৫/৬ লক্ষ কৃষক পরিবার এই পান চাষের উপর নির্ভরশীল। ভারতবর্ষের মধ্যে বাজারে যেমন ৬০০ কোটি টাকার ব্যবসা চালু আছে তেমনি ভারতবর্ষের বাইরেও এর বাজার আছে। পশ্চিমবংগের এই পান কৃষিকে অত্যাবশ্যকীয় কৃষিজ পণ্য হিসাবে স্বীকৃতি দেবার কথা ছিল, কিন্তু এখন পর্য্যন্ত তা দেওয়া হয় নি। শুধু তাই নয় অনেক সময় রেল চলাচলের অব্যবস্থার ফলে পান পচে যায়। এ ছাড়া খরা, বন্যা ইত্যাদির অন্যও এ চাষের ক্ষতি হয়। তাই আমি কয়েকটি দাবী আপনার মাধ্যমে কেন্দ্রীয় সরকারের কাছে পাঠাতে চাই। পানকে অত্যন্ত গুরুত্বপূর্ণ সম্পদ হিসাবে স্বীকৃতি দিতে হবে, রেল যোগাযোগের ব্যবস্থার উন্নতি করতে হবে।

( এই সময়ে মাননীয় অধ্যক্ষ মহাশয় পরবর্তী বক্তাকে আহ্বান করেন। )

**শ্রীমুকুল বিকাশ মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথি থানার অন্তর্গত কানাইদিঘিতে কালীনগর নামে একটা ছোট ব্যবসাস্থল আছে। সেখানে দীর্ঘদিন ধরে কিছু সমাজ বিরোধী নানারকম অত্যাচার করে আসছে। লুঠ, খুন এবং নৌকা লুঠ করছে, বাড়ীতে আগুন দিচ্ছে। কিছুদিন আগে স্থানীয় সি. পি. এম. এবং কংগ্রেসী সমর্থকরা আন্দোলন গড়ে তুলেছিলেন এবং প্রতিরোধ করেছিলেন। প্রশাসন থেকে ডাকাত বলে চিহ্নিত করে একটি নামের তালিকাও প্রকাশ করা হয়েছিল। কিন্তু বর্তমানে তারা সেখানে এক অরাজক অবস্থা সৃষ্টি করেছে। সেখানে তারা রাধাকৃষ্ণ দাস নামে ২৫ বছরের এক যুবককে খুন করেছে।

(এই স্টেজে মিঃ স্পীকার পরবর্তী বক্তাকে বলতে বলায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়। )

[3-00 — 310 P.M.]

**শ্রীহাবিব মুস্তাফা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের মালদা জেলায় বর্তমানে খরা পরিস্থিতি চলছে। এই খরা পরিস্থিতিকে মোকাবিলা করবার জন্য রতুয়া ২নং ব্লকে সি. এ. ডি. পির যে কয়টি ডিপ টিউবওয়েল ছিল, তার সব কয়টিই আজকে অচল হয়ে পড়ে আছে। বিদ্যুতের অভাবে সেগুলি চালু করা যাচ্ছে না। গত তিন মাসে মোট ৯ ঘন্টা চাষীরা বিদ্যুৎ পেয়েছে। এই অবস্থায় যেটুকু চাষ তাঁরা করতে পারতেন, বিদ্যুতের অভাবে সেটুকুও তাঁরা করতে পারেন নি। অবিলম্বে সেখানে বিদ্যুৎ সরবরাহ নিয়মিত করা দরকার। এ-বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অবন্তী মিশ্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা বিভাগের একটি কলঙ্কিত কাহিনীর প্রতি বিভাগীয় মন্ত্রীসহ মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বাংলাসহ ভারতীয় অন্যান্য মাতৃভাষার সঙ্গে সংস্কৃত ভাষার যে সম্পর্ক রয়েছে এটা সর্বজনবিদিত। ১৯৭২ সালে ডঃ সুনীতি কুমার চট্টোপাধ্যায়ের সুপারিশে এবং পশ্চিমবাংলার সর্বস্তরের বিশিষ্ট শিক্ষাবিদগণ - এর অভিমত অনুসারে সংস্কৃতকে তৃতীয় ভাষারূপে আবশ্যিক পাঠ্যতালিকায় স্থান দেওয়া হয়েছিল। কিন্তু দুর্ভাগ্যের বিষয়, ১৯৭৭ সালে পশ্চিমবাংলার প্রশাসনে বামফ্রন্ট প্রতিষ্ঠিত হয়েই ১৯৭৮ সালে একটি কলঙ্কিত নির্দেশনামার দ্বারা সংস্কৃতকে আবশ্যিক পাঠ্যতালিকা থেকে বাদ দিয়ে দিলেন। তারপর ডঃ ভবতোষ দত্তের সুপারিশে সংস্কৃতকে—

(এই স্টেজে মিঃ স্পীকার মহাশয়ের আহ্বানে পরবর্তী বক্তা বলতে সুরু করায় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায়।)

**শ্রীবিমল কান্তি বোস :** Mr. Speaker, Sir I like to draw the attention.

**মিঃ স্পীকার :** বিমলবাবু, একটু অপেক্ষা করুন। আচ্ছা অবন্তীবাবু, আপনি শেষদিকে যা বললেন সেটাতো রেকর্ড হোল না। লাভ কি হোল আপনার ? নিয়মটা তো মানতে হবে এখানে। বিমলবাবু, আপনি বলুন।

**Shri Bimal Kanti Basu** : Mr. Speaker, Sir, through you I like to draw the attention of the Minister-in-Charge of the Secondary Education, who is just now present in the House, as to the major lapse of the administration of Secondary Education. Sir, you will be surprised to know that the Education Department does not have any principle or guideline with regard to the transfer of secondary school wteachers as a result of thich unfortunately the teachers are left to the mercy and whims of the bureaucrats and thereby are transferred according to their sweet will. I am reluctant to believe, Sir, that the Minister-in-charge is not always in the know of all these things. Very recently one teacher of Jenkins School, Cooch Behar, a teacher of higher secondary set up, who is an M.A. B.T. in Pol. Science, has been transferred to a junior school of Class VIII. I am surprised as to how the junior school will be benefitted by this. How this is done and who does it ? How this is done and what purpose of education it serves ? Sir, sometime in August 1982, just from the Department a desire was expressed that a guideline was to be framed. Since 1982 three years have been lapsed and no guidelines have been framed. I would like to draw your kind attention so that the said guideline is framed.

**শ্রীসমর মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখন এখানে স্বাস্থ্যমন্ত্রী নেই তাই আমি আপনার মাধ্যমে ভগবানের কাছে ফরিয়াদ জানাতে চাই। গত ৩রা সেপ্টেম্বর রায়গঞ্জের একটি স্বাস্থ্য কেন্দ্র থেকে সদ্যজাত একটি মরা শিশুকে কুকুরে টেনে নিয়ে গেছে। "আজকাল" পত্রিকার প্রথম পাতাতেই বেরিয়েছে এই খবরটা। "ধর্মের কল বাতাসে নড়ে" বলে একটা কথা আছে। গোলাপগঞ্জে একটি শিশুকে কুকুরে টেনে নিয়ে যাওয়ার ব্যাপারে কলিং এ্যটেনসন এবং এডজোর্নমেণ্ট মোসানে আপনি তুলতে দেন নি। কিন্তু আজকাল পত্রিকায় বেরিয়েছে রায়গঞ্জে একটি হাসপাতাল থেকে একটি মরা শিশুকে কুকুরে টেনে নিয়ে গেছে। এই ব্যাপারে কংগ্রেস, কমিউনিষ্টের কোন প্রশ্ন নয়, স্বাস্থ্য কেন্দ্র থেকে যদি জীবন্ত শিশুই হোক আর মরা শিশুই হোক যদি কুকুর টেনে নিয়ে যায় তাহলে এর চেয়ে দুঃখের কিছু নয় না। তাই আপনি বলুন মাননীয় স্বাস্থ্য মন্ত্রীকে তিনি যেন এই ব্যাপারে হাউসে একটা বক্তব্য রাখেন। আজকে পশ্চিমবাংলার প্রতিটি স্বাস্থ্য কেন্দ্র নরক থেকে নরকালয়ে পরিনত হয়েছে। পশ্চিমবাংলার মা-বোনেরা সেখানে যেতে পারছে না, তাদের সন্তানদের কুকুরে টেনে নিয়ে যাচ্ছে।

**শ্রী সদা কান্ত রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজ থেকে ১ বছরেরও বেশী আগে কোচবিহার জেলার মেকলিগঞ্জ মহকুমার উছলপুকুরী গ্রাম পঞ্চায়েতে একটি সাবসিডেয়ারী হেল্‌থ সেন্টার স্থাপনের সিদ্ধান্ত হয়। যথা সময়ে জেলার পি. ডব্লু. ডি.-র একাজিকিউটিভ ইঞ্জিনিয়ার তাঁর টেকনিক্যাল রিপোর্ট পেশ করেন। কিন্তু আমি বিষয়ের সঙ্গে লক্ষ্য করছি আজ পর্যন্ত তার কোন ব্যবস্থা গ্রহন করা হয় নি। এই এলাকা থেকে প্রাইমারি হেল্‌থ সেন্টারের দূরত্ব ২০ কিলোমটার। এই এলাকার অধিকাংশ লোক গরীব, ক্ষেত মজুর, বর্গাদার, প্রন্তিক চাষী, ক্ষুদ্রচাষী এবং তফশিলীজাতি-উপজাতি সম্প্রপ্রাদায় ভুক্ত। এই এলাকার লোক সবচেয়ে বেশী অবহেলিত এবং পেছিয়ে পড়ে আছে। তাই আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অনতিবিলম্বে এই হাসপাতালের কাজ আরম্ভ হয় তার চেষ্টা করেন।

[ 3-10 — 3-20]

**শ্রীফণী ভূষণ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আজকে যে কথা বলবো সেটি সম্বন্ধে আমার পূর্ববর্ত্তী বক্তা সামসুদ্দিন সাহেব বলেছেন। তবে , তিনি যেটুকু বলেন নি, আমি সেটুকুই উল্লেখ করছি। স্যার, এই সরকার মানুষ মারার কল তৈরী করেছেন এবং মানুষকে অভুক্ত রেখে মারবার চেষ্টা ও চক্রান্ত করছেন। প্রাথমিক শিক্ষামন্ত্রী মানুষকে অভুক্ত অবস্থায় রেখেছেন মালদা জেলায়। এটি একটি নির্দ্দিষ্ট প্রমাণ। মালদা জেলার প্রাথমিক শিক্ষাকরা তাঁদের বেতন পর্যন্ত পাচ্ছেন না। এরফলে ওখানে অনশন হচ্ছে। স্যার, আজও ডি. আই. এর বাংলোর সামনে অনশন হচ্ছে। বড় লজ্জার কথা, এই অনশনে কো-অর্ডিনেশনের সভ্যরাও যোগদান করেছেন। বিষয়টির প্রতি যদি আপনি দৃষ্টি না দেন বেং মাননীয় শিক্ষামন্ত্রীকে যদি নির্দ্দেশ না দেন, তাহলে ঐ শিক্ষমণ্ডলী দিনের পর দিন অভূক্ত অবস্থায় থাকবেন। এই পরিপ্রেক্ষিতে আমি আপনাকে এই কথা বলছি।

**শ্রীঅশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গে যাঁরা বামপন্থী ট্রেড ইউনিয়ন করেন, তাঁদের মুখে প্রায়ই বলতে শুনি যে বিভিন্ন কলকারখানার মালিকরা শ্রমিকদের ই.এস.আই. এবং প্রভিডেণ্ড ফাণ্ডের টাকা জমা দিচ্ছেন না। তাঁদের শাস্তি দেওয়া হোক। এই ভাবে শ্রমিকদের টাকা তছরূপ করার জন্য তাঁদের জেলেপুরে দেওয়া হোক। বামপন্থী তথাকথিত ট্রেড-ইউনিয়নের নেতারা মুখে এই সমস্ত কথাবার্ত্তা বলেন। এরই পাশাপাশি আমরা দেখছি যে, তাঁদেরই একজন নেতা - মার্ক্সবাদী কমিউনিষ্ট পার্টির নেতা - হাওড়া কর্পোরেশনের মেয়র বসে আছেন। ওখানকার কর্মচারীদের কো-অপারেটিভের টাকা, যেটা কর্মচারীদের মাইনে থেখে কেটে নেওয়া হয়, যার পরিমাণ ১৪ লক্ষ ৫০ হাজার টাকা তিনি তছরূপ করেছেন। প্রভিডেণ্ড ফাণ্ডের ২ কোটি টাকা তছরূপ করেছেন। কর্মচারীরা দরখাস্ত করেও তাঁদের প্রভিডেণ্ড ফাণ্ড থেকে টাকা পান না। তিনি এমপ্লয়িদের লাইফ ইনসিওরেন্সের ২ লক্ষ টাকাও তছরূপ করেছেন। পশ্চিমবঙ্গের মার্ক্সবাদী কমিউনিষ্ট পার্টির নেতারা মুখে বড় বড় কথা বলেন, শ্রমিক দরদী কথা হলেন। হাওড়া কর্পোরেশনের মেয়র চতুর্থ শ্রেণীর কর্মচারীদের মাইনে থেকে ১০০ টাকা এবং অন্যান্য কর্মচারীদের মাইনে থেকে ১৫০ করে টাকা প্রতি মাসে কেটে নেন। শ্রমিক - কর্মচারীদের গত ২২ মাসের টাকা এ পর্যন্ত পাওনা আছে যেখানে, সেখানে পাওনা টাকা পাওয়ার ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকার তাঁদের বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখাচ্ছেন। আমি আপনার মাধ্যমে বিষয়টি মাননীয় পৌরমন্ত্রীর দৃষ্টিতে আনছি, তিনি যেন অবিলম্বে এদিকে দৃষ্টি দেন।

**শ্রীলক্ষীকা- দে :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার' মাধ্যমে পূর্ত্ত মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি এই নিয়ে আগে দুবার বলেছি, এটি হচ্ছে তৃতীয়বার । জানিনা, এবারে বিষয়টির প্রতি তাঁর চোখ পড়বে কিনা। আমার এলাকায় বিদ্যাসাগর ষ্ট্রীট নামে রাস্তায় বিদ্যাসাগরের বাড়িটি ভগ্নদশায় পড়ে আছে। লোকে বলেন যে, বাড়িটি পূর্ত্ত বিভাগের অধীনে পড়ে আছে। কিন্তু ঐ বিভাগ থেকে আদৌ বাড়িটি সংস্কার আজও হয়নি। ওখানে বদমায়েশ লোকেরা একটা আখড়া গেড়েছে। কিছুদিন আগে বাড়িটির ভেতরে যে পুকুর আছে, সেখানে একজন পড়ে যান ও মারাও যান। এই ঘটনাকে কেন্দ্র করে স্থানীয় মানুষের মধ্যে প্রচণ্ড অশান্তি ও ক্ষোভের সঞ্চার হয়েছে। বিদ্যাসাগরের অনেক স্মৃতি অনেক স্থানেই রক্ষিত হচ্ছে। অথচ এই অঞ্চলে বিদ্যাসাগরের ঐ বাড়িটির দিকে পূর্ত্ত বিভাগ কোন দৃষ্টি দেন না। আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে, অনুগ্রহ করে অবিলম্বে তিনি যেন এটি সংস্কারের ব্যবস্থা করেন।

**শ্রীরাজকুমার মণ্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে যে, হাওড়া জেলায় বেসরকারী স্তরে যে ৪টি কারখানা আছে তারমধ্যে দুটি হচ্ছে জুট মিল। একটি হচ্ছে ফোর্ট গ্লষ্টার ইণ্ডাষ্ট্রিজ, জুট ডিভিসান নিউ মিল এবং অপরটি হচ্ছে ফোর্ট গ্লষ্টার ইণ্ডাষ্ট্রিজ, জুট ডিভিসান, নর্থ মিল। এই দুটি জুটমিলে ১০ হাজার শ্রমিক কাজ করে, এখানে বাঙ্গুর ব্রাদার্স কোম্পানী এই দুটি চটকলকে লক আউট করবার জন্য একটা চক্রান্ত শুরু করেছে। ১৯৭৪ সালে এই চটশিল্পটি যে এগ্রিমেন্ট হয়েছিল তাকে ভায়োলেট করে গত ৩০-৮-৮৫ তারিখে একটি নোটিশ দিয়েছে এবং সেই নোটিশে বলেছে ৯-৯-৮৫ তারিখের থেকে এই ২টি চটকল ২০টি সিফটে কাজ করতে হবে। এখানে ২০টি সিফ্টে কাজ করবার জন্য নোটিশ দিয়েছে এবং এরজন্য শ্রমিকরা সেখানে বাধা দিচ্ছে।

**শ্রী দীজেন্দ্র নাথ রায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বালুরঘাট এলাকায় একটি স্বাস্থকেন্দ্রে নতুন ঘরবাড়ি করা হয়েছে। কিন্তু সেখানে ডাক্তার নার্স আজ পর্যন্ত যায় নি। আপনার মাধ্যমে স্বাস্থ্যমন্ত্রী দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে সেখানে ২০-২৫ হাজার লোক রয়েছে, তাদের জন্য এই স্বাস্থ্যকেন্দ্রটি উদ্বোধন করার ব্যবস্থা করুন। তাহলে এখানকার লোকেরা খুবই উপকৃত হবেন, কারণ এই এলাকাটি পশ্চাদপদ অঞ্চল সেইজন্য এখানের লোকেরা যাতে সুচিকিৎসা পায় তারজন্য এই স্বাস্থ্যকেন্দ্রটি চালু করুন।

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker Sir, yesterday Mr. Poddar has brouht to the notice of the House about the anti-social activities in the Jora Sanko area. To-day I would like to mention here about such anti-social activities which have spread in Sri Nath Babu Lane, Tiretta Bazar Street and Harin Bari Lane under the Bowbazar Police Station.

Sir, What has happened that Sarwar, Munna and Sheroo all residing at 5, Damzen Lane, Calcutta, and having their operational dens at 9, Sri Nath Babu Lane and 2D, Damzen 2nd Lane, Calcutta, are terrorizing the residents of the above localities with swords and revolvers and demanding illegal subscriptions almost daily and beating the people upon their refusal to pay the money demanded by them. Sir, on this, many people came out in the road under the flag of our party jointly with C.P.M. in a Peace March. They went to the Bow Bazar Police Station, they gheroaed the Police Station. But it is very unfortunate that nothing has since been done against those anti-socials. The police has failed to arrest those three criminals.

Therefore, Sir, I wish to draw the attention of the Hon'ble Chief Minister as well as the Home Minister to take immediate action against those presons, otherwise, I am afraid, the people of that area may take law and order in their own hands. Thank you.

**শ্রীদেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা পাণ্ডুয়া থানার স্বাস্থ্যকেন্দ্রটিতে যে বাউণ্ডারি ওয়াল হওয়ার কথা সেখানে গত ৪ বছর ধরে ইঞ্জিনিয়াররা প্ল্যান এবং এস্টিমেটের টালবাহনা চালিয়ে যাচ্ছেন। এই বাউণ্ডারি ওয়ালটি না হওয়ার জন্য একাধিক লোক অনধিকার প্রবেশ করে সেখানে ঘর তৈরী করেছে এবং হাসপাতালের মধ্যে শুয়োর কুকুর ঢুকে যাচ্ছে। এরফলে একটা কেলেঙ্কারি অবস্থার সম্মুখীন হতে হবে। সেইজন্য আমার অনুরোধ মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর কাছে যারা এর ভেতরের কাজ-কর্মের সঙ্গে যুক্ত তারা যেন অবিলম্বে এর প্রতি নজর দেন।

**শ্রী চিত্ত রঞ্জন বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে কেন্দ্র এবং রাজ্যের মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে এই অধিবেশনে পাটচাষের অবস্থা সম্পর্কে নানারকম দিক থেকে আলোচনা হয়েছে। সমস্যার কথা আমিও তুলে ধরার চেষ্টা করেছিলাম। আমার জেলা নদীয়ার করিমপুরে বিখ্যাত পাটের গঞ্জ আছে। সেখানে ১ নং উচ্চমানের তোষা পাট পাওয়া যায় কিন্তু সেই পাট এখন অতি কম দামে ২০০ টাকা দামে বাজারে বিক্রি করতে হচ্ছে এবং জে.সি.আই এখনো পর্যন্ত এই পাট কেনা শুরু করেনি। এবং পাট যতসামান্য যা চাষীরা বিক্রি করতে পারছে তারা তার দাম পাচ্ছে না। জন মজুরীর মজুরী এত বেশি যে তারা ছেড়ে দিচ্ছে। এই অবস্থার কথা বিবেচনা করতে অনুরোধ করছি।

[3-20 — 3-30P.M.]

**শ্রীরবীন্দ্র নাথ মণ্ডল :** স্যার, আমার উল্লেখের বিষয় আসাম। গত ৫ বছর ধরে সেখানে গোলমাল চলছে। ইতিপূর্বে প্রায় ৩০হাজার উদ্বাস্তু কুচবিহার, জলপাইগুড়ি জেলায় আসায় তার খরচের সিংহভাগ রাজ্য সরকারকে বহন করতে হয়েছে এবং কেন্দ্র তেমন কিছু দেয়নি। এখনও ১১ হাজার উদ্বাস্তু আছে। ইতিমধ্যে একটা চুক্তি হয়েছে। এটা অতীতের সমস্ত চুক্তিকে লঙ্ঘন করা হয়েছে। আসাম আন্দোলনকারীর যারা কবরে চলে গিয়েছিল তাঁদের কবর থেকে তুলে নিয়ে এসে কেন্দ্র লোকসভাকে এ্যাভয়েড করে, গণতন্ত্র ও নাগরিক আইন বিরোধী একটা চুক্তি তাদের সঙ্গে করলো। দেখা যাচ্ছে কিছু কংগ্রেসী নেতা এবং এসব আন্দোলনকারীরা যেসব কথা বলছেন তাতে লক্ষাধিক উদ্বাস্তু এখানে চলে আসতেপারে। এর ফলে বিভিন্ন রকম বিচ্ছিন্নতাবাদী শক্তি মদত পাচ্ছে। এই চুক্তির বিরুদ্ধে আমি ধিক্কার জানাচ্ছি এবং সরকারের দৃষ্টি অকর্ষণ করে বলছি যে রিফুজি ইনফ্লাক্স হবে তার ফলে যে আর্থিক চাপ সৃষ্টি হবে সেটা যেন কেন্দ্রীয় সরকার বহন করেন।

**শ্রীসাহাবুদ্দিন মণ্ডল :** স্যার, নদীয়া জেলার চাপড়া থানায় বড় আদুলিয়াতে পুলিশের একটা ফাঁড়ি আছে। এর ইন চার্জের নাম হচ্ছে তপন সরকার। ইনি একটা কেসের নাম করে হাতিশা বলে পাশের একটি গ্রামে যায়। সেখানে একটা তপশীলীর বাড়িতে গিয়ে নানা রকম জিজ্ঞাসা করার নাম করে ১৬ বছরের একটি মেয়েকে ক্যাম্পে নিয়ে আসে। আসার পথে পাট খেতের মধ্যে তাকে বলাতকার করার চেষ্টা করে। এতে গ্রামের মানুষ উদ্বেগ বোধ করে এবং তাকে আরোপী ক্যাম্পে রাখার চেষ্টা করে। সেখানেও তার শীততাহানির চেষ্টাও হয়। তাকে গ্রেপ্তার কেন করা হয়েছে তার কোন উত্তরও সে দিতে পারেনি। কিন্তু যখন অনেক লোক জড় হয়ে যায় তখন ও.সি. বলে যে আমি যদি ওর কোন ক্ষয়-ক্ষতি করে থাকি তাহলে আমি তার খরচ দেবো। এর প্রতিকারের দাবী করছি।

**শ্রী প্রশান্ত কুমার প্রধান :** স্যার, আমার এলাকার একটি রাস্তা সম্পর্কে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই কাজটা অনেকদিন থেকে হচ্ছে, টাকার জন্য আটকাচ্ছে না। ১৯৬৯ সালে এর পরিকল্পনা হয়, ১৯৭১ সালে সুরু হয়। ১২ কিলোমিটারের মধ্যে ১ কিলোমিটার মাত্র হয়েছে। কবিপুরে এবং দুর্গাপুরে দুটো ব্রীজ করতে হবে। সুতরাং টাকা নেই এই অজুহাত টিকে না। ভগবানপুর পশ্চিমবাড় রাস্তাটি হলে ভগবানপুর, পিংলা, ময়নার লোকের যাতায়াতের খুব সুবিধা হবে। সেজন্য এ দিকে পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, একটা গুরুত্বপূর্ণ ঘটনা আমি হাউসের সামনে রাখতে চাই আপনার মাধ্যমে। গত বিধান সভায় আমি এই ঘটনা উল্লেখ করিছেলাম যে মার্কিন সাম্রাজ্যবাদ পুষ্ট কিছু আফগান বিদ্রোহী কলকাতায় ঘাঁটি গেড়েছে এবং গতবারের অধিবেশনে এই

কথা বলার পর আমরা দেখেছিলাম তারা প্রকাশ্যভাবে ঘোরাফেরা করছিল সেটা ভেতরে ভেতরে কাজকর্ম শুরু করেছে । কাবুলের বর্তমান সরকারের বিরুদ্ধে তারা এখানে একটা জনমত গঠন করার চেষ্টা করছে যারা কাবুলের আফগানবাসী আছে তাদের মধ্যে। স্যার, আমরা জানি যে একটা ইন্টারন্যাশান্যাল প্রোটোকল আছে, সেই পোরটোকলকে লঙ্ঘন করে এরা এইভাবে রাজনৈতিক কার্যকলাপ চালাচ্ছে। আমি জানি না কেন্দ্রীয় সরকার এই ব্যাপারে কি ব্যবস্থা নেবেন, কলকাতার মত একটা শহরে যার সুনাম আছে সেখানে বিদেশী বিদ্রোহী গোষ্ঠী তাদের রাজনৈতিক কার্যকলাপ অবাধে চালাবে এটা হতে দেওয়া যায় না, রাজ্যসরকারের পক্ষ থেকে সেদিক থেকে যে ব্যবস্থা নেওয়া প্রয়োজন সেটা তাঁরা দেখুন যাতে এই ধরণের বিদ্রোহী কার্যকলাপ না চলতে পারে।

**শ্রীবঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জল সরবরাহ মন্ত্রীর নিকট একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আবেদন রাখছি। আমাদের নন্দীগ্রাম থানার ৩টি ব্লকে এবং মহিষাদল থানার ২টি ব্লকে আজকে পাণীয় জলের অভাব দেখা দিয়েছে। পাণীয় জল না পাওয়ার জন্য আমাশয়, কলেরা, অজীর্ণ প্রভৃতি রোগের প্রাদুর্ভার ঘটেছে। এই ঘটনা আমি আগের অধিবেশনে বলেছিলাম, কিন্তু তা সত্বেও সেখানে নলকূপ বসানর কোন ব্যবস্থা হয়নি। যেগুলি অকেজো নলকূপ আছে সেগুলিও নষ্ট হয়ে যাচ্ছে। সেজন্য অবিলম্বে নতুন নলকূপ বসান এবং অকেজো নলকূপগুলি মেরামত করার জন্য আপনার মাধ্যমে আমি জল সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীপতিত পাবন পাঠক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অম্বিকা ব্যানার্জী একটা চটকলের লক-আউটকে উপলক্ষ করে বলেছেন যে সেখানকার সিটুর প্রেসিডেন্ট, বিধান সভার সদস্য এবং মন্ত্রী, তিনি এই ব্যাপারে সম্পূর্ণ উদাসীন। অজ্ঞতা ক্ষমার যোগ্য, আমি বলছি আপনাকে সেখানকার প্রায় ৪ হাজার শ্রমিক আজ ১৩৪/১৩৫ দিন ধরে কোম্পানীর দেওয়া লক-আউটের বিরুদ্ধে সেখানে সংগ্রাম করছে। সিটু সহ সমস্ত ইউনিয়ন, এটা অম্বিকা বাবুর জানা নেই, তারা দীর্ঘ স্থায়ী সংগ্রাম চালিয়ে যাচ্ছে। আগামী ১৬ তারিখে এরই বিরুদ্ধে একটা প্রতিবাদ মিছিল কলকাতায় আসবে। কারণ, কেম্পানী সে প্রস্তাব দিচ্ছে ১৩শো শ্রমিককে ছাঁটাই করলে তবে লক-আউট তুলবে এই প্রস্তাব আমরা মানতে পারি না। সেজন্য আগামী ১৬ তারিখে প্রতিবাদ মিছিল হবার সম্ভাবনা আছে, সেদিন আমরা সবাই আসছি এই পর্যন্ত সিদ্ধান্ত আছে। কিন্তু কোম্পানীর কিছু কিছু লোক এর বিরুদ্ধে প্রচার করছে। আমার মনে হয় অম্বিকাবাবু তাদেরই কথা বললেন যে আমরা এই সম্বন্ধে দৃষ্টি দিচ্ছি না। আজকে বোধ হয় তাদেরই কথা তিনি এখানে উল্লেখ করলেন।

[3.30-3.40P.M.]

**শ্রীআবদুস সাত্তার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আগামীকাল শিল্প ধর্মঘট হবে। এর আগে ২৯শে আগষ্ট গ্রামবাংলা বন্ধ ডাকা হয়েছিল এবং আগামী ৪ঠা অক্টোবর মুসলিম শরিয়তি ল বোর্ড তাদের কয়েকটি বিষয় নিয়ে ধর্মঘট করছে। প্রথম ধর্মঘটে গ্রামবাংলা বন্ধ হয়েছে। আজকে দেখলাম এই শিল্প ধর্মঘটকে কেন্দ্র করে সরকারী কর্মচারীরাও ধর্মঘট করছে ১২ই জুলাই কমিটির ডাকে। শিক্ষকদের ক্ষেত্রে দেখছি সি পি এম নিয়ন্ত্রিত এ বি টি এ ধর্মঘট ডেকেছে ১২ই জুলাই কমিটির ডাকে। এর ফলে স্কুল, কলেজ এবং ইউনিভার্সিটি বন্ধ থাকবে। তবে মনে রাখবেন ইনডাষ্ট্রির ডেফিনেশনের মধ্যে কিন্তু ইউনিভার্সিটি, স্কুল এবং কলেজ পড়েনা। রাইটার্স বিল্ডিংস্ সম্বন্ধে মুখ্যমন্ত্রী বলেছেন খোলা থাকবে-তবে কর্মচারীরা আসবে কি আসবেনা বলতে পারিনা। আমরাও চেয়েছিলাম খোলা রাখুন। কিন্তু প্রশ্ন হচ্ছে যানবাহন বন্ধ থাকলে লোকেরা আসবে কি করে? আমি জানতে চাই ইনডাষ্ট্রি বলতে কোন সরকারী অফিসকে বা দপ্তরকে বোঝায় কি? এটাতো ইনডাষ্ট্রির মধ্যে পড়েনা অথচ রামফ্রন্টের চেয়ারম্যান বলছেন এগুলি বন্ধ থাকবে। এটা যদি হয় তাহলে তো দেখা যাচ্ছে শিল্প সম্পর্কে বন্ধ-এর ব্যাপারে বাংলা বন্ধ হয়ে যাচ্ছে। আমি অবশ্য এতে আপত্তি করছিনা কারণ আপনারা চাইলেই এই জিনিস হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে অনুরোধ এখানে যদি ১২জুলাই কমিটির কোন নেতা থাকে তাহলে তাঁর সঙ্গে আপনি আলোচনা করুন। কারণ আপনারা সিকিউরিটি পার্সোনেল, ইলেকট্রিসিয়ান যদি না আসেন তাহলে আপনি তো কাজ করতে পারবেন না। আমরা চাই হাউস খোলা থাকুক, কিন্তু এই সমস্ত লোক যদি না আসেন তাহলে আমরা অহেতুক কষ্ট করে হেঁটে আসব কেন? বিজনেস্ এ্যাডভাইসরি কমিটির মিটিং হয়েছে এবং আপনিও নোটিশ দিয়েছেন হাউসে কাল কি আলোচনা হবে। কিন্তু কাজের পরিবেশ যদি না থাকে তাহলে কি হবে? আমার কথা হচ্ছে শিল্প ধর্মঘটের নামে এবং গ্রামবাংলা বন্ধের নামে দুবার বাংলা বন্ধ হয়ে যাচ্ছে। শুধু তাই নয়, পশ্চিমবাংলা বন্ধের ব্যাপারে অনুকূল বলে কেরালা থেকে শরিয়তি ল বোর্ড এখানে আসছে ধর্মঘট করতে। এরপর আর এস্ এস্-এর পালা আসবে এবং আপনাদের বামফ্রন্টের ঐতিহাসিক কেন্দ্রের বিরুদ্ধে বাংলা বন্ধ তো আছেই। গত ২৯শে আগষ্ট একটা বন্ধ হল, কালকে একটা হচ্ছে এবং ৪ঠা অক্টোবর আর একটা হবে। পশ্চিমবাংলা বন্ধের পক্ষে অনুকূল জায়গা বলে এখানে সকলেই আসছে। তবে এখানেই শেষ নয়, বামফ্রন্ট সরকারের আনুষ্ঠানিক বাংলা বন্ধ যেটা হয় সেটা বোধ হয় আপনারা পূজোর পর করবেন কেন্দ্রর বিরুদ্ধে। আমি জানতে চাই, বামফ্রন্টের চেয়ারম্যান কেন বলছেন অফিস, স্কুল, কলেজ সব বন্ধ থাকবে? তাই যদি হয় তাহলে আমি বলবো আপনারা শিল্প ধর্মঘটের নামে বাংলা বন্ধ করছেন। এতে পশ্চিমবাংলার প্রভূত ক্ষতি হচ্ছে। একেই তো পশ্চিমবাংলার অর্থনৈতিক অবস্থা অত্যন্ত ভয়াবহ। তার পর যদি বার বার বন্ধ ডাকা হয় তাহলে আমার মনে হয় আরও ভয়াবহ অবস্থার সৃষ্টি হবে। আর একটা কথা এখানে হাউস চলবে কিনা এই এ্যাসিওরেন্স আমরা পেতে চাই।

**শ্রীআবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের পূর্ত মন্ত্রী তথা আবাসন মন্ত্রী মাননীয় যতীন চক্রবর্তী মহাশয়কে রাজ্য সরকারের পক্ষ থেকে একটা রিওয়ার্ড দেওয়া উচিত। বিভিন্ন সময়ে জনস্বার্থে বিরোধী কাজ করেন, জনস্বার্থ বিরোধী বিল মোসন আনেন সরকারী নির্দেশ নামা জারী

করেন। এ বিষয়ে তিনি একটা রেকর্ড সৃষ্টি করেছেন। বর্তমানে দেখতে পেলাম কিছু দিন আগে এল আই জি, এম আই জি ফ্ল্যাটে যারা ভাড়াটিয়ারা থাকেন তাদের উপর এক নির্দেশনামা জারী করেছেন যে ঐ সমস্ত ভাড়াটিয়াদের ঐ সমস্ত ফ্ল্যাটের মেনটেনেন্স তাদের নিজেদের করতে হবে। রাজ্য সরকারের এই দেউলিয়াপনা শুধু সরকারী ফ্ল্যাটের ভাড়াটিয়াদের উপর বর্তাবে না, যারা বেসরকারী মালিক তারাও বলে বসবে ভাড়াটিয়াদের বাড়ীর মেনটেনেন্সের দায়িত্ব নিতে হবে। এতে বেসরকারী ভাড়াটিয়াদেরই মদত দেওয়া হবে। তাই আমি আবেদন রাখছি এই বিষয়ে তিনি যেন সত্বর ব্যবস্থা নেন।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I wish to draw your attention to a very important matter that for the last two or three weeks, the sports loving people of West Bengal are very mauch purturbed the manner in which the Sri lankan Authority and the Sri Lankan people are treating our players. Our Indian Cricket Team players are being heckled and humiliated. Appreciating the policy of the Sri Lanka Government and also its friendliness, the Central Government and also our Prime Minister are extending all cooperation to them. It has also been appreciated by the Government of West Bengal and the Chief Minister. But the Sri Lanka Authority and its people are not extending any friendliness to us. Our cricketers are being humiliatd there. In today's newspapers, it has been reported that the Umpires are using the unparliamentarian language. The sports loving people of West Bengal have come to me and requested to mention this matter in the House. I request the Chief Minister to take up the matter with the Central Government while I would also like to apprise the fact to the Prime Minister.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাই। সেটা হচ্ছে কিছু দিন যাবত বিভিন্ন সময়ে সংবাদপত্রের মাধ্যমে বিভিন্ন মন্ত্রীর এবং বিধানসভার সকল দলের সদস্যদের সম্বন্ধে নানা রকম দুর্নীতির অভিযোগ পাচ্ছি। একটা পাক্ষিক পত্রিকায় কয়েকটি ডেফিনিট কেস অব কোরাপসন সম্বন্ধে বলা হয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করবো আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যেমন লোকসভায় একটা লোকপাল বিল এসেছে সেই রকম এই বিধানসভায় একটা বিল আনুন বিভিন্ন মন্ত্রী এবং এম. এল. এ ইনক্লুডিং অল পার্টি একটা ব্যবস্থা করুণ যাতে সমস্ত এম এল এ থাকবে এবং প্রত্যেক মন্ত্রী হিসাব দিতে বাধ্য থাকবে কার কত সম্পদ আছে তার হিসাব দিতে হবে। শুধু গোপন থাকবে সরকারী কোন দপ্তরে সেটা হবে না। মন্ত্রী হবার আগে কার কত সম্পদ ছিল এবং মন্ত্রী হবার পর কার কত সম্পদ হয়েছে তার হিসাব দিতে হবে। এই বিষয়ে আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আশা করি তিনি এর ব্যবস্থা নেবেন।

**[3.40-4.30P.M.] [Including adjournment]**

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেদিন একটি বেসরকারী প্রস্তাব উত্থাপিত হবার পরেও আজকে আমাকে আবার নতুন করে সেই বিষয়টি উত্থাপন করতে হচ্ছে এবং সেই বিষয়টি হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপার। আপনি নিশ্চয় সংবাদপত্রে দেখেছেন, আজকের ষ্টেটসম্যানেও আছে যে, বর্তমান ভাইস-চ্যানসেলর তিনি দিল্লী থেকে ফিরেছেন। দিল্লী থেকে ফিরেই তিনি বলেছেন রিজাইন করবেন না, সেই ইচ্ছাও তাঁর নেই। সংবাদপত্রে এটা বেরিয়েছে, খুব ভাল কথা বলেছেন। কিন্তু এর সঙ্গে সঙ্গে তিনি আরো একটি অত্যন্ত ভয়ংকর কথা বলেছেন। তিনি দিল্লী গিয়েছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের রিপোর্ট দিতে এবং রিপোর্ট চেয়ে তাঁকে ডেকে পাঠানো হয়েছিল। স্যার, কলকাতা ইউনিভার্সিটি ইতিমধ্যেই সেন্ট্রাল সাবজেক্ট হয়েগেলকিনা, কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই এটাকে টেক ওভার করে নিয়েছেন কিনা, আমি জানি না। একজন ভাইস-চ্যান-সেলরকে দিল্লী সরকার কি করে কৈফিয়ত্ তলব করে ডেকে পাঠাতে পারে সেটাও আমি বুঝে উঠতে পারছি না। কলকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে খোঁজ খবর নেবার জন্য কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী তাঁকে দিল্লীতে ডেকে পাঠিয়েছিলেন। এই ভাবে যদি কেন্দ্রীয় সরকার কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর হস্তক্ষেপ করতে শুরু করেন তাহলে পশ্চিমবাংলার স্বায়ত্বশাসন, পশ্চিমবাংলার স্বাধিকার, কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার কিছুতেই রক্ষিত হবে না। এই ঘটনাটিকে একটা অত্যন্ত ভয়ংকর দুর্ঘটনা বলা যেতে পারে এবং এই ঘটনা অবিলম্বে বন্ধ হওয়া উচিত। দিল্লী সরকার ডেকে পাঠালেই একজন ভাইস-চ্যানসেলর এই ভাবে ছুটে যাবেন?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্যার, এই ব্যাপারে আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ স্পীকার :** No Point of order now I call upon Shri Jayanta Kumar Biswas.

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহোদয়, গ্রামবাংলার পাট চাষীদের সঙ্কট সম্পর্কে আমরা সবাই ওয়াকিবহাল আছি। বিধানসভায় পাট চাষীদের ব্যাপারটা বার বার উল্লেখিত হয়েছে। কিন্তু তাসত্বে সংবাদপত্রে যেসব সংবাদ বেরোচ্ছে সেদিকে একটু দৃষ্টিপাত করা দরকার। আমরা সংবাদপত্র রেডিওতে বার বার শুনছি জে. সি. আই. কে পাট কিনতে নির্দেশ দেওয়া হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে জে. সি. আই. পাট কিনছে না। আসলে মহাজন, মাড়োয়ারীরা তাদের কাছ থেকে পাট কিনে নিচ্ছে। ফলে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, ক্ষুদ্র পাট চাষীদের কাছ থেকে জে. সি. আই. পাট কিনছে না। তাদের একটা কোটা বিগ বিজনেসম্যান কিনে নিচ্ছে। গ্রামঞ্চলে পাটের দর পড়ে গেছে, পাট চাষীরা শেষ হয়ে যাবে। জে. সি. আই. পাট কিনলে খানিকটা সুবিধা হয়। তাই সাধারণ চাষীদের কাছ থেকে যাতে জে. সি. আই. পাট কেনে অবিলম্বে সেই ব্যবস্থা গ্রহন করার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীদেবপ্রসাদ সরকার :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করছি। আগামি ১২ই সেপ্টম্বর শিল্প ধর্মঘট আহ্বান করা হয়েছে। এই শিল্প ধর্মঘট সম্পর্কে একটা সর্বব্যাপী আবেদন পশ্চিমবাংলার জনগনের কাছে রয়েছে এবং স্বাভাবিক ভাবে ফ্রাটারন্যাল বিভিন্ন অর্গানাইজেসনের তরফ থেকে এই শিল্প ধর্মঘটের প্রতি সমর্থনজ্ঞাপন করা হয়েছে। আমরাও একে সমর্থন করার সিদ্ধান্ত নিয়েছি। সেই জন্য আমাদের দলের সুচিন্তিত অভিমত হচ্ছে, এই সমস্ত ইণ্ডাষ্ট্রিয়াল ওয়ার্কাস, ওয়াকার্সদের পাশে থেকে এই শিল্প ধর্মঘটকে সমর্থন করার যথেষ্ট যৌক্তিকতা আমাদের জনপ্রতিনিধিদেরও রয়েছে। কাজেই সমস্ত দিক চিন্তা করে হাউসের কনসিডারেসনের জন্য আমি আপনার কাছে এই বক্তব্য রাখছি যে, আগামি ১২ই সেপ্টম্বর শিল্প ধর্মঘটের দিন বিধানসভা খোলা থাকা উচিত নয়। আমাদের দলের সুচিন্তিত অভিমত আমি বলে দিচ্ছি, আগামি ১২ই সেপ্টম্বর বিধানসভা খোলা থাকুক কি বন্ধ থাকুক, আমাদের দলের দুজন এম. এল. এ. ঐদিন আমরা বিধানসভার আলোচনায় অংশ গ্রহন করব না। কারণ, এই ধর্মঘটের দিন অর্থাৎ ১২ তারিখে ইণ্ডাষ্ট্রিয়াল ওয়ার্কার্সদের পাশে আমাদের থাকতে হবে। এটাই আমি আমাদের দলের পক্ষ থেকে হাউসের কাছে জানিয়ে দিলাম।

**শ্রীমতী রেণুলীনা সুব্বা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উল্লেখ করতে চাই। স্যার, আপনি জানেন, দার্জিলিং হচ্ছে একটা টুরিষ্ট সেন্টার, হাজার হাজার পর্যটক দার্জিলিং-এ বেড়াতে যান। কিন্তু স্যার, এই দার্জিলিং-এ যাবার পথে যে রেললাইনটি আছে সেই রেললাইনে সাঁইথিয়া থেকে থানা পর্যন্ত সিঙ্গল লাইন, ফলে এই লাইনে বহু এ্যাকসিডেন্ট হয়। কিছুদিন আগে কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেসের দুর্ঘটনার কথা আপনারা জানেন। এই পথে কাঞ্চনজঙ্ঘা এক্সপ্রেস, বিবেকানন্দ এক্সপ্রেস, গৌড় এক্সপ্রেস, ভাগলপুর এক্সপ্রেস ইত্যাদি গুরুত্বপূর্ণ এবং বড় বড় ট্রেন যাতায়াত করে কিন্তু সিঙ্গল লাইন হবার জন্য অধিকাংশ সময়েই ট্রেনগুলি লেট করে, এ্যাকসিডেন্ট হয়, লোক মারা যায়। স্যার, এ সম্পর্কে আমরা অল পার্টি ডেলিগেসান নিয়ে দিল্লীতে গিয়েছিলাম এবং সেখানে রেলমন্ত্রী বংশীলালের সঙ্গে দেখা করেছিলাম কিন্তু তিনি আমাদের কোন কথার উত্তর দিলেন না, রাষ্ট্রমন্ত্রী মাধব রাও সিন্ধিয়াকে দেখিয়ে দিলেন এবং বললেন উনিই যা বলার বলবেন। কিন্তু স্যার, এইভাবে চুপচাপ বসে থাকলে তো আমাদের চলবে না, আমি তাই বলছি, এই বিধানসভা থেকে এব্যাপারে একটি প্রস্তাব নেওয়া হোক এবং সেটা রেল দপ্তরের কাছে পাঠিয়ে দেওয়া হোক। স্যার, আমি এই অব্যবস্থার প্রতিবাদ জানাচ্ছি এবং বলছি, উপযুক্ত ব্যবস্থা যদি না হয় তাহলে আমরা গোর্খালীগের পক্ষ থেকে ওখানে বিরাট এ্যাজিটেসান করবো।

### 68th Report of the Business Advisoruy Committee

**Mr. Speaker :** I beg to present the 68th Report of the Business Advisory Committee. The Committee met in my chamber yesterday and recommended the revised programme of business for the 12th, 13th and 16th September, 1985 respectively :

**Thursday, 12-9-85** .... (i) Motion under rule 185 regarding proposal for amendment of the relevant law to provide for remission of rental of telephone for the period of its remaining ineffective—Notice given by Shri Amalendra Roy—1 hour.

(ii) Motion under rule 185 regarding setting up of a high capacity power plant in West Dinajpur Notice given by Shri Dhirendranath Sarkar—1 hour.

(iii) Motion under rule 185regarding immediate necessity for the Dwarakeswar River Barrage Project in Bankura district—Notice given by Shri Subhas Goswami—1 hour.

(iv) Motion under rule 185 regarding proposal for celebration of 300 years Jubilee of Calcutta—Notice given by Shri Rajesh Khaitan—1 hour.

**Friday, 13-9-85** .. Motions under rule 185 regarding Assam Accord—Notices given by Shri Shyamal Chakraborty and Dr. Zainal Abedin—4 hours.

**Monday, 16.9.85** ..(i) The West Bengal Homoeopathic System of Medicine (Amendment) Bill, 1985 (Introduction, Consideration and Passing)—1 hour.

(ii) The Mahesh Bhattacharyya Homoeopathic Medical College and Hospital (Taking Over of Management and Subsequent Acquisition) Bill, 1985 (Introduction, Consideration and Passing—1 hour.

There will be no questions for Oral Answers and mention Cases on Friday, the 13th September, 1985.

I now request the Minister-in-Charge of Parliamentary Affairs Department to move the Motion for acceptance by the House.

করেন। এ বিষয়ে তিনি একটা রেকর্ড সৃষ্টি করেছেন। বর্তমানে দেখতে পেলাম কিছু দিন আগে এল আই জি, এম আই জি ফ্ল্যাটে যারা ভাড়াটিয়ারা থাকেন তাদের উপর এক নির্দেশনামা জারী করেছেন যে ঐ সমস্ত ভাড়াটিয়াদের ঐ সমস্ত ফ্ল্যাটের মেনটেনেন্স তাদের নিজেদের করতে হবে। রাজ্য সরকারের এই দেউলিয়াপনা শুধু সরকারী ফ্ল্যাটের ভাড়াটিয়াদের উপর বর্তাবে না, যারা বেসরকারী মালিক তারাও বলে বসবে ভাড়াটিয়াদের বাড়ীর মেনটেনেন্সের দায়িত্ব নিতে হবে। এতে বেসরকারী ভাড়াটিয়াদেরই মদত দেওয়া হবে। তাই আমি আবেদন রাখছি এই বিষয়ে তিনি যেন সত্বর ব্যবস্থা নেন।

**Shri Rajesh Khaitan :** Mr. Speaker, Sir, I wish to draw your attention to a very important matter that for the last two or three weeks, the sports loving people of West Bengal are very mauch purturbed the manner in which the Sri lankan Authority and the Sri Lankan people are treating our players. Our Indian Cricket Team players are being heckled and humiliated. Appreciating the policy of the Sri Lanka Government and also its friendliness, the Central Government and also our Prime Minister are extending all cooperation to them. It has also been appreciated by the Government of West Bengal and the Chief Minister. But the Sri Lanka Authority and its people are not extending any friendliness to us. Our cricketers are being humiliatd there. In today's newspapers, it has been reported that the Umpires are using the unparliamentarian language. The sports loving people of West Bengal have come to me and requested to mention this matter in the House. I request the Chief Minister to take up the matter with the Central Government while I would also like to apprise the fact to the Prime Minister.

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার কাছে একটি গুরুত্বপূর্ণ বিষয় রাখতে চাই। সেটা হচ্ছে কিছু দিন যাবত বিভিন্ন সময়ে সংবাদপত্রের মাধ্যমে বিভিন্ন মন্ত্রীর এবং বিধানসভার সকল দলের সদস্যদের সম্বন্ধে নানা রকম দুর্নীতির অভিযোগ পাচ্ছি। একটা পাক্ষিক পত্রিকায় কয়েকটি ডেফিনিট কেস অব কোরাপসন সম্বন্ধে বলা হয়েছে। আমি আপনার কাছে অনুরোধ করবো আপনি মুখ্যমন্ত্রীকে বলুন যেমন লোকসভায় একটা লোকপাল বিল এসেছে সেই রকম এই বিধানসভায় একটা বিল আনুন বিভিন্ন মন্ত্রী এবং এম. এল. এ ইনক্লুডিং অল পার্টি একটা ব্যবস্থা করুণ যাতে সমস্ত এম এল এ থাকবে এবং প্রত্যেক মন্ত্রী হিসাব দিতে বাধ্য থাকবে কার কত সম্পদ আছে তার হিসাব দিতে হবে। শুধু গোপন থাকবে সরকারী কোন দপ্তরে সেটা হবে না। মন্ত্রী হবার আগে কার কত সম্পদ ছিল এবং মন্ত্রী হবার পর কার কত সম্পদ হয়েছে তার হিসাব দিতে হবে। এই বিষয়ে আপনার মাধ্যমে আমি মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আশা করি তিনি এর ব্যবস্থা নেবেন।

**[3.40–4.30P.M.] [Including adjournment]**

**শ্রীসুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, সেদিন একটি বেসরকারী প্রস্তাব উত্থাপিত হবার পরেও আজকে আমাকে আবার নতুন করে সেই বিষয়টি উত্থাপন করতে হচ্ছে এবং সেই বিষয়টি হচ্ছে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ব্যাপার। আপনি নিশ্চয় সংবাদপত্রে দেখেছেন, আজকের ষ্টেটসম্যানেও আছে যে, বর্তমান ভাইস-চ্যানসেলর তিনি দিল্লী থেকে ফিরেছেন। দিল্লী থেকে ফিরেই তিনি বলেছেন রিজাইন করবেন না, সেই ইচ্ছাও তাঁর নেই। সংবাদপত্রে এটা বেরিয়েছে, খুব ভাল কথা বলেছেন। কিন্তু এর সঙ্গে সঙ্গে তিনি আরো একটি অত্যন্ত ভয়ংকর কথা বলেছেন। তিনি দিল্লী গিয়েছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের রিপোর্ট দিতে এবং রিপোর্ট চেয়ে তাঁকে ডেকে পাঠানো হয়েছিল। স্যার, কলকাতা ইউনিভার্সিটি ইতিমধ্যেই সেন্ট্রাল সাবজেক্ট হয়েগেলকিনা, কেন্দ্রীয় সরকার ইতিমধ্যেই এটাকে টেক ওভার করে নিয়েছেন কিনা, আমি জানি না। একজন ভাইস-চ্যান-সেলরকে দিল্লী সরকার কি করে কৈফিয়ত্ তলব করে ডেকে পাঠাতে পারে সেটাও আমি বুঝে উঠতে পারছি না। কলকাতা বিশ্ববিদ্যালয় সম্পর্কে খোঁজ খবর নেবার জন্য কেন্দ্রীয় শিক্ষামন্ত্রী তাঁকে দিল্লীতে ডেকে পাঠিয়েছিলেন। এই ভাবে যদি কেন্দ্রীয় সরকার কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপর হস্তক্ষেপ করতে শুরু করেন তাহলে পশ্চিমবাংলার স্বায়ত্বশাসন, পশ্চিমবাংলার স্বাধিকার, কলকাতা বিশ্ববিদ্যালয়ের স্বাধিকার কিছুতেই রক্ষিত হবে না। এই ঘটনাটিকে একটা অত্যন্ত ভয়ংকর দুর্ঘটনা বলা যেতে পারে এবং এই ঘটনা অবিলম্বে বন্ধ হওয়া উচিত। দিল্লী সরকার ডেকে পাঠালেই একজন ভাইস-চ্যানসেলর এই ভাবে ছুটে যাবেন?

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** স্যার, এই ব্যাপারে আমার একটা পয়েন্ট অব অর্ডার আছে।

**মিঃ স্পীকার :** No Point of order now I call upon Shri Jayanta Kumar Biswas.

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহোদয়, গ্রামবাংলার পাট চাষীদের সঙ্কট সম্পর্কে আমরা সবাই ওয়াকিবহাল আছি। বিধানসভায় পাট চাষীদের ব্যাপারটা বার বার উল্লেখিত হয়েছে। কিন্তু তাসত্বে সংবাদপত্রে যেসব সংবাদ বেরোচ্ছে সেদিকে একটু দৃষ্টিপাত করা দরকার। আমরা সংবাদপত্র রেডিওতে বার বার শুনছি জে. সি. আই. কে পাট কিনতে নির্দেশ দেওয়া হয়েছে। কিন্তু দেখা যাচ্ছে জে. সি. আই. পাট কিনছে না। আসলে মহাজন, মাড়োয়ারীরা তাদের কাছ থেকে পাট কিনে নিচ্ছে। ফলে মধ্যবিত্ত, নিম্ন মধ্যবিত্ত, ক্ষুদ্র পাট চাষীদের কাছ থেকে জে. সি. আই. পাট কিনছে না। তাদের একটা কোটা বিগ বিজনেসম্যান কিনে নিচ্ছে। গ্রামঞ্চলে পাটের দর পড়ে গেছে, পাট চাষীরা শেষ হয়ে যাবে। জে. সি. আই. পাট কিনলে খানিকটা সুবিধা হয়। তাই সাধারণ চাষীদের কাছ থেকে যাতে জে. সি. আই. পাট কেনে অবিলম্বে সেই ব্যবস্থা গ্রহন করার জন্য সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

that the Chairman, Mayor, Deputy Mayor, members of the mayor-in-Council and the members nominated to preside over the meetings of the Corporation on are not to be the members of the Borough Committee. It was, therefore, necessary to make provision so that the members of the Mayor-in-Council ( other than the Mayor and Deputy Mayor) and the members nominated under section 93 of the Calcutta Municipal Corporation Act, 1980 to preside over the meetings of the Corporation in the absence of the Chairman can be included in the Borough Committees as members so as to ensure that the wards from which these persons are elected do not go unrepresented in the interest of the rate-payers of those wards.]

Section 353 of the aforesaid Act prescribes for the maintainance, Control and regulation of public streets sabve and except the squares parks and gardens which seems to the deficiency the Act has been suffering from.

The Bill aims at removing the difficulty described above by amendment of sub-section(2) of section 11 and substitution of section 353 of the Calcutta Minicipal Corporation Act, 1980.

The Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1985 and the Calcutta Municipal Corporation (Second Amendment) Ordinance,1985 had to be promulgated giving efect to the said amendments on the 19th August, 1985 as the West Bengal Legislative Assembly was not in session at that time and the amendements were considered urgently necessary in the interest of smooth functioning of the Calcutta Municipal Corporation.

(Noise)

**(Secretry then read the Title of the Bill)**

**(Several Members rose in their seats)**

**(Noise and Interruption)**

**(At this stage several members rose to speak)**

**Mr. Speaker :** I have received four notices of Statutory Resolutions. Now I Call upon Shri Abdul Mannan to move his resolution.

(At this stage several members rose to speak-noise)

**Mr. Speaker :** Mr. Mannan, are you going to move your resolution ?

**(Several members rose to speak-Noise)**

**Mr. Speaker :** Then the Resolution is not moved.

Now I call upon Shri Prasanta Kumar Sur, Minister-in-charge to move the motion for consideration of the Bill.

(Noise)

**Shri Prasanta Kumar Sur :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1985, be taken into consideration.

(Noise)

**(At this stage the members of Congress (I) walked out of the Chamber)**

সংশোধনী বিলটিতে দুটি সংশোধনী প্রস্তাব করা হয়েছে।

১। ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশন এ্যাক্ট ১৯৮০-এর ১১ ধারার ২ উপধারার সংশোধন এবং

২। ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশন এ্যাক্ট ১৯৮০-এর ৩৫০ ধারার পরিবর্তে একটি নতুন ধারার সংযোজন।

ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশন এ্যাক্ট ১৯৮০-এর ১১ ধারার ২ উপধারা অনুসারে বরো কমিটিতে বর্তমান কলকাতা পৌরসভার চেয়ারম্যান, মেয়র, ডেপুটি মেয়র, মেয়র ইন কাউনসিলের সদস্যবৃন্দ এবং চেয়ারম্যানের অনুপস্থিতিতে সভাপতিত্ব করার জন্য নির্বাচিত তালিকার অন্তর্ভুক্ত সদস্যবৃন্দের অন্তর্ভুক্তির কোন সুযোগ নেই। চেয়ারম্যান, মেয়র এবং ডেপুটি মেয়রের পুরসভার প্রশাসনের শীর্ষে অবস্থান করছেন। (At this stage the members of Congress (I) worked out of the Chamber) এঁদের বাদ দিলে মেয়র ইন কাউনসিলের সদস্যবৃন্দ এবং চেয়ারম্যানের অনুপস্থিতিতে সভা পরিচালনার জন্য নির্বাচিত তালিকার অন্তর্ভুক্ত সদস্যবৃন্দের অনুপস্থিতি বরো কমিটিতে বিশেষ ভাবে অনুভূত হবে। এরা যে এলাকা থেকে নির্বাচিত সেই এলাকার নির্বাচকবৃন্দদের আশা আকাঙ্খা বর্তমান আইন অনুসারে নির্বাচিত উপরোক্ত সদস্যবৃন্দদের মাধ্যমে অভিব্যক্ত

এবং রূপায়িত হতে পারবে না। বর্তমান আইনের এই অসম্পূর্ণতা সরকারের দৃষ্টিগোচর হয়েছে এবং বিষয়টির গুরুত্ব উপলব্ধি করে সরকার আইনটি এমন ভাবে সংশোধন করবার প্রস্তাব রেখেছেন যার ফলে উক্ত অসম্পূর্ণতা দূর করা সম্ভব হবে। এবং বরো কমিটিগুলোতে মেয়র ইন কাউনসিলের সদস্যবৃন্দ এবং চেয়ারম্যানের অনুপস্থিতিতে নির্বাচিত তালিকার অন্তর্ভুক্ত সদস্যবৃন্দ সক্রিয় সদস্য হিসাবে অংশগ্রহন করতে সক্ষম হবেন। বিষয়টি নিয়ে বিভিন্ন সংবাদপত্রে বিরূপ সমালোচনাও হয়েছে। কিন্তু একথা গভীর ভাবে কেউই দেখেন নি যে, প্রস্তাবিত সংশোধনী বিলটি কলকাতা পুরসভার নির্বাচকদের স্বার্থ রক্ষার দিকে লক্ষ্য রেখে করা হয়েছে, কোন বিশেষ দল বা মতের পরিপোষণ করবার জন্য নয়। দি ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেশন এ্যাক্ট ১৯৮০-এর ৩৪৪ ধারার ১ উপধারায় বলা হয়েছে যে পুরসভার অন্তর্গত সমস্ত স্কোয়ার, পার্ক এবং উদ্যান পুরসভার মিউনিসিপ্যাল কমিশনারের নিয়ন্ত্রনাধীন থাকবে এবং উপরোক্ত আইনের নির্দেশ এবং নিয়মাবলী অনুযায়ী এগুলি রক্ষিত, নিয়ন্ত্রিত এবং ব্যবহৃত হবে। কিন্তু উপরোক্ত আইনটির পর্যালোচনা করে দেখা গেছে এই একটি উপধারা ব্যতীত সমগ্র আইনটিতে স্কোয়ার, পার্ক এবং উদ্যান সম্পর্কে আর কোন নির্দেশের উল্লেখ নেই, অথচ বিভিন্ন সরকারী কাজে প্রতিনিয়তই এই স্কোয়ার, পার্ক এবং উদ্যান সাময়িক বা অপেক্ষাকৃত দীর্ঘ মেয়াদী লিজ দেবার প্রয়োজন ঘটে। যুগোপযোগিতা এবং কলকাতার জনসাধারণের স্বার্থেই উন্নয়নের বিভিন্ন প্রকল্পে এই স্কোয়ার, পার্ক এবং উদ্যানগুলি মূল্যবাণ ভূমিকা পালন করতে পারে। কিন্তু বর্তমান আইনটি এদিক থেকে কেবলমাত্র অসম্পূর্ণই নয়, উন্নয়নশীলতার দিক থেকে বলতে গেলে উন্নয়ন পরিপন্থীও বটে। কলকাতার মানুষের ভবিষ্যত উন্নয়নের স্বপ্নের দিকে লক্ষ্য রেখে আইনের এই অসম্পূর্ণতাকে দূর করা সরকারের কাছে এই মূহূর্তে খূবই প্রয়োজনীয় বলে মনে হয়েছে। উপরোক্ত দুটি সংশোধনী প্রস্তাবই যেহেতু অত্যন্ত জরুরী বলে সরকারের কাছে বিবেচিত হয়েছিল, সতর্কতার সঙ্গে বিচার বিবেচনা করার পর সরকার দুটি প্রস্তাবই অর্ডিন্যান্স আকারে ইতিপূর্বে ঘোষণা করবার ব্যবস্থা গ্রহণ করেছিলেন। এই অর্ডিন্যান্স দুটি বর্তমানে বিল আকারে এই সভায় উপস্থাপিত করা হয়েছে যাতে মাননীয় সদস্যবৃন্দ এই বিলটির গুরুত্ব উপলব্ধি করে সেটি সর্বসম্মত ভাবে গ্রহণ করতে পারেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলটা যখন আমরা প্রনয়ন করি, সেই সময় আমাদের একটা ত্রুটি হয়েছে। এই ১৯৫১ সালের যে আইন ডঃ বিধান চন্দ্র রায় করেছিলেন, সেই আইনে বরো কমিটির ফর্মেশনের যে দিকটা, সেদিকটা ভাল করে নজর করে দেখেন নি। আমি পড়ে দিচ্ছি, সেকশন ১৬, সেখানে ছিল।

[4-40— 4-50 P.M.]

The Corporation shall, at its first meeting after a general election or as soon as may be at any meeting subsequent thereto, group the wards of the Corporation which are contiguous into ten boroughs তারপরে বরো কমিটির ফর্মেসন সম্বন্ধে তখন এ' আইনে বলেছি, The Borough Committee shall consists of the Councillors of the Corporation representing wards consituting the Borough.

অর্থাৎ একটা বরোতে যতগুলি ওয়ার্ড থাকবে ততগুলি ওয়ার্ডের সমস্ত কাউনসিলররা বরো কমিটির মেম্বার থাকবেন, এই প্রভিসন ১৯৫১ সালের আইনের মধ্যে ছিল। কিন্তু আমরা যখন আইন করি তখন যে কোনো কারণেই হোক আমাদের একটা ত্রুটি হয়েছে, আমরা ১১ ধারা মতে বরো কমিটি ফর্মেসন করার ক্ষেত্রে বলেছিলাম, Each borough Committee shall consists of the councillors, other than the Chairman elected under section 6 and the members nominated under section 93 and the Councillors who are member of the Mayor in Council elected from the wards constituting the borough.

সেকসন ইলেভেন অফ্ ১৯৮০ তে বলা হয়েছে, "Group the wards of the Corporationwhich are contiguous into ten boroughs."

এর অর্থ হলো এই যে, আমাদের যে মেয়র ইন্ কাউনসিলের ১২ জন সদস্য, চেয়ারম্যান এবং তিন'জন প্রিসাইডিং অফিসার, ১২+৪= এই ১৬ জন মেম্বারস বরো কমিটিতে রিপ্রেজেন্ট করতে পারবেন না। এই ত্রুটি'টা আমাদের হয়েছিল। অথচ ১৯৫১ সালের আইনে ছিল প্রত্যেক কাউনসিলরই তাঁদের নিজ নিজ বরো'তে রিপ্রেজেন্ট করতে পারবেন। সুতরাং সেই অনুযায়ী আমাদের এই বিলের উদ্দেশ্য হচ্ছে প্রত্যেক কাউনসিলর যাতে তাঁদের বরোতে কাজ করতে পারেন। রিপ্রেজেন্ট যাতে করতে পারেন তার জন্যই এই জিনিসটা আমরা এখানে সংশোধন করে নিচ্ছি।

(এই সময়ে কংগ্রেস (ই) দলের সদস্যগণ পুনরায় সভায় ফিরে আসেন।)

তবে একটা কথা এখানে আমরা বলছি, সেটা হচ্ছে, মেয়র, ডেপুটি মেয়র এবং চেয়ারম্যান, এই তিন-জনকে বাদ দিয়ে আমরা আর সবাইকে বরো কমিটির মেম্বার হিসাবে রাখার কথা বলছি এবং সেই ভাবেই সংশোধনীটি আনা হয়েছে। আমরা সেই জন্যই আজকে এই নতুন আইনটি এনেছি। আগেকার আইনে বরো কমিটির কোন ক্ষমতা ছিল না, কিন্তু বর্তমান আইনে বরো কমিটিকে নিজ নিজ বরো এলাকার সমস্ত ওয়ার্ডগুলি যাতে তাঁরা দেখতে পাবেন তার জন্য আমরা ধারা সংযোজন করেছি। সেই অনুসারে আমরা মনে করি বরো কমিটিতে যদি সমস্ত ওয়ার্ড কমিটির সবার রিপ্রেজেনটেসন না থাকে তাহলে ওয়ার্ড কমিটির কাজগুলি সুষ্ঠভাবে হবে না। এই হলো একটা। আর একটা হলো ১৯৫১ সালে যে আইনটা বিধানবাবু করে গিয়েছিলেন, সেই আইনের ৩৬১ ধারায় বলা হয়েছিল, The Corporation may lay out and make new streets, squares and gardens. অর্থাৎ এ আইনে নিউ ষ্ট্রীটস, স্কোয়ার্স এ্যাণ্ড গার্ডেনস কথাগুলি বলা ছিল। কিন্তু আমরা ভুলবশত '৮০ সালের আইনের মধ্যে স্কোয়ার্স এ্যাণ্ড গার্ডেনস কথা দুটি বাদ দিয়েছিলাম। বর্তমান সংশোধনীতে সেখানে বলা হচ্ছে, The Corporation can turn, divert or

temporarily or permanently close any public street or part there of or permanently close any public square or garden.এটা ১৯৫১ সালের এ্যাক্টেও ছিল এবং সেখানে সেকসন ৩৬২'তে আরো বলা হয়েছিল, When any public street, or part thereof, or any public square or garden is permanently closed under section 361 the Corporation may sell or lease the site of so much of the roadway and footpath as is no longer required, or the site of the square or garden, as the case may be making due compensation to, or providing means of access for, any person who may suffer damage by such closing.

আমরা ১৯৮০ সালে যে নতুন আইন'টি করেছিলাম সে আইনের সেকসন ৩৫৩'তে শুধু পারমানেন্ট স্ট্রীটের কথা বলেছিলাম । সেখানে বলেছিলাম The Municipal Commissioner, may with the previous sanction of the Corporation permanently close the whole or any part of a public street.তার মানে হল, স্কোয়ার, পার্কস এ্যণ্ড গার্ডেন এই কথাটা সংযোজন করতে আমাদের ভুল হয়েছে । সুতরাং যে বিল আনলাম সেই বিলে যে অসম্পূর্ণতা ছিল সেটা যে কেবল দূর করলাম তা নয়, আমাদের কলকাতা শহরের যে উন্নয়ন সেই উন্নয়নের ব্যাপারে পার্কস স্কোয়ার এবং গার্ডেন কিভাবে ব্যবহার করবো সেইজন্য এই বিল আনতে হয়েছে । সুতরাং এই বিলে যে অসম্পূর্ণতা রয়েছে সেই অসম্পূর্ণতা দূর করে আমি বর্তমানে যে বিল এনেছি মাননীয় সদস্যগণ তা গ্রহন করবেন ।

**Mr. Speaker** : There is motion for circulation of the Bill by Shri Rajesh Khaitan. Shri Khaitan may now move his motion.

**Shri Rajesh Khaitan** : Mr. Speaker, Sir, I beg to move that the Bill be circulated for the purpose of eliciting opinion thereon by the 31st March, 1986.

Sir, the purpose and objective for introduction of this Bill by Shri Prasanta Kumar Sur, Hon'ble Minister, is apparent. On the face of it I would say that this Left Front Govrnment does not believe in democracy, does not believe in democratic norms and does not believe in the people who have cast their votes. Sir, recently the Calcutta Municipal election was held. The people knew what the Calcutta Municipal Corporation Act was as was brought by this very Government and the earlier Act had been amended. The people were told that if you vote in this election this Govrnment will see that the Calcutta Muncipal Corporation will run and manage the affairs of Calcutta in the manner prescribed in the Statute. But as soon as after the election result was out they found that they did not get the type of majority they wanted to have, and they have now contemplaced to come before this House to make amendments so that in the Borough Committees which are going to be formed they have the maximum number of majority. Sir, this is totally politically motivated, undemocratic and unbecoming of any government who believe in democracy. As regards the second amendment, let me say it is better. You are aware, Sir on 3rd June, 1985, Hon'ble Calcutta High Court had given a judgement relating to a park, - the park next to Satyanarayan Mandir in the Burabazar area. To bye pass and to overcome the judgement of Calcutta High Court, with political motivation this amendment to section 353 of the Calcutta Municipal Corporation Act is brought by the Hon'ble Minister, Shri Prasanta Kumar Sur. In the Judgement of Calcutta High Court it was stated how irregularly, how high handed way and how administratively Shri Prasanta Kumar Sur, Hon'ble Minister, has gone out of the way in leasing out that park. This government has set their hands in this judgement to proceed in the matter.

[4-50— 5-00 P.M.]

Sir, let me draw your attention to Section 599 of the Calcutta Municipal Corporation Act. Before that I must mention that under section 65 (3) of Calcutta Improvement Trust - public places, streets and parks were vested to the Calcutta Corporation. Under the Calcutta Improvement Trust Act of 1911 - Parks Streets, footpaths belong to the Calcutta Improvement Trust. The vested it to the Calcutta Municipal Corporation only for the purpose of maintenance, only for the purpose of regulating at their cost, for any other purposes. By the proposed amendment they are going to transgrace and deviate the purpose for which space, footpaths, streets and parks are given to the Calcutta Municipal Corporation. This is totally a fraud practice which is going to be practiced by this Government. Look what section 599 of the Calcutta Municipal Corporation Act says — 'Other laws not to be disregarded – Save as otherwise provided in this Act, nothing contained in this Act shall be construed to authorise the Corporation or any municipal authority or any officer or other employees of the Corporation to disregard any law for the time being in force'. Sir, the Calcutta Improvement Trust is in existence. By proposing in this amendment you are going to violate the section 599 of this Act. – Calcutta Municipal Corporation Act. This amendment is unconstitutional and illegal and unlawful exercise of power. The Hon'ble Minister Shri Prasanta Kumar Sur is aware that the Calcutta High Court passed several judgements in this regard. I refer here that the Calcutta Municipal Corporation cannot lease out and cannot give any licence and cannot sell the public places, streets and the parks. Yet this proposed amendment is being brought only to save their face, only for their ego. They have given parks in the heart of Calcutta. They have to combat by hook or by crook. They must stand by in this very House. You are aware in regard to the population problem and environment problem in this city. I had mentioned it to the Hon'ble Minister-in-charge of Environment in this House with a request that one representative of each political party to come with you as you are the Chairman of the Environment forum of this Legislative House and to visit that place and see whether the said park can be given any lease or something like that. They did not bother. It is a reasonable suggestion from my part. They have to some how or other lease out the park to private hands. Shri Prasanta Kumar Sur

& others always charge that we the Congress are always with the 'Byabasyees'. Now you are in the hands of the 'Byabasyees'. They have purchased you otherwise. You cannot bring an amendment in this House. To-day you are selling yourselves to the 'Byabasyees' আপনি কলকাতাকে বিক্রি করে দিতে প্রস্তুত হয়েছেন, কলকাতাকে মর্টগেজ করতে প্রস্তুত হয়েছেন, কলকাতাকে আঘাত করতে প্রস্তুত হয়েছেন। আমরা তা হতে দেব না, কলকাতা এবং পশ্চিমবঙ্গের মানুষ এটা হতে দেবে না। It is a serious matter. A senior member like you I expect you to be reasonable. I expect that you will come out to see the miseries of the people in the heart of Calcutta due to traffic congestion - people how they are living. In the garb of this proposed amendment you have to carry out your 'Jhid' because your commitment is there. Your commitment is to mortgage the city of Calcutta parks, streets and footbpaths. What is the necessity of amending section 353 ? It given the power to the Calcutta Municipal Corporation to lease the parks, streets and foothpaths. There is also a resolution to that effect by theCalcutta Corporation. But by this amendment you are taking away the power from the Calcutta Corporation. You say that the Mayor-in-Council will decide and the State Government will decide for the purpose of development of parks, streets and footpaths. You say that you believe in democracy. What about the elected representatives in the Calcutta Corporation ? What about the elected representative to a particular aea where the government would like to close the park for the purpose of development. You do not take into consideration the people's interest. It is against the public interest. This amendment is proposed against the public interest. If you want to avoid any blood-shed, if you want the people of Calcutta to remain peaceful and live peacefully you must not bring this amendment. I ask you to circulate the proposed amendment. Go to the people because they have voted you in the last Calcutta Municipal Corporation election against your unholy activities, against your undemocratic activities, against your selling and mortgaging and leasing out the parks, streets and the footpaths and the public places of Calcutta. Today in the closed doors of this House, you can propose an amendment with the brute majority of the Treasury Benches and with the use of muscle power, you are trying to push away and gag by bringing this amendment. Mr. Speaker, Sir, please protect us. You are the Chairman of the Legislative Environment Forum. It is in the public interest. Save Calcutta, preserve Calcutta and develop Calcutta but don't sell Calcutta's public places in the hands of the Byabasayis, whose money has come from their coffers and it can be seen in the Alimuddin Street where a shining building has been built up. So, I can see that the time has come when you cannot stop people talking freely. I only wish and hope that good sense will prevail upon this government for not pursuing such an undemocratic amendment.

I wish to rely upon the case reported in 76 C.W.N. 613, Page No. 883 about the judgement of Justice A N Sen on the case of Sceots (P) Limited & others, vs. Calcutta Corporation. Stalwarts of law and leading practitioners were present there. In the matter, I would, at least, request that they should respect our own High Court and Supreme Court. In my view, the Corporation does not become the owner of the public streets, parks and footpaths. Now I quote the Judgement of Justice A N Sen, which runs as follows : "Public streets are vested on the Corporation of Calcutta for the purpose of the Calcutta Municipal Act, 1951, viz., for seeing that such streets are maintained and can be properly used as thorough fares. The Corporation does not become the owner of the public streets in the sense that it can do whatever it chooses with such streets as a private owner can do with regard to property owned by him. It is clear that duty of the corporation to see that a public street can be properly used as a public street and is properly maintained as a public thoroughfare. It has no right or authority to let out any portion of a public street or to allow the use of only any part of a public steet." So, the Calcutta corporation has no power to lease out the parks and give licence to the Byabasayis. The Corporation has no right of ownership but only for the limited function and for the purpose of discharging the provisions and powers as laid down in the Calcutta Municipal Corporation Act.

[5.00–5.10]

These powers in the public interest does not give right to the Calcutta Corporation to develop undergrund parks, footpaths,gardens and sell out for just satisfaction of some private byabasyees so that they can create market place and fish bazar. What social benefit will be derived by it, I do not understand? What social objective you are going to achive by giving parks, streets, gardens to these byabasayees? We hardly have any park or any place where we can breathe. This city has been recorded as the most congested place in the world. Sir, they want to create jungle here. They cannot give anything to the people above land. They cannot provide air,they cannot provide water, they cannot provide electricity and they cannot give anything above the land of Calcutta. They cannot stop water–logging. The Hon'ble minister says that they have right to sell out streets, parks etc. to those who are byabasayees, who are giving money to their party and are allowing them to sell out callcutta. Do they think about the people of Calcutta? Sir, I ask the Hon'ble Minister how they will provide air, how they will provide light, water. What is the position of drainage system? Let the Hon'ble Minister say about it. I know they have nothing to reply. They will only say আমরা দেখে নেব, When you are not competent to manage municipal affairs over the land of Calcutta, then how will you manage underground land. Therefore, Mr. Speaker, Sir,this proposed amendment Bill is totally impractical and would not stand test of law. So, it is better if it is circulated for public opinion.

Then the Hon'ble Minister will see that it is impractical because the people will not want it, people will not support the whole object of this Bill. I,therefore, rise to oppose the Bill brought by the Hon'ble Minister and I finally say that in the interest of democracy/ in the interest of public, in the interest of Calcutta net the proposed amendment Bill be circulated amongst the people to elicit their opinion. Thank you.

**শ্রীলক্ষ্মী কান্ত দে :** মাননীয় স্পীকার স্যার, কলিকাতা করপোরেশনের নির্বাচনের পর কিছু আইনের বাস্তবসম্মত সংশোধন আনার প্রয়োজন হয়েছে বলে মন্ত্রী মহাশয় সেই প্রয়োজনে এই আইনের এ্যমেণ্ডমেন্ট এনেছেন। সেই জন্য আমি এই বিলকে সমর্থন করছি। খৈতান সাহেব বলেছেন যে নির্বাচনের উপর নির্বাচন হোক - কলিকাতা করপোরেশানে নির্বাচন হোক পার্ক বিক্রিকে কেন্দ্র করে। খৈতান সাহেবরা গত ১বছর ধরে বিভিন্ন সংবাদপত্রের বক্তব্য নিয়ে তাঁরা এই বক্তব্য হাজির করেছিলেন সমস্ত শহরবাসীর কাছে। তাঁরা এই সত্য নারায়ন পার্ক সম্বন্ধে নানা বক্তব্য রেখে পৌরসভার নির্বাচনে জয় লাভের চেষ্টা করেছিলেন। কিন্তু সেখানে খৈতান সাহেব এবং কংগ্রেসীদের মুখের উপর জবাব দিয়েছে কলিকাতার মানুষেরা এই নির্বাচনের মাধ্যমে। শহরবাসী মানুষেরা কলিকাতা কর্পোরেশনের নির্বাচনে তাদের পরাজিত করে দেখিয়ে দিয়েছে যে সত্যনারায়ন পার্ক সম্বন্ধে এতো দিন যা করা হয়েছে, সত্যনারায়ন পার্ক সম্বন্ধে যে আইনের প্রশ্ন উৎথাপন করা হয়েছে সেটা সঠিক। তা না হলে কলিকাতা কর্পোরেশানের নির্বাচনে কংগ্রেস হেরে যেত না বা আমরা জয়যুক্ত হতাম না। কি পরিবর্তন এর হিসাবটা আসছে? কাউন্সিলার হিসাবে কলকাতা কর্পেরেশনে যাঁরা নির্বাচিত হবেন এবং সংখ্যাগরিষ্ঠ দল হিসাবে যাঁরা নির্বাচিত হবেন, তাঁরা বরো কমিটি গঠন করবেন। মাননীয় বিরোধীপক্ষের সদস্য বলছেন, এটা অগণতান্ত্রিক। আপানাদের অনেকে তো আগে কাউন্সিলার ছিলেন, আজ এখানে এম. এল. এ. হয়েছেন, আপনারাই বলুন না, এতে অসুবিধাটা কোথায় দেখছেন? বরোকমিটি কি ভাবে, কোন ওয়ার্ড নিয়ে হবে, বরোকমিটি সংলগ্ন ওয়ার্ড কোনগুলো হবে-এসব বরো কমিটি যাঁরা গঠন করবেন, তাঁরাই ঠিক করবেন। এতে অসুবিধার কি আছে? নির্বাচনের মাধ্যমে জনগণ তাঁদের রায় দিয়েছেন। তাঁরা যাঁদের নির্বচিত করেছেন তাঁরা সেই জনগণের কল্যাণের জন্য যে কাজ করছেন সেটা মেনে নেওয়াটাই তো সঠিক গণতন্ত্র। তাহলে বরো নিয়ে এত চেঁচামেচি করার কোন প্রশ্ন তো ওঠে না? বেশ কিছু দিন যাবত দেখছি কাগজে কিছু লোক কলকাতার মানুষকে ভুলভাল বোঝাবার চেষ্টা করছেন। এগুলো আবার করছেন এমন এক শ্রেণীর মানুষ, যাঁদের কর্পোরেশন সম্বন্ধে বিন্দু মাত্র ধ্যান-ধারণা নেই তাঁরাই বরোর ব্যাপারে বিভিন্ন সাজেসান দিচ্ছেন: কোথায় টালার জলের লাইনের উপর নির্ভরশীল, কোথায় নেই, কোথায় বিগটিউবওয়েলের উপর নির্ভরশীল, সেউ সমস্ত এলাকায় এক এক করে এগুলো গঠন করা উচিত, এইসব বলছেন। আমি জানিনা, এই সমস্ত কথাবার্ত্তা তাঁরা বলছেন কি ভাবে? একটা সমস্যার সঙ্গে আর একটা সমস্যাকে মেলান কি ভাবে? এখানে বিভিন্ন রকম ডিষ্ট্রিক্ট আছে, হিসাবপত্র আছে,-তাঁরা এসবের কিছুই জানেন না। এসব সত্ত্বেও দৈনন্দিন কাগজে লেখা হচ্ছে যে কোথায় কিভাবে সব হওয়া উচিত। নির্বাচনে জিতে গিয়ে যেন আমরা কংগ্রেসের সমস্ত অধিকার খর্ব করে দিয়েছি। আর কংগ্রেস যেহেতু হেরেছে, তার জন্য এত চিন্তাচিরত্র, ভাবনা দেখা দিয়েছে তাঁদের মনে, কি ভাবে কি গণ্ডোগোল করা যায়? যাঁরা উদাহরণ দিচ্ছেন, আমি তাদের কাছে জিজ্ঞাসা করি, পুরানো কর্পেরেশনে তো আপনারাও ছিলেন, - আমরা তো ১৯৬৯ সালে কেবলমাত্র কর্পেরেশনে জিতেছিলাম - আপনাদের মধ্যে মেয়র ছিলেন এবং কর্পোরেশন চালিয়েছিলেন, কবে বরো নিয়ে কোন বিরোধী দলের লোকের সঙ্গে আলোচনা করেছিলেন? একটা উদাহরণ দিন তো যে, অমুক সময়ে আমুক বিরোধীদলের লোকের সঙ্গে আলোচনা হয়েছিল? আমরা জানি যে, বিরোধীদলের লোকেরাও নির্বাচিত। তবে জনগণ যাঁদের বেশী করে নির্বাচিত করেছেন, তাঁরা জানেন যে কোথায় কি ভাবে সব চালাতে হবে। তাঁরা এটাও জানেন যে, কোনকিছু খারাপ হলে জনগণ তাঁদের সমালোচনা করবেন। - যাঁরা জিতে মেয়র নির্বাচন করেছেন তাঁদের জনগণ সমালোচনা করবেন। কর্পোরেশনের মধ্যে কি করে গণ্ডগোল পাকিয়ে দেওয়া যায় তারজন্য সমস্ত রকম প্রচেষ্টা আপনারা যে করবেন, তা সবাই জানেন। পরিবর্তন করার জন্য কি বলা হয়েছে এর মধ্যে? এইটুকু বলা হয়েছে যে, মেয়র-ইন-কাউন্সিল যাঁরা নির্বাচিত হলেন, তাঁরাই বরো কমিটির সদস্য হতে পারবেন। কিন্তু যাঁরা মনোনীত হয়েছেন, তাঁরা বরো কমিটির সদস্য হতে পারবেন না। এইটুকুই তো বলা হয়েছে, আর কিছু নয়। অসুবিধার কি আছে? আইনে বলা হয়েছে যে এবারকার বরোকে বেশী করে ক্ষমতা দেওয়া হল। আপনারা কি আপনাদের রাজত্বে কোন সময়ে ক্ষমতা দিয়েছিলেন বরো কমিটিকে এই ভাবে? সেই সময়ে ফাইল হাতে নিয়ে উন্নয়নের একটা কাজের জন্য অফিসারদের পেছনে পেছনে ঘুরতে হ'ত। এবারে বরোকে ক্ষমতা দিয়ে বলা হয়েছে যে - জল, লাইট, ড্রেন ইত্যাদি যাবতীয় ব্যাপারে মেনটেন্যান্সের যা কিছু করণীয় তার সমস্ত কিছুই বরো কমিটি করবে। সেই সঙ্গে সঙ্গে কর্পোরেশনে যাঁরা এমপ্লয়ী, শ্রমিক আছেন, তাঁরা বরো কমিটির কাছে জবাবদিহি করবেন। তাহলে বিষয়টা দাঁড়াল কি? কলকাতা কর্পোরেশনে জঞ্জাল পরিস্কার থেকে শুরু করে ড্রেন পরিস্কার করা, লাইট ইত্যাদি সমস্ত কাজগুলো দেখার দায়িত্ব বরো কমিটির। এবং সেই বরো কমিটির অধীনে সে সমস্ত কর্মচারী থাকবেন তাঁদের - এতদিন পর্যন্ত মেয়র বা একজিকিউটিভকে জবাবদিহি করতেন, এবার থেকে তাঁদের কাছে নয় -জবাব দিতে হবে বরো কমিটির কাছে। সেই বরো কমিটির সদস্য যদি মেয়র-ইন-কাউন্সিল এর সদস্য হন, তাহলে নিজের নিজের ওয়ার্ডে কি কাজ করতে হবে তা কি ভাবে দেখবেন? নির্বাচিত কাউন্সিলাররা জনগণের কাছে জবাব দেবেন কি করে? নিজের এলাকা পরিস্কার পরিচ্ছন্ন রাখার, ওয়ার্ডগুলিতে মেনটেন্যান্স ওয়ার্কএবং লাইট ইত্যাদি দেখার দায়িত্ব তো নিৰ্দ্দিষ্ট এলাকার নির্বাচিত কাউন্সিলারের। সেই অধিকার তাঁর থাকবে না? তাঁর তো ঐ কাজগুলো করার ক্ষমতা নেই সরাসরি। এই আইনে সেখানে পরিস্কার করে বলে দেওয়া হয়েছে যে, সংশ্লিষ্ট কর্মচারীরা জবাবদিহি করবেন বরো কমিটির কাছে এবং কর্মচারীদের নিজেদের কোন ক্ষমতা থাকবে না। কাউন্সিলাররা তাঁদের নিজস্ব ওয়ার্ডে দেখার সুযোগ পাবেন না? আইনে সামান্য পরিবর্তন করে - মেয়র এবং ডেপুটী মেয়র ছাড়া - কেবলমাত্র মেয়র-ইন-কাউন্সিল থেকে ঐ সমস্ত কাজের জন্য যে প্যানেল করা হবে, তাঁরা ওয়ার্ডগুলোতে কাজ করবেন। আর কিছু বলার নেই তো এই আইনে? তাহলে এটা অগনতান্ত্রিক - এই সব বলা হচ্ছে কেন?

[5-10— 5-20 P.M.]

এটা কোন অগণতান্ত্রিক বিষয় নয়। এতে বেশি করে গণতান্ত্রিক সুযোগ সুবিধা দেওয়া হয়েছে এবং সেই সুযোগ–সুবিধা সঠিকভাবে কার্য্যকরী করার জন্য এই ছোট একটা পরিবর্তন এসেছে। এতে মেয়র ইন কাউন্সিলের লোক থাকবে না তা কি করে হয়। এতে এতো হৈচৈ করার কোন কারণ নেই। কাজ ঠিকমত হচ্ছে কিনা, মেন্টেনেন্স ওয়ার্ক ঠিকমত হচ্ছে কিনা সেটা কাউন্সিলের পক্ষে সব ওয়ার্ড ঘুরে দেখা সম্ভব নয়, সেইজন্য সেখানে একটা কোটা থাকবে তাতে মেয়র ইনকাউন্সিলের লোক থাকবে। এতে অসুবিধার তো কিছু নেই, কেবলমাত্র হেরে গেছেন বলে একটা হৈচৈ করে কলিকাতার জনসাধারণের কাছে একটা দৃষ্টি আকর্ষণ করার জন্যই এই জিনিষ আপনারা করছেন। তৃতীয় বিষয় হচ্ছে আইনের, আপনি তো ল-ইয়ার মানুষ, এসব জিনিষ, ভালোই বোঝেন,। আপনি একটু দেখুন এখানে কি লেখা আছে - লেখা আছে যে কলকাতা করর্পোরেশানের পার্ক ইত্যাদি বিভিন্ন জায়গা আছে, সেই বিভিন্ন জায়গায় বিভিন্ন জায়গায় উপকারমূলক সংস্থা বিভিন্ন কাজে ব্যবহার করতে পারবে কিনা, করপোরেশান তো উন্নয়নমূলক কাজের জন্য এই পার্কগুলি দিতে চাইছেন এতে তো হৈচৈয়ের কোন কারণ নেই। আমার অঞ্চলে আজাদ হিন্দ বাগ পার্কটিকে একটি ক্লাবকে দেওয়া হয়েছে এবং আরোকটি অংশ সুইমিং ক্লাবকে দেয়া হয়েছে। সেইরকম কলেজ স্কোয়ারেও অনেক এইরকম উন্নয়নমূলক সংস্থাকে ক্লাব করতে দেওয়া হয়েছে। আপনারা যে লিজ দিয়েছেন সেই লিজের টার্ম যখন শেষ হয়ে যাবে তারা তখন লিজ পাবে না এবং এই টার্ম না পাওয়ার জন্যে তারা কোনদিন হয়তো সেই লীজের সুযোগ থেকে বঞ্চিত হবে। এই আইনের ছোট এই পরিবর্তন যদি না করে রাখা হয় তাহলে যতগুলি ক্লাব, লাইব্রেরী এবং সুইমিং ক্লাব আছে তারা এই লীজের অধিকার থেকে বঞ্চিত হবে। এই পার্কে যে ক্লাবগুলি আছে যথা ফুটবল ক্লাব, এমনি ক্লাব ইত্যাদিগুলি এইসব ক্লাবগুলির সমস্ত অধিকার তাহলে হরণ করে নেওয়া হবে। অর্থাৎ ক্লাব, লাইব্রেরী প্রভৃতির সব অধিকার হরণ করবেন। আমার প্রশ্ন হচ্ছে যে আপনাদের সময়ে আপনারা কি এই সব পার্কগুলিকে কি দেন নি, এটা কি নতুন করে হচ্ছে, ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত একটার পর একটা বাগানকে আপনারা দিয়েছেন। আপনারা পার্ক দিয়েছেন রাস্তা দিয়েছেন আরআমাদের বেলায় এত কথা বলছেন? আমার আশেপাশের এলাকার বিষয়ে বলছি - ১৯৭২ সালে গ্রীয়ার পার্ক যেটি লেডিস বলে খ্যাত সেটিকে মহিলা ব্যায়াম ক্লাবকে আপনারা দিয়ে দিয়েছিলেন। ১৯৭২ সালে টালা পার্কের একটি অংশকে একটি ব্লকে দিয়ে দিলেন। ১৯৭৪ সালে আরেকটি পার্কের অংশকে মহিলা সাঁতার ক্লাবকে দিয়েছিলেন। ১৯৭৪ সালে টালা পার্কের খানিকটা অংশ একটি ক্লাবকে দিয়ে দিলেন। ১৯৭৪ সালে উডবার্ণ পার্কেরএকটা অংশ ক্লাবকে দিয়ে দিলেন। ১৯৭৪ সালে আমার অঞ্চল হৃষিকেশ পার্কে আপনারা উন্নয়নের কাজের জন্য জায়গা ছেড়ে দিয়েছিলেন এবং সেখানে একটা ক্লাবও হয়েছে। তাছাড়া তারা সুন্দরী পার্ক এবং স্যাম স্কোয়ার পার্ককেও আপনারা ক্লাব করার জন্য দিয়েছিলেন। তারপরে গিরিশ পার্কেও একটা মন্দির করা হয়েছিল, পার্কের ভেতরে রাস্তা বানিয়ে মন্দির তৈরী করে দেওয়া হয়েছিল, এটা কি জনসাধারণের স্বার্থে করেছিলেন? এটা বলতে অসুবিধা কি? দিল্লীতে কনট প্লেসে এবং অন্যান্য জায়গায় যে জিনিষ হয়েছে তার বিরুদ্ধে প্রধানমন্ত্রীকে বলার সাহস, নেই। কোলকাতকে নিয়ে শুধু হৈ চৈ। দিল্লী শহরে যে পার্ক আছে এবং সেখানে যা হচ্ছে তা নিয়ে বলুন। এতদিন এইসব বক্তব্য হাজির করেও আপনারা কর্পোরেশানের নির্বাচনে জিততে পারেন নি। এখানে কান্না ভেজা অশ্রু জলে বললেও জনসাধারন আপানাদের পরাজিত করেছেন। সুতরাং এই পরাজয় স্বীকার করে নিয়ে এই এমেণ্ডমেন্ট সমর্থন করবেন।

**শ্রী আবদুর রাউফ আনসারী** : স্যার, আপনি যদি দেখেন তাহলে দেখবেন প্রথম থেকেই কারচুপী চলছে। এটা চালাচ্ছে by this left front through the Government প্রথম হল ডিলিমিটেশান অফ দি [illegible]। এটা ভাঙা হল যাতে আমরা কর্পোরেশানে না আসতে পারি। তারপর ভোটার লিষ্ট। যেখানে ১৮ বছর বয়স করা হল সেখানে ১৫ হাজার, আর সেই এলাকায় ২১ হাজার থাকায় ২৩ হাজার - মানে ৮ হাজার কমে গেল। this was the manipulation of the voter list থার্ডলি ১৯৮২ সালের বিধান সভার নির্বাচনে আপনারা হেরে গেলেন তখন it is very difficult to capture Calcutta Corporation অর্থাৎ তখন আপনারা বাইরের কিছু পৌসভা যোগ করলেন। ৩টি মিউনিসিপ্যালটি জুড়ে দেয়া হল - ৪টা এম. এল. এ সিট। ৪১টি নোতুন ওয়ার্ড হল। কিন্তু সি.পি.এম হেরে গেছে কোলকাতা থেকে এবং পেলেন ৫০টি এবং লেজুড় নিয়ে হল ৭০ টি। সেজনা আয়ারামকে নিয়ে, গার্ডেনরিচের কাউন্সিলারকে নিয়ে ৭১হল। এসব কোলকাতার মানুষ বুঝতে পেরেছেন They are also feeling that you have defeated in the battleআপনি তো মেয়র হলেন এবং তখন I was the leader of the oppsition of the Congress Party in the corporation আপনি বলেছিলেন সেইসময় I will find out the nepotism and corruption and I hope that you will support me আজকে কোথায় সেই প্রশান্তবাবু? তখন তিনি বলেছিলেন আমি সোসালিষ্ট। how much socialist and how much marxist this Government is,বোরো কমিটি সম্বন্ধে বলি। আণ্ডার সেকসান ৬ একজন প্রিজাইডিং চেয়ারম্যান হবেন এবং তিনি ৩ জনকে নমিনেট করবেন টু প্রিজাইড। The Borough Committees so as to ensure that the wards from which these persons are elected do not go unrepresented in the interest of the rate-payers of those wards. মেয়র ইন কাউন্সিলার যারা হবেন বা যিনি প্রিজাইডিং অফিসার থাকবেন তিনি বোরো কমিটিতে যাবেন না। হঠাৎ দেখলেন মেজরিটি যা হয়েছে তাতে মেজরিটি হয়নি।

[5.20-530 PM]

যদি রিজনেবল ওয়েতে, এ্যাডমিনিষ্ট্রেটিভ পয়েন্ট থেকে দেখেন তাহলে দেখবেন ইনডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেণ্ট এই বরো কমিটি সম্বন্ধে কি এ্যাডভাইস দিয়েছে হোয়েন ডাঃ রায় ওয়াজ এ্যালাইভ। আপনারা তাঁদের ওপিনিয়ান নেননি। যদি তাঁদের ওপিনিয়ান নেওয়া হত তাহলে অন্যরকম হত। এঁরা করলেন কি ৮ জন আর ৩ জন ১১ জনের ভোটটা করেছেন। নিজে আইন করেছেন দে উইল নটবি এনটাইটেলড টুভোট এণ্ড রিপ্রেজেণ্ট

দি বরো কমিটি। সো হাউ দে উইল ফাংকসান? এরা বলছেন, না, মেয়র ইন কাউন্সিল এ বরো কমিটির মেম্বার হবে। কারণ, তারা পিপলস ইলেক্টেড রিপ্রেজেনটেটিভ। তাহলে দয়া করে বলবেন কি ডেপুটি মেয়র যিনি আমার বন্ধু লোক তিনি তো কাউন্সিলর, তাঁকেকেন দিলেন না? ইফ দি কাউন্সিলর সুড নট গো আনরিপ্রেজেনটেড তাহলে স্যানাল সাহেব যিনি ডিপুটি মেয়র হয়েছেনতাঁকে এই রাইট দিলেন না কেন? হোয়েন ইট ইজ আণ্ডারস্টুড দ্যাট দি ইলেক্টেড কাউন্সিলর উইল রিপ্রেজেন্ট দি বরো কমিটি তাহলে তাঁকে ওখানে বসতে দিলেন না কেন? আপনারা কয়েকজনকে টেনে নিয়ে এসে এক একজনকে মেয়র ইন কাউন্সিলে দিয়েছেন, এক একজনকে মিনিষ্টার করে দিয়েছেন। যেমন ধরুন একজনকে ওয়াটার সাপ্লাই এর দায়িত্ব দিয়েছেন। তিনি নিজের ওয়ার্ড ছাড়া ম্যাকসিমাম কাজ করাবেন। বরো কমিটিতে কি হয়– একটা মিটিং হয়, ওঁর ওয়ার্ডের জন্য যে টাকা এ্যালটেমেন্টকরা হয় উনি যদি লিখে পাঠিয়ে দেন তাহলে ওঁর টাকা বরো কমিটিতে পাশ হয়ে যাবে। নোবডি ক্যান স্টপ ইট। দি অফিসারস উইল অলওয়েজ এ্যাটেণ্ড হিম। যাঁরা মেয়র ইন কাউন্সিলে আছেন তাঁরা মিনিষ্টারের মত, তাদেঁর কাছে সব ডিপার্টমেণ্টের লোক আসবে, সব চেয়ে বেশী তাঁর কাজ হবে এই পাওয়ার তাঁরা পেয়েছেন। তাই আমি মনে করি এখানে গো বাই করে তাদের অধিকার দিচ্ছেন যে তোমরা বরো কিমিটিতে বস।

Just to keep the Borough in their own hand, they are doing all these things. They are doing all these things in the interest of their party only, not in the interest of the people. Only for political interest you are doing all these things.

কোথাও ৯টা ওয়ার্ড নিয়ে বরো কমিটি করেছেন, কোথাও ৭ টা আবার কোথাও ১১টা নিয়ে বরো কমিটি হয়েছে। ১১টা কোথায় করেছেন, না, যেখানে কংগ্রেস কাউনসিলর আছে। কেন না আউট অব ১৫,৮ ফ্রম দি কংগ্রেস পার্টি যদি হয় তাহলে চেয়ারম্যান উইল বি ফ্রম কংগ্রেস পার্টি, সেটা যাতে না হতে পারে সেজন্য এই কারচুপি করা হল। সেজন্য ১১ জন কংগ্রেস কাউন্সিলরকে একদিকে ঠেলে দেওয়া হল। এখানে আপনি পলিটিকালাইজ করছেন, আপনাদের এ্যাডমিনিষ্ট্রেশন, সব অফিসার যাতে লেফট ফ্রণ্টের চেয়ারম্যানকে যাতে ভয় খায় তারই জন্য এই ব্যবস্থা করেছেন, এছাড়া এর মধ্যে আর কিছু নেই। থার্ড থিং হচ্ছে যদি সম্মত মেয়র ইনকাউন্সিলরদের বরোকমিটিতে রিপ্রেজেন্ট করতে দিলেন তাহলে হোয়াই মনি স্যান্যাল হ্যাজ নট বিন গিভেন দি রাইট টু সিট ইন দি বরো কমিটি? হি ইজ অলসো এ্যান ইলেক্টেড কাউন্সিলর। তাঁর রাইটটা আপনি কার্টেল করলেন কেন? ভোটের ফলাফল যখন বেরুল, যখন দেখলেন কলকাতার মানুষ ওঁদের দিক থেকে সব চলে গেছে তখন গার্ডেন রিচ থেকে টেনে এনে জোর করে ৭৫ করে নিজেদের মেয়র করে নিলেন। তারপর ল্যাণ্ড এণ্ড পার্ক সম্বন্ধে আমার কলিগ খৈতানজি বলেছেন যে কয়েক জায়গায় আপনারা পার্ক দিয়ে দিয়েছেন। যদি পার্ক দেওয়া হয়ে থাকে তাহলে নতুন করে আইন করার দরকার কি আছে? যা আইন আছে সেটাই যথেষ্ট। সত্যনারায়নপার্ক, বড়বাজার এত কনজেস্টেড এরিয়া যে সেখানে এত ট্র্যাফিক, এত টাকার প্রশ্ন রয়েছে যে সেখানে ষড়যন্ত্র করা হয়েছে।

You have taken up this idea only for the interest of the multti millioners. You are possing this Bill in the interest of the multi millioners. You are passing this Bill in the interest of the multi-millioners.

লক্ষী দে আউট অব ফোর ওয়ার্ডস হি হ্যাজ লস্ট থ্রি ওয়ার্ডস, একটা ওয়ার্ডে জিতেছেন। কলকাতার মানুষ প্রমাণ করে দিয়েছে সি পি এম হ্যাজ লস্ট দি ব্যাটেল। পিপলস আর উইথ আস। উই নো ইট এণ্ড ইউ অলসো নো ইট। আমরা কর্পোরেশান ইলেকশানে ৬৭ টাতে জিতেছি, সি পি এম ৫০ টাতে জিতেছে। তাই দুঃখের কথা আপনারা কয়েকজন মাল্টি মিলিওনারদের হাতে এই শহরকে বিক্রি করে দিয়েছেন। প্রশান্ত শূর সমাজবাদী মানুষ, তাঁর চিন্তাধারা ২০ বছর যা ছিল সেটা আজকে নেই, কোন চাপে হোক, যে কোন কারণে হোক ইউ আর ইভলভিং এ নিউ পলিসি ইন অর্ডার টু আরন মোর এণ্ড মোর মানি। আপনারা বড়লোককে আরও বড়লোক করছেন এবং গরীবকে আরও গরীব করছেন। অথচ মুখে বলছেন আমরা সমাজবাদের দল।

You belong to the socialist forum, Where is the socialist outlook ? You are helping the capilatists. I am opposing the Bill, and I support the motion that the Bill be circulated for the purpose of eliciting opinion there on.

**শ্রীঅনিল মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, বিরোধীদলে সদস্যরা যে সমস্ত বক্তব্য এখানে রাখলেন তাতে দেখছি কংগ্রেস রাজত্বে যে আইন ছিল সেই আইনের কথা তাঁরা একেবারে ভুলে গেছেন। আমাদের কাছে যে আইন সংশোধন করবার জন্য আনা হয়েছে তাতে আমি আপনার কাছে উপস্থাপিত করছি ১৯৫১ সালে কংগ্রেস সরকার যখন ক্ষমতায় অধিষ্ঠিত ছিলেন এবং পরবর্তী সময়ে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন এ্যাক্ট, ১৯৫১এই যে আইন ছিল তার ৫২০ সেকসনে একটা আইডেন্টিক্যাল সেকসন ছিল। আজকে যেটাকে তাঁরা সমালোচনা করছেন ঠিক সেই রকম একটা আইন তাঁরা তৈরী করেছিলেন। ১৯৭২ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সুব্রতবাবু এই বিভাগটি দেখতেন। কিন্তু তাঁরা সেটার পরিবর্তন করেন নি এবং রাজনীতির গন্ধও পাননি। আজকে তাঁরা সেই রাজনীতির গন্ধ আবিষ্কার করলেন। মন্ত্রীমহাশয় যেটা করেছেন তাতে দেখছি এটা রিপ্রেজেনটেশন দেবার ব্যাপার ছিল; কিছু কিছু মেম্বার যারা এক্সক্লুডেড হয়েছিল তারা যাতে প্রোপার্লি রিপ্রেজেনটেড হয় সেই ব্যবস্থা করা হয়েছে। এতে সমস্ত বরোরাই উপকৃত হবেন—কংগ্রেসী বরোরাও উপকৃত হবেন। এটা কাউকে এ্যাফেক্ট করছেনা আমার মনে হয় এই তথ্য মিঃ. আনসারি এবং খৈতান সাহেব ভুলে গেছেন। এতে কংগ্রেস সদস্যরাও উপকৃত হবেন অথচ তাঁরা এই সমস্ত কথা বললেন। পরবর্তী কথা যেগুলি তাঁরা বললেন সেটা খুবই মারাত্মক। ভাবনা চিন্তা না করে, আইন ভাল করে না পড়ে কথাগুলি বললেন। ১৯৮০ সালের আইন যেটা হয়েছে তার ৩৪৪ ধারায় একটা কথা আছে,

'All public streets, squares, parks and gardens vested in the Corporation shall be under the control of the Municipal Commissioner and he shall cause the same to be maintained, controlled and regulated in accordance with the provisions of this Act, and the rules and regulations made there under.'

এখানে ৩৪০ ধারায় যে ক্ষমতা দেওয়া হয়েছে অর্থাৎ মিউনিসিপ্যাল কমিশনারের যে ফাংসনের কথা বলা হয়েছে তাতে পাবলিক স্ট্রীট দেওয়া, কিন্তু তার এনাবেলিং সেকসন এটাকে করা হল। ৩৫০-কে এ্যামেণ্ড করে নেওয়া হল ডেভলপমেন্ট করবার জন্য। তার কারণ হল এই সমস্ত স্কোয়ার, পার্ক, স্ট্রীট, গার্ডেন-গুলি ডেভলপ করবার জন্য কোন প্রভিসন ছিলনা।

[5.30-5.40P.M.]

এখানে ডেভেলমেন্টের জন্য এটা করা হয়েছে। তাই জন্য আমি মন্ত্রী মহাশয়কে ধন্যবাদ জানাচ্ছি। আজকে কোন রাস্তা, ফুটপাত যদি দরকারে তাকে বাড়াতে হয় কমাতে হয় বা রাস্তার খানিকটা বন্ধ করে দিতে হয় বা কিছু রিপেয়ারের জন্য বন্ধ করতে হয় বা আরও অন্য ডেভেলপমেন্ট ওয়ার্ডের জন্য সেটা করতে হয় তার জন্য এটা দরকার হবে। এবং তার একটা বিকল্প ব্যবস্থা নিতে হবে সেটাই আইনে স্পষ্ট বলা আছে। কোথায় ওঁরা রাজনীতির গন্ধ পেলেন তা আমি জানি না।

For the purpose of carrying out any development work in any public street, park, square of garden or any part there of, such public street, park, suare or garden or the part thereof or the sub-soil there under may be dealt with or settled or transferred, as the case may be, either temporarily or permanently by way of grant or lease or licence, as the case may be

সুতরাং সেই কাজটা করতে গেলে ডেভেলপমেন্টের জন্য লাইসেন্স বা ট্রান্সফার ইত্যাদি করার জন্য এটা দরকার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৫১ সালে এই আইনের ৫২০ ধারায় কংগ্রেস আমলে এটা ছিল।

When any scheme for the carrying out of work by any person or authority other than the Copporation has been confirmed by the State Government under section 518, sub-section (5), the Corporation may sele, lease or otherwise transfer to such person or authority the land and buildings which have been acquired under section 517 for the purpose and under the condition that he will carry out such work in accordance with the said scheme.

সুতরাং কংগ্রেসের টাইমেই এটা হয়েছে, সুব্রতবাবু যখন মন্ত্রী ছিলেন তখনই এই আইন হয়েছে। ট্রান্সফার করবার জন্য লিজ, বিক্রি অর এনি আদার পারপাসের জন্য এই আইনটি ছিল। ৫২০ ধারাটি কলকাতা করপোরেশন এ্যাক্টে (১৯৫১) সুব্রতবাবুর অর্থাৎ কংগ্রেস আমলে এটা তারা করেছিলেন। সুতরাং রাজনীতির গন্ধ তারা কোথা থেকে পাচ্ছেন তা আমি বুঝতে পারছি না। দীর্ঘ ৩৭ বছর ধরে তারা ক্ষমতায় থাকার সময় তারা এই উপধারাটি ব্যবহার করেছেন। অবশ্য আইনটি কিভাবে ব্যবহার করেছিলেন কংগ্রেসীরা তা আমার জানা নাই। এখানে ওঁরা আর একটি কথা বলে গেলেন ৫৯৯ ধারা সম্বন্ধে কংগ্রেসের আর একজন মাননীয় সদস্য। এখানে নাকি বলা হয়েছে একটা বিশেষ কারণে। অদ্ভুত কথা। আমি জানি না তিনি আইনটির ৫৯৯ ধারাটা পড়েছেন কিনা জানি না। আমি এটা পড়ে দিচ্ছি। সেখানে কিছুই ভায়োলেসন হয় নি। এই ৫৯৯ ধারায় ক্যালকাটা করপোরেসন এ্যাক্ট, ১৯৫১ এতে আছে।

Framing clause not to be disregarded and disrespected কি আছে ? তাতে আছে Save as otherwise provided in this Act, nothing contained in this Act shall be construed to authorise the Corporation or any municipal authority or any officer or other employee of the Corporation to disregard any law for the time being in force, Disregard to the law other than this law.

মাননীয় অধ্যক্ষ মহাশয়, এখানে ডিসচার্জ অব দিস এ্যাক্ট এখানে কিছুই ভায়োলেসন হচ্ছে না। সেকসন ৫৯৯ টি না পড়েই ওঁরা বলে দিলেন সমস্ত উল্টো পাল্টা কথা। স্যার, হাউসকে ওঁরা মিসলিড করছেন। তাই বলি রাজনীতির গন্ধ ওঁরা কোথায় পেলেন? ডেভেলপমেন্ট ওয়ার্ক করতে গেলেও সেখানে ওঁরা রাজনীতির গন্ধ খুঁজে পাচ্ছেন।

কিন্তু যেখানে সত্‌ কাজ করা হচ্ছে সেখানে আপনারা রাজনীতির গন্ধ খুঁজে পাচ্ছেন। কাজেই ওরা উদ্দেশ্য প্রণোদিত হয়ে সমস্ত আইনের ব্যাখ্যা করছেন এবং বিলের উপর সেই রকম বক্তব্য রাখছেন। তাই আমি তাদের বক্তব্যের বিরোধিতা করছি এবং মাননীয় মন্ত্রী মহাশয়ের এই বিলকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি প্রথমেই জানিয়ে রাখছি যে, আমাদের রাজেশ খৈতান সাহেব যে সংশোধনী প্রস্তাব এনেছেন আমি তাকে পরিপূর্ণ ভাবে সমর্থন করছি। কয়েকদিন আগে এই বিধানসভায় আমি বলেছিলাম, এই রাজ্য সরকার বারংবার বলেন এদের ক্ষমতা খুব সীমিত। আমি সেটা মেনে নিয়েই বলছি, সেদিনও বলেছিলাম যে, এদের ক্ষমতা সীমিত হতে পারে, কিন্তু অক্ষমতা বড় বেশী অসীম এবং এত তাড়াতাড়ি সেটা যে প্রমাণিত হবে আমরা ভাবতেও পারি না। সেদিন আইন হল এবং তার ভিত্তিতে নির্বাচন হল। নির্বাচনের পর সরকার

আবার দেখলেন, যে আইন করেছেন তাতে রাখা যায় না। করপোরেশনের নির্বাচনের পর মেয়র, ডেপুটি মেয়র, বরো কমিটি হচ্ছে। যখন বিধানসভা আসন্ন তখন অর্ডিন্যান্স করা হল। আসন্ন বিধানসভার কয়েক ঘন্টা কয়েকদিন আগে অর্ডিন্যান্স আনবার কোন যৌক্তিকতা ছিল না। আবার সেই অর্ডিন্যান্স আজকে বিল হিসাবে এসে হাজির হল। অবাস্তব বাদী চিন্ত এই সরকারের মৌলিক পরিচালকবৃন্দ এবং আপনাদের মত অবাস্তব লোকেরা প্রশান্তবাবুর মত বাস্তব লোকেদের বিরক্ত করেন বলেই এই ব্যবস্থা করতে হচ্ছে। আমি সরকারী দলের কাছে আবেদন জানাচ্ছি ওরা এটা একবার কল্পনা করে নিন। আমরা ওদের বাঁ দিকে বসে আছি,আর আপনারা আমাদের ডান দিকে বসে আছেন। আমাদের দলের পক্ষ থেকে আপনাদের দিকে বসে যদি এই ধরনের একটা অর্ডিন্যান্স করে পরে আবার বিল এক বছরের মধ্যে আনতাম তাহলে আপনারা কি করতেন? সেটা আপনারা একবার চিন্তা করে দেখুন। সেদিন প্রশান্তবাবু কি কি যুক্তি দিয়ে আজকের এই বিলের বিরোধিতা করতেন আজকে আমি প্রশান্তবাবুকে সেই সেই যুক্তিতে এই বিল প্রত্যাহার করার জন্য আবেদন জানাচ্ছি। আমার ধারণা করপোরেশনে যদি বামফ্রন্ট পরিচালিত দলগুলি আর ১০ টি আসন বেশী পেত এবং কংগ্রেস যদি ১০ টি আসন কম পেত তাহলে এই বিল আসত না। বরো কমিটির দখল নিয়েই মূল মামলা কোনো অঙ্কে হয় আমি জানি না-৭১টি আসনে ১০টি বরো কমিটি, আর ৬৮টি আসনে ৫টি বরো কমিটি হয়েছে। বামফ্রন্ট সরকার অঙ্কের নতুন গণিত প্রবর্তন করার জন্য এবং ভুল গণিতকে সমর্থন জানানোর জন্য এই বিল আনা হয়েছে। এমন বিল আনা হয়েছে যে বিলে মেয়রকে কলকাতার মেয়র পর্যন্ত করে দিতে পারা যায়, তার স্কেল পর্যন্ত আছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি যেখানে বসে আছেন সেখান থেকে অধ্যক্ষ থাকাকালীন এদিকে এসে বসে থাকাটা যেমন সঙ্গত নয় তেমনি মেয়র ইন কাউনসিল মেয়র এবং মন্ত্রী পরিষদের সাধারণ কাউনসিলরদের বরো কমিটির সদস্য করে দেওয়াটাও ঠিক সম্পূর্ণ সঙ্গত নয়।

**মিঃ স্পীকার :** মিঃ ভট্টাচার্য্য, আপনারাও একবার আমাকে এখান থেকে ঐখানে বসিয়ে দিয়েছিলেন নো-কনফিডেন্স এনে।

**শ্রীঅমরেন্দ্র নাথ ভট্টাচার্য্য :** স্যার, সেখানে তখন আপনার পরিবর্তে যিনি ছিলেন তিনি এখানে বসেছিলেন, আপনি তার স্থানে বসেছিলেন, এখানে বসেন নি। কিন্তু আজকে মেয়রকে বরো কমিটিতে আনা হচ্ছে এদের সংখ্যাগরীষ্ঠতার জন্য।

[5.40-5.50P.M.]

এই বিলে কর্পোরেশনকে এড়িয়ে যাবার চেষ্টা হচ্ছে। কোন কোন জায়গায় লেখা হয়েছে The Commissioner may with the previous sanction of the Mayor-in-Council and subsequent কথাটা একটু ঘুরিয়ে আছে, পারমিশান আব দি ষ্টেটগভর্নমেণ্ট এ রাস্তাঘাট, পার্ক ইত্যাদি লিজ দিতে পারবেন, ভাড়া দিতে পারবেন ইত্যাদি । স্যার, আজকে যদি প্রশান্তবাবুর কোন একটি বিল এখানে না এনে সরাসরি দিল্লীতে রাষ্ট্রপতির কাছে পাঠান অনুমোদনের জন্য এই বিধানসভার সরকারী সদস্য, আপনারা কি বললেন? This Assembly has be by-passed তখন আপনারা বলবেন এটা প্রিভিলেজ কমিটির কাছে রেফার করা হোক। আপনারা বলবেন, Shri Prasanta Sur has violated the privilege of this House তেমনি মেয়র ইন কাউনসিলের স্যাংসান নিয়ে কমিশনার নামক কোন এক ব্যক্তি একটা বিল বা একটা নির্দেশকে কার্যকরী করার জন্য গভর্ণমেন্টের কাছে পাঠিয়ে দেবেন যেমন প্রশান্তবাবুর একটা বিল ক্যাবিনেটের স্যাংসান নিয়ে রাষ্ট্রপতির কাছে পাঠিয়ে দিয়ে আইন করিয়ে নিয়ে আসবেন। আপনারা গণতন্ত্রের কথা বলেন, আপনারা জনগণতন্ত্রের কথা বলেন, আপনারা গণতান্ত্রিক বিপ্লবের কথা বলেন, সেই গণতন্ত্রের মূল কথা হ'ল নির্বাচিত প্রতিনিধিদের সংস্থা, কর্পোরেশন হ'ল সেই নির্বাচিত প্রতিনিধিদের সংস্থা । মেয়র ইন কাউনসিল কোন একটি নির্দেশ দিলেন, কর্পোরেশনকে এড়িয়ে গেলেন, কর্পোরেশনের কিছুই করার থাকলো না, তাহলে কর্পোরেশনকে বাতিল করে এ মেয়র ইন কাউনসিলকে নমিনেটেড বডি করে তো কাজ করিয়ে নিতে পারেন। আজকে যে কারণে এবং যে যুক্তিতে এই অর্ডিন্যান্সটি বিল আকারে এই সভায় নিয়ে এসেছেন সেই যুক্তিতেই মেয়র ইন কাউনসিলের যে কোন নির্দেশ কর্পোরেশনের সভায় আনা সংগত এবং তা সভায় অনুমোদন করিয়ে নেওয়া প্রয়োজন। তাই মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে আমার অনুরোধ, এই বিলটা তিনি সাময়িকভাবে স্থগিত রাখুন এবং এটা প্রচারের উদ্দেশ্যে প্রেরণ করুণ। কেউ কেউ বলেছেন, প্রচার করে কি হবে? তার উত্তরে আমি বলছি, লোকেরা যে আইনের ভিত্তিতে কর্পোরেশনের নির্বচনে অংশ গ্রহন করেছে আজকে তাহলে সেই আইনের মৌলিক পরিবর্তন হয়ে যাচ্ছে। আমি পুনরায় ভোট গ্রহনের প্রশ্ন তুলছি না কিন্তু যে জনমতের ভিত্তিতে কর্পোরেশন গঠিত সেই জনমতকে এড়িয়ে যাবার যে চেষ্টা এতে আছে তা জনমতের সামনে ফেলে দেওয়া হোক, দেখা যাক তারা সমর্থন করেন কিনা। আপনাদের তো এখানে বিশাল সংখ্যাগরিষ্ঠতা আছে, এক দুমাস স্থগিত রাখলে বিলটা পাশ করিয়ে নিতে বাধা হবে না, তাই আমি বলব, এটা স্থগিত রাখুন। আপনারা তো গণতন্ত্রের কথা অনেক বলেন এবং বলেন আমরা নাকি গণতন্ত্রে বিরোধী, যদিও আমরা সেটা মানি না কিন্তু আপনাদের বলব, আপনারা সেই গণতান্ত্রিক সত্তার অত্যান্ত একটা পরিচয় রাখুন। এই বলে এবং শ্রীরাজেশ খৈতান মহাশয়ের সংশোধনীগুলি সমর্থন করে ও এই বিলের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় প্রশান্ত কুমার শুর মহাশয় ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশান (এ্যামেণ্ডমেণ্ট) বিল, ১৯৮৫, যেটা এখানে উত্থাপন করেছেন, আমি তা সম্পূর্ণ ভাবে সমর্থন করছি। এই বিলের বিরোধিতা করতে উঠে বিরোধী পক্ষের মাননীয় সদস্য রাজেশ খৈতান মহাশয় তার স্বভাবসিদ্ধ যে বক্তৃতা করেন ধীরস্থির ভঙ্গীতে আজকে আমি সেটা দেখতে পেলাম না। কারণ তার যুক্তি বিশেষ কিছু ছিলনা। সে জন্য তিনি কণ্ঠস্বর দিয়ে তার যুক্তিহীনতাকে ভরিয়ে দিতে চেয়েছেন। আর একজন মাননীয় সদস্যর বক্তৃতাও শুনলাম। তিনি রসে বসে অনেক কথা বললেন। কিন্তু এই বিলের মূল যে বক্তব্য তার ধারে কাছে গেলেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই বিলের মধ্যে মূল যে বিষয়টা

রয়েছে তার এমন কোন পরিবর্তন আনা হয়নি। যেটুকু পরিবর্তন আনা হয়েছে, কর্পোরেশান আইনে সংশোধনীয় গণতান্ত্রিক বিধি-ব্যবস্থাকে আরো সম্পূর্ণ করার জন্য আনা হয়েছে । এই আইন ১৯৮০ সালে রচনা করা হয়েছিল। এর মধ্যে কিছু অসম্পূর্ণতা ছিল, এই বিলের মধ্যে দিয়ে সেটা দূর করতে চাওয়া হয়েছে। গণতান্ত্রিক ব্যবস্থায় এই জিনিস হয়ে থাকে। আইন যেখানে মানুষের জন্য, জনগণের জন্য তৈরী হয়, দেশের স্বার্থে তৈরী হয় সেখানে সংশোধন অনিবার্য হয়ে ওঠে। সে জন্য যে ত্রুটিগুলি বাস্তব অভিজ্ঞতা থেকে দেখা গেছে সেগুলির সংশোধন করার চেষ্টা হয়েছে। একটা জায়গায় প্রথম অবস্থাতে যা করা হয়েছিল তাতে বলা হয়েছিল যে মেয়র -ইন-কাউন্সিল-এর সদস্যরা বরো কমিটির সদস্য হতে পারবেন না। পরবর্ত্তীকালে দেখা গেছে যে তাদের এই সদস্য না থাকার জন্য তারা দায়িত্ব পালন করতে পারছেন না। যারা নির্বাচিত প্রতিনিধি তাদের জনগণের প্রতি একটা দায়িত্ব আছে। সেই দায়-দায়িত্ব পালন করার জন্য থাদের সদস্য থাকা দরকার এবং সেই দায়-দায়িত্ব পালন করার জন্য বরো কমিটির সদস্য হওয়ার অধিকার তাদের তাকতে পারে। এটা অত্যন্ত গণতান্ত্রিক ব্যাপার। এতে আপত্তি করার কোন অবকাশ থাকতে পারেনা। প্রসঙ্গক্রমে একথা বলতে চাই যে মেয়র, ডেপুটি মেয়র, এবং চেয়ারম্যান, এদের সদস্য করে দিলে হত। কিন্তু এদের এ জন্য করা হয়নি কারণ এরা আরো গুরুত্বপূর্ণ দায়-দায়িত্বে থাকছেন, মর্যাদা সম্পন্ন পদে অধিষ্ঠিত থাকছেন, সেজন্য এদের বাইরে রাখা হয়েছে। কিন্তু অন্য যারা প্রতিনিধি হিসাবে আসছেন তাদেরও দায়-দায়িত্ব পালন করতে হবে সেটাই বলা হয়েছে। এর মধ্যে কোন অপ্রাসংগিক কিছু নেই। আজকে এরা গণতন্ত্র, গণতন্ত্র বলে চিৎকার করছেন, কিন্তু কংগ্রেস যখন কর্পোরেশান পরিচালনা করতো তখন বিরোধী পক্ষের সদস্যদের কোন অধিকার দেওয়া হয়নি। আজকে কর্পোরেশানের যে এ্যাক্ট, সেই এ্যাক্টে বিরোধী পক্ষকে কাজ করার সুযোগ দেওয়া হয়েছে। তাদের সদস্য হিসাবে বরো কমিটির সদস্য হিসাবে কাজ করার সুযোগ দেওয়া হয়েছে। অতীতে কোনদিন বিরোধী পক্ষকে এই সুযোগ দেওয়া হয়নি। অথচ আজকে এরা এখানে গণতন্ত্র, গণতন্ত্র বলে চিৎকার করছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আর একটা জায়গায় সংশোধন আনা হয়েছে। মাননীয় মন্ত্রী মহাশয় উল্লেখ করেছেন যে পার্ক, গার্ডেন ইত্যাদি এগুলি সম্পর্কে যে সিদ্ধান্ত হয়েছে সেটাতে নতুন কোন কিছু করছেন না। আজকে একথা অস্বীকার করে লাভ নেই যে পশ্চিমবাংলার রূপকার যিনি ছিলেন, গঠন মূলক কার্যকলাপের জন্য ডঃ বিধান চন্দ্র রায় ১৯৫১ সালে এই ধারার প্রবর্তন। করেছিলেন। পরবর্ত্তীকালে অসতর্কতা বশতঃ সেটা বাদ পড়ে যায়, সেটার সংযোজন করা হচ্ছে। এর মধ্যে অন্যায় কি হল?

[5.50-6.00P.M.]

এবং এর মধ্যে অন্যায়টা কোথায় হলো-এই কলকাতা শহর আজকে নানা কারণে ভেঙ্গে পড়েছে, তাতে বহিরাগত সমস্যা আছে, বিভিন্ন রাজ্য থেকে মানুষ আসছে এবং কলকাতা শহর আজকে ক্রমশঃ জনাকীর্ণ হয়ে যাচ্ছে, অতএব সমস্যা বাড়ছে এবং কলকাতা কর্পোরেশনের যে আয়, সীমাবদ্ধ আয়ের মধ্যে দিয়ে কলকাতাকে সৌন্দর্য্য মণ্ডিত করা যায় না। এই সব বাস্তব অবস্থার কথা চিন্তা করে অনেক ক্ষেত্রে অন্যান্য শহরের মত, অন্যান্য শহরে যেমন অনেক পার্ক এবং গার্ডেন্স এই গুলো বেসরকারী উদ্যোগে দেওয়া হয়েছে, তারা যত্নবান হন এবং তার শ্রীফিরিয়ে আনার চেষ্টা করেন। এই ধরণের প্রচেষ্টা এখানে হবে না, এটা কি করে বুঝলেন? মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁরা যে কথা বারবার বলে থাকেন, সত্যনারায়ণ পার্কের কথা, সেই সব কথা তো এই হাউসে বার বার আলোচিত হয়েছে, সত্যনারায়ণ পার্কে কি কার্য্যকলাপ চলে, সেখানে মদ, জুয়া, গাঁজা ইত্যাদির কারবার ছিল। বেদখল হয়ে গিয়েছিল জায়গাটা, সেখানে একটা গঠণ মূলক কাজ করা হচ্ছে-যদি বেসরকারী উদ্যোগে এনে পার্কে ফিরিয়ে আনা যায় এবং তত্সহ বাজার করা যায় তাহলে এতে অন্যায় কি হবে? আমরা ছাত্রাবস্থায় যখন কলকাতায় থাকতাম তখন দেখেছি সুবোধ মল্লিক স্কোয়ার থেকে আরম্ভ করে আজাদ হিন্দ বাগ, সর্বত্র নতুন নতুন ক্লাবকে বসার অনুমতি দিয়ে সেই পার্কগুলোকে সংকীর্ণ করে দেওয়া হয়েছে, পার্কগুলোকে পার্কের অবস্থায় তারা রাখেন নি। এই তো বাস্তব অবস্থা। কাজেই ওঁরা এই সব সমালোচনা করছেন যুক্তি নেই বলে, গণতন্ত্রের কথা বলছেন, উচ্চ কণ্ঠে চিৎকার করছে, সুতরাং এই বিলের বিরোধিতা করে লাভ কিছু হবে না। কলকাতার জনগন, সচেতন মানুষ নানা কারণে বিভ্রান্ত হয়েছিল। আজকে আবার তারা ফিরে এসেছে বামফ্রন্টের রাজনীতির চিন্তা ভাবনার পিছনে। কারণ ওঁদের আদর্শ বোধ হয় ধরা পড়ে গেছে, সেই জন্যই এই আর্তনাদ করে এই বিলের বিরোধিতা করছেন এবং সেই জন্য যুক্তি যুক্ত কথা তাঁদের কাছ থেকে আসছে না। সেই কারণে ওঁরা সে সমস্ত সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে মাননীয় মন্ত্রী মহাশয় যে বিল এখানে উত্থাপন করেছেন তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীঅনুপ কুমার চন্দ্র :** মাননীয় স্পীকার মহাশয়, রাজেশ খৈতান মহাশয় যে সংশোধনী প্রস্তাব এখানে এনেছেন, তাকে সমর্থন করে আমি বক্তব্য রাখছি। মাননীয় মন্ত্রী প্রশান্ত শূর মহাশয় যে বিল এখানে উত্থাপন করেছেন সেটা কোন সর্বহারা দলের প্রতিনিধি হিসাবে এনেছেন, না কোন বুর্জোয়া দলের প্রতিনিধি হিসাবে এনেছেন, সেটা আমি বুঝতে পারছি না। এই বিলের যেটা আসল উদ্দেশ্য সেটা পরিষ্কার ভাবে মন্ত্রী মহাশয় বুঝিয়ে দিয়েছেন যে বড়লোকদের কিভাবে আরও খুসী করা যায় এবং গরীব মানুষকে কি করে তাদের সুখ স্বাচ্ছন্দ থেকে বঞ্চিত করা যায়, এই বিলে এই কথা পরিষ্কার করে তা তিনি বুঝিয়ে দিচ্ছেন। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার আজকে বড়লোকদের আঁবেদার সরকার হয়ে, বড়লোকদের প্রতিনিধি হয়ে পশ্চিমবাংলার মানুষকে বঞ্চিত করবার জন্য একটা চক্রান্ত করে যাচ্ছে। পশ্চিমবাংলার মানুষ এই কথা পরিষ্কার বুঝেছিলেন যে যাদের আজকে বসিয়েছি, বিশেষ করে কলকাতার মানুষ, যাদের পশ্চিমবাংলার গদিতে বসানো হয়েছে, তাদের চরিত্র কি, তাঁরা কি ভাবে পশ্চিমবাংলার অর্থনীতিকে তথা পশ্চিমবাংলার সামাজিক অবস্থাকে ধংসের পথে এগিয়ে নিয়ে যাচ্ছেন, সেটা বুঝতে পেরেছিলেন বলে বামফ্রন্ট সরকার সেই কারণে কর্পোরেশন ইলেকশনেব ভোটার লিস্টে আমরা দেখতে পাই কলকাতার মানুষকে ভোটাধিকার থেকে বঞ্চিত করা হয়েছে। কোন জায়গায় হাজার হাজার কোন জায়গায় লাখে লাখে মানুষ কলকাতা কর্পোরেশনের ইলেকশনে তাদের প্রতিনিধি পাঠানো থেকে বঞ্চিত করা হয়েছে। সেদিন যে কারণে কলকাতার মানুষ চিৎকার করেছিলেন, সেটার কারণ আর কিছু নয়, কিছু মানুষ বোরো ধানের দুধ দেখা মানুষ তাঁরা কলকাতা কর্পোরেশন নিয়ে যখন চিন্তা করছেন।

যখন যুক্তি দিয়ে কেউ কিছু বলতে যায় তখন যাঁরা পাল্টা চিৎকার দিতে থাকেন, তাঁদের কাছ থেকে এর চেয়ে ভাল কিছু আশা করা অন্যায়, এটা আমরা ভাল করে জানি। আপনারা আইন সংশোধন করছেন, কিন্তু আইন সংশোধনের কতটুকু প্রয়োজনীয়তা আছে তা অবশ্যই আপনারা তলিয়ে দেখেননি। যদি তলিয়ে দেখতেন তাহলে দেখতে পেতেন যে, আইনের মধ্যে পরিষ্কারভাবে বলে দেওয়া আছে পার্ক, রাস্তাঘাট ইত্যাদির উন্নয়নের কথা। আইনের মধ্যে পরিষ্কার বলে দেওয়া আছে এ' সমস্ত জিনিসের উন্নয়নের জন্য কিভাবে এগিয়ে যেতে হবে এবং উন্নতি করতে গেলে কাদের সাহায্য নিতে হবে, সেটাও পরিষ্কারভাবে বুঝিয়ে দেওয়া আছে। অথচ আইনটিকে আজকে আপনারা অন্যায়ভাবে সংশোধন করছেন। আপনারা মনে করছেন আইন যে ভাবে আছে তাতে বোধ হয় আপনারা বড়লোকদের সুবিধা করে দিতে পারবেন না এবং কলকাতাকে তথা পশ্চিমবাংলাকে বিক্রি করবার একটা যে চেষ্টা আপনারা করছেন সেই সুযোগ থেকে বোধ হয় আপনারা বঞ্চিত হবেন। সেই জন্য নতুন করে আইনটিকে সংশোধন করছেন। এর ফলে আইনটিকে এমন একটা জায়গায় আপনারা নিয়ে যাচ্ছেন আমরা যেখানে আইনটির মধ্যে প্রচুর ফাঁক দেখতে পাচ্ছি, সে সমস্ত ফাঁকের মধ্যে দিয়ে আমরা জানি রাস্তা, পার্ক, ফুটপাথ বড়লোকেরা লিজ্ নেবে এবং সেগুলি নিয়ে তারা ছিনিমিনি খেলবে। যে জিনিস আমরা দেখতে পাচ্ছি কলকাতার বুকে কার পার্কিং জোনের ক্ষেত্রে। বিভিন্ন জায়গায় কার পার্কিং জোন্ বলে লেখা থাকা সত্ত্বেও তার পরেও অনেক লোককে খেসারদ দিতে হচ্ছে কার পার্কিং ফি দিয়ে। সেইভাবে বিভিন্ন পার্ক, স্ট্রীট্ এবং ফুটপাথ যাদের লিজ্ দেওয়া হবে তারা তার বাইরেও মুনাফা লুঠে নিয়ে যাবে। তারা পরিষ্কার ভাবে মানুষকে বুঝতে দেবে না যে, কতখানিক তার জায়গা, সে কতখানি জায়গা লিজ্ নিয়েছে। বর্তমানে যে ভাবে আইনটির সংশোধন করা হচ্ছে, তাতে পরিষ্কারভাবে উল্লেখ করা হচ্ছে না যে, এই সমস্ত জায়গা গুলির উন্নীত কি ভাবে হবে। এ বিষয়ে আইনের ব্যাখ্যার প্রয়োজন ছিল। তথাপি আমি বলছি না যে, এই আইন সম্পূর্ণভাবে ব্যর্থ হবে। কিন্তু যতটুকুই ব্যর্থ হোক না কেন, সেই ব্যর্থতার সমস্ত দায়-দায়িত্ব ভবিষ্যতে মাননীয় মন্ত্রী মহাশয়ের কাঁধে এসে পরবে। কারণ তিনি আইনের কোনো ব্যাখ্যা দেননি। আইনের মধ্যে যদি পরিষ্কারভাবে লিখে বুঝিয়েছেন যে, এগুলির দায়দায়িত্ব কার উপরে থাকবে, কি ভাবে এ গুলির উন্নতি হবে, কি পদ্ধতিতে সুষ্ঠুভাবে এ গুলি পরিচালিত হবে, কি ভাবে রক্ষণাবেক্ষণ হবে, তাহলে এটা পরিষ্কার হ'ত, মানুষ বুঝতে পারত, আইনটি ব্যর্থ হবার বেশী সম্ভাবনা থাকত না। এই সমস্ত বিষয় গুলি সম্বন্ধে আইনের মধ্যে সুস্পষ্ট নির্দেশ না থাকার জন্য ব্যর্থতার সমস্ত দায়-দায়িত্ব মন্ত্রী মহাশয়ের উপরে বর্তাবে। অতএব আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি তিনি যদি সত্যিকারের সর্বহারা মানুষদের প্রতিনিধি হন, যদি সর্বহারাদের প্রতিনিধিত্ব করবার জন্য এখানে এসে থাকেন তাহলে বড়লোকদের সুবিধা না দিয়ে সর্বহারাদের কিছু সুবিধা দেবার জন্য আইন-কানুন করুণ। বড়লোকদের সুবিধ করে দেবার জন্য আইন করবেন না, এই বলে আমি মন্ত্রী মহাশয়ের এই বিলের সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীআবদুল মান্নান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে মাননীয় পৌর মন্ত্রী শ্রীপ্রাশান্ত কুমার শূর মহাশয় যে বিলটি এখানে নিয়ে এসেছেন সে বিলের উপরে সরকার পক্ষের মাননীয় সদস্যরা অনেকেই বক্তব্য রাখলেন। আমি প্রথমেই যাঁর বক্তব্য শুনলাম, তিনি হচ্ছেন মাননীয় সদস্য শ্রীলক্ষীকান্ত দে মহাশয় । তিনি দীর্ঘ দিন কলকাতা কর্পোরেশনের কাউনসিলর ছিলেন। আমি ভেবেছিলাম তিনি এমন কিছু বক্তব্য রাখবেন যার ফলে জবাবী ভাষণ দেবার সময়ে মাননীয় মন্ত্রী মহাশয়কে সে সমস্ত বিষয় গুলি আর রিপিট্ করতে হবে না।

[6.00-6.10P.M.]

সরকারপক্ষের আরও ২জন সদস্য শ্রী অনিল মুখার্জী মহাশয় যে বক্তব্য রাখলেন তাঁর বক্তৃতা শুনে মনে হলো ডিভিশন বেঞ্চের কাছে একজন আইনজীবী হিসাবে যেন সওয়াল করতে এসেছেন সীমিত জ্ঞান নিয়ে বোঝাবার প্রায় বহুচেষ্টা করেছেন আইনগত কোন ত্রুটি আছে কিনা। শ্রী অনন্ত বিশ্বাস মহাশয় একজন শিক্ষক হিসাবে একটি রচনা বলে গেলেন। শ্রী লক্ষী দে মহাশয় যে যুক্তি দিয়েছেন তাকে কাউনটার করে তার যুক্তি খণ্ডন করে শ্রী অমর ভট্টাচার্য্য মহাশয় বলেছেন। আমি তাঁর সঙ্গে কিছু এ্যড করতে চাই - মেয়র ইন কাউনসিলের সদস্যদের বরো কমিটিতে যদি রাখা না হয় তাহলে তাঁরা এলাকা কে দেখবে এই হচ্ছে প্রশ্ন? মাননীয় স্পীকার স্যার, আমি আপনাকে একটি কথা জিজ্ঞাসা করতে চাই, আমরা বিধানসভার সদস্য হিসাবে আমাদের নিজ নিজ এলাকার বিভিন্ন সমস্যা নিয়ে মেনসান আওয়ারে বক্তব্য রাখি এবং নানা রকম কোশ্চেন দিয়ে আমার উত্তর নিতে চাই এবং এলাকার সমস্যাগুলি তুলে ধরতে চাই। আপনি পারেন না এই হাউসে এসে দাঁড়িয়ে আমাদের মতন প্রশ্ন করতে কিম্বা মেনসান করতে। তাহলে কি ধরে নেব আপনার এলাকা উপেক্ষিত? আপনার এলাকা নেগলেকটেড যেহেতু বিধানসভায় আমাদের মতন বক্তব্য রাখতে পারেন না? সুতরাং আমাদের মত বক্তব্য না রেখে যদি আপনার এলাকার মানুষদের আপনি সেবা করতে পারেন এবং সরকার আপনার এলাকা সেবা করতে পারেন তাহলে মেয়র-ইন-কাউনসিলের সদস্য বরো কমিটি না গিয়ে কেন নিজ নিজ এলাকার মানুষের সেবা করতে পারবে না? মাননীয় পৌরমন্ত্রী মহাশয় যদিএই কথাটির জবাব দেন তাহলে আমি কৃতজ্ঞ থাকবো। আমি কয়েকদিন আগে দূরদর্শনে শকুন্তলা দেবার অঙ্কের ভেলকি দেখছিলাম। অঙ্কের যাদু করের অঙ্ক দেখে মনে হচ্ছিলো বাস্তবে বুঝি কোন মিল নেই। কিন্তু অঙ্ক কষে দেখলাম না, বাস্তবে মিল আছে। কিন্তু যাদুকর হিসাবে মাননীয় পৌরমন্ত্রী এমন অঙ্কের খেল খেলছেন যে অঙ্কের মিল বাস্তবে পাওয়া যাচ্ছে না। অগু।রম্যান বাড়িতে নিয়ে ৭১টি ওয়ার্ডের ৫ বরো কমিটিতে কংগ্রেস যেখানে সংখ্যাধিক্য পায় সেখানে ৭৩টি ওয়ার্ডে ১০টি ওয়ার্ডে বরো কমিটিতে সি. পি. এম সংখ্যাধিক্য পায় কি করে এটা আমি বুঝতে পারছি না। ১ থেকে ১০০ ওয়ার্ডের জন্য আলাদা সিসটেম হবে আর ১০১ থেকে ১৪১টি ওয়ার্ডে জন্য আর একটি সিসটেম হবে কেন? আমার প্রশ্ন হচ্ছে এই দৈত্য পদ্ধতি কেন? আমি এটা লিগ্যাল কি ইল্লিগাল বলতে পারবোনা কিন্তু রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিত হয়ে দলের প্রাধান্য বজায় রাখার জন্য এই বিল নিয়ে এসেছেন। ১৯৮০ সালে যে য়্যাকট তৈরী করেছিলেন সেই য়্যাকট সংশোধন করার দরকার হলো কেন? কোন দরকার ছিল না।

বরো কমিটিতে নিজেদের প্রাধান্য বিস্তার করার জন্য এই বিলটি নিয়ে এসেছেন। মাননীয় সদস্য শ্রী লক্ষী দে মহাশয়ের এলাকায় ৫টি ওয়ার্ড আছে। এই ৫টি ওয়ার্ডের একটিতেও সি. পি. এম প্রার্থি জিততে পারেন নি। খালি একজন ইনডিপেডেন্ট ক্যানডিডেট জিতেছেন যার নাম হচ্ছে ডাঃ কে. পি. ঘোষ। সুতরাং এই অবস্থায় তিনি তাঁর মস্তিষ্ক ঠিক রাখতে পারছেন না, সেইজন্য উল্টোপাল্টা বলছেন। সত্যনারায়ণ পার্ক নিয়ে আপনারা যা করেছেন কলিকাতা করপোরেশনের ইলেকসানে প্রমানিত হয়েছে যে, জনগনেররায় আপনাদের বিরুদ্ধে গেছে। সত্যনারায়ণ পর্কের আসে-পাশে কোন ওয়ার্ডই আপনারা জিততে পারেন নি। আপনাদের বিরুদ্ধে সেখানকার মানুষ গর্জে উঠেছে। সেখানে আপনদের ক্যানডিডেটদের জামানত পর্যন্ত বজেয়াপ্ত হয়ে গেছে পৌরসভার নির্বাচনে। সুতরাং আপনারা গর্ব করছেন কি করে? আপনারা পৌরসভার নির্বাচন করতে ৮ বছর সময় নিলেন। আমরা যদি ক্ষমতায় থাকতাম তাহলে ৬ বছরের মধ্যেই নির্বাচন করতাম। ৮ বছর সময় নেওয়ার দরকার আমাদের হতো না। আমাদের সময়ে কলিকাতার উন্নয়নের জন্য সি. সি. এম ডি এ তৈরী করা হয়েছিল। এই সংস্থার মাধ্যমে আমরা নতুন নতুন পরিকল্পনা নিয়েছিলাম। পৌরসভার সমস্ত এলাকার উন্নতি বিধানের জন্য আমরা চিন্তা করেছিলাম। তখন আমাদের পৌরমন্ত্রী ছিলেন শ্রী সুব্রত মুখার্জী মহাশয়।

আপনি একুট পড়াশুনা করবেন। আপনারা ৮ বছর ক্ষমতা থাকার পরে নির্বাচন করেছেন, অংকের জাদুকর কি দেখালেন? আমরা দেখলাম লোকসভার নির্বাচনে যাঁরা ভোট দিলেন যে এলাকার ভোটার সংখ্যা যা, তাঁরা সেখানে ২১ বছর বয়েসে ভোট দিতে পারেন আর মিউনিসিপ্যাল ইলেকসনে ১৮ বছর বয়সে ভোট দিতে পারেন। এখানেও অঙ্কের কচকচানি দেখলাম। আমি অঙ্কের শিক্ষকতা করি। আমরা জানি ১৮ বছর বয়সে যারা ভোট দিচ্ছে যেখানে, সেখানে ভোটার সংখ্যা বেড়ে যাবে, কিন্তু আমরা দেখলাম যেমনভাবে সাড়ে তিন কোটি টাকা লোপাট হয়ে মাটি চাপা পড়ে গিয়েছিল ঠিক তেমনভাবে ভোটার লিষ্ট চাপা পড়ে গেল। ভোটারদের এমন অবস্থা হল ২১ বছর বয়সে ভোট দিলেন যে সংখ্যায় ১৮ বছর বয়েসে গিয়ে ভোটার সংখ্যা কমে গেল। কোন যাদু বা যুক্তিতে হল যেটা মাননীয় প্রশান্ত শূর মহাশয় একটু বুঝিয়ে বলুন না, যে ১৮ বছর বয়সে ভোট দিতে গেলে ভোটার সংখ্যা কমে যায় আর ২১ বছর বয়সে ভোট দিতে গেলে ভোটার সংখ্যা বেড়ে যায়। এই তো অবস্থা করেছেন, এইভাবে নির্বাচনে জিতে এসেছিলেন ওয়ার্ডগুলিকে এইভাবে ডিলিমিটেসন করেছেন। তিনটি বিধান সভা কেন্দ্রে ৪১টি ওয়ার্ড করেছিলেন ক্যালকাটা করপোরেশনে জিততে পারবেন না বলে বাইরের কতকগুলি এলাকাকে ঢুকিয়ে দিয়েছিলেন। তিনটি কেন্দ্রে ৪১ টি ওয়ার্ড করেছিলেন আর ২২টি বিধান সভা কেন্দ্রে ১০০ টি ওয়ার্ডে করেছেন। কোন হিসাব করেছেন, কোন জনসংখ্যার বা কোন এলাকার ভিত্তিতে করেছেন? আজকে প্রশান্ত শূর মহাশয় দয়া করে বলুন। আমরা জানি রাজনৈতিক উদ্দেশ্যে সিদ্ধির করার জন্য সেদিন এ'ভাবে ওয়ার্ডগুলিকে এ এলাকার মধ্যে এসেছিলেন, তাতে ও সুবিধা করতে পারেন নি। দলছুট সদস্যদের নিয়ে মেয়র নির্বাচন করতে হয়েছে। একটা বন্ধ করা ঘরে নিয়ে গিয়েছিলেন যাতে তারা কিছু বলতে না পারে, সাংবাদিকদের পর্য্যন্ত ঢুকতে দেওয়া হয় নি, এই ভাবে কর্পোরেশনে মেয়র নির্বাচন করেছেন। মেয়র নির্বাচন করার পরেও আবার ভাবছেন দলছুট মেম্বাররা যদি কিছু মনে করেন, তাদের বিবেকে লাগে যে অন্যায় কাজ হচ্ছে আমারা বেড়িয়ে যাই তার জন্য কর্পোরেশনের পাওয়ার সীজ করে দিচ্ছেন, দিয়ে বলছেন মেয়র ইন কাউন্সিলের রেকমেণ্ড অনুযায়ী স্যাংসন অনুযায়ী মিউনিসিপ্যাল কমিশনারকে ষ্টেট গর্ভণমেন্ট পাঠিয়ে দেব। কোন যুক্তিতে? সেখানে তারা কর্পোরেশনে সিলেক্ট হয়ে এসেছে, জনগণের, সাধারণ মানুষের রায়ে জিতে এসেছেন, আজকে কেন তাদের আলোচনা অধিকার দেওয়া হবে না? কোন পার্ক, ফ্ল্যাট, গার্ডেন কাদের দেওয়া হবে তার সম্বন্ধে আলোচনা করতে পারবে না? আজকে কেন দেওয়া হবে না। আজকে ৩৫৩ ধারাকে সংশোধন করে সরাসরি ষ্টেট গভর্ণমেন্টের কাছে পাঠিয়ে দিচ্ছেন। কর্পোরেশনে কোন আইন করছেন, ১৯৮০ সালে যে ভাবে আইন করেছিলেন এ'সমস্ত ৩৫৩ ধারাতে কর্পোরেশন ঠিক করবে, সিলেক্ট স্যাংসন করবে। আপনারা যদি গণতান্ত্রিক পদ্ধতিতে এগাতে চান তার প্রতি শ্রদ্ধাশীল হন তাহলে তাকে অধিকার দিন না। আমরা জানি তা আপনারা করতে পারবেন না, আপনাদের ভয় আছে। এমন একটা অবস্থার মধ্যে আপনারা আছেন যে আপনারা কাজ করতে পারবেন না, আমরা জানি। আপনাদের এমনিতেই বিধানসভায় মেজরিটি আছে, তাতেও আপনাদের আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক, ইনডিপেনডেন্ট এবং দল ছুট সদস্যদের তোয়াজ করতে হবে। আমরা জানি যে কমিউনিষ্ট পার্টির আত্মীয় স্বজন বলে কিছু নেই, এখন আপনারা বলবেন যে তার দাদা কমিউনিষ্ট পার্টি করে সেই হিসাবে সে কমিউনিষ্ট পার্টির লোক। এ'ভাবে কর্পোরেশন গঠন করেছেন। আপনাদের মধ্যে ভাগাভাগী নিয়ে ঝগড়া হচ্ছে, আপনাদের নিজেদের মধ্যে যে ঝগড়া আছে সেই ঝগড়াকে আপনারা প্রতিহত করতে পারবেন না। সেজন্য আজকে কর্পোরেশনের আইনকে এ্যমেনডেড করে সমস্ত ক্ষমতাকে এই ভাবে কুক্ষিগত করছেন। আমি সেজনা আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি দয়া করে এইভাবে করতে যাবেন না। মেয়র ইন কাউন্সিলের সদস্যদের এ' বরো কমিটিতে নিতে যাবেন না। আজকে কংগ্রেসের সংখ্যাধিক্য কমাবার জন্য কংগ্রেস কে সংখ্যালঘু করার জন্য আইন করবেন না, তাতে কলকাতার মানুষ গর্জে উঠবে, কলকাতার মানুষ মেনে নেবে না, ১৮ বছরে ভোটাধিকার দিয়ে ভোট কমিয়ে দিয়েও ভাল করতে পারেন নি, সামনে নির্বাচন আসছে সেদিনের জন্য সাবধান থাকুন। এই কথা বলে আমাদের সংশোধনীগুলি গ্রহণ করে এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ভূপাল চন্দ্র পাণ্ডা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, কপোরেশনের আইনের ক্ষেত্রে মাননীয় মন্ত্রী মহাশয় যে সংশোধনী বিল এনেছেন আমি তাকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে সংক্ষেপে দু-একটি কথা বলছি। আমি আপনার মাধ্যমে বিরোধীদের এই ব্যাপারে একটু অনুরোধ করি যে তাঁরা যেন বিরোধিতার নামে বিরোধিতা না করেন। এই দৃষ্টিভংগীতে কোন জিনিষকে বিচার না করেন। এখন প্রশ্ন হচ্ছে এখানে এঁদের মূল বক্তব্যে যে বিরোধিতার সুর ছিল সেটা হল বরো কমিটির এরিয়া বিভাগ সম্পর্কিত।

[6.10-6.20 P.M.]

কলিকাতা কর্পোরেশনের নির্বাচনের ভেতর দিয়ে জনসাধারণ প্রমান করে দিয়ে যে তাঁদের সেই বক্তব্যের বিরুদ্ধে তারা। সেই জন্য তারা বামফ্রন্টকে

জয়ী করেছে। এ ছাড়াও ওনারা অন্যান্য বিষয় তুলেছেন, সেই ব্যাপারে আমি কিছু বলতে চাই। আমরা জানি কলিকাতা একটা ঘন বসতিপূর্ণ শহর, এখানে রাস্তাঘাটের প্রচণ্ড অসুবিধা। বিভিন্ন জায়গায় যে সমস্ত পার্কগুলি আছে বা বাগান গুলি আছে সেই গুলির ভেতর দিয়ে আমাদের এই শহরের উন্নয়ন করতে হবে। দিল্লীতে এতো পরিসব জায়গা থাকা সত্ত্বেও সেখানে পার্ক গুলিতে নূতনকরে ওভারগ্রাউণ্ড এবং আণ্ডারগ্রাউণ্ড তৈরী হচ্ছে। সেই জন্য কলিকাতার মতো জায়গায় আরো বেশী করে এই বিষয়ে ব্যবস্থা গ্রহন করা দরকার। যদি কেউ কলিকাতার উন্নয়ন চান তাহলে এই ব্যাপারে কেউ দ্বিমত হবেন বলে আমার মনে হয় না। এটা সুষ্ঠ ভাবে করার জন্য একটা কমিটি দরকার। এক-একটা সম্পৃক্ত এলাকা নিয়ে একটা বোরো কমিটি তৈরী করে শহরের উন্নয়ন কাজ হবে এবং জনসাধারনের সুযোগ সুবিধা বাড়বে, এই বিষয়ে কারো দ্বিমত থাকা উচিত নয়। যেটা নিয়ে প্রতিবাদ করছেন ওনারা সেটা হ'ল, - এই গুলি যে তৈরী হচ্ছে তার মধ্যে ওনারা রাজনৈতিক গন্ধ পাচ্ছেন। রাজনৈতিক গন্ধ তুলে কোন লাভ নেই। রাজনৈতিক গন্ধ কোথায় না নেই? রাজনীতিগত ভাব সব কিছু চিন্তা করলে ভাল কাজ করলেও বিরোধী বেঞ্চ থেকে তাঁদের বিরোধীতা করতে হবে। ভাল কাজ করার মনোবৃত্তি থাকলে সেই নিশ্চই ভাল কাজ করবে। আইনের যে খুঁত আছে সেটাকে সংশোধন করতে হবে সংশোধনী আনতে হবে। বিরোধীতা করতে হবে বলে বিরোধীতা করবেন সবব্যাপারে এটা ঠিক নয়। যে পথে কলিকাতার উন্নয়ন ব্যহৃত হয় সেই পথে যাওয়া ঠিক নয়, সেই পথ পরিত্যাগ করা উচিত। আমাদের এই কলিকাতা শহরে যে পথ রয়েছে, তাতে যে সমস্ত ক্লাব এবং শিক্ষা এই প্রতিষ্ঠান আছে সেই ব্যাপারে আমাদের লক্ষ্য দেওয়া দরকার। এই সব ক্ষেত্রে এই এলাকার উন্নয়নেন স্বার্থে আর কোথায় জায়গা পাওয়া যাবে? আর কোথাও জায়গা নেই। রাস্তা সংকুচিত হচ্ছে, অন্য দিকে কোন উন্নয়নের পথ পাওয়া যাচ্ছে না। আবার নূতন নূতন যে ডাইভারসান হচ্ছে সেই সঙ্গে পথ পরিসর রাখার সুযোগ সুবিধা রেখে পার্ক, বাগিচা এবং বাগান যে গুলি আছে তার উপর দিয়ে যাতে কিছু করা যায় সেই চেষ্টা করা হচ্ছে। উদাহরণ স্বরূপ বলতে পারি - সল্ট লেকের সঙ্গে সংযোগ স্থাপনের জন্য ট্রাম লাইন করতে হবে এই কথা ঠিক। সেই ট্রাম লাইন করতে হলে কিছু বৃক্ষ নষ্ট করতে হবে। আবার এটাও দেখতে হবে কলিকাতার মত ঘন বসতিপূর্ণ এলাকায় বৃক্ষের যথেষ্ট প্রয়োজন আছে। কিন্তু তথাপিও আমাদের কলিকাতার উন্নয়ন করতে হবে। সেই জন্য এই কাজ করতে হয়েছে। এই ব্যাপারে বিরোধীতা করা মানে বিরোধীতার নামে বিরোধীতা করা ছাড়া আর কিছুই নয়। এই বিল আনার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে শুভেচ্ছা এবং অভিনন্দন জানাচ্ছি। এখানে যাঁরা বিরোধিতার নামে বিরোধিতা করছেন তাঁদের কথা না শুনে যদি এই বিল হাউসে পাশ হয় তাহলে কলিকাতার অধিবাসী আমাদের মন্ত্রী মহাশয়কে আশীর্বাদ জানবে এবং তাঁর কল্যাল কামনা করবে এই বিষয়ে কোন সন্দেহ নেই। আমার একটা সংস্কৃত শ্লোকের কথা মনে পড়ে গেল, ওঁরা পণ্ডিতদের বক্তব্যকে সঠিক প্রমানিত করেছে। শ্লোকটি হ'ল " মক্ষিকা ব্রন মিচ্ছন্তি, মধু মিচ্ছন্তি ইপদা : "। অর্থাৎ খারাপ প্রকৃতির লোক যারা তারা সবাই খারাপের দিকে নজর দেয় বেশী, আর যারা সৎ লোক তারা ভাল পথটাই বেছে নেয়। সেই মক্ষিকার মগজ নিয়ে দেখলে পশ্চিমবাংলতেও সেই সৌরভ পাওয়া যাবে। আমাদের সরকারও মানুষের কল্যানের স্বার্থে নিয়োজিত আছেন। সেইজন্য মাননীয় পুরমন্ত্রীর আনিত এই বিলকে পরিপূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীপ্রশান্তকুমার শূর :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য শ্রীরাজেশ খৈতান তাঁর বক্তৃতা শুরু করেছেন সত্যনারায়ণ পার্ক সম্পর্কে ৩০শে জুন, ১৯৮৫ সালের হাইকোর্টের একটি নির্দেশ নিয়ে। আমি এইকথা বলতে চাই, যতদিন কংগ্রেস পৌর প্রতিষ্ঠান প্রশাসনের দায়িত্বে ছিলেন, কলকাতা শহর উন্নয়নের কথা তাঁরা কখনও চিন্তা করেননি। কলকাতার পার্ক, কলকাতার রাস্তাঘাট-এগুলোর কথা তাঁরা কখনও ভাবেননি। আজকে সত্যনারায়ণ পার্ক সম্পর্কে ওঁরা অনেক কথাই বলছেন। কিন্তু সত্যনারায়ণ পার্কের আজকে কি অবস্থা? রাজেসবাবু কি দেখেন নি যে, সেখানে সমাজবিরোধীদের আড্ডাখানা ছিল? তিনি কি দেখেননি, সেখানে গাঁজা, মদ, জুয়ার আড্ডা চলতো? পার্ক হিসাবে তাকে ব্যবহার করা হোত না। আমরা সেই সত্যনারায়ণ পার্ক সম্পর্কে কি করেছি? সেই পার্কের নীচে একটি বাজার এবং উপরে পার্ক করার ব্যবস্থা করেছি। ঐ অঞ্চলটা হোল ব্যবসার অঞ্চল। কাজেই আজকে আমরা যদি চাই, কর্পোরেশন যদি চায় যে, ঐ পার্কের নীচে একটি বাজার হোক এবং উপরে পার্ক হোক-এতে আপত্তির কি থাকতে পারে? ঐ বাজার করা নিয়ে চারটি পত্রিকায় এ্যাডভার্টাইজমেণ্ট দিয়ে কলকাতা কর্পোরেশনের নিয়ম অনুযায়ী যেসব টেণ্ডার তাঁরা পেয়েছিলেন, সেখানে দেখা গেছে-সর্বোচ্চ তাঁরা সেলামি পেয়েছিলেন ৩০লক্ষ টাকা ৩০ বছরের জন্য এবং সর্বোচ্চ রেণ্ট পেয়েছিলেন মাসিক ৪০ হাজার টাকা। এরসঙ্গে ছিল ৫ লক্ষ টাকার সিকিউরিটি ডিপোজিট। সেখানে ঠিক হয়েছে যে, এ বাজারের মধ্যে খানিকটা জায়গা বিনা পয়সার কর্পোরেশনকে দেওয়া হবে এবং ৩০ বছর পরে ঐসমস্ত সম্পত্তির মালিক হবে কর্পোরেশন। সুতরাং আজকে চিন্তা করা দরকার যে, এইসব আমরা কলকাতার উন্নয়নের কথা ভেবে করছি, না, অন্য কিছু ভেবে এইসব আমরা করছি। রাজেশবাবু উন্নয়নের কথা বলছিলেন। বছরে তো উনি দুই-তিনবার দিল্লী যান, নিশ্চয়ই পালিকা বাজার দেখেছেন। দিল্লীর মেট্রোপোলিটান কাউনসিলকে উনি জিজ্ঞাসা করুণ না, কেন কণ্ট সার্কাসের পাশে আণ্ডার গ্রাউণ্ড মার্কেট করেছিলেন ওঁরা এবং তার উপরেই বা কোন পার্ক নেই কেন? আমি নিজে দেখেছি যে, নীচে সেখানে বাজার করা হয়েছে, কিন্তু উপরে কোন পার্ক নেই। কিন্তু আমাদের এখানে আমরা যা বলব কর্পোরেশন যা বলবে-সেই রকম পার্ক সেখানে করতে হবে এবং সেই পার্ক রক্ষণবেক্ষণ দায়িত্ব থাকবে ঠিকাদারের।

[6.20-6.30P.M.]

সুতরাং আমি বুঝতে পারলাম না কেন তিনি এই কথা বললেন? একটা কথা তিনি বললেন, ১৯৮৫ সালের ৩০শে জুন, এর উপরে হাইকোর্টের নির্দ্দেশ হয়েছে। হ্যাঁ, ঠিক। আমি অস্বীকার করছি না। আরও বললেন, 'আপনি তারপর এই সংশোধন আনলেন কেন? আমি রাজেশবাবু এবং কংগ্রেস দলকে একটু স্মরণ করতে বলি-শ্রীমতী ইনদিরা গান্ধী রায়বেরিলিতে যখন লোকসভার নির্বাচনে জিতেছিলেন, এলাহাবাদ হাইকোর্ট তখন কি নির্দ্দেশ কি জাজমেণ্ট দিয়েছিলেন? দুর্নীতির দায়ে-নির্বাচনের বৈতরণী পার হতে সরকারী জীপ ও অফিসারদের ব্যবহার করার জন্য-এলাহাবাদ হাইকোর্টের

বিচারক রায় দিয়েছিলেন যে, 'আপনার নির্বাচন বাতিল হয়ে গেল, আপনি আর লোকসভার সদস্য থাকবেন না। প্রধানমন্ত্রীত্বের কথা তো আর ওঠেই না। তিনি এলাহাবাদ হাইকোর্টের সেই রায়ের বিরুদ্ধে সুপ্রিম কোর্টে আবেদন করেছিলেন–একথা তাঁরা ভুলে গেছেন?

(গোলমাল)

(এই সময়ে একাধিক কংগ্রেস সদস্য নিজ নিজ আসনে দাঁড়িয়ে অধ্যক্ষের দৃষ্টি আকর্ষণ করতে থাকেন এবং বলতে থাকেন, তবে কাউকেও স্পষ্ট ভাবে বোঝা যায় নি )।

সেদিন সংখ্যাগরিষ্ঠতা নিয়ে লোকসভায় পিপল'স রিপ্রেজেনটেশান নামে যে এ্যাক্ট ছিল–নির্বাচনকালে কেউ কোরাপ্ট প্রাকটিস্ করতে তাঁর নির্বাচন বাতিল হয়ে যাবে আইনের সেই ধারাকে রেট্রোস্পেটিভ্ এফেক্ট্ দিয়ে সংশোধন করিয়ে সুপ্রিম কোর্টে তিনি এ্যাপিল করেছিলেন।

(গোলমাল)

**ডাঃ জয়নাল আবেদিন :** Sir, on a point of order Under what rule he is saying all these things. He cannot refer it. How can you allow this.

( গোলমাল এবং ক্রমাগত বাধাবান চলতে থাকে )

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** সুপ্রিম কোর্টের প্রধান বিচারপতি বিচারকালে বলেছিলেন যে, এই সময়ের মধ্যে আইনের সংশোধন হয়ে গেছে; সুতরাং তিনি অসহায়, তাঁর কিছু করার নেই। এই ভাবে সেদিন তিনি লোকসভার আসনে নির্বাচিত হয়ে বসে রইলেন। প্রধানমন্ত্রী হিসাবে তিনি এই ভাবে আসন বজায় রেখেছিলেন। আজকে এখানে একটা সংশোধনী আনার পরে রাজেশবাবু সেই প্রশ্ন তুললেন। তিনি সেদিন সুপ্রমি কোর্টে কি হয়েছিল তা ভুলে গেলেন। ১৯৮৫ সালের ৩০শে জুন হাইকোর্ট থেকে নির্দেশ দেওয়া হয়েছে বলে তিনি এখানে উল্লেখ করলেন এবং বললেন, 'কেন এই সংশোধন আপনি নিয়ে আসলেন?' লজ্জা করে না আপনাদের, চেহারা দেখাচ্ছেন? সেই দলের লোক আপনি। সুব্রতবাবু চলে গেছেন, তিনি এখানে প্রশ্ন উঠিয়েছেন-লীজ দেওয়া যায় কিনা? পার্ক লাজ, গার্ডেন লীজ ও জমি লীজ এই ভাবে দেওয়া যায় কিনা বলে তিনি প্রশ্ন উঠিয়েছেন। সুব্রতবাবু তো মন্ত্রী ছিলেন, মানিক তলার ১৪তলা বাড়ীতে সেখানে বাজার আছে, সেখানে ৪ বিঘা ঘেরা দেওয়া জমি তিনি লীজ দেওয়ার ব্যবস্থা করেছিলেন। কলকাতা হাইকোর্টে গিয়ে সেই লীজ আমাদের বাতিল করে আনতে হয়েছে। তার উপর রিচি রোড'এর উপরে তিনি সেই সময়ে কি করেছিলেন? একজন প্রভাবশালী মন্ত্রী হিসাবে সেই সময়ে মাত্র ১ টাকা খাজনায় ঐ জমি লীজ দিয়েছিলেন *। আজ এখানে এই সব বলতে লজ্জা করে না? আজকে এখানে সেই প্রশ্ন আপনারা উঠিয়েছেন।

( গোলমাল )

**ডাঃ জয়নাল আবেদিন :** Sir, I am Unable to understand why you are allowing these things. It seems to me that you are dead.

( গোলমাল )

**শ্রীপ্রশান্ত কুমার শূর :** রাজেশবাবু বলছিলেন যে, রক্তের বিনিময়ে-ব্লাডশেড্ হয়ে যাবে। ব্লাডশেড্ তো হবে ; তারজন্য আমরা তৈরী। প্রতিক্রিয়ার বিরুদ্ধে আমাদের দেশকে যদি এগিয়ে নিয়ে যেতে হয়, তার বিরুদ্ধে যদি আমাদের দাঁড়াতে হয়, তাহলে আমাদের অনেক রক্তই দিতে হবে–এতো আমরা জানি। আপনি নতুন কি বললেন? বড়লোক কিংবা আপনাদের জন্য নয়, সাধারণ মানুষকে রক্ত আমাদের দিতে হবে। এখানে মান্নান সাহেব স্পীকারের কথা উল্লেখ করে বললেন যে এখানে ওনাকে বসতে হবে, আমার মনে হয় উনি বোধ হয় সংশোধনীটি দেখেন নি। আমি বলেছি মেয়র, ডেপুটি মেয়র এবং চেয়ারম্যান তাদের বাদ দিয়ে আর সবাই বরো কমিটির মেম্বার হবেন। আপনি যদি দেখে থাকেন তাহলে বুঝবেন বরো কমিটির যে ধরণের হওয়া উচিত সেইরকমই করেছি। যার যার এলাকা বা ওয়ার্ড সেখানকার কাজকর্ম দেখাশোনা করা, পরিষ্কার পরিচ্ছন্ন রাখা, জঞ্জাল সাফাই প্রভৃতির কাজে সেই এলাকার প্রতিনিধির যদি কোন কারণে তাঁর এলাকার কাজকর্ম দেখতে তিনি অপারগ হন তাহলে তাঁর এলাকার কাজকর্ম এই কমিটির লোকেরা দেখবেন, এই জিনিসটাই আমি বলেছি। সেইজন্যই আমি বলছি এতে মেয়র, ডেপুটি মেয়র এবং চেয়ারম্যান ছাড়া অন্য সবাই প্রতিনিধিত্ব করতে পারেন, যাতে তাদের সমস্যার সমাধান করতে পারেন। সুতরাং আমি যে বিল এনেছি সেই বিলের উপর আপনারা যে সংশোধনী এনেছেন সেই সংশোধনীকে গ্রহণ করছি না এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার :** সুব্রতবাবু এই নামটি এক্সপাঞ্জ হবে।

**Dr. Zainal Abedin :** Mr. Speaker Sir, I rise on a point of order.

---

Note : * Expunged as ordered by the Chair.

(Noise)

**Mr. Speaker :** There is no point of order. Please take your seat.

(Noise)

(Several Members rose in their seats)

**Dr. Zainal Abedin** : Mr. Speaker Sir, Kindly hear me first.

**Mr. Speaker** : Please take your seat. I have already told that there is no question of any point of order.

(Noise and interruption)

(At this stage the Members of the Congress (I) Benches Walked out of the Chamber)

The motion that the Bill be circulated for the purpose of eliciting opinion was thenput and lost.

The motion of Shri Prasants Kumar Sur that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1985, be taken into consideration, was then put and agreed to.

Clause 1

The question that Clause 1 do stand part of the Bill was then put and agreed to.

Clause 2

There are amendments to Clause 2 by Shri Amarendranath Bhattacharyya (amendment No.2), Shri Abdul Mannan (amendment No. 3) and Shri Rajesh Khaitan (amendment No. 4). All the amendments are same. Shri Bhattacharyya or Shri Mannan or Shri Rajesh Khaitan may move the amendments.

I find none is there. The amendments are not moved.

The question that Clause 2 do stand part of the Bill was then put and agreed to.

Clause 3

There are amendments to Clause 3 by Shri Amarendranath Bhattacharyya (amendments No. 5 & 8), Shri Abdul Mannan (amendments No, 6 & 9) and Shri Rajesh Khaitan (amendments No 7 & 10).

Amendments No. 5, 6 & 7 are same and amendments No, 8, 9 & 10 are same. I request Shri Abdul Mannan to move the amendments.

He is not in the House. So the amendments are not moved. The question that Clause 3 do stand part of the Bill was then put and agreed to.

Clause 4 and Preamble

The question that Clause 4 and Preamble do stand part of the Bill was then put and agreed to.

**Shri Prasanta Kumar Sur** : Mr. Speaker Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1985, as settled in the Assembly, be passed.

The motion was then put and agreed to.

ADJOURNMENT

The House was then adjourned at 6.30 P.M. till 1.00 P.M. of Thursday, the 12th September, 1985, at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India**

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 12th September, 1985 at 1 p.m.

## Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 13 Ministers, 10 Ministers of State and 118 Members.

[1-00 — 1.02 p.m.]

**Mr. Speaker** : As there is no Reporter to record the proceedings, the House stands adjourned till 1 p.m. tomorrow, Friday the 13th September, 1985.

## Adjournment

The House was then adjourned at 1.02 p.m. till 1 p.m. on Friday, the 13th September, 1985, at the "Assembly House", Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly Assembled under the provisions of the Constitution of India

The Assembly met in the Legislative chamber of the Assembly House, Calcutta, on Friday, the 13th September, 1985 at 1 p.m.

### Present

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair 13 Ministers, 17 Ministers of State and 164 Members.

### Calling Attention to Matters of Urgent Public Importance

[1-00 — 1.10 p.m.]

**Mr. Speaker** : To-day I have received four notices of Calling Attention on the following subjects, namely

1. Alledge murder of Shri Subhas Biswas, Head Master of Kamdanga Primary School, Ranaghat, on the 15th August, 1985 - from Shri Satish Chandra Biswas.
2. Rural water supply project/ scheme in Ondagram of Bankura District - from Shri Anil Mukherjee.
3. Ransacking of the houses and shops by police at Dr. Sudhir Bose Road under Ekbalpur P.S. - from Shri Abdul Mannan.
4. Alledge unnatural death of one Sukanta Debnath in Panihati State General Hospital and consequential situation arisen therein - from Shri Gopal Krishna Bhattacharyya.

I have selected the notice of Shri Gopal Krishna Bhattacharyya on the subject of alledged unnatural death of one Sukanta Debnath in Panihati State General Hospital and consequential situation arisen therein. The Minister-in-charge will please make a statement today, if possible, or give a date.

**Shri Patit Paban Pathak** : On the 20th September, 1985. Sir, I also draw your attention to the fact that we have not been able to collect all the materials with regard to the Calling Attention Notice by Shri Kashinath Misra and Shri Samar Mukherjee on the subject of alarming situation in Darjeeling over admission of students to Darjeeling College. This statement will also be made on the 20th September, 1985.

**Mr. Speaker** : So, the first statement will be made on the 20th September, 1985.

Now, I call upon the Minister-in-charge of Home (Police) Department to make a statement on the subject of incidents of arson, looting, murder etc., at Keshpur and adjoining area in Midnapore District resulting in death of two persons and serious injury to many others. Attention called by Shri Gyan Singh Sohanpal, Shri Amarendra Nath Bhattacharyya, Shri Kashi Nath Misra and Shri Himagnsu Konar on the 5th September, 1985.

Shri Jyoti Basu : Mr. Speaker Sir, I rise to make the following statement with reference to the Calling Attention Notice given by Sarvashree Gyan Singh Sohanpal, Himangsu Konar, Amarendra Nath Bhattacharyya and Kashinath Misra, Hon'ble Members, regarding the disturbances in Keshpur area under P.S. Keshpur, Dist. Midnapore.

There has been a strong political rivalry in the Keshpur P.S. area during the past leading to occassional clashes. It is reported that on the 12th August, 1985, one Sk. Abdul Mannan of CPI(M) lodged a complaint with the police that his brother Sk. Garibulla was murdered by Congress (I) supporters on the night of 10th/ 11th August. A case of unnatural death was started by the police on 12.8.85 and the deadbody was disinterred an sent for post-mortem. The report on examination of the preserved Viscera is still awaited. The CPI(M) supporters were reportedly not happy that even though a specific complaint of murder was lodged, a murder case was not started by the local police.

On the 28th of August, 1985, CPI(M) supporters of Beldoba following a dispute regarding drainage of accumulated water. The Congress (I) supporters had reportedly assaulted one Yakub Ali a CPI(M) supporter and his five family members. A police case was started and three persons were arrested. Thereafter the Officer-in-charge of the Keshpur Police Station worked out an amicable settlement acceptable to both the parties.

On the 29th August, 1985, CPI(M) supporters of Beldoba were reportedly agaitated on the ground that the Congress (I) supporters had violated the terms of the settlement in respect of drainage of water. There was thus a gathering of both the groups from Beldoba and adjoining villages. The police intervaned and dispersed the crowd.

In the meantime, one Abdul Rauf of village Gargajpota is alleged to have manhandled one Shri Alam. Over this, the Congress (I) supporters of Gargajpota attacked the house of Abdul Rauf and six CPI(M) supporters sustained injuries. It is reported that one Hazi Rajab Ali used his licensed gun during the clash. He was arrested and his gun was seized. Following his arrest, the tension in the area subsided. But police vigilance was maintained. It is learnt that Hazy Rajab Ali got released on Court bail the next day.

On the 31st August, 1985, a group of CPI(M) supporters are reported to have attacked the house of ten Congress (I) supporters and looted house-hold articles and one S.B.B.L. gun. A hay-stack was set on fire. According to reports altogether twenty-one persons received injuries. The people were reportedly armed and proceeded towards village Gargajpota where they are reported to have ransacked the houses of five Congress (I) supporters. Later, they ransacked some houses at Mukundapur and Khejurbani.

Meanwhile, the Congress (I) supporters had also gathered in large numbers. The Officer-in-charge of Keshpur P.S. who reached the spotarranged to get re-inforcements. It is reported that two huoses were set on fire and a clash followed in which the firearms were used. The Officer-in-charge opened six rounds of fire to control the situation. In the clash, one Abdul Sattar, a Congress (I) supporter was reportedly hit by a sharp cutting weapon and died and ten others were injured.

On the same evening a large numbers of Congress (I) supporters are reported to have surrounded the CPI(M) party Office at Naradeul, P.S. Keshpur, damaged the Party Office and assaulted Mojammal Haque, CPI(M) leader and sadi Mani Khan of the CPI(M) and killed one Abdul Rashid. This village is far away from the area affected by the earlier incidents.

District Magistrate and the Superintendent of Police visited the areas and met the local leaders. Strict police patrolling was introduced in the affected pockets. Specific cases have been started in respect of the incidents that took place on the 31st August. Orders under Section 144 Cr. P.C. were promulgated banning assembly of four or more persions in the area. Seven police camps have been

opened in the affected belt, and two platoons of E.F.R. have been deployed. Thirty-two persons including eighteen named in the F.I.R. have been arrested in connection with the first incident that took place on the 31st August, 1985 and one licensed gun which was looted has been recovered. In the second incident, eight persons including two named in the F.I.R. have been arrested.'

While the Prohibitary Orders under Section 144 Cr. P.C. were in vogue, Shri Soumen Mitra and a few other Hon'ble Members of this House visited the area on the 5th September. Altogether the M.L.A's. and their Party numbered about ten and on their arrival, a crowd of one hundred and more people assembled. This they did even though they were informed of existence of Prohibitory Orders in the area. Similarly, Shri Pranab Mukherjee, M.P. also visited Khejurbani on the same day in spite of the Police Officers having informed him of the existence of the Prohibitory Orders. Even though he was accompanied by only two other persons, there was an assembly of about and fifty people when he reached the village.

**(Noise and interruptions)**

**Mr. Speaker :** Now I call upon Shri Jyoti Basu to make Statement in reply to Calling Attention Notice of Shri Nirode Roy Chowdhury on the subject of alleged murder of one Shri Aloke Saha alias Gobinda, a Youth Congress (I) leader of Habra in broad day light on the 20th August, 1985.

Shri Jyoti Basu : Mr. Speaker, Sir, I rise to make the following Statement in reply to Calling Attention Notice given by Shri Nirode Roy Chowdhury, M.L.A. regarding the death of Shri Aloke Saha, alias Gobinda Saha, on the 20th August, 1985.

On 20.8.85 at about 9-15 a.m. while Gobinda Saha, alias Aloke, son of Monoranjan Saha of No. 3 Lane, Habra Bazar, P.S. Habra, Dist. 24-Parganas, was proceeding to Habra Railway Station, 5/6 armed miscreants reported to be his rival group in Congress (I), attacked and assulted him on his head with sharp cutting weapons. As a result, Gobinda sustained severe injuries and fell down on the road. He was taken to Habra S.G.Hospital and from there to Barasat S.D. Hospital where he was declared dead. The miscreants escaped from the place of occurrence but the police of Habra P.S. arrested three persons who were in possession of live bombs, one 'Nepala' (sharp cutting weapon), 2 pipe guns and 6 live cartridges.

All the three accused persons were named in the F.I.R. lodged in this connection by Shri Sailen Saha of Nutangram, P.S. Habra, Dist. 24-Parganas. On the basis of this F.I.R. a specific case was started by the Habra P.S.

The deceased was involved in several criminal cases, some of which ended in charge-sheet against him. He was a practising Advocate of Barasat Court and was a member of North 24-Parganas Yuba Congress (I) Committee. His background of involvement in several heinous offences, many of these being the result of intra-party rivalries within local Congress (I), is believed to have made him vulnerable to this fatal attack.

Motion Under Rule 185

**Mr. Speaker :** There are three Motions under rule 185. I will take up all the Motions together.

(noise)

(Dr. Manas Bhunia rose to speak something)